নিয়ে শ্রমিক সাপ্লাই করবার প্রতিশ্রুতি দিচ্ছে। কিন্তু আশ্চর্যের বিষয় যারা এই ৩ টাকা দিয়ে শ্রমিক না নিয়ে স্বাধীনভাবে শ্রমিক নিয়োগ করবে তাদের শ্রমিক নিতে দেওয়া হচ্ছেনা। এর ফলে আমাদের দলের বহু লোককে ধরে নিয়ে গিয়ে প্রহার করা হয়েছে এবং পুলিশ দপ্তরের পুলিশ ফায়ারিং করে দুটি প্রাণ নষ্ট করেছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই এই ফায়ারিং-এর কারণ কি এবং তিনি যেন এই ব্যাপারে হাউসকে এনলাইটেন করেন। ওখানে আমাদের দলের লোকদের অঞ্চল অফিসে নিয়ে গিয়ে সাংঘাতিকভাবে প্রহার করেছে এবং তার মধ্যে একজনের পা এমন ভাবে ভেঙ্গেছে যে তাকে হসপিটালাইজ করতে হয়েছে। এবং শুধু তাই নয়, সেখানে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে ডি. এম. পর্যন্ত সেখানে গিয়ে রিপোর্ট দিয়েছেন এবং তারপরেও আপনারা একজিকিউটিভ এনকোয়ারির ব্যবস্থা করবেন একথা আমরা শুনেছি। কিন্তু এই একজিকিউটিভ এনকোয়ারি করার পরিবর্তে আমি তাঁকে অনুরোধ করব একটা জুডিশিয়াল এনকোয়ারির ব্যবস্থা করুন। যেখানে ফায়ারিং হয়েছে, লোক মরেছে, এমন একটা সিরিয়াস ব্যাপার, সেখানে যাতে জুডিশিয়াল এনকোয়ারির ব্যবস্থা হয় সেইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। সেখানে শ্রমিককে কেন্দ্র করে শ্রমিক দিয়ে যেভাবে সেখানে উত্তেজনা সৃষ্টি করা হচ্ছে তাতে যাতে প্রশমিত হয় তিনি যেন তাব ব্যবস্থা করেন।

[2-00 – 2-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, একাধিকবার এই হাউসে আমরা বলেছি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে প্রশাসনে পক্ষপাতিত্ব এবং পুলিশকে নিস্ক্রীয় করে রাখবেন না। আমরা দেখছি যে একটা ভদ্রলোক, অশ্বিনীকুমার দাস, ইন ইটাহার, তার উপর ১০০ বৎসরের একটা মেলা পরিচালনা করার দায়িত্ব ছিল। সেই লোককে লাইসেন্স না দিয়ে সি. পি. এম. ক্যাডারভুক্ত লোককে লাইসেন্স দেওয়া হল। জনসাধারণ তাকে প্রত্যাখ্যান করল এবং বলা হল যে যে লোক সেখানে ১০০ বৎসর ধরে মেলা চালাচ্ছে তাকে দিতে হবে। ফলে সি. পি. এম. ক্যাডাররা তার বাড়ি লুঠ করে এবং তাতে আগুন জ্বালিয়ে দেওয়া হয়। তার থানায় যাওয়ার পর্যন্ত অধিকার নেই, পুলিশ এসেই তাকে অ্যারেস্ট করে রেখে দিল। (হট্টগোল) দাঁত মেলতে শকুনের মতো লজ্জা করেনা? কিন্তু আপনারা জেনে রাখবেন যে আপনাদের এই সৃষ্টি জিনিস একদিন বুমারাং হয়ে আসবে আপনাদের উপরেই। আজকে পুলিশকে এবং প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করার কুফল আপনাদের পেতেই হবে। আমি মনে করি ঐ সদস্যদের মতো মুখ্যমন্ত্রী দায়িত্বহীন নন, তাই আমি আপনার মাধ্যমে এই দরখাস্ত তাঁর কাছে দিচ্ছি যাতে তদন্ত করে এর উপযুক্ত ব্যবস্থা ও প্রতিকার করা হয়। আপনার কাছে এই দাবি করব যে প্রকৃত দোষীকে চিহ্নিত করার জন্য সাহায্য করুন। অযথা প্রশাসন ও পুলিশকে দলীয় স্বার্থে লাগাবেন না, বিশেষ করে বাংলার মুখ্যমন্ত্রী এই কাজে লাগাবেন না এম. এল. এ.-রা যেভাবেই এটাকে প্ররোচিত করুক। এই আবেদন তাঁর কাছে রাখছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিম দিনাজপুরের

রায়গঞ্জ—বালুরঘাট মহকুমা এলাকার গ্রামাঞ্চলে কেরোসিন তেলের সাংঘাতিক অভাব দেখা দিয়েছে এবং সারা রাজ্যে এই কেরোসিন তেলের দারুণ সঙ্কট আছে আমরা জানি। স্যার, আমরা মনে করেছিলাম যে সময়ে সরকার ষড়যন্ত্র করে মরিচঝাপির উদ্বাস্তুদের অবরোধ সৃষ্টি করছেন ঠিক সেই সময় বাংলাদেশে ও উত্তর বাংলায় গ্রামবাসীদের উপর নানারকম অসুবিধার সৃষ্টি করা হচ্ছে এবং প্রধানত এই কেরোসিন তেলের অবরোধ সৃষ্টি করে তাদের মারবার চেষ্টা করছেন। স্থানীয় যে সমস্ত অফিসার রয়েছে, ডিস্ট্রিক্ট কনট্রোলার রয়েছে, তারা এই বিষয় কর্ণপাতও করছেন না। আমি তাদের সঙ্গে দেখা করেছি, পত্রালাপ করেছি কিন্তু দিনের পর দিন এই অবস্থা সমানে চলেছে। ইদানিংকালে বাজারে প্রচুর তেল পাওয়া যাচ্ছে এবং সেই তেল ৫ টাকা থেকে ৫।। টাকা লিটার বিক্রি হচ্ছে।

গ্রামের দিকে এই সমস্ত তেলের দাম বৃদ্ধি করে চলেছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাব মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, গ্রামাঞ্চলে কেরোসিন তেল নিত্যাব্যবহার্য এবং এর উপর ভিত্তি করে অনেক ব্যবসা বাণিজ্য চলছে। তাই আপনাকে জানাতে চাই যে এই অবরোধ যাতে দূর হয় এবং যে সমস্ত অফিসার কালোবাজারির জন্য দায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক—এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি. এ., বি এসসি পার্ট ওয়ানের ফলাফল কলকাতা বিশ্ববিদ্যালয় বার করেছে। দেখা যাচ্ছে ৬ হাজার ছেলের রেজাল্ট উইথহেল্ড করে রাখা হয়েছে। ছেলেরা ডেপুটেশন দিয়ে কন্ট্রোলারের কাছে গিয়েছিল, কন্ট্রোলার তাদের হুমকি দিয়ে বলেছেন যদি বাড়াবাড়ি কর তবে মার্কশীটে রিমার্ক করে দিয়ে দেব। এই যে ৬ হাজার ছেলে তার মধ্যে প্রেসিডেন্সী কলেজের ছেলেও আছে। এই রকম ভাবে ৬ হাজার ছেলের রেজাল্ট বাদ দিয়ে রেজাল্ট বার করা তো একটা ফার্স। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এখানে নাই, তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই—এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করুন যাতে তাড়াতাড়ি এদের ফল বেরোয়। এই অনুরোধ রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে মেদিনীপুর জেলা হাসপাতাল একটি বৃহৎ হাসপাতাল, এখানে ৭০০/৮০০ রোগী সর্বদা ভর্তি থাকে। কিন্তু দুঃখের বিষয় যে এত বড় একটি জেলা হাসপাতালে একটিও ই. সি. জি. মেশিন নাই, কিন্তু হৃদরোগ বিশেষজ্ঞ ডাক্তার আছেন। বহু হৃদরোগ আক্রান্ত রোগী অবহেলিত হচ্ছেন, কারণ ই. সি. জি. মেশিন নাই। আমি গত আগস্ট মাসে হৃদরোগে আক্রান্ত হয়ে মেদিনীপুর জেলা হাসপাতালে ভর্তি হয়েছিলাম। কিন্তু ই. সি. জি. ইত্যাদি অভাবে আমাকে মরণপণ করে পি. জি. হসপিটালে ভর্তি হয়ে বাঁচতে হয়েছে। আমি ভুক্তভোগী, তাই ঐ রোগে আক্রান্ত দরিদ্র রোগীরা অচিকিৎসিত হয়ে কিভাবে মরণাপন্ন হয়ে আছেন তা আমার চেয়ে বেশি কেউ বুঝতে পারছেন না। নিবেদন নই স্বাস্থ্যমন্ত্রীর কাছে যে দয়া করে অতি সত্বর একটি নয়, এত বড় হাসপাতালের জন্য দুটি ই সি. জি. মেশিন দিন এবং প্রতিটি মহকুমা হাসাপাতালে একটি করে ই. সি. জি. মেশিন দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গে যে চটকল ধর্মঘট চলেছে এবং শ্রমিকরা বিভিন্ন দাবি দাওয়া নিয়ে আন্দোলন করছে, আমরা নিঃসন্দেহে শ্রমিকদের সংগ্রামের সঙ্গে আছি। কিন্তু এই চটকলের ধর্মঘটের মীমাংসা যদি তাড়াতাড়ি না হয়, তাহলে পশ্চিম বাংলার বিশেষ করে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার মাঝারি পাট চাষীরা প্রচণ্ড ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং এই সমস্ত মাঝারি কৃষক পরিবারের যে সমস্ত ছেলেরা স্কুলে যাবে তারা টাকার অভাবে ভর্তি হতে পারছেনা, বই কিনতে পারছেনা, এই ধরনের অসুবিধা দেখা দিয়েছে। আমি তাই বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রীদের কাছে অনুরোধ করি যে যেসব মালিকরা শ্রমিকদের দাবি মেনে নিচ্ছেনা তাদের বাধ্য করতে হবে এবং যাতে দাবি গ্রহণ করে নেয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে, সেই উদ্যোগ নিতে হবে। পাট হচ্ছে গরিব জনসাধারণের ক্যাশ ক্রপ, সেই কারণে এই সম্পর্কে যদি তাড়াতাড়ি ব্যবস্থা না নেওয়া হয়, চাষীদের বিপদ আরও বেড়ে যাবে। গ্রামের মানুষের মধ্যে এই নিয়ে অসন্তোষ যে, সরকারের যে পরিমাণ উদ্যোগ গ্রহণ করা উচিত, সেই পরিমাণ উদ্যোগ গ্রহণ করছেন না।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যে মেদিনীপুরের পটাশপুর, নারায়ণগড় এবং সবং থানার সন্নিহিত বিরাট এলাকায় প্রতি বছর বন্যা হয়। এই বন্যা নিরোধের জন্য কয়েকটি প্রকল্প নেওয়া হয়েছিল, যেমন গত বাজেটে বরাদ্দ হয়েছিল কেলেঘাই বাঁধের জন্য ২০ লক্ষ টাকা, বাঘুই বাঁধের জন্য ১৬ টাকা, বারচোকার জলনিকাশির জন্য ২০ লক্ষ টাকা, মোট ৫৬ লক্ষ টাকা এর মধ্যে বারচোকার জন্য কাজ হয়েছে ৪ লক্ষ টাকার। আর কাজ হয় নি ৫২ লক্ষ টাকার। এর কারণ ওই সব বাঁধের জন্য যে জমি অ্যাকুইজিশন করার প্রয়োজন ছিল তা জেলা কর্তৃপক্ষ করে দিতে পারেন নি। আমি এটা বারেবারে সংশ্লিষ্ট মন্ত্রীদের বিশেষ করে ভূমি রাজস্বমন্ত্রী এবং সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। কয়েকটি বৈঠক হয়েছে, কিন্তু কিছু হয় নি। এই বছর কাজ আরম্ভ হওয়ার উদ্যোগ দেখা যাচ্ছে না। জমি অ্যাকুইজিশন নিশ্চয় হয় নি। আমি এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

## Thirtythird Report of the Business Advisory Committee

**অধ্যক্ষ মহোদয়** ঃ আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারী কমিটির তেত্রিশতম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক গতকাল ৭ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ৮ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ হইতে ১৬ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিত ভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে ঃ—

| | |
|---|---|
| Thursday, 8th February, 1979 | ... Resolution on Ratification of the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978 ... 4 hours. |
| Friday, 9th February, 1979 | ... (i) Resolution on Ratification of |

| | |
|---|---|
| | the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978 ... 2 hours. |
| | (ii) Discussion on refugees at Marichjhanpi ... 2.5 hours |
| Monday, 12th February, 1979 | ... Discussion on Governor's Address ... 4 hours. |
| Tuesday, 13th February, 1979 | ... Discussion on Governor's Address ... 4 hours. |
| Wednesday, 14th February, 1979 | ... Discussion on Governor's Address ... 4 hours. |
| Thursday, 15th February, 1979 | ... Discussion on Governor's Address ... 4 hours. |
| Friday, 16th February, 1979 | ... Non-official business. |

আমি এখন সংসদীয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই প্রস্তাব আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৩৩তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**অধ্যক্ষ মহাশয়** ঃ আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহণে কারুর আপত্তি নেই।

**সদস্যগণ** ঃ হ্যাঁ, আপত্তি নেই।

**অধ্যক্ষ মহাশয়** ঃ প্রস্তাব যথাযথভাবে গৃহীত হল।

## RESOLUTION FOR RATIFICATION OF BILL

**Resolution for Ratification of the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978.**

**মিঃ স্পিকার** ঃ আমি এখন মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রীকে তার রেজলিউশন উত্থাপনের জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুস সাত্তার** ঃ স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। উনি প্রস্তাব উত্থাপনের আগে আমি বলতে চাই যে এটা রুল বহির্ভূত হচ্ছে। আমি আপনাকে রুল ১৮২ এর প্রভাইসো দেখার জন্য অনুরোধ করছি। তাতে আছে, After the message has been laid on the Table under rule 181 any member may, after giving seven days' notice or with the consent of the Speaker at shorter notice move a

resolution that the amendment to the Constitution proposed by the Bill be ratified.

Provided that any member may object to the resolution being moved if copies of the Bill have not been available for the use of members for three days before the resolution is moved and such objection shall prevail unless the Speaker allows the resolution to be moved.' স্যার, মাত্র কালকেই আমরা কপি পেয়েছি।

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি আপনাকে জানাচ্ছি, কপি আগেই, দেওয়া হয়েছে এবং কালকে আবার দেওয়া হয়েছে। কাজেই এটা বিধি বহির্ভূত হবে না।

**Shri Abdus Sattar :** The objection can be overlooked if he so desires.

**Mr. Speaker :** I may say the objection does not arise because the Bill was distributed long ago

**Shri Hasim Abdul Halim :** Mr. Speaker, Sir, the Constitution (Forty-fifth) Amendment Bill, 1978 was passed by the House of the People on the 23rd August, 1978 and was returned by the Council of States with amendments on the 12th September, 1978. The amendments made by the Council of States were agreed to by the House of the People on the 7th December, 1978.

The purposes of the aforesaid amendments are two. First to restore back parliamentary democracy which was completely demolished by Mrs. Indira Gandhi through Emergency and subsequent Constitutional amendments and second, to prevent further reappearance of those dark days which is much more important. The people had traumatic experience during the 20 months of Emergency during those dark days. It is on the basis of this experience that those Constitutional amendments have come.

The Bill as passed by both Houses of Parliament seeks to omit articles 31, 257A and 329A and Subheading after Article 30 of the Constitution of India and Sections 18, 19, 21, 22, 31, 32, 34, 35, 58 and 59 of the Constitution (Forty Second Amendment) Act, 1976. The Bill also seeks to substitute new Articles for existing articles 71, 103 and 192 of the Constitution. The Bill seeks to insert new Articles 134A and 361A and also a new chapter IV in Part XII of the Constitution. The Bill further seeks to amend Articles 19, 22, 30, 31A, 31C, 38, 74, 77, 83, 105, 123, 132, 133, 134, 139A, 150, 166, 172, 194, 213, 217, 225, 226, 227, 239B, 329, 356, 358, 359, 360 and 371F and also the Ninth

Schedule of the Constitution of India.

The process of authoritarianism started long before the Emergency though the country was warned by certain left parties from 1972 onwards that totalitarianism was raising its head, that it was coming and that we would have to fight it back, but realisation came only after the introduction of internal Emergency and thousands of people all over India were put in jail, subjected to torture and when all avenues of expressing opposition and resentment were completely choked. The amendment seeks to prevent resurgence or recurrence of those dark days which India had experienced in the very recent past.

Recent experience has shows that the fundamental rights, including those of life and liberty, granted to citizens by the Constitution are capable of being taken away by a transient majority. It is, therefore, necessary to provide adequate safeguards against such a contingency in future and to ensure to the people themselves an effective voice in determining the form of Government under which they are to live. This is one of the primary objects of the Bill.

On the question of Emergency the Bill has brought in various safeguards against Emergency and put various curbs. But our bitter experience in the last 31 years is that if there is a slightest loophole kept in the Constitution, again and again that loophole will be misused to curb the opposition. As such, the Bill as passed, though welcome, is not what it should have been because the commitment of the Janata Party to the people at the time of the Lok Sabha election in March, 1977 was that the Forty Second Amendment would be repealed lock, Stock and barrel. As such, partial modification and amendments would only tend to create a picture that some aspects of the Forty-Second Amendment were really beneficial and has been welcome by the people, Which, in fact, is not true. As you all know, that it was only for the purposes of suppressing democratic movements and oppositions that the said Amendment was brought. Nevertheless, we welcome these amendments seeking to modify the Forty-Second Amendment to the Constitution, but it would have been better if certain things would have been given more clarity, if the question of declaring internal Emergency in the case of armed rebellon would have been deleted. The Emergency could have been declared only in the case of external aggression or war. We feel that giving powers of declaring Emergency as suggested in the Amendment is in the form of a Trejan Horse which could always be surroptitiously used by the party in power for their narrow political ends.

[2-20 - 2-30 P.M.]

As regards the question of detention also we do not welcome it. It should not have been there. Because our experience is very bitter. There have been innumerable cases and instances where these powers could be and have been misused. I may mention here that the International Covenant of Civil and Political Rights provides that even in cases of grave emergency whereby the life of nation might be threatened, a State cannot suspend certain basic rights. The list of such rights under the Covenant is larger than those mentioned in Article 359, such as, even during the emergency right of freedom of thought, conscience and religion cannot be suspended.

We also had bitter experience about the abuse and misuse of Articles 356 to 360 whereby Governments in the States which are not liked by the Centre have been toppled. As such, Articles 356 to 360 should have been deleted by these amendments. If these provisions are taken out of the Constitution then the democratic rights are guaranteed, state autonomy is guaranteed and popularly elected State Govts. cannot be toppled or removed through Central intervention which is the heart and soul and true concept, of a really federal structure of the State.

The Bill, as passed by both the Houses of Parliament, in short, seeks to give some guarantees which had been taken away by the Forty-Second Amendment. The Rajya Sabha had rejected amendment or Article 368 which is now in the Forty-Fifth Amendment as passed by both the Houses of Parliament. It only goes to prove and show that the political party that is in majority in the Rajya Sabha and in the opposition in the Lok Sabha do not want to mend their ways and are still thinking of the days of the Emergency and as such, it requires greater caution and alertness so that any political party being in power or coming to power cannot and should not misuse the Constitution. As such, more and greater safeguards are required which, we hope, the ruling party will take into consideration and give serious thought to it in future.

There are some other amendments which relate to avoiding delays and disposal of cases in the High Courts and Supreme Court and also changes relating to tenure of the Lok Sabha and Vidhan Sabha which we heartily support and commend.

As the Bill as passed by both Houses of Parliament contains amendments which seek to make changes in some entrenched provi-

sions specified in clause (b) of the proviso to clause (2) of Article 368 of the Constitution, the amendments will require to be ratified by the Legislatures of not less than one-half of the States by resolutions to that effect passed by those Legislatures before the same is presented to the President for his assent.

I, therefore, beg to move the following resolution for ratification of the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978 as passed by the both Houses of Parliament.

**Resolution**

"That this House ratified the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978, as passed by the two Houses of Parliament and the short title of which has been changed into the Consitution (Forty-fourth Amendment) Act, 1978".

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ স্যার, মিনিস্টার খুব ভাল বক্তৃতা রেখেছেন, আমাদের এর কপি দিলে খুব ভাল হয়।

**শ্রী হাসিম আব্দুল হালিম** ঃ দেবার কোনও নিয়ম নেই, তবে স্পিকার সাহেব নির্দেশ দিলে আমি দিতে পারি।

**শ্রী মনোরঞ্জন হাজরা** ঃ স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। কনস্টিটিউশন যেটা অ্যামেণ্ডেড হয়েছে সেটা আমরা র‍্যাটিফাই করতে পারি, কিন্তু মিনিস্টার-এর কোনও স্পীচ আগে থেকে সাইক্লোস্টাইল করে মেম্বারদের দিতে হবে, এ দাবি নিশ্চয় করতে পারি না।

**Shri Suniti Chattaraj** : On a point of Privilege Sir, If the Minister makes a written statement it is our privilege to get copy, this is the convention of the House. If you want to break the convention we are nowhere.

**মিঃ স্পিকার** ঃ আমি অফিসে খোঁজ নিয়ে দেখেছি কোনও সাইক্লোস্টাইল কপি নেই, কাজেই দিতে পারছি না।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ স্যার, আপনি অফিসে তৈরি করতে দিতে পারেন, আধ ঘন্টার ব্যাপার তো—এটা আমাদের প্রিভিলেজ কোনও মিনিস্টার প্রিপেয়ার্ড স্পীচ দিলে আমরা তার কপি পেয়ে থাকি—এটাই হল এই হাউসের কনভেনসান।

**মিঃ স্পিকার** ঃ এটা টেকনিক্যাল ব্যাপার, আমি দেখছি।

**শ্রী হরিপদ ভারতী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র আইনমন্ত্রী সংবিধানের ৪৫ [illegible]

সংশোধনের যে প্রস্তাব এই হাউসের অনুমোদনের জন্য উপস্থিত করেছেন জনতা পার্টির পক্ষ থেকে আমি তাকে সার্বিকভাবে সমর্থন জানাতে দাঁড়িয়েছি। এই প্রস্তাব একটি ঐতিহাসিক প্রস্তাব, এই প্রস্তাব নিঃসন্দেহে ভারতবর্ষের কোটি কোটি গণতন্ত্রপ্রেমী জনগণের অভিপ্রেত প্রস্তাব। কিন্তু এই প্রস্তাবের যথার্থ গুরুত্ব আলোচনা করবার জন্য বোধ করি এর পটভূমিকার দিকে একটু দৃষ্টি নিক্ষেপ করা আবশ্যক। এটা করা দরকার কারণ এই প্রস্তাব একটি বিশেষ অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের সামনে উপস্থাপিত হয়েছে এবং কেন্দ্রীয় সরকার উপস্থিত করেছেন একটি বিশেষ অবস্থাকে স্মরণে রেখে। আমাদের স্মৃতিব বাতায়ন দিয়ে কিছুকাল পূর্বেকার একটি রাজনৈতিক অবস্থার দিকে দৃষ্টি নিক্ষেপ করা প্রয়োজন এই সংশোধন প্রস্তাবের সার্বিক গুরুত্ব উপলব্ধি করবার জন্য। ভারতবর্ষের সংবিধান প্রণেতারা নিঃসন্দেহে গণতান্ত্রিক কাঠামো দিতে চেয়েছিলেন ভারতবর্ষকে। তারা ভারতবর্ষের সমস্ত নাগরিককে মৌলিক অধিকার দিতে চেয়েছিলেন। গণতন্ত্রকে রক্ষা করবার সমস্ত ব্যবস্থা তাবা করেছিলেন। তথাপি সংবিধান প্রণেতারা কোনওদিন বিস্মৃত হননি ভারতবর্ষের কলেবরের কথা, তার বৈচিত্রের কথা, তার বিভিন্ন ভাষাভাষী, বিভিন্ন স্বার্থের অনুসরণকারী মানুষের কথা। ভারতবর্ষেব এই বৈচিত্রের দিকে লক্ষ্য রেখে তারা সংবিধানে কিছু কিছু অনুচ্ছেদ, কিছু কিছু ব্যবস্থা এমন রেখেছিলেন যে যদি কোনও স্বৈরাচারী সরকার ইচ্ছা করে তাহলে এই অনুচ্ছেদগুলি অপব্যবহার করে গণতন্ত্রকে ধ্বংস করতে পারে। বলাবাহুল্য তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিবা গান্ধী মহাশয়া দীর্ঘকাল সংবিধানের এই গণতান্ত্রিক সুরকে রক্ষা করেছেন, কিন্তু একটি বিশেষ মুহূর্তে ব্যক্তিগত কারণে সংবিধানের এই অনুচ্ছেদগুলির সাহায্য নিয়ে তিনি গণতন্ত্রকে পদদলিত করেছেন, সংবিধানকে পরিবর্তন করেছেন, যে পরিবর্তনের মধ্যে দিয়ে স্বৈরাচারী শাসন ব্যবস্থাকে চালু করা যায়। আরও দুর্ভাগ্যের বিষয় যে তিনি সংবিধানের দেহগত কাঠামোর উপর বোধকরি তত অত্যাচার করেন নি কিন্তু তিনি তার আত্মাকে হত্যা করেছেন, তার মানসিকতাকে হত্যা করেছেন। তার ব্যক্ত ভাষার উপর হয়ত তিনি ততখানি নির্মম অত্যাচার করেন নি। কিন্তু তার যে অনুচ্চারিত অভিপ্রায় তাকে তিনি ধ্বংস করেছেন। সংবিধানের পরিবর্তন করে, গণতন্ত্রকে ধ্বংস করে স্বৈরাচারী শাসন ব্যবস্থা তিনি চালু করেছিলেন। তিনি জরুরি অবস্থা ঘোষণা করেছিলেন কোনও জরুরি কারণ না থাকা সত্ত্বেও এবং তার মধ্যে দিয়ে দেশের লক্ষ লক্ষ মানুষকে নির্বিচারে, বিনা বিচারে শুধু নয়—নির্বিচারে শব্দটি আমি বিশেষ করে ব্যবহার করতে চাই—কারা-প্রাচীরের অন্তরালে নিক্ষেপ করেছিলেন।

[2-30 – 2-40 P.M.]

সংসদকে প্রহসনে পরিণত করেছিলেন, গণতন্ত্রকে সম্পূর্ণভাবে ধূলিস্যাৎ করেছিলেন এবং তারই পটভূমিতে এই সংশোধনী প্রস্তাব আলোচনা করবার আবশ্যকতা আছে। কারণ এই সংবিধান সংশোধনী যাঁরা এনেছেন তাঁরা নিঃসন্দেহে সংবিধানের মৌলিক পবিত্রতাকে রক্ষা করতে চেয়েছেন, নিঃসন্দেহে সংবিধান প্রণেতাদের শুভবুদ্ধির প্রতি তাঁরা শ্রদ্ধা পোষণ করেছেন এবং ভারতবর্ষের এই বৈচিত্র কলেবরকে তাঁরা মর্যাদা দেখাতে চেয়েছেন। তাই হয়ত যাঁরা সম্পূর্ণ একটি বৈপ্লবিক পরিবর্তন এই সংশোধনের মধ্যে দেখতে না পেয়ে হতাশ হয়েছেন। তাঁদের হতাশার কারণ বোধ করি এই সংশোধনী প্রণেতারা ইচ্ছা করে তৈরি করেছেন কারণ তাদের উদ্দেশ্য ছিল ভিন্ন। প্রশ্ন উঠেছে, সমালোচনা হয়েছে জরুরি অবস্থার

কথায় যে অবস্থার পরিপ্রেক্ষিতে এই সংশোধনী প্রস্তাব, জনতা সরকারের আবির্ভাব এবং এই রাজ্যে আপনাদের সরকারের আবির্ভাব, সমস্ত কিছু যে জরুরি অবস্থাকে কেন্দ্র করে সেই জরুরি অবস্থার তিক্ত স্মৃতি বহন করে কেউ কেউ মনে করেছেন যে এই সংবিধান সংশোধনের মধ্যেও সেই বস্তু আছে। জরুরি অবস্থার ব্যবস্থা তো কই বাতিল করে দেওয়া হয়নি, এই সংশোধনীতে তো বলেনি যে জরুরি অবস্থা কোনও দিন কোনও অবস্থাতে সরকার ঘোষণা করতে পারবেন না? কিন্তু জরুরি অবস্থা কেন তাঁরা ঘোষণা করতে বলেছেন সেটাও তাঁরা বলেছেন কিন্তু প্রশ্ন হচ্ছে সঙ্গে সঙ্গে কতকগুলি রক্ষাকবচও তাঁরা দিয়েছেন যে জরুরি অবস্থা ঘোষণা করবার অধিকার সংবিধানে রক্ষিত করেও তাঁরা সরকারকে স্বেচ্ছাচারী হতে দেন নি, গণতন্ত্রকে ধ্বংস করতে দেন নি, জনগণের হাতে কিছু রক্ষা কবচ তাঁরা তুলে দিয়েছেন যার মধ্যে দিয়ে এই জরুরি অবস্থা সংক্রান্ত অনুচ্ছেদের অপব্যবহার করবার শক্তি বা ক্ষমতা এই সরকারের নেই। তাঁরা বলেছেন যে জরুরি অবস্থা কখন ঘোষণা করা যাবে। আমরা দেখেছি যে অভ্যন্তরীন গোলযোগের কারণে জরুরি অবস্থা ঘোষিত হতে পারে—এই ব্যবস্থা ছিল এবং ইন্দিরা গান্ধী মহোদয়া সেই অনুচ্ছেদের ব্যবহার করেছেন। তিনি জরুরি অবস্থা ঘোষণা করেছেন কোন অবস্থাতে? অভ্যন্তরীণ গোলযোগ নিঃসন্দেহে এমনই একটা শব্দ, এখনই একটা কথা যার যে কোনও ভাবেই ব্যাখ্যা করা যেতে পারে এবং ইন্দিরা গান্ধী তাই করেছিলেন। তিনি রাজনীতির মত বিরোধ, তাঁর নির্বাচনী সংক্রান্ত গোলযোগ, তাঁর প্রধান মন্ত্রিত্ব থাকা সম্পর্কে সমস্যা ইত্যাদিকে কেন্দ্র করে বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে যে উত্তাল দেখা দিয়েছিল তাকেই তিনি ভারতবর্ষের সংহতির, সার্বভৌমত্ব, স্বাধীনতা বিনষ্ট হওয়ার কথা ভেবেই তিনি ঐ জরুরি অবস্থা ঘোষণা করার কারণ বলে মনে করেছিলেন। কিন্তু যাতে ভবিষ্যতে কোনও সরকার এমনি ব্যাখ্যার সুযোগ নিয়ে জরুরি অবস্থা ঘোষণা না করতে পারে তার জন্য এই সংশোধনী প্রস্তাবে বলা আছে। এখানে বলা আছে যে ইন্টারনাল ডিসটার্বনস নয়, জরুরি অবস্থা ঘোষিত হতে পারে তখনই যখন আর্মড রিবেলিয়ান অর্থাৎ একটা সসস্ত্র বিদ্রোহ হবে, যখন সত্যি দেশের সংহতি বিপন্ন হবে তখনই জরুরি অবস্থার ঘোষণা করা যাবে, তাছাড়া অন্য সময় নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দেবার প্রয়োজন নেই, আর্মড রিবেলিয়ন এমনই একটা বস্তু যাকে ইচ্ছা করলেই কেউ নানা রকম ব্যাখ্যা করতে পারেনা। কোনও সরকার নিজের স্বার্থে এমন একটা কথা বলার সুযোগ পেতে পারে না যে দেশে আর্মড রিবেলিয়ন হয়েছে। কাজেই এটা নিঃসন্দেহে একটা রক্ষাকবচ গণতন্ত্রের হাতে, গণতন্ত্রের অধিকার ভোগী জনগণের হাতে এবং সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই যে ইমার্জেন্সী ডিক্লিয়ার করা যাবে কি ভাবে? আমি জানিনা কি ঘটেছিল। আমি জানিনা ইন্দিরা গান্ধী মহোদয়া নিশীথে কোন প্রহরে গিয়ে তদানিন্তন রাষ্ট্রপতিকে পরামর্শ দিয়েছিলেন জরুরি অবস্থা ঘোষণা করবার জন্য, জানিনা তাঁর উপদেষ্টা কে ছিলেন। শুনেছি কখনও কখনও মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় উপদেষ্টা ছিলেন। আবার তিনি তা অস্বীকার করেছেন। তিনি বলেছেন যে তিনি বারন করেছিলেন। কে বারন করেছিলেন আর কে বারন করেন নি সেটা আমি জানি না। কিন্তু ইতিহাস যে কথা জানে, বলে, সেই কথা এই, তিনি সেদিন তাঁর নিজের ক্যাবিনেটের কোনও মত না নিয়ে, আলোচনা না করে, কোনও ইউননিমাস ডিসিসন অব দি ক্যাবিনেট, এটা না গ্রহণ করে, তিনি ব্যক্তিগতভাবে নির্দেশ দিয়েছেন কিংবা কোনও অ্যাডভাইসারের অ্যাডভাইস নিয়ে নির্দেশ দিয়েছেন তদানিন্তন রাষ্ট্রপতিকে, তুমি জরুরি অবস্থা ঘোষণা কর,

ঘোষিত হয়েছে। কিন্তু এই সংশোধনীতে বলা হয়েছে, না, মাননীয় প্রধানমন্ত্রীর একার কথায় নয়, চুপিচুপি যিনি উপদেশ দিয়েছিলেন, সেই উপদেষ্টার কথায় নয়, যদি ক্যাবিনেট সুষ্পষ্ট ভাবে মত দেয়, লিখিতভাবে যদি রাষ্ট্রপতিকে জানায়, তবেই কেবল রাষ্ট্রপতি জরুরি অবস্থা ঘোষণা করতে পারেন, অন্য সময় পারবেন না। আরও বলা হয়েছে এই জরুরি অবস্থা ঘোষিত হবার পর এক মাসের মধ্যে ঐ সংসদের উভয় সভার দুই তৃতীয়াংশের ভোটের সমর্থনে তাকে অনুমোদিত করতে হবে, পাস করতে হবে। নতুবা কেবলমাত্র রাষ্ট্রপতি ঘোষণা করেছেন, এর জন্য জরুরি অবস্থা দীর্ঘকাল চালানো যাবে না। নিঃসন্দেহে সংসদের অনেক মর্যাদা এর মধ্যে দেওয়া হয়েছে, গণতান্ত্রিক অধিকার সংসদের জনপ্রতিনিধিদের দেওয়া হয়েছে। নিঃসন্দেহে জরুরি অবস্থার বিরুদ্ধে অনেকখানি রক্ষাকবচ এর মধ্যে রাখা হয়েছে। তারপর বলা হয়েছে, এই ভাবে যদি জরুরি অবস্থা লোকসভা যদি মনে করেন—যদি লোকসভার কিছু সদস্য মনে করেন যে না জরুরি অবস্থা চলতে পারে না, জরুরি অবস্থার বিরুদ্ধে এই সংসদের বিশেষ অধিবেশন আহ্বান করা দরকার, তাঁরা তা করতে পারেন এবং সেখানে ভোটাধিক্যে ঐ জরুরি অবস্থাকে বাতিল করে দিতে পারেন। যদি তা দেন তখন রাষ্ট্রপতি শক্তিহীন, তিনি এই জরুরি অবস্থা চালাতে পারবেন না। এই সমস্ত কথা এর মধ্যে আছে। নিঃসন্দেহে যাঁরা কেবল ইমার্জেন্সি ব্যবস্থা থাকাটাকে গুরুত্বপূর্ণ আপত্তির জিনিস বলে মনে করেন, তাঁদের সঙ্গে আমি একমত নই। কারণ এতবড় ভারতবর্ষে বিরোধ হবে, হবার সম্ভাবনা থাকতে পারে। ভারতবর্ষের অতীত ইতিহাসের কথা স্মরণ রেখে আমি নিশ্চয়ই এমন কোনও ভাবে সংবিধান তৈরি করতে পারিনা যাতে বলকানাইজেশনের সুযোগ থাকতে পারে, কোনও বিরোধকে দমন করা যাবে না। অতএব জরুরি অবস্থা ব্যবস্থায় প্রকৃত রক্ষা কবচ আছে। সঙ্গে সঙ্গে আর একটা বিষয় এই সংশোধনীর মধ্যে আছে যা নিয়ে কোলাহল শুনেছি, সংবাদপত্রে দেখেছি, অনেক আপত্তি আমরা শুনেছি, সংসদের উপস্থিত হবার সময় শুনেছি, প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্ট, নিরোধ আইন, এই নিরোধ আটক আইন-এর ব্যবস্থা, এর মধ্যে এখনও আছে। অনেকে বলছেন, এই যদি থাকে, তাহলে সংশোধন কোথায়? ইন্দিরা গান্ধী আটক করেছেন, তিনি মিশা চালিয়েছেন, এমার্জেন্সীর সময় মিশা করেছেন, বিনাবিচারে আটক করেছেন, তাহলে এই সংশোধনের মধ্যে বিশেষত্ব কোথায়? আমি বলব, নির্দেশ আছে, সেটা আমি দৃষ্টি আকর্ষণ করব, কিন্তু সঙ্গে সঙ্গে প্রিভেনটিভ ডিটেনশন অ্যাক্ট ব্যবস্থা সংবিধানের প্রণেতারা রেখেছিলেন এবং রাখার প্রয়োজন আছে এবং নিঃসন্দেহে কোনও সরকার এই কথা বলতে পারে না, কোনও প্রিভেনটিভ ডিটেনশন ব্যবস্থা রাখব না। আপনাদের সরকার করেছেন এবং করবেও, অতীতেও করেছেন, এবং ভবিষ্যতেও করতে বাধ্য থাকবেন এই ব্যবস্থা। এই প্রসঙ্গে বিস্তারিত কোনও আলোচনায় না গিয়ে আমি বলতে চাই, ঐ সময় জুডিশিয়ারি, বিচার বিভাগকে সম্পূর্ণ ভাবে নিষ্ক্রিয় করে দেওয়া হয়েছে, কমিটেড জুডিশিয়ারি তদানিন্তন জরুরি অবস্থার অন্যতম বৈশিষ্ট ছিল এবং বিচার বিভাগকে এমন করে পদদলিত করে কুক্ষিগত করে সরকারি প্রশাসন ব্যবস্থাকে নিয়ন্ত্রিত করে এবং প্রধানমন্ত্রীর কর্তৃত্বকে প্রতিষ্ঠা করে যে জুডিশিয়ারি সেদিন কখনও কখনও বিচার করেছেন, সেই বিচার প্রহসনের নামান্তর। কিন্তু এই সংশোধনীতে বিচার বিভাগকে প্রাধান্য দেওয়া হয়েছে, কর্তৃত্ব দেওয়া হয়েছে, তারা বিচার করবেন, অ্যাডভাইসারী বোর্ডকে দায়িত্ব দেওয়া হবে পরিচালনার জন্য যে প্রিভেন্টিভ ডিটেনশন এর যথার্থতা বিচার করবার জন্য।

[2-40 – 2-50 P.M.]

হাইকোর্টের দ্বারা, হাইকোর্টের প্রধান বিচারপতির দ্বারা অ্যাডভাইসারী বোর্ড তৈরি করবেন এবং এই প্রসঙ্গে একটা কথা, যা আমার দৃষ্টি আকর্ষণ করেছে সংশোধনীতে যে, আমরা বার বার জরুরি অবস্থায় দেখেছি—যদিও সুপ্রিমকোর্ট সেদিন কতখানি স্বাধীন ছিল আমরা জানি না, কিন্তু তবুও আমরা দেখেছি সুপ্রিমকোর্টের এক মাত্র বিচারকের দ্বারস্থ সবাইকে হতে হত। কেন তাঁরা সেদিন এই আইন করেছিলেন, এই ব্যবস্থার কথা বলেছিলেন? তাঁরা বোধ করি ভারতবর্ষের আয়তনের কথা ভাবেননি, তাঁর জনগণের কথা ভাবেননি। এই ভারতবর্ষ বিশাল আয়তনের দেশ, কোটি কোটি মানুষ, দরিদ্র মানুষ, সেই দরিদ্র মানুষরা বিভিন্ন স্থানে থাকেন, বিচারপ্রার্থী হয়ে সুপ্রিমকোর্টে যাবেন, দিল্লি গিয়ে উপস্থিত হবেন, এই ব্যবস্থা যাঁরা করেছিলেন তাঁরা দেশের মানুষকে অবজ্ঞা করেছিলেন, মানুষের অবস্থা সম্পর্কে সম্পূর্ণ ঔদাসিন্য এবং বিশেষ করে অজ্ঞানতার পরিচয় দিয়েছিলেন। কিন্তু এই সংশোধন হাই কোর্টগুলিকে এই ব্যাপারে নিরঙ্কুশ কর্তৃত্ব প্রদান করে দেশের মানুষের কাছে বিচার পৌঁছে দেবার নিঃসন্দেহে ব্যবস্থা করা হয়েছে। কাজেই তাকে আমি স্বাগত জানাই। আমি স্বাগত জানাই এই সংশোধনকে আর একটা কারণে, ভারতবর্ষের যে ফেডারেল স্ট্রাকচার সেই স্ট্রাকচারকে গুঁড়িয়ে দেবার ব্যবস্থা জরুরি অবস্থার সময় ইন্দিরা গান্ধী মহোদয়া করেছিলেন। করেছিলেন এই ভেবে যে, প্রত্যেক রাজ্যের যদি প্রয়োজন হয়, রাজ্য সরকার যদি এতে সম্মত নাও হয়, তবুও তার ইচ্ছার বিরুদ্ধেও আর্মড ফোর্স কেন্দ্র পাঠাতে পারে। রাজ্যে রাজ্যে এই যে রাজ্য সরকারের ইচ্ছার বিরুদ্ধে কেন্দ্রীয় আর্মড ফোর্স পাঠাবার ক্ষমতা এটা নিঃসন্দেহে ফেডারেল স্ট্রাকচার বিরোধী, গণতন্ত্র বিরোধী। কারণ প্রত্যেক রাজ্য সরকার জনগণের ভোটের দ্বারা নির্বাচিত সরকার, তাঁর ইচ্ছার বিরুদ্ধে যদি কেন্দ্র এমন করে আর্মড ফোর্স পাঠায় তাহলে নিশ্চয়ই তার দ্বারা গণতন্ত্রকে মর্যাদা দেওয়া হয় না। তাই তার বিরুদ্ধে আজকে এই সংশোধনী বলছে যে, কেন্দ্র এমন কোনও ক্ষমতা থাকবে না। সুতরাং রাজ্য সরকারগুলিকে বিশেষ মর্যাদা দেওয়ার ব্যবস্থা নিঃসন্দেহে এর মধ্যে রয়েছে। এখানে আমরা দেখেছি জরুরি অবস্থার সময় সংবাদপত্রের স্বাধীনতাকে সেদিন নানাভাবে ক্ষুন্ন করা হয়েছিল। কি ভাবে ক্ষুন্ন করা হয়েছিল? একটা হচ্ছে, সংসদের সমস্ত আলাপ-আলোচনা, সমস্ত প্রোসিডিংস সংবাদপত্রের বন্ধুদের কাছ থেকে দূরে রাখা হয়েছিল, সংবাদপত্রে তাঁরা প্রোসিডিংস পাবলিশ করতে পারেননি, কোনও প্রোসিডিংস অফ দি লোকসভা অর রাজ্যসভা। এই যে সংবাদপত্রের কণ্ঠরোধ, সংসদের সমস্ত কার্যাবলি থেকে জনগণকে দূরে রাখা, অজ্ঞানতার অন্ধকারে রাখা তার বিরোধিতা আজকে এই সংশোধনী প্রস্তাবে করা হয়েছে। এখানে বলা হয়েছে সমস্ত প্রোসিডিংস সংবাদপত্রে প্রকাশিত হবে। অতএব জনতা সরকার সংবাদপত্রকে কেবলমাত্র সাধারণ স্বাধীনতা দেয়নি, সংসদ সংক্রান্ত সমস্ত স্বাধীনতা দিয়েছে। তাই আমি আন্তরিকভাবে একে অভিনন্দিত করছি এবং সমর্থন করছি। আমাদের বাম-ফ্রন্টের বন্ধুরা হয়ত রাইট অফ প্রপার্টি প্রসঙ্গে কেন্দ্রীয় সরকার থেকে ভিন্ন মত পোষণ করতে পারেন। কিন্তু তাঁরা বলেছেন শেষ রাইট অফ প্রপার্টির এই মৌলিক অধিকারকে আমরা স্বীকার করে নিয়েছি। কাজেই কোনও যুক্তি-সঙ্গত বৈধ আইন না করে কারও সম্পত্তি জোর করে নেওয়া চলবে না, তার ব্যবস্থা এই সংশোধনীতে আছে। আমি এই আলোচনা প্রসঙ্গে কিছু কিছু বক্তব্য আপনাদের বলবার চেষ্টা

করেছি। প্রেসিডেন্টস রুল সম্পর্কে—আমি একটু আগেই বলেছি, যে বহু মানুষের মুখে সমালোচনা শোনা যাচ্ছে যে এই সংশোধনী সত্যি সত্যিই সংশোধনী নয়, নতুন কথা এর মধ্যে নেই। কারণ এই সংশোধনীর মধ্যে প্রেসিডেন্টস রুল আছে। কিন্তু সেই প্রেসিডেন্টস রুল কিভাবে কোন সময়ে উপস্থাপিত করা যাবে—আমি মনে করি অত্যন্ত গুরুত্বপূর্ণ রক্ষাকবচ এই সংশোধনীর মধ্যে আছে এবং প্রেসিডেন্টস রুলসগুলি নির্দ্দিষ্ট করে দেওয়া হয়েছে। ১ বছরের অধিককাল প্রেসিডেন্টস রুল চলতে পাববে না। আমাদের অভিজ্ঞতা তিক্ত, অনেক জায়গায় প্রেসিডেন্টস রুল হয়েছে, বছরের পর বছর চলেছে, নির্বাচন হয়নি, জনগণের সরকার প্রতিষ্ঠিত হয়নি। এইভাবে গণতন্ত্রের শোষণ চলেছিল, গণতন্ত্রকে হত্যা করা হয়েছিল। কিন্তু এই সংশোধনীতে সুস্পষ্ট বলা হয়েছে ১ বছরেব বেশি প্রেসিডেন্টস রুল চলবে না এবং এই ১ বৎসরের মধ্যে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত সরকার প্রতিষ্ঠার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা প্রেসিডেন্টকে করতে হবে। তারই কথা রয়েছে। এবং এমনভাবে বহুবিধ পরিবর্তনের মধ্য দিয়ে এবং আর একটি পরিবর্তন অসাধারণ পরিবর্তন, ঐতিহাসিক পবিবর্তন বলে আমি মনে করি এবং সেই পরিবর্তন সংবিধান সংশোধন সংক্রান্ত পরিবর্তন। সংবিধান সংশোধন কে করবেন, কিভাবে হবে? হ্যাঁ, নিঃসন্দেহে পার্লামেন্ট সুপ্রীম বডি এবং ভারতের ক্ষেত্রে সংবিধানের মাধ্যমে পার্লামেন্ট আসে, পার্লামেন্টের মাধ্যমে সংবিধান এসেছে। অতএব পার্লামেন্ট গুরুত্বপূর্ণ এটা অনস্বীকার্য। তথাপি এই সংশোধন বলা হচ্ছে যে যখন কোনও সংবিধান সংশোধন করতে হবে শুধু কেবলমাত্র সংসদের দুই হাউসের মেজরিটিতেই যেমন হবে না—যেমন দুই-তৃতীয়াংশ মেজরিটি চাই ঠিক তেমনি এই দেশের যতগুলি বিধানসভা এবং বিধান পরিষদ আছে তার অন্তত ৫১ পারসেন্ট মেজরিটিতে তা পাস করাতে হবে এবং এটা সর্বাপেক্ষা নতুন, অভিনব, বৈপ্লবিক সংযোজন বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি। যখন জনগণের ফান্ডামেন্টাল রাইট সংক্রান্ত সংবিধানের কোনও সংশোধন করতে হবে তখন কেবলমাত্র দুই-তৃতীয়াংশ সংসদের ভোট—এতো চাইই অন্য অ্যাসেম্বলিরও ভোট চাই। কিন্তু তার পরে চাই রেফারেণ্ডাম—জনগণের কাছে যেতে হবে, তাঁদের ভোট নিতে হবে এবং সেই রেফারেণ্ডাম অন্তত ৫১ পারসেন্ট নাগরিকের ভোটের সহযোগিতা আবশ্যক, তাঁদের অংশ গ্রহণ আবশ্যক। আমি মনে করি এর চাইতে গণতান্ত্রিক কোনও ব্যবস্থা আর হতে পারে না। কাজেই গণতন্ত্রের একদিন বিনাশ হয়েছিল সেই পরিমণ্ডল থেকে বাহির হয়েছি। এটা নেতি-বাচক নয়, ইতি-বাচক। এর মধ্যে নতুন কথা সংযোজন হয়েছে। সংসদীয় গণতন্ত্র সাধারণ মানুষকে স্বীকাব করেছেন। নাগরিক অধিকার রক্ষা করবার পক্ষে যথেষ্ট ব্যবস্থা এর মধ্যে রয়েছে। পরিশেষে আপনাদের কাছে আমি আর একটি কথা সবিনয়ে নিবেদন করতে চাইব সেটা হচ্ছে এই যে, ৪৫ তম সংশোধন তৈরি করবার সময়ে কেন্দ্রের জনতা সরকার একটি দৃষ্টিভঙ্গি প্রতিষ্ঠা করেছেন, একটি দৃষ্টিভঙ্গি স্থাপনা করেছেন।

[2-50 – 3-30 P.M.] (including adjournment)

গণতন্ত্রকে মর্যাদা দেবার একটা পরিবেশ তাঁরা তৈরি করেছেন যে আদর্শ আমি মনে করি আপনাদের পক্ষে অনুসরণীয়। কারণ নিঃসন্দেহে লোকসভায় তাঁদের সংখ্যাগরিষ্ঠতা আছে এবং তাঁরা ইচ্ছা করলে এটা লোকসভায় উপস্থিত করে পাস করাতে পারতেন যা তাঁরা করেন নি। বরং তাঁরা দীর্ঘদিন প্রতিটি বিরোধীদলের নেতাদের সঙ্গে সহমত তৈরি করবার

জন্য খোলাখুলিভাবে আলোচনা করে যতদূর সম্ভব মূল বিষয়গুলির উপর ঐক্যমত প্রতিষ্ঠা করে বিল তৈরি করেছেন। বিরোধীদলের সঙ্গে আলোচনা করে বিল তৈরি করবার এই যে দৃষ্টিভঙ্গি এটা গণতন্ত্রের দৃষ্টিভঙ্গি যার প্রতিষ্ঠাতা জনতা সরকার। আমরা এই সভায় দাঁড়িয়ে যেখানে এই সংশোধনী বিলকে সমর্থন করছি—আপনারা সরকার পক্ষ করবেন—কিন্তু দ-- র সঙ্গে লক্ষ্য করছি অনেক বিল সম্বন্ধে পূর্বাহ্নে আলোচনা করা দূরের কথা বিরোধীদলের অনুপস্থিতির সুযোগে নিশীথরাত্রে বিল আপনারা পাস করিয়ে নিয়েছেন। আপনাদের সংখ্যাগরিষ্ঠতা আছে বিল পাস হবেই। কিন্তু বিরোধীদলের সঙ্গে আলোচনা করে যদি বিল উপস্থিত করত তাহলে আপনাদের মর্যাদা অনেক বৃদ্ধি হত, গণতন্ত্রের মর্যাদা বৃদ্ধি করাতে পারতেন কিন্তু দুঃখের বিষয় তা আপনারা করেন নি সেইজনাই জনতা সরকারের কাছ থেকে আপনাদের কিছু শিক্ষণীয় আছে বলে আমি মনে করি। সুতরাং আপনারা ঐ দৃষ্টিভঙ্গি থেকে কিছু লাভ করবার চেষ্টা করুন এবং ওঁদের গণতন্ত্রের প্রেম থেকে আপনারা গণতন্ত্রের অনুরাগ লাভ করুন। এই কথা বলে এই সংশোধনী প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

**(After adjournment)**

[3-30 – 3-40 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে আমাদের বিচার বিভাগীয় মন্ত্রী ৪৫তম সংশোধনী বিল অনুমোদনের জন্য এই হাউসে রেখেছেন। এটা জনতা সরকারের সদ্য ভূমিষ্ট এক শিশু যাকে অনুমোদনের জন্য তাঁরা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কাছে পাঠিয়েছেন এবং এই সরকারের মাধ্যমে হালিম সাহেব এই সংশোধনী গ্রহণ করবেন কিনা তা তাঁর বক্তব্যের মধ্যে দ্বিধা হিসাবে দেখা দিয়েছে। যদিও তিনি শেষ পর্যন্ত অনুমোদনের জন্য প্রস্তাব করেছেন কিন্তু তাঁর বক্তব্যের মধ্যে স্বাভাবিকভাবে অনেক জিজ্ঞাসার চিহ্ন আছে। কারণ এই সরকারের জনতা সরকারের দালালি করা শোভা পায়না কিছু বক্তব্য না রাখলে চলবে না বলে তিনি বললেন এবং সেটা তিনি জনতা সরকারের ভয়ে বলেছেন। তিনি বলেছেন যে ৪৫ তম সংশোধনী আনার আগে তাঁদের ইলেকশন ম্যানিফেস্টোর মধ্যে যা ছিল সেটা হচ্ছে যে The Bill as passed though welcome, is not what it should have been because the commitment of the Janata Party to the people at the time of the Lok Sabha election in March, 1977 was that the Forty Second Amendment would be repealed lock, stock and barrel. সুতরাং আজকে যে র‍্যাটিফিকেশন এনেছেন তাতে এই অ্যামেণ্ডমেন্ট আনার কথা দিয়েছিলেন ৪২তম সংশোধনী তাঁরা ঢেলে সমস্ত কিছু নূতন ভাবে সাজিয়ে আনবেন। আমি অধ্যক্ষ মহাশয়কে প্রথমে বলব এবং তাঁদের এজেন্ট বর্তমান বামফ্রন্ট সরকারকে বলছি যে তাঁরা যে বলছেন গণতন্ত্রকে প্রাক্তন প্রধানমন্ত্রী হত্যা করেছিলেন এমারজেন্সি কিংবা ফরটি সেকেণ্ড অ্যামেণ্ডমেন্টের মাধ্যমে, আমার মনে হয় জনতা সরকারের বিশেষ করে অধ্যাপক হরিপদ ভারতী মহাশয় এবং হালিম সাহেব যদি এমারজেন্সি না হত তাহলে তাঁরা বিধানসভায় আসতে পারতেন না। আমাদের শ্রীমতী ইন্দিরা গান্ধী যদি নির্বাচন না করতেন তাহলে

হরিপদ ভারতী মহাশয় এবং হালিম সাহেব জীবনে এই ঘরে ঢুকতে পারতেন না। আমার মতে বর্তমান জনতা সরকারের এবং বামফ্রন্ট সরকারের কৃতজ্ঞ থাকা উচিত ইন্দিরা গান্ধীর কাছে যে ইন্দিরা গান্ধী গণতন্ত্রে বিশ্বাসী এবং তিনি নির্বাচন ডেকেছেন বলেই তাঁরা আসার সুযোগ পেয়েছেন। কেন্দ্রে যদি কংগ্রেস পার্টি সরকারে থাকত তাহলে জনতা পার্টির জন্ম হত না। আজকে জনতা পার্টির জন্ম, জনতা পার্টির এখানে আসা, সি. পি. এম-এর এই ঘরে প্রবেশ এবং তারপর ক্ষমতা দখল ইত্যাদি ইত্যাদি এই মূলে আছে ইন্দিরা গান্ধীর গণতন্ত্রের প্রতি বিশ্বাস এবং তারজন্য তিনি নির্বাচন করেছেন এবং সেই নির্বাচনের কারণে তাঁরা আজকে এখানে আসতে সক্ষম হয়েছেন। সুতরাং তাঁর বিরুদ্ধে আজকে যে বক্তব্য রাখা হচ্ছে সেটা ঠিক নয়। আপনার কাছে আমি আর একটা বক্তব্য রাখছি সেটা হচ্ছে তখন বলেছিলেন ফরটি-সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট সম্পূর্ণ বাতিল করে দিতে হবে। কিন্তু আপনাদের কাছে আজকে যে ক্লজগুলি আছে সেই ক্লজগুলি হচ্ছে ৪৯। ফরটি-সেকেণ্ড অ্যামেণ্ডমেন্টের ২৩টা ক্লজ আন্টাচড আছে, ১৩টা অ্যামেণ্ডমেন্টের কোনও রকম কোনও সংশোধন হয়নি। কেন হয়নি তার কারণ আছে। আমি বলছি সেই রকম অ্যামেণ্ডমেন্ট আনা হয়নি। মেজরিটি নেই বলে হয়নি তা নয়। যে অ্যামেণ্ডমেন্ট আছে দেখবেন এগুলি টাচ করেনি, যেমন আর্টিকেল ৩৯এ। স্যার, আর্টিকেল ৩৯এ সেটা হচ্ছে সার্টেন প্রিন্সিপলস এণ্ড পলিসিজ টু বি ফলোড বাই দি স্টেট, এটা হচ্ছে ডাইরেকটিভ প্রিন্সিপলস। এই ডাইরেকটিভ প্রিন্সিপলস-এর ব্যাপারে যে ফরটি-সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট ছিল সেখানে বলা হয়েছিল যে ফাণ্ডামেন্টাল রাইট অফ অ্যান ইণ্ডিভিজুয়্যাল, ব্যক্তিগত মৌলিক অধিকার এবং সামাজিক ন্যায় বিচার এই দুটোর মধ্যে যদি কোনও সংঘাত ঘটে তাহলে সেখানে সামাজিক কল্যাণ হওয়া উচিত, সোশ্যাল অবজেক্টিভ উইল প্রিভেল আপন দি ফাণ্ডামেন্টাল রাইটস ইফ দেয়ার ইজ এনি কনফ্লিক্ট বিটুইন দি টু। কিন্তু আজকে সেটা অ্যামেণ্ডমেন্ট করে কেন্দ্রের জনতা সরকার আর্টিকেল ৩১ সি তে বলছেন ফাণ্ডামেন্টাল রাইট হচ্ছে সুপিরিয়র, টু ডাইরেকটিভ প্রিন্সিপলস কিন্তু তাঁরা অ্যামেণ্ড করে বলেছেন ফাণ্ডামেন্টাল রাইট হচ্ছে ইনডিভিজুয়্যাল, ব্যক্তিগত মৌলিক অধিকার। আর্টিকেল ১৪, ১৯ তে যা দেওয়া হয়েছে আমরা নিশ্চয়ই মানি, কিন্তু যেখানে সামাজিক ন্যায় বিচারের প্রশ্ন আছে, যেখানে কমিউনিটির প্রশ্ন আছে, যেখানে মানুষের প্রশ্ন আছে, মানুষ-এর উপকার করার জন্য যেসব প্রশ্ন, যেসব আইন, সেই আইনে বলা হয়েছিল যদি কোনও আইন ডাইরেক্টিভ প্রিন্সিপলসের জন্য করা হয় তাহলে সেগুলি আসবে না।

[3-40 – 3-50 P.M.]

আজকে ৩১(সি)-তে যে অ্যামেণ্ডমেন্ট করা হয়েছে তাতে দেখছি, For the words and figures "all or any of the principles laid down in Part IV", the words, brackets, letters and figures "the principles laid down in clause (b) or clause (c) of article 39" shall be substituted. ফাণ্ডামেন্টাল রাইটস-এর উপর যে ক্লজ রয়েছে সেকশন থার্টিনাইন সেখানে অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছিল ফর্টিটু অ্যামেণ্ডমেন্ট এবং সেখানে বলা হয়েছিল The State shall in particular direct its policies towards securing—that the children and youth are given opportunities and facilities to develop in a healthy manner and in condition of dignity

and that children and youth are protected against exploitation and against moral and material abandonment. এই যে কতগুলি জিনিস ডাইরেক্টিভ প্রিন্সিপল-এর মধ্যে রয়েছে সেখানে আগেই বলা হয়েছিল যে আইন করে এগুলি পরিবর্তন করা যাবে না। কিন্তু ৪৫তম সংবিধান সংশোধনে মাত্র দুটি ক্লজ রাখা হয়েছে এবং সেটা হচ্ছে 'বি' এবং 'সি' আগেকার আইনে। তৃতীয় কথা হচ্ছে, এছাড়াও আপনারা দেখবেন ফাণ্ডামেন্টাল রাইটস ক্যান প্রিভেল আপন দোজ প্রিন্সিপলস এবং ফাণ্ডামেন্টাল ডিউটিস-এর চাপ্টার অ্যাডেড হয়েছে পার্ট ফোর এ-তে। আমরা একটা জিনিস দেখছি বামফ্রন্ট সরকারের কাছে ফাণ্ডামেন্টাল রাইটস হচ্ছে টু কিল এ ম্যান। মৌলিক অধিকার আর্টিকেল ফর্টিন এবং নাইনটিনে যেটা রয়েছে তার বাইরে আপনাদের বক্তব্য হচ্ছে মানুষকে মারা। সি পি এম ফাণ্ডামেন্টাল রাইট মানে বোঝে লোকের ধান লুঠ কর এবং যদি কেউ খুন করে তাহলে থানা সেই কেস নেবেনা। ফাণ্ডামেন্টাল ডিউটিস সম্বন্ধে ৪৫তম সংশোধন কিছু বলেনি। তারপর, ফর্টিসেকেণ্ড অ্যামেণ্ডমেন্টে আর একটা জিনিস বলা হয়েছিল যিনি প্রেসিডেন্ট হবেন তিনি ক্যাবিনেটের আডভাইস মেনে নিতে বাধ্য হবেন। অর্থাৎ প্রেসিডেন্ট টু বি বাউণ্ড বাই দি অ্যাডভাইস গিভেন বাই দি ক্যাবিনেট। আমরা দেখলাম দ্যাট ক্লজ, দ্যাট প্রভিসন হ্যাজ বিন রিটেণ্ড বাই দি জনতা এবং তাদের আপনারা সমর্থন করছেন। আজকে হালিম সাহেব সমর্থন করছেন চাকরি রাখার জন্য। তারপর ৩১১ ধারা অনুসারে একজন সরকারি কর্মচারীর রিমুভ করার পর তার কাছে যে কৈফিয়ত চাওয়ার যেটা ৪২তম সংশোধনে সেটা তুলে দেওয়া হয়েছে। যেহেতু ৪২তম সংশোধন ইমারজেন্সির সময় হয়েছিল তার সমস্ত কিছুই খারাপ—এই জিনিসটা জনতা সরকার এবং বামফ্রন্ট সরকার জোর গলায় বলছেন। কিন্তু ৪২তম সংশোধনের অধিকাংশ ক্লজগুলি রেখে দিয়েছেন তার একমাত্র কারণ ওঁরা বলছেন বাংলাদেশের মঙ্গলার্থে যেটা দরকার এবং মানুষের মঙ্গলার্থে এবং মৌলিক অধিকার রক্ষা করবার জন্য এবং কমিউনিটির প্রগ্রেসের জন্য যেটুকু দরকার তারা রেখেছেন। আজকে ইমারজেন্সির কথা খুব উঠেছে—সেখানে তিনি কি পরিবর্তন করলেন না ইন্টারনাল ডিস্টারবেন্সের জায়গায় আর্মড রিবেলিয়ান। ইন্টারনাল ডিসটারবেন্স অস্ত্র নিয়ে হয়—আর আর্মড রিবেলিয়ান-এর মানে অভিধানে যাই থাকুক তার ব্যবহার নানা রকমের হতে পারে। আমি কিন্তু কোনও তফাৎ দেখতে পাচ্ছি না। আপনি হয়ত পেতে পারেন। আর্মড রিবেলিয়ান অন্য ব্যাপারে বলতে পারেন—যদি সি. পি. এম আর্মড রিবেলিয়ান শুরু করে দেয়। আপনি এটা ঠিক করতে পারেননি ইমারজেন্সি থাকবেনা আভ্যন্তরীণ ইমারজেন্সি এটা কিন্তু জনতা সরকার বলতে পারেনি। যদিও হালিম সাহেব বলেছেন এটা ঠিক হয়নি তবুও তিনি অনুমোদন চেয়েছেন। এরা স্যার, কতখানি গণতন্ত্রে বিশ্বাস করেন তা আমরা দেখেছি। ইন্দিরা গান্ধী নির্বাচিত হলেন ইমারজেন্সির পরে সেখানে গণতন্ত্রকে হত্যা করে জনতার রায়কে শেষ করে আগেকার লোকসভার একটা অপরাধ সৃষ্টি করে লোকসভার প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান সমর গুহকে দিয়ে তাকে জেল পাঠানো হল। এই সমর গুহ মহাশয় নেতাজীর ফটো জাল করতেও দ্বিধা করেন নি। (ডিস্টারবেন্স)

**শ্রী কিরণময় নন্দ ঃ** স্যার, উনি লোকসভার বিষয় নিয়ে এবং প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান এর কথা তুলে কটাক্ষ করছেন। এই সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি।

[3-50 – 4-00 P.M.]

**ডেপুটী স্পিকার ঃ** এখানে লোকসভার বিল নিয়ে যখন এখানে আলোচনা করছেন সেখানে লোকসভার নাম আসতে পারে।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** সুতরাং, স্যার, দেখছি এবং বড় বড় গলায় অনেক কথাই বললেন। আজকে ম্যানিফেস্টে নিশ্চয়ই বেরিয়েছে এবং হালিম সাহেব বলছেন, 'The Constitution was amended to sanctify and institutionalise a total concentration of power in the hands of one individual, the Prime Minister. The authoritarian trends that had unfolded themselves over the past years were embodied in the 42nd amendment which was buldozed through parliament. To call it an amendment is a misnomer.' এই হচ্ছে এদের ম্যানিফেস্টো, এটাই জনতা সরকারের ইলেকশন ম্যানিফেস্টো। তারা বললেন যে দ্যাট অ্যামেণ্ডমেন্ট ইজ এ মিসনমার। আজকে সেই জনতা, তাদের লজ্জা থাকা উচিত, এখানে অ্যামেণ্ডমেন্টের মধ্যে ৩৯তম অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করছেন, কোনও রকম অ্যামেণ্ডমেন্ট আনেননি এবং বলার সময় বলছেন যে এটা মিসনমার, এটা রাখার দরকার নেই, এটাকে শেষ করে দিতে হবে। তারপর পড়াশুনা করে, বুদ্ধি খরচ করে দেখলেন যে এই আইনগুলি নেই এবং একটা সামাজিক ন্যায় বিচারের নামে নিয়ে আসা হয়েছে এবং সেখানে ফাণ্ডামেন্টাল ডিউটিস সম্বন্ধে একটা কথাও বলেননি। সুতরাং আজকে জনতার অধ্যাপক মহাশয় যেকথা বলেছেন যে গণতন্ত্রকে হত্যা করা হয়েছিল, বড় বড় কথা বললেন কিন্তু আমি বলি ৪২তম অ্যামেণ্ডমেন্ট করার সাহস হলনা কেন আপনাদের। আজকে সেই সংশোধনকে অনুমোদন করার জন্য মাননীয় জ্যোতি বসুর কাছে পাঠাচ্ছেন যে বাবা, অনুমোদন করে দাও। আজকে তারা যদি অনুমোদন না করে আপনাদের অবস্থা খারাপ হবে বুঝতে পারি, আর ওদের অবস্থাও খারাপ হবে। ওরা ভাবছে যে ওদের চাকরি চলে যাবে, আর আপনারা ভাবছেন বোধ হয় আমাদের অন্ন চলে যাবে। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য রাখলাম এবং আমি মনে করি হালিম সাহেব তিনি তাঁর বক্তব্যের মধ্যে যে কথাগুলি বলেছেন, অন্তত তাঁর উচিত হয় নাই এই অ্যামেণ্ডমেন্ট নিয়ে আসার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে সংবিধানের ৪৫তম সংশোধন অনুমোদনের আলোচনার প্রাক্কালে আমি মাননীয় আইনমন্ত্রী মহাশয় এবং ও পক্ষের পূর্ববর্তী বক্তা প্রফেসার হরিপদ ভারতীকে জিজ্ঞাসা করি আপনাদের তো প্রতিশ্রুতি ছিল ৪২তম সংশোধনের সম্পূর্ণ লক স্টক অ্যাণ্ড ব্যারেল রদ করবেন। (**এ ভয়েস ঃ আপনাদের জন্য করা যায়নি।**) আমাদের জন্য যদি করা না গিয়ে থাকে তাহলে রিজাইন করে চলে যাওয়ার সাহস হলনা কেন? জিজ্ঞাসা করি আপনারা গেলেন না কেন পিপলের কাছে যে আমরা যে প্রতিশ্রুতি দিয়েছিলাম তা আমরা রাখতে পারিনি। আমরা আবার আপনাদের কাছে এসেছি, আপনারা আবার পার্লামেন্টের ইলেকশনের মধ্যে দিয়ে তা প্রমাণ করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে ৪২তম সংশোধনীর পটভূমিকা, আপনার কি মনে নেই গুজরাটে জনগণের দ্বারা নির্বাচিত বৈধ চিমনভাই প্যাটেলের সরকারকে সংঘর্ষ সমিতির নামে উচ্ছেদ করার ষড়যন্ত্র হয়েছিল।

এম. এল. এ-দের বাড়ি জ্বালিয়ে দেওয়া হয়েছিল, প্ররোচনা দিয়ে এই জনসংঘ, আর এস এস হিংসাশ্রয়ীদের দিয়ে এবং কি মন নিয়ে বিহারের আবদুল গফুর সরকারকে উচ্ছেদের চেষ্টা করা হচ্ছিল? গণতন্ত্রের কোনও নিয়মাবলে বৈধ সরকারকে উচ্ছেদ করার জন্য নির্বাচিত এম. এল. এ-দের ব্যক্তিগত বাড়ি পুড়িয়ে দিতে হবে? আজকে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মনে আছে ......(নয়েজ) স্যার, এই জনসংঘ-এর দালালকে চুপ করতে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি বিগত এক বৎসরের বিধানসভার প্রসিডিংস দেখেন তাহলে দেখবেন বামফ্রন্ট সরকারের প্রতিটি মাননীয় মন্ত্রী এবং বামফ্রন্টের প্রতিটি সদস্য এটা সমর্থন করেছেন যে সাংবিধানিক সীমাবদ্ধতার জন্য এখানে সামাজিক পরিবর্তন আনা যাচ্ছেনা।

(নয়েজ)

দালাল একটু চুপ করুন, আজকে দেখছি জনতা সি. পি. এম-এর দালালি করে, এটা এতদিন পরে জানলাম। আপনি স্যার, জানেন সামাজিক রূপান্তরের কথা বলতে গিয়ে এঁরা বারে বারে সংবিধানে সীমাবদ্ধ ক্ষমতার অজুহাত তৈরি করেছেন। এটা আপনার মনে আছে যে সামাজিক রূপান্তরের জন্য, সামাজিক ন্যায় বিচারের জন্য বামফ্রন্ট সরকার এবং জনতারূপী জনসংঘ-এর প্রথম অজুহাত হচ্ছে সাংবিধানিক সীমাবদ্ধতা। বিয়াল্লিশতম সংশোধনীতে কি ছিল? একটা মুক্ত স্তম্ভ। সোশ্যাল অবজেক্টিভকে প্রাইওরিটি দিতে হবে ব্রুটাল ফোর্সের উপর। আজকে মাননীয় আইনমন্ত্রী বালকসুলভ কিছু বক্তব্য এখানে রাখবার চেষ্টা করেছেন, তাঁর আচরণের প্রতিটি ধাপের প্রতিবাদ প্রয়োজন মনে করি। আজ যদি হিম্মত থাকেতো স্বীকার করতে বাধ্য হবেন, আপনার বাঁ-পাশের ত্রাণমন্ত্রী কি একথা বলেননি যে প্রয়োজনে মিসার বাবা বা ঠাকুর্দা তৈরি করবেন? একথা বলেননি যে প্রচলিত আইনে সমাজবিরোধীদের সামাজিক অর্থনৈতিক অপরাধীদের দমন করা যাচ্ছেনা, তাই মিসা থেকে বৃহত্তর আইন প্রণয়নের কথা কি আপনারা চিন্তা করেননি? আজকে মিসাতে, বিনা বিচারে আটক করার সমর্থন আমরা করিনা।

..........(নয়েজ)...........

কিন্তু দেশে আপনারা অরাজকতা সৃষ্টি করেছেন, নির্বাচিত বৈধ সরকারকে উচ্ছেদ করেছেন, ব্রুটাল ফোর্স দিয়ে, পাবলিক অত্যাচার করে বাড়ি জ্বালিয়ে দিলে আমি মনে করি সামাজিক নিরাপত্তার জন্য সংবিধানের পবিত্রতা রক্ষার জন্য এই জাতীয় আইন করার প্রয়োজন, সমস্ত সরকারই এর প্রয়োজন মনে করে থাকেন। আপনারাও এর ঊর্ধ্বে যেতে পারেননা। জনসংঘরূপী জনতাকে জিজ্ঞাসা করতে চাই আপনারা কি বিহারে আব্দুল গফুর যখন চীফ মিনিস্টার, তখন লোকনায়কের নেতৃত্বে ষড়যন্ত্র করেননি সেখানকার বৈধ সরকারকে উচ্ছেদ করার জন্য? লজ্জা করেনা আজকে এসব কথা বলতে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আজকে কাগজে দেখেছেন বিজু পট্টনায়ক ছুটে এসেছেন, এই সঙ্কটের সুযোগ নিয়ে আর এস এস এবং জনসংঘ ভারতের মসনদ দখলের খোয়াব দেখছে, জনতার এমনি হাল যে নিজের পয়েন্ট থেকে সরে গিয়ে সি. পি. এম-এর আশ্রয় নিতে চাচ্ছে। জনতাপার্টি, আপনারা আপনাদের পরিষ্কার বক্তব্য নিয়ে এগিয়ে আসুন এবং নেতৃবৃন্দ যা করেছেন, (নয়েজ) কিরণময় নন্দ, অত্যন্ত বালক তুমি, তোমাদের নেতৃবৃন্দ প্রয়োজন মনে করেছেন

আলোচনা করার জন্য, প্রফেসার ভারতীর সঙ্গে ভয়ঙ্কর মতভেদ থাকলেও, তাঁর সঙ্গে এক বিষয়ে একমত যে সংসদীয় গণতন্ত্রে বিরোধীদের ভূমিকা স্বীকৃত।

[4-00 – 4-10 P.M.]

যেখানে মেজর লেজিসলেশন আনতে চান, যেখানে মেজর স্টেপ নিতে চান গভর্নমেন্ট সেখানে সংসদীয় গণতন্ত্রে বিরোধীদের সঙ্গে পরামর্শ গ্রহণ করতে হয়। জিজ্ঞাসা করতে পারি কি ওই হাসিম আব্দুল হালিমকে আপনি তো বিচার মন্ত্রী, আপনি কি প্রয়োজন মনে করেছিলেন, মেজর লেজিসলেশন আনার আগে বিরোধীপক্ষের কোনও পরামর্শ গ্রহণের? আপনারা তো গণতন্ত্রের কথা বলেন, সংবিধানে এই কথা বলা আছে, right to work right to settle in any part of India. কিন্তু এই যে আপনারা নিয়ে এসেছেন এখানে এরজন্য আপনাদের লজ্জা করে না। মরিচঝাঁপিতে আপনারা প্ররোচনা দিয়ে নিয়ে এসেছিলেন, এখন তাদের অন্ন জল অবরোধ করে, ঔষধপত্র অবরোধ করে তাদের শুকিয়ে মারার ষড়যন্ত্র করছেন। আজকে ৪৫তম সংবিধান সংশোধনের গুণকীর্তণ করছেন? লজ্জা যাদের হওয়া উচিত তাদের লজ্জা নেই বলে আজকে এই অবস্থা। আর একটা বিষয় ওঁরা বলেন সেই সময় নাকি আদালতগুলোর ক্ষমতা খর্ব করা হয়েছিল। আমাদের মতো বিশাল দেশে যেখানে হাসিম আব্দুল হালিম হা-হুতাশ করছেন দু' হাজারের মতো বকেয়া মামলার বিচার করার ব্যবস্থা করতে পারেন নি, পথও কিছু খুঁজে পান নি, সেখানে কি করবেন? আমাদের বিরাট দেশ, পশ্চিমবঙ্গের সমস্যা আরও বিরাট এই কারণে যে এখানে সরকার উৎসাহ দিয়ে হত্যা করান, জখম করান। উনি আজকে বলেছেন যে কোথাও ৮ হাজার, কোথাও বলেছেন ২০ হাজার কেস তুলে নিয়েছেন। বিচার বিভাগের স্বাধীনতা এইভাবে খর্ব করা হয়েছে। এদের লজ্জা থাকা উচিত। ট্রাইব্যুনালের প্রভিসন থাকা উচিত। আজকে সব কিছু কোর্টের মাধ্যমে নিষ্পত্তি হতে পারে না। বিচারাধীন মকদ্দমা যেখানে পড়ে আছে, যেখানে নূতন ইস্যু আছে, অর্থনৈতিক অবস্থার পরিবর্তনের জন্য, নূতন ব্যবস্থার জন্য ট্রাইব্যুনাল সেট-আপ করা প্রয়োজন। ট্রাইব্যুনাল সেট আপ করা মানে বিচার বিভাগের উপর হস্তক্ষেপ করা নয়। আজকে ওঁরা পিছিয়ে গিয়েছেন। ওদের শুভবুদ্ধি হয় নি। কখনও সি. পি. এমের বি. টিম হিসাবে কাজ করতে চায়, কখনও আপনাদের সঙ্গে হাত মিলিয়ে কাজ করতে চায়, কখনও জনসংঘের মারমুখী তাড়নায় এদিক-ওদিক করে। ওঁরা সংবাদপত্রের স্বাধীনতার কথা বলেন, আমরা মনে করি সংবাদপত্রের পূর্ণ স্বাধীনতা থাকা উচিত। কিন্তু এই বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী নির্দিষ্ট সংবাদপত্র এবং নির্দিষ্ট রিপোর্টারকে আক্রমণ করেছেন, হুমকি দিয়েছেন, কেন আমাদের গুণ কীর্তণ করছ না, কেন আমাদের দোষ তুলে ধরছ। আজকে শুনলে আশ্চর্য হবেন মেজর নিউজ পেপারস ইন ইণ্ডিয়া যেগুলো সেখানে সুযোগ পেয়ে আর, এস. এস-এর লোক, সি. পি. এমের লোক ঢুকিয়ে দিয়ে সংবাদপত্রের কণ্ঠরোধ করা হচ্ছে, রেডিওর কণ্ঠরোধ করা হচ্ছে, টেলিভিসানকে নিয়ন্ত্রণে আনার চেষ্টা করছেন। আমরা দেখেছি অলিখিত সেনসার চলছে। আর কেউ যদি সত্য কথা প্রকাশ করে আমরা দেখি মুখ্যমন্ত্রী উস্মা প্রকাশ করেন, কেন্দ্রীয় মন্ত্রীরা উস্মা প্রকাশ করেন, আর প্রধানমন্ত্রীও বলেন, আমাদের মধ্যে বিবাদ নেই, শুধু সংবাদপত্র বিবাদ বাধিয়ে দিচ্ছে আমাদের মধ্যে। আজকে আমরা দেখছি সুচিন্তিতভাবে ভারতবর্ষে সেকুলার, সোশ্যাল প্রিন্সিপ্যালস সমস্ত ভায়োলেশন করার চেষ্টা হচ্ছে। কিন্তু সংবিধান অনুসারে

এ রকম হতে পারে না। স্যার, আপনার জানা আছে সোশ্যালিজমের হানড্রেড ডেফিনেশন হতে পারে You may claim to be a socialist, he may claim to be a socialist. যতগুলি পার্টি যতগুলি মেম্বার ততগুলি সোশ্যালিজম-এর ডেফিনেশন হতে পারে। কিন্তু মিনিমাম ক্রাইটেরিয়া থাকতে হবে। দিনে দিনে সোশ্যাল চেঞ্জ আসছে। আর তাই জন্যই ফর দি সোশ্যাল চেঞ্জ ঐ সংশোধনের প্রয়োজন ছিল। তাই বলে লকস্টক অ্যাণ্ড ব্যারেল পরিত্যাগ করা সম্ভব হয় নি। আজকে সোশ্যালিস্টের হানড্রেড ডেফিনেশন যে কাম আমাদের দেশের সামাজিক অর্থনৈতিক পটভূমিতে মানুষের মিনিমাম নিডস সেটার সুযোগ দিতে হবে। আমাদের আর্টিক্যাল ২২৬-তে একাধিকবার সে কথা বলা আছে। আমরা সেলফ রিলায়েন্স আনতে চেয়েছিলাম ফর মিটিং মিনিমাম নিডস। জানি না বামফ্রন্ট সরকার সেটাতে কি মনে করেছেন। কিন্তু মানুষের দারিদ্রতা দূর করার জন্য মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত করার জন্য যেটা করা প্রয়োজন সেটাই আমরা করতে চেয়েছিলাম। এবং আর্টিকাল ২২৬-এর মাধ্যমে মানুষের যে অধিকার সেটাকে আরও বাড়িয়ে দেবার চেষ্টা করেছিলাম ঐ ৪২তম অ্যামেণ্ডমেন্টের মাধ্যমে। একটা ডাইনমিক সোসাইটিতে গতির সঙ্গে সঙ্গে একাধিকবার পরিবর্তন আনার প্রয়োজন আছে। তার জন্য সংবিধানের ঊর্ধ্বে যেতে হবে। ফাদারস অব দি কনস্টিটিউশন সে প্রভিসন রেখেও গিয়েছেন। সেইজন্য পার্লামেন্ট রয়েছে স্টেট লেজিসলেচার রয়েছে। দেশের মানুষের জন্য যা প্রয়োজন হবে তা দেবার অধিকার নিশ্চয় আছে। এবং তার জন্য সেটা করতে হবে। অর্থনৈতিক সামাজিক পটভূমিতে পরিবর্তন প্রয়োজন হলে করতে হবে এবং সেই চাহিদাতেই ৪২তম সংশোধন আনা হয়েছিল। আজকে আপনারা যেটা করেছেন আমরা যেটা করেছিলাম তার সব কটি বিসর্জন দেওয়া সম্ভব হয় নি। শুধু তাই আমরা ইণ্ডিয়ান ন্যাশনাল কংগ্রেসে একাধিকবার যে সুপারিশগুলি করেছিলাম তার অনেকগুলিই আমরা দেখছি এর মধ্যে স্বীকৃত হয়েছে এটা অস্বীকার করার উপায় নেই অপোজ করার উপায় নেই। সামাজিক পরিবর্তনে আপনারা যা করেছেন সেটা আমরা স্বীকার করলেও জনতা এবং সি পি. এম-এর মধ্যে যে অবৈধ প্রণয় সৃষ্টি হয়েছে সেটাকে আমাদের বিরোধিতা করতেই হবে। আমরা আজকে পশ্চিমবাংলায় দেখছি কি অবস্থা শুধু ঐ মরিচঝাঁপিতে ৪০০ মানুষের বাড়ি লুট করা হয়েছে। আমি আজকেই এই টেলিগ্রাম পেলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বালকসুলভ আইনমন্ত্রীকে পাল্টে অন্য কাউকে এই দপ্তর দিলে ভাল হয়। আমি যে কথা বলছিলাম ভারতবর্ষ বিরাট দেশ সেখানে সোশ্যালিজমের প্রশ্ন অনেক ধারায় থাকতে পারে। প্রি-য়েম্বেলে যে কথা লিপিবদ্ধ ছিল না আজকে তার ধারা তার আচরণ তার পদ্ধতি সেকুলারিজমের কথা সেটার প্রাধান্য থাকা দরকার। কিন্তু সি. পি. এম-এর কি সাহস আছে তা পরিবর্তন করার? ভারতবর্ষ ধর্ম নিরপেক্ষ দেশ। সকলকে ইকোয়াল অপারচুনিটি দিতে হবে। এবং সোশ্যালিজমের কনসেপশনটা সেই রকমই করতে হবে। তার সঙ্গে সঙ্গে কনট্রিবিউট টু দি ন্যাশনাল তার পদ্ধতিটাও সেইভাবে করতে হবে।

[4-10 – 4-20 P.M.]

এইটাই তো সেকুলারিজমের ধারা—আজকে আমরা আনন্দের সঙ্গে লক্ষ্য করছি এই মৌলিক কনসেপশনগুলিকে জনতা সি. পি. এম-এর এক্সিস অবৈধ আঘাত করতে সক্ষম হয় নি। আমরা সেই জন্য মনে করি আজকে যারা দায়িত্বে এসেছেন পিপলস ম্যানডেট নিয়ে

তারা যদি প্রয়োজন মনে করেন দেশে ৪৫থ অ্যামেণ্ডমেন্ট এসেন্সট ৪২ড অ্যামেণ্ডমেন্ট আনা দরকার তাহলে ৪২ড অ্যামেণ্ডমেন্টের ২৩টি ধারা পরিবর্তন অপরিহার্য এবং আমরা মনে করব তাদের কিঞ্চিত শুভবুদ্ধি হয়েছে। সেই জন্য তাদের সাধুবাদ, স্বাগত জানাতে হবে। কিন্তু ওরা যে ডগমেটিক আইডিয়া নিয়েছেন কংগ্রেস আমলের সব কিছুই খারাপ—এটা হল তাদের নিজেদেরই অভিস্পিত ব্যাপার। তারা নিজেরাই সীমাবদ্ধতার কথা বলেছেন, এর জন্য কিছুই করতে পারা যাচ্ছে না। তবে একটি জিনিস ওরা করতে পেরেছেন যেটা আমার বন্ধু সাত্তার সাহেব বলবার চেষ্টা করেছেন, যেখানে অন্তত এই সংবিধানের সীমাবদ্ধতা নেই, সেটা হল, অবাধ লুণ্ঠন, খুন, হত্যার পরিবেশ সৃষ্টি করতে পেরেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার জানা আছে এই আলোচনা একাধিকবার একাধিক নেতৃবৃন্দকে নিয়ে হয়েছে। আমাদের জাতীয় নেতৃবৃন্দ যে মতবাদ পরিবেশন করেছেন আমি তার বাহিরে মত প্রকাশ করতে চাই না। আমাদের জাতীয় নেতৃবৃন্দ রিজার্ভেশনের ধারা সম্পর্কে যে মত প্রকাশ করেছেন আমি তার বাহিরে যেতে চাই না। আপনারা ফাণ্ডামেন্টাল রাইটসের মধ্যে কেন এটা রাখতে পারলেন না রাইট টু ওয়ার্ক? ভায়লার রবি লোকসভায় এই প্রস্তাব দিয়েছিলেন। আপনাদের হিম্মত আছে, জনতার হিম্মত আছে? এই রাইটসের ব্যাপারে আমাদের যতটুকু সাধ্য সাধনা ছিল সেটা আমরা প্রকাশ করেছি। কিন্তু আপনারা তো দেশকে মধু ও দুধে ভরিয়ে দেবেন, মানুষের কাছে এই প্রতিশ্রুতিই তো ছিল—কিন্তু আপনারা কেন বলতে পারলেন না রাইটস টু ওয়ার্ক থাকা উচিত? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধানে এই কথা না থাকলেও আমরা সেখানে সংশোধন করেছি, আংশিক সফলও হয়েছি, এই কথা কেউ অস্বীকার করতে পারবেন না, যে পদক্ষেপ নিয়েছিলাম তার তাৎপর্য স্বীকৃত, আপনারা সেই হাতিয়ারকে নষ্ট করবার চেষ্টা করেছেন। আজকে আইন মন্ত্রী মুখ্যমন্ত্রীর ব-কলমে প্রক্সি দিয়ে বিজ্ঞাপিত সংশোধনী প্রস্তাবটি এখানে উত্থাপিত করেছেন। আপনারা যে বেকার ভাতা দিয়েছেন তার তাৎপর্য হচ্ছে, সি. পি. এম.এর যদি মিছিল হয় তাহলে তাতে ৬/৮ দিন যোগদান করতে পারবে এবং ৮-২৫ পয়সা পাবে। আমরা দেখেছি তারই ফল স্বরূপ এই মহেশতলায় যেদিন ইলেকশন হল কংগ্রেসের এজেন্ট ঢুকতে পারে নি, এটা একটা রেকর্ড হয়েছে রিগিং-এর। আজকে বেকার ভাতা দিচ্ছেন তাদের তো কাজে লাগাতে হবে, রিগিং করবার ডিউটি দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলবার চেষ্টা করেছি তা হল এই, সমাজ গতিশীল। কাজেই সংবিধান পরিবর্তন হতে পারে। আজকে সাম্প্রদায়িক জনসংঘ, আর. এস. এস. এর আড়ালে নামাবলি জনতা নিয়ে সি. পি. এম. এর লেজুড় ধরে বৈতরণী পার হতে চায় যারা ফাঁক দিয়ে চলে যেতে চায় তারা এখন অনুশোচনা করবে না, কিন্তু এই পাপের মাসুল তাদের দিতে হবে। আজকে যে কথা আমি বলতে চাচ্ছি সেটা হল ফাউণ্ডিং ফাদারস অব দি কনস্টিটিউশন এটা মনে করেছিলেন যে সংবিধানের পরিবর্তন প্রয়োজন হতে পারে, তাই সেই বিধানও এখানে আছে। আজকে শাসকগোষ্ঠীর কি গ্যারান্টি আছে, কি ফোর্স আছে—তারা কি বলতে পারবেন যে পরবর্তী নির্বাচনে আসবেন? আজকে যারা বলেন ১৯৭৭ সালের নির্বাচনী জোয়ার নাকি সেকেণ্ড লিবারেশন, আমি তাদের অত্যন্ত লজ্জার সঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই স্বাধীনতা আন্দোলনে আপনাদের অবদান ছিলনা বলেই আজকে একটা ভোটে জিতে আসাকে আপনারা সেকেণ্ড লিবারেশন বলে মনে করেন।

স্বাধীনতাকে, সার্বভৌমত্বকে ছোট করে দেখবার এটা একটা অপপ্রয়াস মাত্র। আজকে নির্বাচনের বিধান ছিল বলেই, ডেমোক্রাসী ছিল বলেই হাসিম আব্দুল হালিম সাহেব একেবারে বটতলা থেকে রাইটার্স বিল্ডিং-এ গিয়ে বসেছেন। আজকে যারা একথা বলেন যে দেশে গণতন্ত্র ছিল না আমি তাদের জিজ্ঞাসা করি তাহলে কোন প্রক্রিয়াতে এখানে এসে বসেছেন? আজকে কি তারা আর্মড রেভলিউশনের মাধ্যমে এসেছেন? না, তা তারা আসেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সি. পি. এম. বন্ধুদের সবচেয়ে বড় অসুবিধা যেটা সেটা হচ্ছে এরা শপথ নিয়েছেন সংবিধানের মাধ্যমে দেশ পরিচালনা করবেন কিন্তু এদের মতবাদ হচ্ছে মারামারি ও খুনোখুনি করা, এ ছাড়া আর কোনও পথ নেই। সেখানে তারা ব্যালেন্স করতে পারছেন না বলেই একবার ছুটে যাচ্ছেন জনতার কাছে, একবার কংগ্রেসের কাছে তাদের দৈন্য নিয়ে। আজকে এই যে বিরাট ব্যালেন্স করা দরকার সেই দক্ষতা ওদের নেই বলেই জনতার দ্বারস্থ হন যখন সঙ্কটে পড়েন আবার অন্য দলের দ্বারস্থ হন যখন সঙ্কটে পড়েন। এইসব জিনিস আমরা নিজেরা চোখ দিয়ে দেখছি, এসব কথা বলে ওদের আর ছোট করতে চাই না, এরা বড় থাকুন, সুষ্ঠুভাবে দেশ পরিচালনা করুন কারণ দেশের দায়িত্ব মানুষ ওদের দিয়েছেন। আমরা খালি আশা করব সংবিধানের নির্দেশের মধ্যে থেকেই ওরা রাজ্য পরিচালনা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে সে সম্বন্ধে আমাদের জাতীয় নেতারা যে মনোভাব পার্লামেন্টে প্রকাশ করেছেন আমরাও সেই মত এখানে পোষণ করছি। সংবিধানের যে পবিত্রতা বোথ ইন অ্যাপলিকেশন অ্যাণ্ড ইন স্পিরিট—আজকে এরা পালন করবেন অন্তত এই ন্যূনতম শিক্ষা এবং শপথ নিয়ে সংবিধানের ধারাগুলি, নির্দেশগুলি, উপদেশগুলি এরা মানবেন এই আমরা আশা করি। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনতা বন্ধুদের বলি, জনতার নামাবলি গায়ে দিয়ে ঐ জনসংঘ এবং আর. এস. এস. শক্তি দেশে দেশে যে ভাবে মাথাচাড়া দিয়ে উঠছে সেটা কিন্তু দেশের ইউনিটিতে আঘাত করবে এই হুঁশিয়ারী আমি দিতে চাই। ভারতবর্ষ বিরাট দেশ—২২টি অঙ্গরাজ্য, ৮টি কেন্দ্র শাসিত অঞ্চল, multiple religion, multiple races, multilingual States. অনেক ভাষা, বিবিধ পরিধান, আজকে এই বৈচিত্রের মধ্যে খুব সুক্ষ্মভাবে, সতর্কভাবে চলতে হবে। ওদের মধ্যে সবাই খারাপ সেকথা বলতে চাই না কিন্তু কিছু বালখিল্যও আছে সেকথা ভুলে গেলে চলবে না। পরিশেষে আমি একটি অনুরোধ করব, একবার চিন্তা করে দেখুন এটা করতে পারেন কিনা যে এই দরিদ্র দেশে রাইট টু ওয়ার্ক এটা ফাণ্ডামেন্টাল রাইটসের মধ্যে আনা যায় কিনা। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই বিধানসভায় সংবিধানের ৪৫তম সংশোধন র‍্যাটিফাই করা সম্পর্কে যে প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাব সমর্থন করছি এবং তা করতে গিয়ে যে কথাগুলি বলা একান্তই প্রয়োজন তা আমি আপনার মাধ্যমে এই সভায় রাখছি। প্রথমত পটভূমিকা একটু উল্লেখ করা দরকার। কি পরিস্থিতিতে সংবিধানের ৪৫তম সংশোধনের প্রয়োজন হল। স্যার, আমরা সকলেই জানি যে ১৯৭৫ সালের ২৬শে জুন দেশে জরুরি অবস্থা ঘোষণা করা হল। জরুরি অবস্থা ঘোষণা করার মাধ্যমে সমস্ত মানুষের গণতান্ত্রিক অধিকারগুলির অবলুপ্তি ঘটানো হল। মানুষের স্বাধীন মতামত প্রকাশের অধিকার, এবং সংবাদপত্রের স্বাধীনতা কেড়ে নেওয়া হল। এইভাবে সংসদীয় গণতন্ত্রের মূলে

কুঠারাঘাত করা হল তার অবলুপ্তি ঘটানো হল।

[4-20 – 4-30 P.M.]

দেশে স্বৈর শাসন কায়েম হল। বলা হয় ভারতবর্ষ সর্ববৃহৎ গণতান্ত্রিক দেশ। ইন্দিরা গান্ধীর নেতৃত্বে কংগ্রেস দল এবং কংগ্রেস সরকার, সেই গণতন্ত্রের বিলোপ ঘটিয়ে দেশে স্বৈর শাসন কায়েম করলেন। এবং এই স্বৈর শাসন যাতে সংবিধান সম্মত করা যায় সেই উদ্দেশ্য নিয়ে সংবিধানের ৪২তম সংশোধন করা হয়েছিল। মানুষের গণতান্ত্রিক অধিকারকে সম্প্রসারণ করার জন্য নয়, দেশে যে সংসদীয় গণতন্ত্র আছে তার ভিত্তি আরও সুদৃঢ় করার উদ্দেশ্য নিয়ে নয়, গণতন্ত্রের অবলুপ্তি ঘটিয়ে স্বৈর শাসন কায়েম করার জন্যই সংবিধানের ৪২তম সংশোধনী আইন পাস হয়েছিল। বহু পূর্বেই কংগ্রেস সরকারের স্বৈরতান্ত্রিক ঝোঁকের কথা আমরা বলেছিলাম। ১৯৭৫ সালে জুন মাস হঠাৎ স্বৈরতন্ত্র কায়েম হয়ে গেল তা নয়। অনেক আগে থেকেই এর একটা ঝোঁক দেখা দিয়েছিল এবং পশ্চিম বাংলার সাধারণ মানুষের সেই সম্পর্কে অভিজ্ঞতা আছে। ১৯৭০ সাল থেকে সন্ত্রাস; তার পরবর্তীকালে আধা ফ্যাসিস্ট সন্ত্রাস এবং ১৯৭২ সালের জাল জুয়াচুরী ভরা নির্বাচন। এই ঘটনা পশ্চিম বাংলার সকলেই জানেন। তখন আমরা কমিউনিস্ট পার্টি (মার্ক্সবাদীর) পক্ষ থেকে এবং বামফ্রন্টের শরীক দলগুলির পক্ষ থেকে বলেছিলাম যে আজ পশ্চিম বাংলায় যে ঘটনা ঘটছে আগামীদিনে ভারতবর্ষের কোনও রাজ্যে যদি গণতান্ত্রিক আন্দোলন বিকশিত হয়ে ওঠে তাহলে এই কংগ্রেস দল কায়েমী স্বার্থে সেবা করার জন্য, জমিদার এবং একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থকে রক্ষা করার জন্য, জনগণের গণতান্ত্রিক আন্দোলন সংগঠিত করার অধিকারকে এইভাবে কেড়ে নেবে। অনেকে তখন বুঝতে পারেনি। পরে তাঁরা বুঝেছিলেন। ১৯৭৫ সালে জরুরি অবস্থা জারি হবার পরে যখন সমগ্র দেশে স্বৈর শাসন কায়েম হয়ে গেল তখনই তারা এটা বুঝেছিলেন। ইন্দিরা গান্ধী যে কাজ করেছিলেন তার জন্য শুধু দেশের অভ্যন্তরেই নয়, দেশের বাইরেও তার সমালোচনা হয়েছিল। সমালোচনা হয়েছিল যেভাবে স্বৈর শাসন কায়েম করা হয়েছিল, যেভাবে জরুরি অবস্থা জারি করা হয়েছিল এবং যেভাবে মানুষের গণতান্ত্রিক অধিকার হরণ করা হয়েছিল। দেশের জনগণকে বিভ্রান্ত করার জন্য এবং বিদেশে যে কণ্ঠ ইন্দিরা গান্ধীর স্বৈর শাসনের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছিল তাকে প্রশমিত করার জন্য ১৯৭৭ সালের মার্চ মাসে লোকসভার নির্বাচন ঘোষণা করা হয়। এই নির্বাচনে যদি তিনি জিততে পারেন তাহলে একথাই দেশের এবং বিদেশের মানুষের কাছে তিনি প্রমাণ করতে পারবেন যে স্বৈর শাসন যা তিনি কায়েম করেছেন সেটাই ভারতবর্ষের মানুষ সমর্থন করে এবং যে ৪২তম সংশোধন তিনি করেছেন তাও দেশের মানুষ সমর্থন করেন। এটাই তিনি আশা করেছিলেন। কিন্তু স্বৈর শাসনের ফলে জনগণ যে দুর্ভোগ, যে নির্যাতন, যে দুর্দশা ভোগ করেছিলেন এবং যেভাবে তারা শ্বাসরুদ্ধ অবস্থায় ছিলেন, তাদের যে পুঞ্জীভূত ক্ষোভ ছিল, তারই বহিঃপ্রকাশ ঘটেছিল লোকসভার নির্বাচনে। যে কংগ্রেস দল ৯০/৯২ বছর ধরে ভারতবর্ষের জনজীবনে একটি সংগঠিত রাজনৈতিক দল হিসাবে কায়েম ছিল, দেশের স্বাধীনতা লাভের পর যে দল একচেটিয়াভাবে কেন্দ্রে এবং অঙ্গ রাজ্যগুলিতে শাসন কার্য পরিচালনা করছিলেন, সেই কংগ্রেস দল আজ ভারতবর্ষের জনসাধারণের দ্বারা পরাজিত, ধীকৃত, নিন্দিত এবং পরিত্যক্ত। সংবিধানের ৪২তম সংশোধন সম্পর্কে আমাদের মত কি অর্থাৎ মার্ক্সবাদী

কমিউনিস্ট পার্টি এবং বামফ্রন্টের মত কি? পশ্চিমবাংলার তথা গোটা ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষের সুস্পষ্ট অভিমত ছিল স্বৈরতান্ত্রিক শাসন কায়েম করার উদ্দেশ্য রচিত ৪২তম সংশোধন বাতিল করা। এটা আমরাও বলেছি এবং এই বিধানসভায় গত ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে আমরা প্রস্তাব গ্রহণ করেছিলাম। আমি সেই প্রস্তাবটি পড়ে দিতে চাই। সেই প্রস্তাবে বলা হয়েছিল—"এই সভার মতে ভারতীয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন গণতন্ত্র বিরোধী, স্বেচ্ছাচারমূলক, জনবিরোধী এবং দুরভিসন্ধি মূলক। উপরোক্ত সংশোধনী দ্বারা ভারতীয় জনগণের মৌলিক অধিকার খর্ব করা হয়েছে, বিচার ব্যবস্থার নিরপেক্ষতা ও স্বাধীনতা হরণ করা হয়েছে। সরকারি কর্মচারিদের চাকুরির ন্যূনতম নিরাপত্তাও বিঘ্নিত করা হয়েছে। রাজ্য সরকারগুলির ন্যায্য ক্ষমতা অন্যায়ভাবে খর্ব করা হয়েছে। সুতরাং এই সভা ভারতীয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে।"

এই তো ছিল আমাদের মত, এই ছিল বামপন্থী ফ্রন্টের মত, এই ছিল পশ্চিমবঙ্গ বিধানসভার মত। শুধু পশ্চিমবাংলার বিধানসভার মত নয়, গোটা পশ্চিমবাংলার, গোটা ভারতবর্ষের সংগ্রামী মানুষের, ও গণতন্ত্র প্রিয় মানুষের এই ছিল অভিমত। যে অভিমত সর্ব প্রথমে পশ্চিমবাংলার বিধানসভা থেকে গৃহীত হয়েছে। আমি বিরোধী দলের মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয়ের বক্তব্য শুনেছি। এ সম্পর্কে তাঁদের কি বক্তব্য ছিল? অনেক কথাই তখন তারা বলেছেন। জনতা পার্টির নির্বাচনী ইস্তাহারে তারা বলেছিলেন—

The Constitution was amended to sanctify and institutionalise a total concentration of power in the hands of one individual, the Prime Minister. The authoritarian trends that had unfolded themselves over the past years were embodied on the Forty-second amendment which was bulldozed through Parliament. To call it an amendment is a misnomer. জনতা পার্টির ইস্তাহার is a misnomer. তারা বলেছেন It is a betrayal to the testament of faith that the founding fathers betrayed the people and the sovereign basic structure of the 1950 Constitution. Is it a federal principle and asking the balance between the people and the Parliament, the Parliament and the Judiciary, the Judiciary and the executive, the States and the Centre, and the citizens and the Government? It is a culmination of the conspiracy and that has started the erosion of the Cabinet system, the deliberate toppling of the democratic process of the ruling party.

এই তো জনতা পার্টির নির্বাচনী ইস্তাহারের বক্তব্য। তারা বলেছিলেন, ৪২তম সংশোধনী তাঁরা বাতিল করবেন। তাঁরা বলেছিলেন আমরা সংবিধানের ৪২তম সংশোধনী আইন বাতিল করতে চাই। এইভাবেই জনতা পার্টি প্রতিশ্রুতিবদ্ধ ছিল নির্বাচনের সময় থেকে; গণতন্ত্রের বিরুদ্ধে তাঁরা রুখে দাঁড়াবার প্রতিশ্রুতি দিয়েছিলেন। ১৯৭৭ সালের নির্বাচন একটা গতানুগতিক নির্বাচন ছিল না। গণতন্ত্র না স্বৈরতন্ত্রের এই ছিল নির্বাচনের মুখ্য বিষয়। সেই নির্বাচনে আমরা দৃঢ়ভাবে গণতন্ত্র পুনঃ প্রতিষ্ঠার পক্ষে দাঁড়িয়েছিলাম এবং ৪২তম সংশোধনের বিরুদ্ধে

অভিমত প্রকাশ করেছিলাম। সেই নির্বাচনে জনতা পার্টি বলেছিল যে ৪২তম সংশোধন গণতন্ত্র বিরোধী। এবং এই অ্যামেণ্ডমেন্টকে বলা হল 'মিসনমার'। ৪২তম সংশোধন বাতিল করা হবে, এই প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন। কাজেই ক্ষমতা লাভের পর তাঁরা প্রতিশ্রুতি পালন করবেন, এটা আমরা সকলে চেয়েছিলাম, কিন্তু এই কাজ কি তাঁরা করেছেন? নির্বাচনের পর, জনতা পার্টি ক্ষমতায় যাবার পর তাঁদের অন্যতম প্রধান ও আশু কাজ ছিল সংবিধানের সংশোধন করা। দুটো উদ্দেশ্যে এই সংশোধন করা—প্রথমত ইন্দিরা গান্ধী যে ক্ষতি করেছেন ৪২তম সংবিধান সংশোধনী আইন পাস করে তার সংশোধন করা অর্থাৎ ৪২তম সংশোধনী বাতিল করা। এবং এমনভাবে সংবিধান সংশোধন করা যাতে ইন্দিরা গান্ধী যা করে গেছেন, কংগ্রেস দল যা করে গেছেন, তা যেন ভবিষ্যতে ভারতবর্ষের জন জীবনে কেউ আর না করতে পারে। এই দুটো উদ্দেশ্যই ছিল। কিন্তু সেইভাবে কেন সংবিধান সংশোধন করা হল না? স্যার, বর্তমান ৪৫তম সংশোধনী বিল কখন আনা হল? ১৬ মাস পরে আনা হল। লোকসভার মনসুন সেশনের একেবারে অন্তিম সময়ে এই বিল আনা হল। শুধু ১৬ মাস দেরি করা হল তাই নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের দুজন ক্যাবিনেট মন্ত্রী যখন পদত্যাগ করতে বাধ্য হলেন, যখন তাদের সাথে আরও চারজন মন্ত্রী পদত্যাগ করলেন এবং প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রীর মধ্যে পত্রালাপ নিয়ে লোকসভার মধ্যে এক কদর্য বির্তক চলছে, তখন এই বিল এল। কংগ্রেস দল এবং ইন্দিরা কংগ্রেস এই পরিস্থিতির সুযোগ নিয়েছিল। ফলে জনতা পার্টি সক্ষম হল না লোকসভায় যে বিল গৃহীত হয়েছিল রাজ্যসভায় সেই বিল পাস করাতে। বিল সংশোধিত আকারে এল আবার লোকসভায়। তারপর কি হল আমরা জানি। মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় বলেছেন—তাদের দৃষ্টান্ত অনুসরণ করতে। আমি খুব বিনীতভাবে তাঁকে বলতে চাই যে, তাদের দৃষ্টান্ত অনুসরণ করার ইচ্ছা আদৌ আমাদের এবং বামফ্রন্টের নেই। কারণ যে স্বৈরতান্ত্রিক শক্তির বিরুদ্ধে আমাদের সংগ্রাম করতে হবে, তাঁদের সঙ্গে আলোচনা করে, তাদের মতামত অনুযায়ী তাদেরই রচিত ৪২তম সংশোধনী কি পরিবর্তন করা যায়? যায় না তাই জনতা পার্টি কমপ্রোমাইজ করলেন। এখানেই হচ্ছে তাঁদের দুর্বলতা। এই দুর্বলতার সুযোগই কংগ্রেস দল, এবং ইন্দিরা কংগ্রেস নিয়েছে। কাদের সঙ্গে আলোচনা হবে ৪২তম সংবিধান সম্পর্কে? আলোচনা ইন্দিরা কংগ্রেসের সঙ্গে? আলোচনা কংগ্রেসের সঙ্গে? ভারতবর্ষের মানুষ যে রায় দিয়েছে, তাই শিরোধার্য করে জনতা পার্টির সংশোধনী আনা উচিত ছিল বলে আমরা দৃঢ় ভাবে মনে করি। তারপর যদি কংগ্রেস দল রাজ্যসভায় সংখ্যা গরিষ্ঠতার জোরে তা বাতিল করত, তখন ভারতবর্ষের কোটি কোটি জনসাধারণ তার জবাব দিত। স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম চালাত। আসলে ক্ষমতায় যাবার পর স্বৈরতান্ত্রিক শক্তির সঙ্গে আপোষের প্রশ্ন এল এবং জনগণের কাছে প্রদত্ত যে প্রতিশ্রুতি সেই প্রতিশ্রুতি সততার সঙ্গে পালন করার সেই দৃঢ়তা জনতা পার্টি দেখাতে পারেননি। আজ মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয়ের বক্তব্য শুনে আমার মনে হল তিনি বাস্তব ঘটনা বলতে ভীত। তাদের দুর্বলতার কথা তাঁর বলা উচিত ছিল। এত কথা তিনি বললেন, কিন্তু যা তাঁর বলা উচিত ছিল, তা তিনি বললেন না।

[4-30 – 4-40 P.M.]

ওঁদের যে দুর্বলতা ছিল, কংগ্রেস তারই সুযোগ নিয়েছে। জনতা সরকার কমপ্রোমাইস করে বিল এনেছিলেন, কংগ্রেসের সঙ্গে আপোষ করে বিল এনেছিলেন বলেই ৪৫তম সংশোধনের এই অবস্থা। নির্বাচনের সময় জনগণকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন পরবর্তীকালে জনতা পার্টিতে তা আর প্রাধান্য পায়নি। জনতা দলের মাননীয় সদস্যদের সাত্তার সাহেব এবং ডাঃ আবেদিন সাহেবের বক্তৃতা শুনে বোঝা উচিত যে, তাঁরা কোথায় গিয়েছিলেন, কি পথ তাঁরা অবলম্বন করেছিলেন এবং পরিণতি কি ছিল। ইন্দিরা কংগ্রেস ও কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে আজ জনতা পার্টি বামফ্রন্ট সরকারের তথা জনগণের বিরুদ্ধে কাজ করছেন। আপনাদের তাই আজ এই শোচনীয় পরিণতি। আজ আমাদের সামনে স্যার, গুরুত্বপূর্ণ প্রশ্ন উঠেছে। জনগণের প্রত্যক্ষ ভোটে নির্বাচিত লোকসভায় ৫৫০ জন সদস্য আছেন, এখন হয়ত কিছু কম আছেন, বোধ হয় ৫৪৪। আর রাজ্যসভায় ২৪৪ জন। রাজ্যসভায় কংগ্রেসের কত জন সদস্য আছেন? কংগ্রেসের ৪৭ জন আছেন তার কংগ্রেস (আই) দলের ৬৮ জন সদস্য আছেন, মিলিতভাবে মোট ১১৫ জন সদস্য আছেন। ২৪৪ জনের মধ্যে এরা মিলিতভাবে রাজ্যসভাতে অ্যাবসলিউট মেজরিটি নয়। কিন্তু লোকসভার অথবা ৫৫০ বা ৬০০ জন সদস্যের মতামতের কোনও মূল্য থাকছে না। লোকসভার বক্তব্যের উপর রাজ্যসভার ১১৫ জন সদস্য ভেটো প্রয়োগ করছে। যদি বলি—আজ লোকসভা আর রাজ্যসভার মধ্যে কনস্টিটিউশনাল ক্রাইসিস অ্যাণ্ড কনফনট্রেন্স দেখা দিয়েছে, তাহলে তা কি ভুল হবে? বুদ্ধিমান ব্যক্তিরা সংবিধান তৈবি করেছিলেন কিন্তু এই সঙ্কটের সমাধান আমাদের সংবিধানে নেই। আমাদের ভেবে দেখতে হবে আগামী দিনে এই অবস্থা চলবে কিনা, মানুষের স্বাধীন মতামত সংবিধানে প্রতিফলিত হতে পারবে কিনা। স্যার আমাদের ভেবে দেখতে হবে কি ভাবে এই অবস্থার পরিবর্তন ঘটানো যায়। কংগ্রেসের অবস্থা কি, তাঁরা কি বলতে চায়? তাঁরা নির্বাচনে পরাজিত হয়ে তীব্র অন্তর্দ্বন্দ্বে জড়িয়ে পড়েছিল। তাঁরা একদলে থাকতে পারল না। এক অংশ বলল, ইন্দিরা গান্ধী যা করেছিল তা ঠিক হয়নি। আর এক দল বলল ইন্দিরা গান্ধী ঠিকই করেছিল এবং তারা কংগ্রেস (আই) দল তৈরি করল। এখন অবশ্য আবার ঐক্যের আবহাওয়া বইতে দেখতে পাচ্ছি। লোকসভায় এবং রাজ্যসভায় দুটি দল এক হয়ে, এক সুরে কথা বলেছে। যারা নির্বাচনে পরাজিত হয়ে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে কথা বলেছিল, তাঁরাও আবার আজ স্বৈরতন্ত্রের সঙ্গে গলা মিলিয়ে কথা বলছে। দেশের গণতন্ত্র প্রিয় মানুষকে এই ঘটনা আমাদের জানাতে হবে। দেখা গেল স্বৈরতন্ত্রী ইন্দিরা কংগ্রেস এবং স্বৈরতন্ত্রী বিরোধী বলে যাঁরা নিজেদের প্রচার করেন দুই কংগ্রেসেই রাজ্যসভা এবং লোকসভায় এক সঙ্গে হাত ধরাধরি করে চলছে টুইন ব্রাদার্সের মতো। তাদের মধ্যে কোনও পার্থক্য নেই। '৭৭ সালের লোকসভার নির্বাচন থেকে, পরবর্তীকালের বিভিন্ন বিধানসভার নির্বাচন থেকে কংগ্রেস কোনও শিক্ষা গ্রহণ করেনি। তাঁরা এখানে যতই চিৎকার করবে ততই জনগণ থেকে বিচ্ছিন্ন হবে। জনগণকে কনফিডেন্স নিয়ে আমাদের সব কথা বলতে হবে। বলতে হবে জনতা দলের ভূমিকার কথা, বলতে হবে কংগ্রেস দলের এই জঘন্য ভূমিকার কথা। স্বৈরতন্ত্রীকে শক্তির বিরুদ্ধে সংগ্রামের প্রশ্ন এবং ৪২তম সংবিধান সংশোধনী আইন বাতিলের প্রশ্ন অবিচ্ছিন্ন ভাবে যুক্ত। স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করার জন্যই সংবিধানের ৪৫তম সংশোধনের প্রয়োজন ছিল। জনতা পার্টি যদি

স্বৈরতন্ত্রের বিরুদ্ধে জনগণকে সোচ্চার করার উদ্যোগ গ্রহণ করত তাহলে এই অবস্থার সৃষ্টি হত না। কিন্তু তা তাঁরা করেননি। স্বৈরতান্ত্রিক শক্তির বিরুদ্ধে সংগ্রামের পথ পরিহার করেই তাঁরা চলবার চেষ্টা করছেন। এ পথ ভুল। স্বৈরতান্ত্রিক শক্তির সঙ্গে আপোষ করে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করার কথা বলার অর্থ জনগণকে বিভ্রান্ত করা।

স্বৈরতান্ত্রিক শক্তি মাথা চাড়া দিয়েছে। কাজেই দেশের সমস্ত গণতান্ত্রিক জনগণের আজ একান্ত কর্তব্য হচ্ছে স্বৈরতন্ত্রের এই মাথা চাড়া দেবার বিরুদ্ধে সংগ্রাম করা। ৪৫তম সংশোধনের মধ্যে সে কাজ শেষ হল না। আমি প্রথমেই বলেছি যে বিল লোকসভায় পেশ করা হয়েছিল তা ত্রুটিপূর্ণ ছিল। রাজ্যসভা সেই বিলেরও পরিবর্তন করে। পরিবর্তন করে প্রতিক্রিয়াশীল ধারা সংযোজিত করে। এইভাবে পরিবর্তিত বিল আবার লোকসভায় আনা হল। তখন অবস্থা ছিল এই যে লোকসভায় হয় সেই বিল গ্রহণ করা হবে নয়ত বিল বরবাদ করতে হবে। এ ছাড়া দ্বিতীয় কোনও পথ ছিল না। ৪৫তম সংশোধনের সমস্ত ধারা সম্পর্কে বলার মতো যথেষ্ট সময় নেই। কয়েকটি ধারা সম্বন্ধেই বলব। আমাদের কেন্দ্রীয় সরকারের মাননীয় মন্ত্রী এই বিল পেশ করতে গিয়ে লোকসভায় যে বিবৃতি দেন তার শুরুতে তিনি যা বলেছেন তা আমি এখানে পড়ছি—

The result of the last Lok Sobha election reveals, if the people gave any mandate to the Government, mandate was that the rights of the people will be given to them and it shall be ensured that the right of the people will not be interfered with, their freedom, their liberties, their right to decide their own future will be ensured for them and all that was necessary was to ensure those rights of the people and democratic rights to establish their own future will be ensured.

প্রিভেনটিভ ডিটেনশনের ব্যবস্থা এই বিলে রয়েছে তা কি মাননীয় মন্ত্রীর বক্তব্যের সঙ্গে সঙ্গতি পূর্ণ। না তা নয়। বিনা বিচারে আটক করা চলবে না এই আমরা চেয়েছিলাম। কিন্তু বিলে কি ব্যবস্থা করেছেন? যেখানে তিনমাস আটক রাখা যেত বোর্ডের কাছে পেশ না করে এখন সেখানে বোর্ডের কাছে আসবে ২ মাসের মধ্যে, ১ মাস কমালেন। বোর্ড আটক করে রাখতে পারবে অনির্দিষ্টকাল বিনা-বিচারে। এই তো? জনতা পার্টি নির্বাচনী ইস্তাহারে বলেছিল মিসা বাতিল করবেন—মিনি মিসা হয়েছে জনতা গভর্নমেন্টের আমলে। অযৌক্তিক আইনগুলি বাতিল করবেন—এই ছিল নির্বাচনী ইস্তাহার। এখানে কি বলা হচ্ছে—বোর্ড যদি মনে করে যথেষ্ট কারণ আছে তাহলে বিনা বিচারে আটক রাখা যাবে। আপনারা জানতে পারবেন না কেন ডিটেন করা হল? কোন অপরাধে অপরাধী? সুতরাং এই প্রিভেনটিভ ডিটেনশনের ধারা অগণতান্ত্রিক এবং জনমতের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয় বলে আমি মনে করি। এই সভার কাছে আমি দু-একটি উদাহরণ দিতে চাই। স্যার ইংলণ্ডের আইন কি বলেছে—

It is a fundamental principle of the British Common Law that a citizen who is entitled to personal freedom is also entitled to know why for the time being his freedom is being interfered with, আরও অনেক আছে, জাপানে আছে, ওয়েস্ট জার্মানিতে আছে, International Covenant on civil and political

rights....Article on the Covenant on civil and political rights—Any one who is arrested shall be informed primarily of the reasons for his arrest and of any charges against him.

এই সব কথা জনতা পার্টিকে জানাতে হবে। তাহলে দেখা যাচ্ছে আগে যেভাবে বিনা বিচারে আটক রাখা হত তার মধ্যে একটু পরিবর্তন করা হল মাত্র। বিনা বিচারে এবং কারণ না দেখিয়ে অনির্দিষ্টকাল আটক রাখার ব্যবস্থা বজায় থাকল। কেন উইদাউট ট্রায়ালে মানুষকে রাখা হবে? আমি সুস্পষ্টভাবে বলতে চাই যে বিনা বিচারে কোনও লোককে আটক রাখার আমরা বিরোধী। যদি কোনও অপরাধ হয়েছে বলে মনে করেন তাহলে বিচার হোক। কেন বিচার হবে না? তারজন্য যদি আইনের অসুবিধা থাকে তাহলে আইন পাল্টানো হোক। বিভিন্ন প্রশ্নে বিভিন্ন দেশের নজির দেখাব আবার সমস্ত নজির অমান্য করে মানুষকে বিনা বিচারে আটক রাখব, তা তো হতে পারে না। আটক রাখার অর্থ শাস্তি ভোগ করা। অপরাধী শাস্তি ভোগ করবে। বিচার হল না, অপরাধ সাব্যস্ত হল না। শাস্তি কেন ভোগ করবে। আমরা বিচার চাই। গণতান্ত্রিক আন্দোলন দমন করার জন্যই কংগ্রেস আমলে বিনা বিচারে আটক রাখার ব্যবস্থা করা হয়েছিল। বিধানসভার মাননীয় সদস্য বিশ্বনাথ বাবু কতবার জেলে আটক ছিলেন। আমরাও ছিলাম একবার নয়, বার বার, বিচার হয়নি। কেন আটক রাখা হচ্ছে তাও জানানো হয়নি। গণআন্দোলন দমন করার জন্যই কি এই ধারা রাখা হচ্ছে কোনও গণতান্ত্রিক দেশ বিনা বিচারে আটক রাখার দানবীয় ব্যবস্থা সমর্থন করতে পারে না।

[4-40 – 4-50 P.M.]

তাই আমরা মনে করি এই ধারা বাতিল করা উচিত ছিল। আমরা যারা গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত বার বার বলেছি বিনা বিচারে আটক রাখা চলবে না। আমার মনে আছে জরুরি অবস্থার সময় ১৯৭৬ সালের ১০ই ডিসেম্বর হিউম্যান রাইটসের উপর একটি সভা হয় মহারাষ্ট্র নিবাস হলে। সেখানে বহু বিশিষ্ট ব্যক্তিদের মধ্যে শ্রী পি সি. সেনও উপস্থিত ছিলেন। সেই সভায় তিনি যে প্রস্তাব উত্থাপন করেছিলেন সেই প্রস্তাবে বা দাবি সনদে বিনা বিচারে আটক রাখার বিরুদ্ধে সুস্পষ্টভাবে অভিমত প্রকাশ করা হয়েছিল। আমরা সকলেই সেই প্রস্তাব সমর্থন করেছিলাম। আজ জনতা পার্টি সে কথা ভুলে যেতে পারে, আমরা পারিনা। আমাদের সুস্পষ্ট কথা হচ্ছে এই যে কোনও লোককেই বিনা বিচারে আটক রাখা চলবে না।

এখন আমার বক্তব্য জরুরি অবস্থা ঘোষণা সম্পর্কে। বিলে দেশে জরুরি অবস্থা ঘোষণার ব্যবস্থা রয়েছে। তবে বলা হচ্ছে যাতে ক্ষমতার অপব্যবহার না হয় তার জন্য নাকি রক্ষা কবচের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু জরুরি অবস্থা ঘোষণার পথে কোনও বাধা নেই। কংগ্রেস যখন সংখ্যাগরিষ্ঠ ছিল তখন তারা ক্ষমতার যেভাবে অপব্যবহার করেছে এখনও তা হতে পারে। পরিবর্তন কোথায়? কি পদ্ধতিতে জরুরি অবস্থা ঘোষণা করা হবে তাই বলা হচ্ছে, বলা হচ্ছে কোন কোন অজুহাতে ঘোষণা করা যাবে। আর্মস বলতে কি বোঝায়, আর্মড রিবেলিয়ন বলতে কি বোঝানো হচ্ছে তার কোনও ব্যাখ্যা নেই। এ বিষয়ে যার যেমন ইচ্ছা তিনি সেইভাবেই ব্যাখ্যা করবেন। এই সব কারণেই আমরা বলতে চাই যে কোনও অজুহাত

দেখিয়ে নয়, কেবল বৈদেশিক আক্রমণ যখন হবে, যখন দেশ আক্রান্ত হবে তখনই দেশে জরুরি অবস্থা ঘোষণা করা যাবে। এবং যে মুহুর্তে যুদ্ধ শেষ হয়ে যাবে তখনই জরুরি অবস্থা তুলে নিতে হবে। স্যার আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এই ধারার এক্সপ্লানেশনের প্রতি। বলা হয়েছে—

Explanation—A Proclamation of Emergency declaring that the security of India or any part of the territory thereof is threatened by war or by external aggression or by armed rebellion may be made before the actual occurrence of war or of any such aggression or rebellion, if the President is satisfied that there is imminent danger thereof.

অর্থাৎ ঘটনা ঘটার প্রয়োজন নেই। রাষ্ট্রপতি যদি মনে করেন তাহলেই হবে। তিনি মনে করলেই দেশে জরুরি অবস্থা জারি হবে এবং কোটি কোটি মানুষের গণতান্ত্রিক অধিকার হরণ করা যাবে। মনে করার কোনও অর্থ হয় না। নানা কারণে নানা কথা মনে হতে পারে। বাস্তব ঘটনার কথা বলতে হবে। যুদ্ধ বাস্তব ঘটনা, যুদ্ধ শেষ হওয়াও বাস্তব ঘটনা। মনে করার কিছু নেই। আমরা বলছি যে যুদ্ধের সময়ে জরুরি অবস্থা ঘোষণা করা হবে এবং যুদ্ধ শেষ হলেই তা প্রত্যাহার করতে হবে। দ্যাট ইজ হোয়াট উই ওয়ান্ট। হরিপদবাবুর বক্তব্য বুঝতে কোনও অসুবিধা নেই। দীর্ঘদিন তিনি যে পরিবেশে ছিলেন, তার যে মানসিকতা আজ জনতা পার্টিতে যোগ দিলেও সেই পুরানো মানসিকতাই তাকে পরিচালিত করছে। তাই তিনি তার মতন সব কিছুর ব্যাখ্যা করেন। এই বিলে হাতিয়ার হাতে রাখা হয়েছে, যাতে গণতান্ত্রিক আন্দোলনের উপর যখন শোষক শ্রেণী প্রয়োজন মনে করবে তখনই আঘাত করতে পারেন। সেই কারণে আমরা বিলের এই ধারা সমর্থন করতে পারি না। বিলে একটি নতুন ধারা যুক্ত করা হয়েছে। যে বৈষম্য আছে আইনের ক্ষেত্রে তার দূর করা সম্পর্কে বিলে বলা হয়েছে—আর্টিকেল ৩৮ ঃ—

The State shall, in particular, strive to minimise the inequalities in income, and endeavour to eliminate inequalities in status, facilities and opportunities, not only amongst individuals but also amongst groups of people residing in different areas or engaged in different vocations.

বিষয়টি ডাইরেকটিভ প্রিন্সিপলের মধ্যে চলে গেল। এর আগে এ বিষয় সম্পর্কে আমরা আলোচনা করেছি। কিভাবে এই বৈষম্য দূর করা যাবে? দৃষ্টান্ত কি বুথলিঙ্গম কমিটি ন্যূনতম বেতন ধার্য করার সুপারিশ করেছে। ৭ বছর পর ১৫০ টাকা হবে। টাটা, বিড়লার কথা কমিটির মনে ছিল না। তাদের আয় সম্পর্কে কোনও কথা নেই। আশ্চর্য। ন্যূনতম চাহিদা মেটাবার জন্য প্রয়োজন ভিত্তিক ন্যূনতম বেতনের সুপারিশ নেই। ১০০ টাকা বেতনের কথা বলা আর যাই হোক সুস্থ মস্তিষ্কের পরিচয় নয়। কি চাই, লক্ষ্য কি—এ সব খুবই অস্পষ্ট। শ্রমিক কর্মচারিদের আর বৃদ্ধি করে সমতা আনা দরকার। পুঁজিপতি, একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে নয়, জনগণের স্বার্থেই বিষয়টি বিবেচনা করতে হবে। জনতা সরকার বিপরীত পথ অবলম্বন করেছে।

লোকসভায় তারা ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বিল এনেছেন। এই বিলের বিরুদ্ধে দেশের সমস্ত গণতান্ত্রিক এবং শ্রমিক কর্মচারিদের সংগঠন ঐক্যবদ্ধভাবে প্রতিবাদ জানিয়েছেন এবং প্রতিরোধের সংকল্প গ্রহণ করছেন। এই বিল কোন শ্রেণীর স্বার্থে আনা হয়েছে তা বুঝতে অসুবিধা হয় না। বৈষম্য কি এই পথে দূর করা যাবে? আয়ের বৈষম্য আজ ভয়াবহ। কিভাবে এই বৈষম্য কমিয়ে ১ঃ২০ করা হবে, কিভাবে আরও কমিয়ে মাত্র ১ঃ১০ করা হবে, সর্বনিম্ন এবং সর্বোচ্চ আয়ের মধ্যে কিভাবে দারিদ্র্য সীমার নিচে যারা বসবাস করছেন তাদের উন্নীত করা হবে সে সম্পর্কে কোনও কথা না বলে ১০০ টাকা ন্যূনতম বেতনের কথা বলা হল যে দৃষ্টিভঙ্গি নিয়ে সেই একই দৃষ্টিভঙ্গি নিয়েই ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বিল রচিত হয়েছে। এই বিল এখনও গৃহীত হয়নি, গৃহীত হলে, আইনে পরিণত হলে গণতান্ত্রিক ট্রেড ইউনিয়ন আন্দোলনের অধিকার বিলুপ্ত হবে। আমরা জানি ডাইরেকটিভ প্রিন্সিপলসের ঘোষণা দ্বারা কেবলমাত্র ইচ্ছাই প্রকাশ পায়। সে ইচ্ছা বাস্তবায়িত করার কোনও বাধা বাধকতা নেই। তবে ইচ্ছা প্রকাশের অজুহাতে জনগণের মৌলিক অধিকার খর্ব করা যাবে। পায়াস উইস ঘোষণা করা হল যা কার্যকর হবে কিনা কেউ জানেনা। আমরা চাই জনগণের মৌলিক অধিকার সুরক্ষিত করতে। স্যাব, ৩৫৬ ধারা অনুযায়ী প্রেসিডেন্টস রুল একটানা ৩ বছর চলতে পারত। তা এখন এক বছব করা হয়েছে। এক একবার ৬ মাস করে। কারণ হিসাবে দেখানো হয়েছে নির্বাচন করতে এক বছর লাগতে পারে। আমরা দেখছি সব সিজনেই নির্বাচন হতে পারে। নির্বাচনের জন্য তিন মাস যথেষ্ট। কেন বেশি সময় দরকার হবে? জনগণ তাদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করে নিজেদের পছন্দ মতো সরকার গঠন করবেন এবং তা যত তাড়াতাড়ি হয় ততই ভাল। রাষ্ট্রপতির শাসন গণতান্ত্রিক ব্যবস্থার সঙ্গে খাপ খায় না। কাজেই এরূপ শাসনের সময় কাল যত কম ততই ভাল। এই ধারাটি যেভাবে আছে তাতে আমাদের আপত্তি আছে। সংবিধানের গুরুত্বপূর্ণ পরিবর্তনের প্রশ্ন যদি ওঠে রেফারেন্স হোক এই ছিল আমাদের দাবি। ৪২তম সংশোধনীতে ৫৯টি আর্টিকেল পরিবর্তন করা হয়েছিল তার মধ্যে ৫৭টি ছিল সাবস্ট্যানটিভ এবং পারমান্যান্ট চরিত্রের বাকি ২টি ছিল ট্রানজিশনাল। এমন গুরুত্বপূর্ণ প্রশ্নে কংগ্রেস দল জনমত গ্রহণের প্রয়োজন মনে করেনি। জনতা সরকারও করেনি। মাননীয় সদস্য হরিপদ ভারতী ভুল তথ্য পরিবেশন করেছেন। তিনি মাননীয় কেন্দ্রীয় আইনমন্ত্রীর ভাষণটি পর্যন্ত পড়েননি। রাজ্য সভায় কেন্দ্রীয় আইন মন্ত্রী বলেছেন—

Sir, I quite appreciate that whenever there is a new innovation, howsoever valuable, there are bound to be some anxieties, some apprehensions, some doubts and so on. Therefore, if there have been some doubts in that regard, I can only attribute them to my incapacity of not being able to project the idea of referendum as properly as, perhaps, I should have or I should have been capable of doing. I would regard it entirely as my failing in not being able to project the idea properly.

[4-50 – 5-00 P.M.]

এই হচ্ছে মাননীয় আইনমন্ত্রীর বক্তব্য। অথচ হরিপদবাবু বলে গেলেন রেফারেণ্ডাম

হবে। মাননীয় সদস্য যদি একটু পড়াশুনা করে আলোচনায় অংশ গ্রহণ করতেন তাহলে এতসব কথা বলার প্রয়োজন হত না। খোলাখুলিভাবে বলুন আমরা এটাই চাই। আমরা মনে করি কংগ্রেস দল শোষক শ্রেণীগুলির স্বার্থে যে নীতি এতদিন অনুসরণ করেছে, জনতা সরকারও আজ সেই একই নীতি অনুসরণ করছে। আপনারা বলুন যে ঐ কাজই আপনারা করে যাবেন। আমরা বলতে চাই যে যদি সংবিধানের বেসিক স্ট্রাকচারের উপর হস্তক্ষেপ করার প্রশ্ন আসে তাহলে নিশ্চয়ই রেফারেণ্ডামে হওয়া উচিত। নির্বাচনের পর পার্লামেন্ট যা খুশি তাই করবে, তা হতে পারে না। জনগণের কাছে আসবে না, তাদের মতামত নেবে না তা হতে পারে না। পার্লামেন্ট সংবিধান সংশোধন করতে পারবে কিন্তু সেই সংশোধন যদি সংবিধানের বেসিসে পরিবর্তন আনে, তাহলে অবশ্যই জনগণের মতামতের জন্য তাদের কাছে আসতে হবে। জনগণই সার্বভৌম ক্ষমতার অধিকারী।

এডুকেশন ও ফরেস্ট কনকারেন্ট লিস্টে চলে গেছে। ভারতবর্ষ বিশাল দেশ। বহু জাতি, বহু ভাষাভাষির দেশ। শিক্ষা রাজ্য সরকারের অধীনে না থাকার কোনও যুক্তিসঙ্গত কারণ নেই। বিলের এই ব্যবস্থার বিরুদ্ধেই জনমত। একজন শিক্ষাবিদ হয়েও ভারতী মহাশয় এ সম্পর্কে কোনও কথা বলেন নি। বলেননি ৪৫তম সংশোধনী বিলের দুর্বলতাগুলির কথা। অসুবিধা কি ছিল, প্রতিশ্রুতি অনুযায়ী সংবিধান সংশোধন করা কেন হল না তাতো বলেন নি। জনতা দল যদি একথা বলতেন যে রাজ্যসভার কংগ্রেসের প্রধান্য, তাই সাহস করে তারা বিল আনতে পারেন নি, তাহলে ভাল হত। তা না হলে বলতে হয় যে তারা নিজেরাই চাননি প্রদত্ত প্রতিশ্রুতি অনুযায়ী বিল আনতে লোকসভায়। আমি মনে করি ৪৫তম সংশোধনীর প্রশ্নটি জনসাধারণের সামনে হাজির করা উচিত ছিল। কংগ্রেস পরাজিত কংগ্রেস ধিকৃত, দেশের কোটি কোটি মানুষ স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করেছেন, আজও করতে বদ্ধপরিকর। এই সংগ্রাম যদি জনতা পার্টি সংগঠিত করত তাহলে জনগণের সহযোগিতা তারা পেতেন। স্বৈরতন্ত্র মাথা চাড়া দিতে পারত না। আজ সাংবিধানিক কর্তব্য পশ্চিমবঙ্গের বিধানসভাকে পালন করতে হচ্ছে। সেই জন্যই এই রেজলিউশন আমাদের আনতে হয়েছে। আমি দৃঢ় ভাবে বলতে চাই যে সংবিধানের ৪৫তম সংশোধনী বিলে গুরুতর দুর্বলতা রয়েছে। এই দুর্বলতা থাকুক তা আমরা চাই না। ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষই তা চায় না। এই ত্রুটি ও দুর্বলতা দূর করতে হবে। এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে ইলেকশন পিটিশন সম্পর্কে ইন্দিরা গান্ধী নিজের স্বার্থ রক্ষা করার জন্য প্রাইম মিনিস্টার, প্রেসিডেন্ট ও স্পিকারের ক্ষেত্রে যে অন্যায় ও অযৌক্তিক ব্যবস্থা চালু করেছিলেন এই বিলে তা বাতিল হওয়া একটি ভাল ঘটনা। অনুরূপভাবে রাজ্য সরকারের বিনা অনুমতিতে—রাজ্যে আর্মড ফোর্স পাঠাবার যে ক্ষতিকারক ও ঘৃণিত ব্যবস্থা স্বৈরতান্ত্রিক ইন্দিরা সরকার করেছিল এই বিলে সেই ব্যবস্থা সঠিকভাবে বাতিল করা হয়েছে। কেবলমাত্র ৪২তম সংশোধনীর প্রতিটি ধারাই বাতিল করার প্রয়োজন ছিল তাই নয়, সংবিধানের ৪৫ তম সংশোধন এমনভাবে করা প্রয়োজন ছিল যাতে জনসাধারণের স্বার্থ পরিপূর্ণভাবে রক্ষিত হতে পারে।

আজ আবার স্বৈরতন্ত্র মাথা চাড়া দিচ্ছে। তারা আবার সংগঠিত হবার চেষ্টা করছে। ইন্দিরা গান্ধী এখনও স্বৈরতান্ত্রিক শক্তির প্রতীক হিসাবে অবস্থান করছেন। স্বৈরতান্ত্রিক শক্তির বিরুদ্ধে সংগ্রাম অপরিহার্য। নীতির প্রতি অবিচল থেকে একনিষ্ঠভাবে এই সংগ্রাম করতে

পারে শ্রমজীবী ও মেহনতি মানুষ। শ্রমিক, কৃষক, কর্মচারী, মধ্যবিত্ত প্রভৃতি বিভিন্ন স্তরের গণতান্ত্রিক মানুষ। এদের গণতান্ত্রিক অধিকার খর্ব করে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করা যায় না। যায় না তাকে পরাস্ত করা। জনতা পার্টির ২০/২২ মাসের অভিজ্ঞতার ভিত্তিতে শিক্ষা গ্রহণ করা উচিত ছিল। সাত্তার সাহেব এবং মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব যে বক্তব্য রেখেছেন তা বলার সুযোগ তারা পেল কোথা থেকে। পেল জনতা পার্টির কাছ থেকেই। এ সুযোগ তাদের দেবেন না। বলুন কংগ্রেসের বিরোধিতার জনাই আপনারা প্রতিশ্রুতি অনুযায়ী সংবিধান সংশোধন বিল আনতে পারেননি। আর তা না হলে বলুন আপনারা এইভাবেই সংশোধন করতে চেয়েছিলেন। জনসাধারণ বুঝে নেবে আপনাদের চরিত্র। জয়নাল আবেদিন সাহেবেরা ৩০ বছর ধরে জনস্বার্থ বিরোধী কাজ করেছেন।

সমগ্র দেশকে তাঁরা জাহান্নামে নিয়ে যাবার ব্যবস্থা করেছিলেন। আমাদের দেশের কোটি কোটি মানুষ আজ দারিদ্র্য সীমার নিচে বসবাস করেন। আমরা কংগ্রেসের জনস্বার্থ বিরোধী নীতির বিরুদ্ধে সংগ্রাম করেছি, সর্বপ্রকারে সেই নীতির বিরোধিতা করেছি। যেমন বিধানসভা ও লোকসভার মধ্যে তেমনি তার বাইরেও আমরা জনগণকে সাথে নিয়ে সংগ্রাম করেছি। হরিপদবাবু বলেছেন তার দল যেমন ইন্দিরা কংগ্রেস ও কংগ্রেসের সঙ্গে আলোচনা করে ৪৫তম সংশোধনী বিল এনেছেন আমরা যেন সেই পদ্ধতি অনুসরণ করি। হরিপদবাবু তার মতই কথা বলেছেন। এ নিছক বিরোধী দলের সঙ্গে আলোচনা করার কথা নয়। স্বৈরতান্ত্রিক শক্তি সম্পর্কেই তার দৃষ্টিভঙ্গি ভুল অথবা বলব সমস্বার্থের। কার সঙ্গে আলোচনা? কংগ্রেসের একাংশ বলছেন তারা ইন্দিরা গান্ধীর বিরোধী, অপরাংশ বলছেন যে তারা স্বৈরতান্ত্রিক ইন্দিরা কংগ্রেসের সঙ্গে ঐক্য চাই। ওদের সাথে আলোচনা নয়। ওদের শ্রেণী নীতির বিরুদ্ধে জনগণকে সোচ্চার করতে হবে। ইন্দিরা গান্ধী কোটি কোটি মানুষের স্বার্থ বিরোধী কাজ করেছেন। তিনি গুরুতর অপবাধে অপরাধী। তার বিচার চাই। চাই তার যোগ্য শাস্তি। দেশের অগনিত মানুষকে সংগ্রামে সামিল করা; স্বৈরতন্ত্রের বিরুদ্ধে তাদের সচেতন ও সোচ্চার করা আমাদের অন্যতম প্রধান কাজ ও কর্তব্য।

স্পিকার স্যার, আমরা সংবিধান সংশোধন এমনভাবে করতে চাই যাতে জনগণের মৌলিক অধিকার সুনিশ্চিত হতে পারে, সম্প্রসারিত হতে পারে। মুষ্টিমেয় শোষকের স্বার্থে নয়, সংবিধান হবে অগনিত জনগণের স্বার্থে। আর আমরা চাই সংবিধান সংশোধনের মাধ্যমে স্বৈরতান্ত্রিক শক্তির মাথা চাড়া দেবার সমস্ত পথ রুদ্ধ করতে, তাদের উত্সাদন করতে। আমরা চাই জনগণের অগ্রগতির ধারা অব্যাহত রাখতে।

মাননীয় স্পিকার স্যার—

উইথ দিজ রিজারভেশনস অ্যাণ্ড রিমার্ক্স—আই সাপোর্ট দি রেজলিউশন অন র‍্যাটিফিকেশন অব দি কনস্টিটিউশন (ফর্টি ফিপথ অ্যামেণ্ডমেন্ট) বিল, নাইনটিন সেভেনটি এইট। ধন্যবাদ।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সংবিধান সংশোধন

বিল আলোচনা করা হচ্ছে তার বহু ত্রুটি বিচ্যুতি থাকা সত্ত্বেও আমি তা সমর্থন করছি। সংবিধানের ৪২তম সংশোধনকে সংশোধন করবার জন্য নূতন যে সংশোধনী বিল তাতে মানুষের মনে একটা আশা সৃষ্টি হয়েছিল যে এই সুযোগে আমাদের সংবিধানের ভেতরে দীর্ঘকাল ধরে যে অগণতান্ত্রিক ধারাগুলি চলে আসছে তার পরিবর্তন করা হবে। কিন্তু দুঃখের বিষয় আমাদের দেশের লোকেরা এবং গণতন্ত্রবাদী মানুষরা সেক্ষেত্রে হতাশ হয়েছে। কিছুক্ষণ আগে আমার বন্ধু লক্ষ্মী সেন বলে গেলেন কতগুলি গুরুত্বপূর্ণ কথা। এটা নিয়ে যখন বিধান সভায় আলোচনা করা হচ্ছে তখন আমি বিধানসভার অধিকার নিয়ে আলোচনা শুরু করতে চাই। আমাদের সংবিধানের প্রণেতারা রাজ্য এবং কেন্দ্রের মধ্যে একটা পার্থক্য সৃষ্টি করেছেন। ভারতবর্ষের পার্লামেন্ট যা সার্বভৌম ক্ষমতার অধিকারী সেখানে যদি কোনও গভর্নমেন্ট বেশীরভাগের সমর্থন হারায়. অথবা যদি সেখানে কোনও নূতন গভর্নমেন্ট করবার মতো ক্ষমতা পার্লামেন্টের না থাকে তাহলে সেখানে রাষ্ট্রপতির শাসন হবে এই বিধান আমাদের নেই। এক্ষেত্রে পার্লামেন্ট ভেঙ্গে দেওয়া হবে, ইলেকশন করা হবে এবং নূতন পার্লামেন্ট তার গভর্নমেন্ট তৈরি করবে। আর এই সমস্ত কাজ হবার আগে পর্যন্ত পুরানো গভর্নমেন্ট কেয়ার টেকার হিসেবে চালাবে—এখানে রাষ্ট্রপতির শাসনের কোনও বিধান নেই। আমার প্রশ্ন হচ্ছে রাজ্যের ক্ষেত্রে বাষ্ট্রপতির শাসনের বিধান কেন করা হল এবং আজও পর্যন্ত সেটা কেন রয়েছে? যাঁরা সংবিধান প্রণয়ন করেছিলেন সেই বুর্জোয়া নেতারা মনে করেছিলেন কেন্দ্রের হাতে বোধ হয় ক্ষমতা রাখা সম্ভব হবে সারা ভারতবর্ষের ভিত্তিতে, কিন্তু কোনও কোনও রাজ্যে অন্য রকম গভর্নমেন্ট হতে পারে, অন্য রকম আইনসভা নির্বাচিত হতে পারে সেইজন্য তাঁরা তাঁদের হাতে একটা অস্ত্র রাখতে চাইলেন যেটা তাঁরা গায়ের জোরে প্রয়োগ করবেন। আমি বুঝতে পারছিনা একটি লোক একই দিনে. একই ঘরে বসে দুটি বাক্সে ভোট দিচ্ছে অ্যাসেম্বলি এবং পার্লামেন্ট। জনগণ যদি সার্বভৌম হয় তাহলে তাদের লোকসভার ভোট পবিত্র হবে এবং আইনসভার ভোট অপবিত্র হবে কেন? তাঁরা ভোট দিয়ে আইনসভাকে নির্বাচিত করবে, সেই আইনসভাকে খুশি মতো বাতিল করে দেওয়া সাসপেণ্ড করে দেওয়া সেই অধিকার কেন্দ্রীয় সরকারের থাকবে, কেন্দ্রীয় সরকারের পরামর্শে রাষ্ট্রপতি সেই হুকুম জারি করতে পারবেন। আমাদের ভারতবর্ষের বুর্জোয়া শ্রেণী তারা খালি কেন্দ্রে ক্ষমতায় সন্তুষ্ট নন. তারা সারা ভারতবর্ষে একচেটিয়া ক্ষমতা রাখবার চেষ্টা করেন। সেই চেষ্টাকে যদি ব্যর্থ করে দেয় যদি জনসাধারণ তার ভোটের ভিতর দিয়ে কোনও কোনও রাজ্যে এবং সেখানে যদি এমন ধরনের প্রগতিশীল গভর্নমেন্ট হয় বা আইনসভা হয় যারা এই পুঁজিবাদী পক্ষের বাইরে যেতে চায় এবং যারা বুর্জুয়া দেশের স্বার্থ, সেই স্বার্থকে ক্ষুন্ন করতে চায় তাহলে তাদেরকেও ভেঙ্গে দেওয়া যায় কি করে তার জন্য ক্ষমতাটা নিয়েছিলেন। শুধু তাই নয় নিজের দলকে শায়েস্তা করবার জন্য তারা এই ক্ষমতা নিয়েছিলেন। আমরা জানি কংগ্রেস গভর্নমেন্ট বারেবারে করেছে তাদের নিজেদেরই কংগ্রেস গভর্নমেন্ট কোনও রাজ্যে তাদের পছন্দ হচ্ছে না সেটাকে বাতিল করতে চান অথবা নতুন ভাবে একটা কিছু করতে চান, তার জন্য সেখানে নিজেদের যে আইনসভা সেই আইনসভাকে সাসপেণ্ড করেছেন এবং অনেক ক্ষেত্রে তারা বাতিল করেছেন; এবং এই প্রথম বাতিলের বলি হয়েছিল কেরালা আইনসভা এবং কেরালার গভর্নমেন্ট। তার আগে রাষ্ট্রপতি সেখানে গিয়েছিলেন গিয়ে বলেছিলেন দেখ আমরা কিরকম গণতান্ত্রিক, রাজেন্দ্রপ্রসাদ ছিলেন সেদিন রাষ্ট্রপতি, তিনি বলেছিলেন আমরা কিরকম

গণতান্ত্রিক, কিরকম কো-একজিসটেন্স—এখানে একটা কমুউনিস্ট গভর্নমেন্ট রয়েছে আমরা সেটা মেনে নিচ্ছি। তাঁর সেই বক্তৃতা শুনবেন রত্ন মেলাতে। কিন্তু সেই গভর্নমেন্টকে গায়ের জোরে ফেলে দেওয়া হল, সেই আইনসভাকে বাতিল করে দেওয়া হল—এই আরম্ভ হল। আমি বলি একটি কথা জনসাধারণের অধিকার যদি সার্বভৌম হয় তাহলে আইনসভা নির্বাচনের ক্ষেত্রেও সেটা মানতে হবে, পার্লামেন্টারি নির্বাচনের ক্ষেত্রেও সেটা মানতে হবে। যদি কোনও আইনসভা গভর্নমেন্ট গঠন করতে না পারে বা কোনও গভর্নমেন্ট আইনসভার বেশির ভাগের সমর্থন হারায়, প্রয়োজন হলে আবার নির্বাচন হবে, সঙ্গে সঙ্গে নির্বাচন হবে, তিন-চার মাসের মধ্যে নির্বাচন হবে। সেই নির্বাচন এক বছর পেছিয়ে দেওয়া যাবে কেন বা তার চেয়ে বেশি, আমরা সেই আইনকে সংশোধন করছি। আমার যেন মনে হচ্ছে এই কথা বলা আছে খালি এক বছর পেছিয়ে দেওয়া নয় ইলেকশন কমিশনার যদি মনে করেন যে কেন নির্বাচনের কোনও রাজ্যে উপযুক্ত পরিবেশ নেই তাহলে তারা সুপারিশ করতে পারেন আরও পেছিয়ে দেওয়া হতে পারে। সেই অধিকার তারা নিয়ে রেখেছেন, সম্পূর্ণ অগণতান্ত্রিক অধিকার। এই অধিকার বাতিল করার সুযোগ এসেছিল কিন্তু তা বাতিল করা হয়নি। মজার কথা হচ্ছে এই যে সেখানে সরকারপক্ষ এবং বিরোধীপক্ষ একমত। বিরোধীপক্ষ বলতে আমি বলছি কংগ্রেস আই এবং কংগ্রেস, যারা প্রধান শক্তি রাজ্যসভার তারা এবং জনতা দলের নেতারা একমত। এই বিষয়ে তাদের কোনও ভিন্ন মত নেই। তাতেই বোঝা যায় দলীয় সীমা ছাড়িয়ে আমাদের দেশের বুর্জোয়া শ্রেণীর যে সমস্বার্থ, সেই সমস্বার্থের প্রতিফলন। শুধু তাই নয় এমার্জেন্সি সম্বন্ধে কথা উঠেছে এবং লক্ষ্মীবাবু অভিযোগ করেছেন জনতা পার্টি তোমরা কংগ্রেস আইন-এর সঙ্গে যুক্ত পরামর্শ করে এটা করলে কিন্তু এমার্জেন্সি-র বিধান রয়ে গেল তার কি হবে? মজার কথা এটা জনতা দল বলেছিলেন অভ্যান্তরীণ জরুরি পরিস্থিতির ধারা তুলে দেওয়া হবে এবং কংগ্রেসের যে নব নির্বাচিত সংসদীয় দল তার যিনি প্রধান, তার যিনি নেতা ছিলেন চবন সাহেব তিনি বক্তৃতায় বলেছিলেন no more emergency—goodby to internal emergency—no more internal emergency. আর যেন অভ্যান্তরীণ জরুরি পরিস্থিতি আমাদের দেশে না হয়। তা তাতে একজন সমালোচক বিদ্রুপ করে বলেছিলেন যে আমরা জানি, আমরাই তো করেছি, আমরা জানি অভ্যান্তরীণ পরিস্থিতি কি এবং তার ফল কি। দেখা গেল পরে কিন্তু হাউসে জনতা দলের নেতৃত্ব এবং কংগ্রেস ও কংগ্রেস (আই) দলের নেতৃত্ব সকলেই একমত হয়ে গেলেন যে সি. পি. আই. হয়নি, সি. পি. এম. হয়নি, বামপন্থী দল হয়নি, তারা সকলেই সংশোধনী এনেছিল, সেই সংশোধনীর পক্ষে তারা ভোট দিয়েছিল। এটা আমি মনে করিয়ে দিচ্ছি। কিন্তু সেই সংশোধনী বাতিল হয়ে গিয়েছিল। কারণ প্রধান প্রধান দলগুলি সব জোট বেঁধে গেল যে অভ্যান্তরীণ জরুরি পরিস্থিতি রাখতে হবে। কংগ্রেসের মতটা ছিলনা কিন্তু তারাও শেষ পর্যন্ত মত দিয়েছিল যে জরুরি পরিস্থিতি রাখতে হবে। এই একটা আপোষ হয়ে গেল। এই আপোষটা কি আমি বলব জনতা দল বাধ্য হয়ে করেছে? যেহেতু রাজ্যসভায় তার মেজোরিটি নেই? আমি তা মনে করিনা, আমি মনে করি প্রথমে ইমার্জেন্সির আঘাত তারা খেয়েছিল এবং তখন ইমার্জেন্সির বিরুদ্ধে প্রচণ্ড আন্দোলনও করেছিল, ক্যাম্পেন করেছিল ও ভোটে জিতেছিল। শাসনে আসার পর তাদেরও মনের মধ্যে ঐ একই কথা যে জন্য অভ্যান্তরীণ পরিস্থিতির ধারা আমাদের সংবিধানে সন্নিবেশিত হয়েছিল, এটাকে রেখে দেওয়া হল সেই একই স্বার্থে এবং একই উদ্দেশ্যে। এই যৌথ দলের মধ্যে

কংগ্রেস কংগ্রেস (আই) সকলেই থাকল। কংগ্রেস দলের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী তিনি জরুরি পরিস্থিতির জন্য কোনওদিন বিন্দুমাত্র অনুশোচনা করেননি, দুঃখবোধ করেননি, তিনি মনে করেন তিনি ঠিকই করেছিলেন। কিন্তু যে কংগ্রেস দল তার বিরোধিতা করেছিল এবং যে জনতা দল তার বিরোধিতা করেছিল তারা এই ইমার্জেন্সিটাকে রেখে দিল কেন? একটুখানি বদলে দিয়ে, অভ্যন্তরীণ গোলযোগের জায়গায় সশস্ত্র বিদ্রোহ, তা সশস্ত্র বিদ্রোহ আর গোলযোগ—শুধু তাই নয়, যদি তার আশঙ্কাও হয়, বিদ্রোহ হবার পর নয়, বিদ্রোহের আশঙ্কাও যদি থাকে তাহলে অভ্যন্তরীণ পরিস্থিতি চালু করা হবে। তার জন্য তো আপনাদের আইন কানুন আছে, পুলিশ আছে, সৈন্য নামাবার অধিকারও আপনাদের আছে, তা সত্ত্বেও এই জরুরি পরিস্থিতির ধারাটা হাতে রাখার দরকার নেই? একটা অজুহাত করে জরুরি পরিস্থিতি করা। এর আসল উদ্দেশ্যটা কি, আসল উদ্দেশ্যটা দেখুন এই যে ইমার্জেন্সি শ্রীমতী গান্ধী করেছিলেন, প্রথমে মনে হয়েছিল তার বিরোধী পক্ষকে দমন করবার জন্য করছেন, নিজের গদি রাখবার জন্য করছেন কিন্তু দেখা গেল কি, সেই জরুরি পরিস্থিতির প্রথম ও প্রধান শিকার হল শ্রমিক শ্রেণী, তাদের উপর আক্রমণ করা। সঙ্কটের বোঝা, যে সঙ্কটের বোঝা সমাধান করতে পারছেন না, কৃষকের উপর চাপিয়ে দাও, সাধারণ মানুষের উপর চাপিয়ে দাও, শ্রমিকদের উপর চাপিয়ে দাও এবং তারা যেন এর বাদ প্রতিবাদ না করতে পারে। তাহলে তার জন্য তো আইন আছে, পুলিশ আছে, সেটা তো তারা হামেশাই করে আসছেন দমন নীতি তা সত্ত্বেও এটার দরকার হল কেন? একটা সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করবার জন্য এই স্বৈরাচারী ক্ষমতা হাতে গ্রহণ করবার ছিল। সুতরাং সঞ্জয় গান্ধীকে ঠেলে তোলা ভবিষ্যতে যাতে গদিতে বসতে পারে এবং সংবিধান এমনভাবে বদলে দাও যাতে সেই সুযোগ ভবিষ্যতে আসে, নিজের গদি রক্ষা কর। কিন্তু সেই সঙ্গে একটা প্রধান উদ্দেশ্য ছিল সেটা আমরা অনেক সময় ভুলে যাই যে এই জরুরি পরিস্থিতির ভিতর দিয়ে ধনিক শ্রেণীর, পুঁজিপতি শ্রেণীর যে সঙ্কট সৃষ্টি হয়েছে যে সঙ্কটের সমাধান করবার তাদের ক্ষমতা নেই, সেই সঙ্কটের সমাধানের উদ্দেশ্যতে তার বোঝা চাপিয়ে দেওয়া মেহনতি মানুষের ঘাড়ে এবং তারা যেন জীবনেও এর বাদ প্রতিবাদ না করতে পারে। তাহলে সেই বিপদ কি এখন নেই? নিশ্চয়ই সেই বিপদ আছে। আমি বলব, আমার পার্টি মনে করে, আমি মনে করি যে এখনও এই বিপদ আছে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু শ্রীমতী গান্ধীর ভুল না হলেও সেই বিপদ থাকবে। সেই বিপদ এই জনতা পার্টির মধ্যে সেই স্বৈরতন্ত্রের ঝোঁক আছে, এই জনতা পার্টির মধ্যে এমন দল আছে, এমন নেতা আছে, এমন লোক আছে, যার মনোবৃত্তি স্বৈরাচারী কিন্তু সব চেয়ে বড় কথা তারা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করে সেই শ্রেণীর প্রতিনিধিত্ব কংগ্রেসও করেছিল এবং সেই শ্রেণীর প্রতিনিধিত্ব কংগ্রেস (আই)ও করেছিল, সেই শ্রেণী আমাদের ভারতবর্ষের বড় বুর্জুয়া, এক চেটিয়া পুঁজিপতি শ্রেণী এবং জমিদার, তাদের স্বার্থ রক্ষা করবার জন্য প্রয়োজন জরুরি পরিস্থিতি কর, জনসাধারণকে দমন কর।

[5-10 – 5-20 P.M.]

জরুরি পরিস্থিতিতে করা হয়নি ঠিক, যে সমস্ত আইন নিয়ে আলোচনা করা হয়েছে যেমন বিনা বিচারে বন্দির কথা লক্ষ্মীবাবু বলে গেছেন, এ সম্বন্ধে একটা ঘটনা বলি। ১৯৪৮ সালে ২৬শে মার্চ তারিখে ভোর হবার পর দেখলাম পুলিশে চারপাশ বাড়ি ঘিরে ফেলেছে,

আমাকে গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হল, তারপর বিনা বিচারে বন্দি করে রাখা হল এবং সঙ্গে সঙ্গে গ্রেপ্তার হওয়ার পর জানতে পারলাম কমিউনিস্ট পার্টিকে বে-আইনি বলে ঘোষণা করা হয়েছে। তখন অজুহাত কি ছিল? কিরণশঙ্কর রায় সশস্ত্র বিপ্লবের সন্দেহ করলেন, সন্ত্রাসের কারণ দেখানো হল, দুই একটা রিভলবার দিয়ে ভারতে সশস্ত্র বিদ্রোহ হতে পারে? যাই হোক এই বলে কমিউনিস্ট পার্টিকে বে-আইনি বলে ঘোষণা করে তাঁদের বিরুদ্ধে যে জনসাধারণের বিক্ষোভ সৃষ্টি হয়েছিল তাকে দমন করার জন্য সি. পি. আইকে বিনা বিচারে আটক রাখার প্রয়োজন হয়েছিল। তখনও এই সশস্ত্র বিদ্রোহের কথাই বলেছিলেন। আপনারাও জরুরি পরিস্থিতির এই ধারা সন্নিবেশিত রাখছেন, সশস্ত্র বিদ্রোহের সম্ভাবনায় অভ্যন্তরীণ জরুরি পরিস্থিতি জারি করতে পারবেন এবং তখন সমস্ত স্বাভাবিক আইন কানুন, সমস্ত সাংবিধানিক অধিকার বন্ধ করে দিতে পারবেন, রাজ্য সরকারগুলি অধিকার কেড়ে নিতে পারবেন, জরুরি পরিস্থিতিতে যে কোনও নির্দেশ দিতে পারবেন এবং রাজ্য সরকারকে তা মানতে হবে। যদিও সংবিধানে রাজ্যের আত্ম নিয়ন্ত্রণের অধিকার মেনে নেওয়া হয়নি, অটোনমি মেনে নেওয়া হয়নি, যেটুকু ফেডারেল স্ট্রাকচার আছে, রাজ্য সরকারের আছে, আইনসভার আছে, তাও কেড়ে নেবার অধিকার সংবিধানে থাকছে, যে নির্দেশ কেন্দ্রীয় সরকার দেবেন তা পালন করতে হবে, এই যে নির্দেশ দেওয়ার অধিকার সেটাই রেখে দেওয়া হয়েছে। আমি মনে করিনা যে রাজ্যসভায় জনতা দলের মেজরিটি ছিলনা বলে বাধ্য হয়ে অভ্যন্তরীণ ধারা তাঁরা রেখেছেন। এ বিষয়ে জনতা দলের সিন্সিয়ারলি কংগ্রেসের সঙ্গে একমত, ইন্দিরা কংগ্রেস এবং সকলে মিলেই এই বিধান রেখে দিলেন। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ কোয়েশ্চেন, কোয়েশ্চেন।)** এই ব্যাপারে তাদের একই স্বার্থ, একই উদ্দেশ্য এবং সেজন্যই আমরা বলি এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই। নিশ্চয়ই তাদের ইন্দিরা গান্ধীর প্রত্যাবর্তনের বিরুদ্ধে লড়াই কিন্তু আমাদের পূর্বতন শাসকদল এবং এই শাসকদলের স্বার্থের ভিতর দিয়েই স্বৈরতন্ত্রের জন্ম, নিজেদের গদি রাখবার জন্য ইচ্ছা এবং সঙ্গে সঙ্গে বৃহত্তর ইচ্ছা যেটা সেটা হচ্ছে আমাদের শ্রমিক শ্রেণীকে দাবিয়ে রাখতে হবে, খেটে খাওয়া মানুষদের দাবিয়ে রাখতে হবে জনগণের ন্যায্য সংগ্রামকে বেশি বাড়াতে না দিয়ে রাষ্ট্রের ক্ষমতা বরাবর তাদের হাতে যাতে থাকে—সেই স্বার্থের দিকে লক্ষ্য রেখে এই স্বৈরতন্ত্রের উদ্ভব হয়, যদিও অন্যান্য প্রাসঙ্গিক কারণ অনেক আছে, সেই বিপদ আমাদের দেশেও আছে। শ্রীমতী ইন্দিরা গান্ধী এখনও পর্যন্ত একটুও অনুতপ্ত নন, তিনি ফিরে আসতে চান, জনতা দলের কুশাসনের ফলে লোকের মনে যে বিক্ষোভের সৃষ্টি হয়েছে, সেই—বিক্ষোভের সুযোগ নিয়ে তিনি ফিরে আসতে চান, সেই বিপদ আছে, জনতা দলের মধ্যে জনসংঘের কথা বারে বারে উঠেছে এবং এই সঙ্গে আমি ব্যাঙ্ক কর্মচারিদের যে ধর্মঘটের কথা উঠেছিল তখন কি আলোচনা হয়েছিল? দিল্লি মহলে তখন মোরারজী কি বলেছিলেন? চরণ সিং কি বলেছিলেন হায়দারাবাদে? দাবিয়ে দেব। শ্রীমতী ইন্দিরা গান্ধী যেভাবে রেলওয়ে ধর্মঘটকে দাবাবার কথা ভেবেছিলেন তাঁরাই সেই ভাবেই ভেবেছিলেন। পরে শক্তি সম্পর্কে পরিবর্তন হয়েছে, পারেননি, জনতা দলের মধ্যে বাদ প্রতিবাদ হয়েছে, জনতা দলের মধ্যেই এর বিরুদ্ধে প্রতিরোধ হয়েছে। দেশের শ্রমিকরা ঐক্যবদ্ধ হয়েছিল এবং ঐক্যবদ্ধ হয়ে সমস্ত ইউনিয়ন এতে সমর্থন জানিয়েছিলেন, তাই শাসকবর্গকে ভাবতে হয়েছে যে যদি কিছু করতে চাই তবে সাঙ্ঘাতিক কাণ্ড হয়ে যেতে পারে। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর থেকে আজ পর্যন্ত ভারত বন্ধ হয়নি। কিন্তু ভারত বন্ধ হত, সমস্ত শ্রমিক

ঐক্যবদ্ধ হয়ে এর পেছনে রুখে গেছেন। কিন্তু ইচ্ছা কি ছিল? জোর করে দাবিয়ে দেব। একেবারে চেপে দেব। যাইহোক, কথাটা হচ্ছে এই, এইসব মতলব নিয়ে একমত হয়েছেন। একমত হয়ে এই ধারা রেখেছেন এবং এই ধারা বাতিলের যে সংগ্রাম সেটা সংসদের ভিতরে এবং বাইরে তীব্রভাবে করা দরকার সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই সূত্রে লক্ষ্মীবাবু মিশা আইন সম্বন্ধে যেকথা বলেছেন সেটা বলতে চাই। মিশা আইন তুলে দেওয়া হবে, বিনা বিচারে বন্দি আইন তুলে দেওয়া হবে—এই প্রতিশ্রুতি জনতা পার্টি দিয়েছিল। কিন্তু সেই প্রতিশ্রুতি তারা রাখলেন না। তাঁরা যদি দৃঢ়ভাবে দাঁড়াতেন যে মিশা আইন আমরা তুলে দেব, বিনা বিচারে বন্দি করবার কোনও ধারা আমরা এই সংবিধানের মধ্যে রাখব না তাহলে কংগ্রেস দল কি করতো আমি দেখতাম। মিশা আইন তুলে দেওয়া হল, কিন্তু মিশা আইন করবার অধিকারকে রেখে দেওয়া হল। যদি তারা দৃঢ়ভাবে দাঁড়াতেন তাহলে এই কংগ্রেস দল কি করতো সেটা আমি দেখতাম। আমি ইন্দিরা গান্ধীর দলের কথা বলছি না। তাঁরা এখনও মনে করেন তাঁরা ন্যায্য কাজ করেছেন। চোর-ডাকাত ধরবার নাম করে রাজনৈতিক বিরোধী পক্ষদের গ্রেপ্তার করে ন্যায্য কাজ করেছেন। স্থানীয় জোতদারদের অন্যায়-অত্যাচারের বিরুদ্ধে একজন কৃষক কর্মী হয়তো আন্দোলন করছেন তাকে মিশায় রেখে দাও। একটা সামান্য ব্যক্তিগত ঝগড়া হয়েছে তারও জন্য পুলিশ অফিসার মিশা করে রেখে দিয়েছে। এই যে মিশার অত্যাচার, বিনা বিচারে বন্দি করে রাখার অত্যাচার তার কখনও প্রতিকার পাওয়া যায় নি। সেই অত্যাচারের ধারা রেখে দিলেন। জনতা দল যদি দৃঢ়ভাবে দাঁড়াতেন তাহলে কংগ্রেস দল কি করতো তা আমি দেখতে চাই। ওসব বাজে কথা যে, কংগ্রেসের বিরোধিতার জন্য আমরা পারলাম না। এরাও রাখতে চায়। ভারতের ধনিক শ্রেণীর নেতারা জানেন যে দলের সরকারই ক্ষমতায় থাক কতকগুলো ক্ষমতা তারা রেখে দিতে চায় যা দিয়ে শ্রমিক শ্রেণীর লড়াইকে দমন করা যায় সাধারণ মানুষের লড়াইকে দমন করা যায়। আমি এই সংবিধান নিয়ে আলোচনা করছি এবং বলছি মানুষ তা চায় নি। সংবিধানের ক্ষেত্রে আমরা এক সঙ্গে ভোট করেছি। এর বিরুদ্ধে আপনারা কি করেছেন জয়নাল সাহেব? আপনারা মনে করেন বিনা বিচারে বন্দি করে রাখা ছাড়া কোনও রাজ্য শাসন করা যায় না, কোনও দেশ শাসন করা যায় না। সেইটা চান, সেইজন্য করেছেন। আমি আর বাড়াতে চাই না, শুধু একটি কথা বলি। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ সি. পি. আই সেদিন কি বলেছিল?)** সি. পি. আই এই বিষয়ে আপনাকে কোনও উপদেশ দেয় নি। অন দি কন্ট্রারি, সেই সময় হাজার বার গিয়ে ডেপুটেশন দিয়েছি—মিশা কেন, মিশা কেন, মিশা কেন। কিন্তু আপনারা তা গ্রাহ্য করেন নি। আমি প্রথম ভিকটিম, জয়নাল সাহেব কোথায় ছিলেন। বিনা বিচারে বন্দির আমি প্রথম ভিকটিম। সুতরাং আমি জানি বিনা বিচারে বন্দি কাকে বলে এবং কেন বিনা বিচারে বন্দি হয়। কিছুই ছিল না আমাদের বিরুদ্ধে, মিথ্যা কথা বলে আমাদের বিনা বিচারে বন্দি করা হয়েছিল। বিনা বিচারে বন্দির আইন আপনাদের দরকার জনসাধারণকে দমন করবার জন্য আর নিজেদের দলবাজি করবার জন্য। দলের ভিতরে যদি কেউ বিরোধিতা করে তাকে দমন করবার জন্য বিনা বিচারের আইন আপনাদের দরকার। আমি এই হাউসে জয়নাল আবেদিন সাহেবদের সময়ে একটা কেস বলেছিলাম, আপনাদের কংগ্রেসেরই এক যুবনেতা সম্পূর্ণ মিথ্যা কারণে বিনা বিচারে তাকে বন্দি করা হয়েছিল। সেই কেস বলেছিলাম বলে মুখ্যমন্ত্রী সেদিন আমাকে বলেছিলেন কংগ্রেস পার্টির ব্যাপার আপনার বলবার কি আছে।

সুতরাং তাঁর ছাগল তিনি সামনে কাটতে পারেন বা পিছন দিয়ে কাটতে পারেন। সেই কথা তখনকার মুখ্যমন্ত্রী বলেছিলেন। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। এবার যে কথাটা বলব সেটা হয়তো অনেকের পছন্দ হবে না। ৪২তম সংবিধান সংশোধনের একটি ধারা আমার পছন্দ হয়েছিল। এটা বললে হয়তো অনেকের মন খারাপ হয়ে যাবে। সেটা হল হাইকোর্টের একতরফা ইনজাংশন করবার অধিকার। ইনজাংশন হয়ে কেস পড়ে রইল, এক তরফা ইনজাংশন করে দিলে, অন্তত এইটুকু সম্বন্ধে একটা ধারা হয়েছিল যদি অপর পক্ষকে খবর না দিয়ে, নোটিশ না দিয়ে করা হয়, তাহলে ১৪ দিন পর্যন্ত সেই ইনজাংশন থাকতে পারে, ১৪ দিন পরে অটোমেটিক্যালি ভ্যাকেটেড হয়ে যাবে। এখন বদলে-টদলে নানা রকম করা হয়েছে সেটাকে। সে এসে যদি দরখাস্ত করে তারপর ১৪ দিন, তারপর সেই নোটিশ দিয়ে আবার ১৪ দিন, তারপর যদি ছুটি পড়ে যায়, তারপর ছুটির পর খোলবার পর ১৪ দিন—এই সবের পর তার একটা বিচার হবে।

[5-20 – 5-30 P.M.]

তার ভেকেসন সম্বন্ধে দরখাস্ত করলে তার বিচার হবে। যা হোক এই ধারার প্রচুর অপব্যবহার হয়েছে এবং আজকালও হয়। এই একটা জিনিস ভাল ছিল এই কথা আমি আইন সভায় দাঁড়িয়ে বরাবর বলেছি এবং আজও আমি বলছি যে এটাকে এভাবে সংশোধন করা ঠিক হয় নি। বাকি মূল যে সমস্ত কথা যেমন ধরুন সাংবিধানিক কাঠামোর মধ্যে আমাদের ফেডারেলের বেসিক স্ট্রাকচার অন্তর্ভুক্ত কিনা। তখন বক্তৃতা শুনেছিলাম জনতা নেতারা বলছেন না স্টেট-সেন্টার রিলেশনটা বেসিক স্ট্রাকচারের অন্তর্ভুক্ত নয়। এটা খুব সাংঘাতিক কথা। আমাদের ভারতবর্ষের ক্ষেত্রে রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক একটা গুরুত্বপূর্ণ জিনিস। এবং এই ভারতবর্ষে সংবিধান সংশোধনের আন্দোলন চলবে সংগ্রাম চলবে তাতে রাজ্যের যে ন্যায্য অধিকার সেই ন্যায্য অধিকার প্রতিষ্ঠিত করবার সংগ্রাম, অভ্যন্তরীণ জরুরি অবস্থা করবার ক্ষমতা কেড়ে নেবার সংগ্রাম, বিনা বিচারে বন্দি করবার ক্ষমতা কেড়ে নেবার সংগ্রাম সারা ভারতবর্ষে চলবে। এটাই সংবিধান সংশোধনের শেষ কথা নয়। এই কথা মনে করে যেটুকু সংশোধন এসেছে এটাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৪৫তম সংশোধন অনুমোদনের জন্য মাননীয় আইন মন্ত্রী এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। জরুরি অবস্থার সুযোগ নিয়ে বন্দি সংসদকে দিয়ে ক্যাপটিভ পার্লামেন্টকে দিয়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী যে ৪২তম সংবিধান সংশোধন করেছিলেন তার কিছু কিছু পরিবর্তনের চেষ্টা এই সংশোধন বিলে দেখতে পাচ্ছি। জনগণের অধিকারকে হরণ করে গণতন্ত্রকে পদদলিত করে শ্রীমতী ইন্দিরা গান্ধী যে কর্ম করেছিলেন তার সামান্য কিছু সংশোধন এর মধ্য দিয়ে করা হয়েছে। আমার পূর্বে বিভিন্ন বক্তা যে সব কথা উল্লেখ করেছেন আমি যথা সম্ভব তার পুনরাবৃত্তি না করে কয়েকটি কথা বলতে চাই। জনতা পার্টি ১৯৭৭ সালে যে লোকসভা নির্বাচন হয়েছিল সেই নির্বাচনের প্রাক্কালে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি তারা পালন করতে পারেন নি। ইতিপূর্বে জনতা পার্টির নির্বাচনী ইস্তাহার থেকে একথা দেখানো হয়েছে যে ৪২তম সংশোধন পুরোপুরি নাকচ করবার প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন, কিন্তু সেই

প্রতিশ্রুতি তারা পূরণ করেন নি এবং তারা দীর্ঘ সময় নিয়েছিলেন। মার্চ মাসে লোকসভা নির্বাচন হয় পরে মে মাসে এই বিল খুব অল্প আকারে তারা এনেছিলেন। এবং এই দীর্ঘ বিলম্বের কারণ হিসাবে তারা বলেছিলেন যে একটা কনসেনসাস ঐক্যমত করার চেষ্টা করা হয়েছিল এবং সেই ঐক্যমত হয় নি এবং এই কথা আজকে এই কক্ষে আজকেও বলা হয়েছে। সেই ঐক্যমত কার সঙ্গে? যে কালো হাত স্বৈরতন্ত্রের সৃষ্টি করেছে যে কালো হাত জনগণের অধিকার কেড়ে নিয়েছে সেই কালো হাতের সঙ্গে ঐক্যমত করা চলে না। নির্বাচনী প্রতিশ্রুতি সামগ্রিকভাবে ৪২তম সংশোধন একেবারে বাতিল করার ক্ষেত্রে ওঁরা ব্যর্থ হয়েছেন। তারা করতে পারেন নি। এখানে এইমাত্র মাননীয় সদস্য বিশ্বনাথবাবু যে কথা বলে গেলেন যে এই ৪২তম সংশোধনে একটা ভাল ধারা ছিল। ৪২তম সংশোধনে এখানে ওখানে দু-একটা ভাল শব্দ আছে কিনা সেটা বড় কথা নয়। কারণ এটা একটা সিমবলিক ব্যাপার। এই ৪২তম সংশোধন স্বৈরতন্ত্রের একটা প্রতীক হয়ে দাঁড়িয়েছিল—স্বৈরতন্ত্রের আর এক নাম ৪২তম সংশোধন। তাই তাদের ব্যর্থ করেছিল তাই জনগণের মধ্যে থেকে এই ইচ্ছা প্রকাশিত হয়েছিল যে ৪২তম সংশোধন সম্পূর্ণভাবে বাতিল হোক। কিন্তু সে কাজ জনতা পার্টি করেন নি। দ্বিতীয় কথা নিবর্তন মূলক আইন প্রিভেনটিভ ডিটেনশন সম্পর্কে যে নির্বাচনী প্রতিশ্রুতি ছিল তাও ব্যর্থ হয়েছে। আমার কাছে ১১ই ফেব্রুয়ারি ১৯৭৭ সালের স্টেটসম্যান পত্রিকা রয়েছে যেখানে জনতা পার্টির নির্বাচনী ইস্তাহার ছাপানো হয়েছিল। সেখানে পরিষ্কার বলা হয়েছিল।

'Indiscriminate arrests became the order of the day. A pall of fear was thrown over the country, the rule of law ceased to exist. The right of habeas corpus was taken away. The judicial process was gravely undermined and the citizen was placed at the mercy of the State.'

নির্বতনমূলক আটক আইন পুরোপুরি বাতিল করবার যে প্রতিশ্রুতি ছিল সেটাও তারা পালন করেন নি। এই প্রতিশ্রুতি ভঙ্গের ভিতর দিয়ে তারা ৪২তম সংশোধনের কিছু পরিবর্তন করে ৪৫তম সংশোধন এনেছেন। এর কি পরিণতি হয়েছে সেটা আমরা দেখেছি। এটি লোকসভায় পাস হল, রাজ্যসভায় অনেকগুলিকে বাতিল করে দেওয়া হল—৫টি জিনিস বাতিল করে দেওয়া হল। বাতিল করা জিনিস আবার লোকসভায় গ্রহণ করা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৫তম সংশোধনী বিল লোকসভায় প্রথম যখন পেশ করা হয়েছিল তখন সেখানে ৪২তম সংশোধনীর কিছু কিছু পরিবর্তন করার কথা ছিল এবং পূর্ববর্তী সংশোধনী আইনের কিছু পরিবর্তন করার কথা ছিল। তাছাড়া সংবিধান সংশোধনের অন্যবিধ পরিবর্তনের কিছু কিছু কথা ছিল—নতুন জিনিস যেমন সম্পত্তির অধিকার—মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় এখানে এখন উপস্থিত নেই, তিনি আজকে তাঁর বক্তৃতায় অনেকগুলি ভুল তথ্য পরিবেশন করেছেন। একটি ভুল তথ্যের কথা মাননীয় লক্ষ্মীচরণ সেন মহাশয় বলেছেন—সম্পত্তির অধিকার মৌলিক অধিকারের তালিকা থেকে কেটে নেওয়া হয়েছে, এটা লিগ্যাল রাইটে পরিণত হয়েছে—এটা ৪৫তম সংশোধনীতে করা হয়েছে এবং সংবিধানের মৌলিক কতকগুলি বৈশিষ্ট-এর মধ্যে সেগুলি বর্ণনা করা হয়েছে। ৪২তম সংশোধনের বাহিরে নতুন কিছু বলা প্রয়োজন, তাই এই ব্যাপারে আলোচনা করা হল। কিন্তু আমরা আশা

করেছিলাম যেসব ব্যাপার নিয়ে ভারতের জনগণ দীর্ঘকাল ধরে আলোচনা করে আসছেন সেইসব আসবে। যেমন কর্মের অধিকার রাইট টু ওয়ার্ক। সংবিধানের প্রিঅ্যাম্বেলে সোসালিস্ট শব্দটি ৪২তম সংশোধনীতে যোগ করে দেওয়া হল, ৪৫ তম সংশোধনীতেও এটা রেখে দেওয়া হল। কিন্তু এর জন্য যেটা প্রথম প্রয়োজন কর্মের অধিকার রাইট টু ওয়ার্ক, সেটা যারা ৪২তম সংশোধন করলেন তারাও আনলেন না, আর যারা ৪৫তম সংশোধন করলেন তারাও আনলেন না—এই কর্মের অধিকারটা থাকবে আমরা আশা করেছিলাম। সংবিধানের ৩৫২ নং ধারা থেকে ৩৬০ নং ধারাগুলি রাজ্যে রাষ্ট্রপতি শাসন প্রবর্তনের ব্যাপার—আমরা আশা করেছিলাম এইগুলি বাতিল করা হবে। কিন্তু এখানে ১ বছরের কথা বলা হয়েছে—কিন্তু আমাদের বক্তব্য হল একদিনও কেন রাষ্ট্রপতির শাসন চালু থাকবে—এটা পরিবর্তনের কথা আমরা আশা করেছিলাম। নিবর্তনমূলক আটক আইনের কথা আমি আগেই উল্লেখ করেছি। এখানে এই কথা উঠেছে যে সমাজ বিরোধীদের ব্যাপারে কি করা হবে, যারা চোরাবাজারি করে তাদের ব্যাপারে কি করা হবে—এখানে যে সাধারণ আইন আছে সেই আইনেই এই কাজ করা যায়। কিন্তু ৪৫তম সংশোধনীতে নিবর্তনমূলক আটক আইনের অল্প কিছু পরিবর্তন করতে হলে অ্যাডভাইসারি বোর্ডের অনুমোদন নিতে হবে এবং প্রধান বিচারপতি দ্বারা গঠন করতে হবে—এইগুলি বলে প্রকারান্তরে এটা রেখে দেওয়া হয়েছে। জরুরি অবস্থার কথা এখানে আলোচিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এই কথা বলা হয়েছে বিরাট দেশে এমন পরিবেশ উদ্ভব হতে পারে—অভ্যন্তরীণ গোলযোগের উদ্ভব হতে পারে, আর্মড রিবেলিয়ান হতে পারে, অন্যান্য আরও অনেক দৃষ্টান্ত দেওয়া হয়েছে—আমি জিজ্ঞাসা করি এই মুহূর্তে নানা অঞ্চলে যে অস্ত্র নিয়ে গণ্ডগোল চলেছে এতে করেও তো জরুরি অবস্থা জারি করা যেতে পারে—আমি অন্যান্য দেশের কথা ছেড়েই দিলাম, মার্কিন যুক্ত রাজ্যের কথাই ধরা যাক। মার্কিন যুক্তরাষ্ট্রের সংবিধানে অভ্যন্তরীণ জরুরি অবস্থার ব্যাপার কিছু নেই। সেই দেশে সংবিধান প্রবর্তনের পর গৃহযুদ্ধ সিভিল ওয়ার হয়েছিল, তখন তো সেখানে জরুরি অবস্থা জারি করতে হয় নি—সাধারণ আইনেই সেই জিনিস রদ করা গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা লক্ষ্মীবাবু উত্থাপন করেছেন, এটা বিস্তৃত ভাবে আলোচনা করার প্রয়োজন আছে। লোকসভার সদস্যরা জনগণের দ্বারা প্রত্যক্ষভাবে নির্বাচিত। লোকসভা কিছু প্রস্তাব করে পাঠালেন, আর পরোক্ষ ভোটে নির্বাচিত রাজ্যসভা সেগুলি বাতিল করে দিলেন, এতে একটা অদ্ভুত পরিস্থিতির উদ্ভব হল—তারা কি কি বাতিল করেছেন? এই সম্পর্কে রাজ্যসভার বাতিল করার যুক্তি কি? প্রথম নির্দেশমূলক নীতি, মৌলিক অধিকারের মধ্যে দ্বন্দ্ব উপস্থিত হলে কি হবে—৪২তম সংশোধনীতে ছিল নির্দেশমূলক নীতি প্রাধান্য লাভ করবে। নির্দেশমূলক নীতিতে যেসব ভাল ভাল কথা বলা আছে সেগুলিকে সমর্থন করি। আজকে বর বড় না কনে বড় এই কথা নয়—আজকে মৌলিক অধিকারকে খর্ব করার জন্য নির্দেশ মূলক নীতির কথা বলা হচ্ছে। এখানে সাত্তার সাহেব নেই, তিনি সোশ্যাল অবজেকটিভের কথা বলেছেন, লোকসভার বিরোধীদলের নেতা ষ্টিফেনও সোশ্যাল অবজেকটিভের কথা বলেছেন। কই তারা তো ৪২তম সংশোধনীতে সম্পত্তির অধিকার বাতিল করতেন না—উদ্দেশ্য কিন্তু তা নয়। সংবিধানে নাগরিকদের মৌলিক অধিকার দেওয়া হয়েছে। সেই মৌলিক অধিকারকে খর্ব করার জন্য এটা করা হয়েছে, সেটা কিছুতেই মেনে নেওয়া যায় না। অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনালের ব্যাপার—ট্রাইব্যুনাল হোক আপত্তি নেই, কিন্তু

আদালতের নিয়ন্ত্রণের মধ্যে থাকতে হবে, আদালতের বাহিরে সেটা যেতে পারবে না, তাই এই জিনিস বাতিল করে দিলেন।

[5-30 – 5-40 P.M.]

আর কি? খুব গুরুত্বপূর্ণ। সেটা হচ্ছে, শিক্ষা এবং বন এটা রাজ্য তালিকাতে ফিরিয়ে আনা হয়েছিল ৪৫ তম সংশোধনে কিন্তু সেটাকে আবার কংকারেন্ট লিস্টে ফিরিয়ে আনা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৃথিবীর নানান দেশে যুক্তরাষ্ট্র আছে কিন্তু কোনও যুক্তরাষ্ট্রে, কোনও ফেডারেল স্টেটে শিক্ষা বা সংস্কৃতিমূলক বিষয় কেন্দ্রীয় সরকারের বা কেন্দ্র-রাজ্য যুগ্ম তালিকায় নেই, সর্বত্র এটা আঞ্চলিক সরকারের হাতে। শিক্ষা এবং সংস্কৃতিমূলক বিষয় যদি রাজ্যের হাতে না থাকে তাহলে সেটা যুক্তরাষ্ট্র হয়না। আমরা দাবি করছি রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়া হোক কিন্তু দেখছি যেটুকু ক্ষমতা ছিল সেই ক্ষমতাও কেড়ে নেওয়া হল এবং কেন্দ্রের নিয়ন্ত্রণ শিক্ষা সংস্কৃতি এবং বন সম্পদের উপর সেটা চালু করা হল। তারপর সবচেয়ে যেটা বড় কথা সেটা হচ্ছে মৌলিক যে ৪টি বৈশিষ্ট্য বর্ণনা করা হয়েছিল— ধর্মনিরপেক্ষতা ও গণতন্ত্র, মৌলিক অধিকার, স্বাধীন নির্বাচন এবং আদালতের স্বাধীনতা এ বিষয়ে কোনও পরিবর্তন আনতে গেলে নিয়ম মাফিক সংবিধান সংশোধন পার্লামেন্টে এবং বিধানসভায় করলেই হবে না তারপর গণভোটে দিতে হবে। এখানেই দারুণ আপত্তি। লোকসভা এবং রাজ্যসভার বিতর্ক যদি পড়ে দেখা যায় তাহলে দেখা যাবে দুই কংগ্রেসের সদস্যরা এর বিরুদ্ধে সোচ্চার ছিলেন যে এটা কোনও মতেই মানা যায় না। তার কারণ কি? তার কারণ হচ্ছে, এটা অকার্যকর, অবাস্তব সেটা বড় কথা নয়, তারা সেখানে তাত্ত্বিক কথা তুলেছেন যে ভারতবর্ষের সার্বভৌম ক্ষমতা কার হাতে—পার্লামেন্টের হাতে, না, জনগণের হাতে? আমরা একথা বলতে চাই যে সার্বভৌম ক্ষমতা জনগণের হাতে। পার্লামেন্ট জনগণের দ্বারা নিয়ন্ত্রিত পার্লামেন্ট জনগণের উর্দ্ধে নয়। সেখানে জনগনের যে ক্ষমতা সেটা কেড়ে নেওয়া হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ডাঃ জয়নাল আবেদিন সাহেব এ প্রশ্ন তুলেছিলেন যে কেন এইসব ভাল ভাল কথা আজকে জনতা পার্টি জোর করে করেন নি। নিবর্তনমূলক আটক আইন করেন নি। কারণটা স্পষ্ট। এখানে তো কেবল ইন্দিরা কংগ্রেসের সদস্যরা বিরোধিতা করেন নি, ওরাও করেছেন। ওদের কংগ্রেসের রাজ্যসভার সদস্য শ্রী শঙ্কর ঘোষের বক্তব্য রয়েছে এবং লোকসভাতেও তারা এইসব জিনিসের বিরোধিতা করেছেন। সুতরাং এ ব্যাপারে দু' পক্ষ একমত হয়েই এই কাজ করেছেন। আমরা লক্ষ করেছি এই বিল পাস হবার ব্যাপারে লোকসভা এবং রাজ্যসভায় যে বিতর্ক হয়েছিল তাতে যে, দুই কংগ্রেসের মধ্যে কোনও পার্থক্য নেই। সেখানে ইন্দিরা কংগ্রেস এবং রেড্ডি না স্বর্ন সিং কংগ্রেস এই দুই কংগ্রেসের দৃষ্টিভঙ্গিই এক। সেখানে স্বৈরতন্ত্রকেই তারা সমর্থন করেছেন এবং যেখানে একটু ভাল কাজ করার চেষ্টা করা হয়েছে সেখানেই তারা মিলিতভাবে বাধা দিয়েছেন। সেখানে লোকসভা থেকে যে সীমিত ব্যবস্থা নিয়ে বিল পাস করা হয়েছে তারও তারা বিরোধিতা করেছেন এবং তাকে তারা খণ্ডিত করেছেন। আরও বিপদজনক কথা এই যে, যে স্বৈরাচারের বিরুদ্ধে জনগণ বিগত নির্বাচনে তাদের মত প্রকাশ করেছে সেই স্বৈরাচার এবং স্বৈরতন্ত্রের পক্ষেই তারা মত প্রকাশ করেছেন। এতটুকু অনুতাপ সেখানে তাদের নেই। এমন কি এই কক্ষেও আজকে সাত্তার সাহেব স্পষ্টভাবে বললেন যে ৪২তম সংশোধনে এই এই ভাল

জিনিস আছে। কাজেই এর বিরুদ্ধে আজকে আমাদের সতর্ক থাকতে হবে, সাবধান হতে হবে কারণ স্বৈরতান্ত্রিক শক্তি আজও রয়েছে। তারপর স্যার, আমরা জানি, আমাদের এখানে গণতন্ত্র পূর্ণ নয়, অসম্পূর্ণ। এখানে জনগণের অধিকার সম্পূর্ণভাবে রক্ষিত নয় কিন্তু যেটুকু গণতন্ত্র আছে তাও যদি বাধাপ্রাপ্ত হয় তাহলে কি করা যাবে সেটা চিন্তা করা দরকার। আজকে জনগণের দ্বারা নির্বাচিত লোকসভার সিদ্ধান্ত রাজ্যসভা কি করে ফেরত পাঠালেন সে বিষয়ে ভাবতে হবে। মাননীয় সদস্য লক্ষ্মীবাবু সাংবিধানিক সঙ্কটের কথা বলেছেন তারপর আর এগোন নি, আমি তার পরের কথাটা বলতে চাই। আজকে একথা স্পষ্টভাবে বলতে হবে যে রাজ্যসভাকে বিলোপ করতে হবে, রাজ্যসভার থাকবার কোনও অধিকার নেই, কারণ গণতন্ত্রে জনগণ দু মুখে কথা বলে না, এক মুখেই কথা বলে। কোনটা জনগণের কথা—লোকসভার কথা, না রাজ্যসভার কথা? জনগণের প্রত্যক্ষ ভোটে নির্বাচিত যে লোকসভা—এতদিন সঙ্কট দেখা দেয়নি কারণ একই কংগ্রেসদল তারা শাসন করেছে, লোকসভা এবং রাজ্যসভায় তারাই সংখ্যাগরিষ্ঠ ছিলেন কিন্তু বিগত লোকসভার নির্বাচনের পর লোকসভায় একদল সংখ্যাগরিষ্ঠ হয়েছেন আর রাজ্যসভায় জনগণ যাদের বিতাড়িত করেছেন, ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দিয়েছেন তারা এখনও বলে রয়েছেন। সেখানে বসে তারা জনগণের যে মত সেটা বাতিল করছে। লোকসভায় তারা কিছুটা গ্রহণ করলেন আর রাজ্যসভায় সেটা বাতিল করলেন। জনগণের মতকে বাতিল করবার এই যে ভেটো ক্ষমতা এটা রাজ্যসভার নেই। আপনি জানেন ব্রিটেনে আজকে লর্ড সভার বিরুদ্ধে বারে বারে কথা উঠেছে। ১৯১৯ সালে তার ক্ষমতা খর্ব কবা হয়েছে এবং ১৯৪৯শে তার ক্ষমতা খর্ব করা হয়েছে। বর্তমান লেবার পার্টি বিবেচনা করছেন যে লর্ড সভাকে পুরোপুরি বাতিল করা যায় কিনা। সেই অভিজাত দেশের ব্যবস্থা আমাদের গণতান্ত্রিক দেশে রাজ্যসভা থাকতে পারে না। এ কথা ঠিক যে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় উচ্চ কক্ষ-এর দরকার কিন্তু ভারতবর্ষে আমাদের রাজ্যসভা যুক্ত রাষ্ট্রীয় কক্ষ নয়। এখানে সব রাজ্যের সমান প্রতিনিধিত্ব নেই। তাই এখানে উচ্চ কক্ষের যাঁরা গণতন্ত্রের উপর আঘাত এনেছেন সেটা তুলে নিতে হবে। এই পশ্চিমবঙ্গে বিধান পরিষদ বিলোপের মধ্যে দিয়ে উচ্চ কক্ষের বাই-ক্যামেরালিজম বাতিল করার কাজ শুরু হয়েছে এবং পাঞ্জাব সেটা অনুসরণ করেছে। আজ সময় এসেছে যে কেন্দ্রে যে উচ্চ কক্ষ, সেই উচ্চ কক্ষ বাতিলের কথা আমাদের বলতে হবে। আমরা জানি এই সাংবিধানিক ব্যবস্থাতে সেটা করা যাবেনা। যে ভাবে বিধান পরিষদ বিলোপ হয়েছে—কারণ ২ কক্ষের আবার ২/৩ মেজরিটিতে পাস করাতে হবে, রাজ্যসভা এই বিষয়ে এক মত হবেনা। কিন্তু এই দাবি যদি আজকে ওঠে এবং উঠেছেও—পাতিয়ালায় নিখিল ভারত রাষ্ট্র-বিজ্ঞান সম্মেলন উদ্বোধন করতে গিয়ে মাইনরিটিস কমিশনের সদস্য শ্রীমতী আলু দস্তুর এই বক্তব্য রেখেছেন যে রাজ্যসভা বিলোপ করতে হবে। তাই, আজকে পণ্ডিত মহলেও এই দাবি উঠেছে, রাজনীতিক মহলেও দাবি উঠেছে। কাজেই সব দিক থেকে এই দাবিকে জোরদার করতে হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৪৫তম সংশোধন করার যে প্রস্তাব এখানে আনা হয়েছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমি এখানে এই প্রস্তাবের উপর কংগ্রেসের ২ জন নেতার সাত্তার সাহেব এবং জয়নাল আবেদিনের বক্তব্য শুনছিলাম।

দেখা গেল যে বাইরে তাঁদের শ্রীমতী গান্ধীর যেমন কোনও শিক্ষা হয়নি এবং কোনও অনুতাপের সুর তাঁর কণ্ঠে বিন্দুমাত্র কোথাও ধ্বনিত হয়নি তেমনি এখানে দেখলাম তাঁদের দুই সাকরেদ, তাঁরা ঠিক একই জায়গায় আছেন। তাঁদের গলাতে অনুতাপের সুর দূরের কথা, এখানে তাঁরা যে ভাবে গলাবাজি করলেন তাতে এটা পরিষ্কার ভাবে বলা যায় যে গণতন্ত্রকে হত্যার জন্য তাঁরা গর্বিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবাক লাগল এই কথাগুলি শুনে—ওরা বললেন যে অনেক ভাল জিনিস ছিল এবং ভাল জিনিস ছিল বলেই রেখে দিলেন জনতা সরকার। এই সম্পর্কে বেশি কিছু বলার দরকার নেই, এটা সকলেই জানেন যে রাজনীতিতে এই জিনিস হয়। সুন্দর বনে অনেক সন্দুরী, গরান গাছ আছে। সেখানে যদি ১০টি গাঁধা ফুলের গাছ পোতা যায় তাহলে তার কোনও অর্থ থাকেনা, সেটা কেউ লক্ষ্য করেনা। কাজেই মূলতঃ যে জায়গায় আঘাত করা হয়েছিল সেই জায়গায় যদি নজর ফেরানো হত তাহলে কি অপরাধ, কি অনাচার ইন্দিরা গান্ধী করেছিলেন সেটা তাদের কাছে পরিষ্কার হত। কিন্তু তাঁদের শিক্ষা হয়নি। কি করেছিলেন তাঁরা, মামলা কি ছিল, প্রশ্ন কি ছিল? প্রশ্ন ছিল—পিপল সুপ্রীম না, পার্লামেন্ট সুপ্রীম, না, ক্যাবিনেট সুপ্রীম না, প্রাইম মিনিস্টার সুপ্রীম না—তাহলে কে সুপ্রীম? সভারিনিটি পাওয়ার কার হাতে? ইন্দিরা গান্ধীর। ৪২তম সংবিধান সংশোধনের অ্যাথেনস হচ্ছে এই যে সংসদ ক্ষমতা নিজের হাতে কুক্ষীগত করবার জন্য সংবিধানকে—যে কথা বলা হয়েছিল সেই কথাই বারবার বলতে হবে যে সংবিধানের উপর বলাৎকার করে সেই ক্ষমতা সেদিন তিনি অর্জন করেছেন।

[5-40 – 5-50 P.M.]

ভারতবর্ষ এটা মেনে নেবে, কেন মেনে নেবে এই অধিকার, আমাদের অধিকার বেশি নেই। ডেমক্রাটিক রাইট আমাদের এখনও বহু দরকার, এখনও বহু অধিকার এখানকার জনগণ পায়নি। ২০০ বছর ধরে বিদেশির বিরুদ্ধে লড়াই করে আমরা যে ক্ষমতা অর্জন করেছি সামান্য ডেমোক্রাটিক রাইটস, সেকিউলারিজম, কিছু পার্লামেন্টারি ডেমোক্রাটিক রাইটস যা আমরা পেয়েছিলাম—স্বীকার করতে আজকে কারও আপত্তি হওয়া উচিত নয়, সেই লড়াইতে মতিলাল নেহেরু সামিল ছিলেন, নেতৃত্ব দিয়েছিলেন, সেই লড়াইতে জওহরলাল নেহেরু লড়াই করেছিলেন, নেতৃত্ব দিয়েছিলেন, দুঃখের বিষয় তাঁদের নেতৃত্বে সারা ভারতবর্ষের জনসাধারণ যে অধিকারগুলো লড়াই করে অর্জন করেছিলেন, শ্রীমতী ইন্দিরা গান্ধী সেই সমস্ত অধিকারকে পদদলিত করেছিলেন ৪২তম সংবিধান সংশোধন করে। ভাল ছিল কাজটা, এখনও বলছেন জয়নাল সাহেব, সাত্তার সাহেব। এখনও বোঝেননি? ভাল যদি করে থাকেন তাহলে শ্রীমতী ইন্দিরা গান্ধীকে উত্তর ভারত থেকে চিকমাগালুরে পালিয়ে যেতে হয়? ভাল যদি করে থাকেন ৪২তম সংবিধান সংশোধন করে, তাহলে শাসন ক্ষমতা হাতে থাকল না কেন? ভাল যদি করে থাকেন তাহলে সারা ভারতবর্ষের ক্ষমতাচ্যুত হওয়ার সঙ্গে সঙ্গে সুনীতিবাবুরা পশ্চিমবাংলায় আজকে এই জায়গায় কেন পৌচেছেন? বক্তৃতা করে গেলেন খুব ভাল জিনিস ছিল, খুব ভাল ভাল ক্লজ আছে, আর্টিকেল আছে। তার পরিণতি যে কি হয়েছে আজকে আপনারা বুঝতে পারছেন, এখনও যদি বুঝতে না পারেন তাহলে আর কি করা যাবে। যারা জ্ঞানীপাপী তাদের পাপ কোনও কালে তারা বুঝতে পারেনা। যাই হোক এটা বোঝা গেছে ভারতবর্ষের জনগণ যে রায় দিয়েছিল, সেই রায়ে একটা ঘোষণা ছিল

তোমাদের আমরা মানি না, তোমাদের চাই না, তাই আপনাদের পালিয়ে যেতে হয়েছে, পার্লামেন্ট থেকে পালাতে হয়েছে, বিভিন্ন রাজ্য বিধানসভা থেকে পালাতে হয়েছে। এখন কোথায় চিকমাগালুর আর কোথায় খাণ্ডোয়া সেই সব জায়গায় যেতে হচ্ছে, জানি না কোনওদিন হোনোলুলু, কামাসকাটকা যেতে হবে কি না। এটা বোঝা দরকার আজকে ভারতবর্ষের জনগণ যে রায় দিয়েছিলেন সেটা এক ছিল ৪২তম সংবিধান সংশোধন পুরোপুরি বাতিল করতে হবে এবং সেই রায় অনুযায়ী কাজ হবে, কিন্তু দুঃখের বিষয় ভারতবর্ষের জনসাধারণের রায়ের যে মর্যাদা দেওয়া উচিত, তা দেওয়া হয়নি। জনতা সরকার ভারতবর্ষের জনসাধারণের সেই রায়কে পদদলিত করেছেন। ওদের সঙ্গে কনসেনসাস, ওদের সঙ্গে আপোষ আলোচনা করে পরিবর্তন করবার চেষ্টা করেছিলেন, তার ফল যা হয়েছে সেটা লক্ষ্মীবাবু বলেছেন। কাজে কাজেই আজকে মূলতঃ যে পরিবর্তন হওয়া উচিত, পরিবর্তনের যে একটা সুযোগ এসেছিল, যে সংবিধানে যে সমস্ত জিনিসগুলো আজ পর্যন্ত স্বীকার করে নেওয়া হয়নি, সেইগুলো স্বীকার করে নেওয়া, সোশ্যালিজমের কথা আছে—কথার কথা হিসাবে সোশ্যালিজম এর মানেটা কি, জয়নাল সাহেব বললেন যে যত সোশ্যালিজম তত সোশ্যালিস্ট, সেটা সবাই জানে। কিন্তু এখন বলছেন রাইট টু ওয়ার্ক রাখলেন না কেন। যেন এর আগে সোশ্যালিজম কথাটা বুঝেছিলেন, রাইট টু ওয়ার্ক গ্যারান্টিড কথাটা সেখানে বুঝেছিলেন, এর ডেফিনেশন পর্যন্ত দেন নি। জনতা সরকার সেকুলারিজম এর ডেফিনেশন দেবার চেষ্টা করেছেন, সোশ্যালিজম এর ডেফিনেশন পর্যন্ত দেন নি, ডেফিনেশন দিলে বহু বিপদ হয়ে যাবে। অতএব ডেফিনেশন যদি না থাকে তাহলে যা খুশি তাই চলে, কেউ কোথাও তাকে আটকাতে পারে না। সুতরাং যদি আজকে মৌলিক জায়গাগুলিতে তারা দৃষ্টি দেন তাহলে বুঝতে পারবেন যে আরও পরিবর্তন হওয়া উচিত ছিল। যেটুকু হয়েছে তার জন্য আনন্দিত। যেটুকু হয়েছে, যে অধিকারগুলি কেড়ে নেওয়া হয়েছিল সে অধিকারগুলি আমরা পেয়েছি, এর জন্য আমি সাধুবাদ জানাই। ১০০-বার সাধুবাদ জানাব। কিন্তু আরও কিছু পরিবর্তনের সুযোগ দেশের মানুষ পেতে পারত, সেগুলি তারা পায়নি, যেকথা আমার আগে লক্ষ্মীবাবু বলেছেন, নির্মলবাবু বলেছেন, বিশ্বনাথ বাবু বলেছেন। সে কথাগুলি কোনও কারণে, কোনও গুরু-কারণে মীমাংসিত হল না, সেটা বিচার বিবেচনা করে দেখতে হবে। ইমার্জেন্সী প্রভিসনের কথা উঠেছে। এ বিষয়ে জনতা সরকার একটা বড় পরিবর্তন এনেছেন। ইন্দিরা গান্ধী জোর করে ইমার্জেন্সী চালু করেছিলেন। সেটা পরিবর্তন তাঁরা করেছেন। এটা একটা বিরাট পরিবর্তন সন্দেহ নেই। ক্যাবিনেট গভর্নমেন্টের ইতিহাসে, পার্লামেন্টারি গভর্নমেন্টের ইতিহাসে এত বড় জালিয়াতি আর নেই। প্রাইম মিনিস্টার, যাকে বলা চলে ফার্স্ট অ্যামং দি ইকুয়াল, তার বেশি কিছু নয়, তিনি ক্যাবিনেটের ঊর্দ্ধে উঠে নিজে গিয়ে রাষ্ট্রপতিকে পরামর্শ দিয়েছেন, ক্যাবিনেট পাস করেনি তথাপি ইমার্জেন্সি প্রভিসন ইমপোজ করেছেন। পার্লামেন্টারি ডিমোক্রেটিক সিস্টেমে এত বড় একটা ভয়ঙ্কর জিনিস কোথাও কখনও ঘটেছে বলে আমাদের জানা নেই। ইতিহাস যতটুকু আমাদের জানা আছে তাতে আমরা দেখতে পাচ্ছি এখানে যা ঘটেছে এই জিনিস আর কোথাও কখনও ঘটেনি—যা শ্রীমতী ইন্দিরা গান্ধী করেছিলেন। এই জিনিস যাতে আর না ঘটতে পারে তার জন্য জনতা সরকার যা করেছেন তাতে তাঁদের আমরা সাধুবাদ দেব। তাঁরা এখানে বলেছেন রাষ্ট্রপতিকে সুপারিশ করবার আগে ক্যাবিনেটের ডিসিসন চাই এবং সেই ডিসিসন ইন রাইটিং দিতে হবে রাষ্ট্রপতির কাছে। নিশ্চয়ই এটা ভাল কথা। এটা ছিলনা বলেই ইন্দিরা গান্ধী ঐরকম ডিক্টেটরের

শেষ সীমায় পৌঁছে গিয়ে ঐরকম একটা পরিবর্তন করেছিলেন। কিন্তু জনতা সরকার তারপরই এখানে থেমে গেলেন এবং থেমে গিয়ে কি করলেন? আগে বলা ছিল ইন্টারনাল ডিস্টারবেন্স যদি হয় তাহলে ইমার্জেন্সী প্রভিসনস সিক করা যাবে। কিন্তু এর অর্থ কি হয়েছিল? এটা কি কুক আপ করা যায়নি? ইন্দিরা গান্ধী জয়প্রকাশ নারায়ণের মতো নেতাকেও ইন্টারনাল ডিস্টারবেন্সের অজুহাত দিয়ে বিনা বিচারে জেল-খানায় আটকে রেখে ইমার্জেন্সী ডিক্লেয়ার করেছিলেন, সমস্ত ক্ষমতা কুক্ষিগত করেছিলেন। আজকে এখানে আবার আর্মড রিবেলিয়ানের কথা রাখা হচ্ছে। ফলে সেটাকে কুক আপ কি করা যায় না? আমরা বলি আর্মড রিবেলিয়ন কুক আজ করা যায় এবং ঐ অজুহাতে ইমার্জেন্সী প্রভিসন ইমপোজ করা যায়। দুর্জনের ছলের অভাব হয় না। সেফগার্ডের কথা আমরা বলছি। কিন্তু এতে সেফগার্ড দেওয়া যাবে না যতক্ষণ এই ধরনের লুপহোল সংবিধানের মধ্যে থাকবে। কাজেই এটা একটা লুপহোল সংবিধানের মধ্যে রাখা হয়েছে। আজকে যে ধরনের পরিবর্তন হওয়া দরকার ছিল সেই ধরনের পরিবর্তন করা হলনা। প্রিভেনটিভ ডিটেনশন অ্যাক্ট কেন, কিসের জন্য ইন্দিরা গান্ধী চেয়েছিলেন, তা আমরা জানি। ভারতবর্ষের পার্লামেন্টে উনি যদি থাকতেন তাহলে ৪২তম সংবিধান সংশোধনের ফলে ভারতবর্ষে দুজন এম. পি. থাকত শেষ পর্যন্ত একজন শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং আর একজন মিঃ সঞ্জয় গান্ধী। এই দুজন এম. পি. নিয়ে, ইলেকটেড এম. পি. নিয়ে ভারতবর্ষের লোকসভা চলত। আর এক ধরনের এম. পি. থাকত, সেটা হচ্ছে এম. পি. মিলস এ মেম্বার অফ দি প্রিজন। অর্থাৎ বাকি সবাইকে প্রিভেনটিভ ডিটেনশনে জেলখানায় যেতে হত। তিনি সেই ধরনের ব্যবস্থা করতে চেয়েছিলেন। আপনারা যতই অ্যাডভাইসারী বোর্ড-এর কথা বলুন না কেন, পৃথিবীর কোনও সভ্য দেশে আজকে এই জিনিস নেই। সোশ্যালিস্টদের কথা বলবেন? সেখানে রাইট টু ওয়ার্ক গ্যারান্টিড, সেখানে বিনা-বিচারে আটক রাখার মতো কোনও রকম অবনকসাস বিধান নেই। আজকে সেই জন্য এই সমস্ত মৌলিক পরিবর্তন আমরা আশা করেছিলাম। সেই সব মৌলিক পরিবর্তন আজকে জনতা সরকার ভারতবর্ষের জনগণের কাছে পৌঁছে দিতে পারেননি। এটা কিন্তু শুভ লক্ষণ নয়। সেই জন্য আমি আবার ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের সেই মৌলিক পরিবর্তনের দিকে দৃষ্টি আকর্ষণ করে ৪৫তম সংবিধানের র‍্যাটিফিকেশনের যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলবার সুযোগ দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৫তম সংবিধান সংশোধন অনুমোদনের জন্য যে প্রস্তাব এসেছে তা সমর্থন করছি কিন্তু পূর্ণ সন্তোষ নিয়ে নয়, মন্দের ভাল হিসাবে। জনতা পার্টি ক্ষমতায় আসার পরে প্রতিশ্রুতি ভুলেছিলেন এটা ঠিক। জনসাধারণের যে দাবি যে অবস্থা থেকে উত্থিত হয়েছিল নির্বাচনের পূর্বে, লোকসভা নির্বাচনের পূর্বে সেই দাবি তারা তাদের মেনিফেস্টোতে প্রতিফলিত করেছিলেন। তারপর বিস্মৃত হয়েছিলেন ইচ্ছাকৃতভাবে, বিস্মরণ নয়—এটা ইচ্ছাকৃতভাবে করা হয়েছিল। কেননা জনতা পার্টি যে শ্রেণীর প্রতিনিধিত্ব করেন তাদের প্রয়োজনেই—সেই শ্রেণী শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত নয়, সম্পদশালী শ্রেণী। ইন্দিরা গান্ধীর আমলে স্বৈরতান্ত্রিক চেহারা যদি জনতা পার্টিকে আক্রমণ না করত, যদি বুর্জোয়া

শ্রেণীর একাংশকে আক্রমণ না করত, যদি তাদের উপর মিসা আইন না হত, যদি তাদের জেলখানায় যেতে না হত, এমারেজেন্সি আঘাত তাদের উপর না পড়ত তাহলে এটুকুও তারা করতেন না। গণতন্ত্রকে খর্ব করে বুর্জোয়া গণতন্ত্র চলতে পারে না। শোষিত মানুষ বিদ্রোহী হয়ে ওঠে—তখন গণতন্ত্রকে মারাত্মক খর্ব করা হয় এবং তারই শেষ পরিণতি দেখেছিলাম আমাদের দেশে এবং সেটা ইন্দিরা গান্ধীর আমলে। অবশ্য এটা একদিনেই খর্ব হয়েছে তা নয়, ধাপে ধাপে হয়েছে। যে পরিমাপে দেশের গণ-আন্দোলন, শ্রমিক, কৃষক আন্দোলন খর্বিত হয়েছে সেই পরিমাপে গণতন্ত্রও খর্বিত হয়েছে। আটক আইন নানানভাবে বাড়তে বাড়তে মিসায় এসে উপস্থিত হয়েছে যেখানে কারণ দর্শানো হবে না, কোনও আদালতে যাওয়া যাবে না, বিনা বিচারে আটক করে রাখা যাবে। এমারজেন্সি বিদেশি শত্রুব আক্রমণের বিরুদ্ধে সেটা অভ্যন্তরীণ জরুরি অবস্থায় পরিণত হল। আক্রমণ সংবাদপত্রের উপর বারে বারে এসেছে, সংবাদ-পত্রের অধিকার হরণ করা হল, হাইকোর্টের উপর হস্তক্ষেপ করা হল। একটি রাজ্যে শুধু রাষ্ট্রপতির শাসন মাঝে মাঝে প্রবর্তিত নয় সেই রাজ্যে সশস্ত্র পুলিশ বাহিনীও পাঠানো হয়েছে। গণতন্ত্র হরণের সমস্ত প্রকার চক্রান্ত কার্যকর করা হল। এবং শেষ পর্যন্ত দেখা গেল গণতন্ত্র হরণ করা থেকে ব্যক্তিগত উচ্চাভিলায ও ক্ষমতাপ্রিয়তা তাঁকে ক্ষমতা নিষ্ক্রিয় করবার জন্য নূতন ধরনের সংশোধন করতে হল। এইটাই হচ্ছে স্বৈরতন্ত্রের চেহারা। বুর্জোয়া শ্রেণী যখন সঙ্কটের মধ্যে গিয়ে পড়ে তখনই তার এই পরিণতি হয়। এইখানেই ইন্দিরা গান্ধী একটা ভুল করেছেন চারিদিকে শত্রু দেখে—তিনি নিজের শ্রেণীর মধ্যে দলের মধ্যে শত্রু দেখার ফলে আক্রমণটা সর্বব্যাপী হয়েছে। জনতা পার্টি যে সমস্ত পার্টিকে নিয়ে গঠিত তাদের উপরও তিনি আক্রমণ করেছেন। তিনি যদি দূরদর্শী হতেন তাহলে এইরকম সর্বব্যাপী আক্রমণ করতেন না। আসলে উদ্দেশ্য হচ্ছে শোষিত মানুষের আন্দোলনকে স্তব্ধ করা এবং বুর্জোয়া শ্রেণীর শাসনকে নিরঙ্কুশ করা। অনেকে বললেন তখন পার্লামেন্ট একটা বন্দি অবস্থায় ছিল, গণতন্ত্রকে হত্যা করা হচ্ছিল ত্রাসের ও মিসার রাজত্ব চারিদিকে চলছিল, পার্লামেন্টের অনেক মেম্বার জেলখানায় ছিলেন শোভাযাত্রা নিষিদ্ধ ছিল, বামপন্থী দলগুলি কার্যকলাপ বন্ধ করা হয়েছিল এবং প্রেসকে ইন্দিরা গান্ধীর 'যো হুকুমে পরিণত করা হয়েছিল, অর্থাৎ সমস্ত দিক থেকে একটা অবরুদ্ধ অবস্থা ছিল। তিনি নিজের দলের লোককেও থ্রেট করে জেলের মধ্যে রেখে ৪২তম সংশোধনী পাস করলেন সেই সময় সাধারণ মানুষের উপর আক্রমণ হল এবং এমনকি জয়প্রকাশের মতো নেতাও এই আক্রমণের শিকার হলেন। সাধারণ মানুষের মধ্যে এর ফলে একটা অসন্তোষ বৃদ্ধি পেতে লাগল সেই কারণে ইন্দিরা গান্ধীর রাজত্বকে ধুলিসাৎ করে দিয়ে জনতা প্রতিশ্রুতি দিলেন ৪২তম সংশোধনী বাতিল করে দেওয়া হবে। কিন্তু এই ব্যাপারে তাঁরা এত ধীরে ধীরে এগোলেন যার ফলে সংশোধনী খুব বেশি হল না অবশ্য যেটুকু সামান্য হল গণতন্ত্র রক্ষার জন্য সেই সামান্যতমকেই অনুমোদন করার যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৫তম সংবিধান সংশোধনী বিল অনুমোদনের জন্য যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। এই প্রস্তাব সমর্থন করে কংগ্রেস পক্ষ এবং সরকার পক্ষের তরফের যেসব অভিযোগ এখানে উত্থাপন করা [illegible]

সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। একথা বলা হয়েছে জনতাপার্টির নির্বাচনের সময় যে প্রতিশ্রুতি জনসাধারণের কাছে দিয়েছিলেন তা তাঁরা পালন করেননি। আমি প্রশ্ন করি বামফ্রন্ট সরকার রাজ্যের নির্বাচনের সময় যে ৩৬ দফা প্রতিশ্রুতি পশ্চিমবাংলার জনসাধারণের কাছে দিয়েছিলেন তাঁরা কি সেইসব প্রতিশ্রুতি পালন করতে পেরেছেন? জনতা পার্টি নির্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন ৪২তম সংবিধান সংশোধনী বিল তাঁরা বাতিল করবেন ৪৫তম সংবিধান সংশোধনী বিলের উপরের পার্লামেন্টের দুই সভার বিতর্কের যে পুস্তিকা এখানে বিতরণ করা হয়েছে তাতে জনতাপার্টির সদস্যরা যে বক্তব্য রেখেছিলেন তা দেখলে বোঝা যাবে ৪৫তম সংশোধনী বিল যেভাবে উত্থাপন করা হয়েছে তাতে জনতা পার্টি সন্তুষ্ট নয়। কিন্তু যে বাস্তব পরিস্থিতিতে জনতা পার্টি এগিয়েছে সেকথা চিন্তা করতে হবে। লোকসভায় জনতা দলের সদস্যরা এই শর্ট কামিংসের জন্য সমালোচনা করেছেন, সমালোচনা করা সত্ত্বেও তাঁরা একে অনুমোদন করেছেন। কারণ তাঁরা এই বাস্তব বুদ্ধির দ্বারা প্রভাবিত হয়ে মনে করছেন এটাকে সমর্থন করা উচিত। এখানে সরকারপক্ষেব সদস্যগণ কিন্তু রাজনৈতিক কৌশল হিসাবে জনতাপার্টির সমালোচনা করছেন নির্মলবাবু এখানে কনস্টিটিউশন্যাল ক্রাইসিস ডেভেলপ করছে সেকথা বলে গেলেন অর্থাৎ লোকসভা যদি পাস করে দেয় রাজ্যসভায় যেহেতু কংগ্রেসের সংখ্যাগরিষ্ঠতা আছে সেহেতু সেখানে কোনও বিল পাশ করানোর অসুবিধা আছে। রাজ্যসভাকে বিলোপ করতে গেলে সেখানেও বাধা আসবে। জনতাপার্টি পার্লামেন্টে একথা পরিষ্কারভাবে বলেছে ৪২তম সংশোধনীর লক্ষ্য স্টক অ্যাণ্ড ব্যারেল বাতিল করা উচিত, কিন্তু বর্তমান পরিস্থিতিতে রাজ্যসভায় কংগ্রেসের গরিষ্ঠতা একটা বিরাট বাধা হিসাবে দেখা দিচ্ছে, এটা যখন দূর হবে তখন আমরা প্রতিশ্রুতি পালন করতে পারব। প্রশ্ন উঠেছে কংগ্রেস দলের সঙ্গে সমঝোতা করে যাচ্ছি। এখানে সমঝোতার কোনও প্রশ্ন নয়। আপনারা কি অস্বীকার করতে পারেন পশ্চিমবাংলায় নির্বাচনে আপনারা সংখ্যাগরিষ্ঠ অর্জন করে শাসন ক্ষমতায় এসেছেন কিন্তু বিরোধীদলের সদস্যরাও জনসাধারণের রায়ে নির্বাচিত? সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলেরও একটা ভূমিকা আছে। সুতরাং আজকে আপনারা যতই গণতন্ত্রের কথা বলুন না কেন বিরোধীদের কোনও মূল্য দিচ্ছেন না। কংগ্রেস অপরাধ করেছিলেন, তাঁরা স্বৈরতন্ত্র প্রতিষ্ঠিত করেছিলেন, তাঁরা জনগণের নাগরিক অধিকার হরণ করেছিলেন, জনগণ তাই তাঁদের শাস্তি দিয়েছেন, তাঁদের ক্ষমতাচ্যুত করেছেন। তা সত্ত্বেও যে কয়েকজন মুষ্টিমেয় সদস্য লোকসভায় আছেন নিশ্চয়ই বিরোধী পক্ষ হিসাবে তাঁদের মতামত নেওয়া সরকার পক্ষের দায়-দায়িত্ব রয়েছে যে দায়-দায়িত্ব এখানকার পশ্চিমবঙ্গ সরকার পালন করছেন না। আপনারা একথা জানেন যে ১৯৭৭ সালে নির্বাচনের সময় আমরা একসঙ্গে নির্বাচনে লড়াই করেছি, তাতে আপনারা আমাদের সঙ্গে হাত মিলিয়েছেন এবং আমরা আপনাদের সঙ্গে হাত মিলিয়েছি। কিন্তু নির্বাচনের পর এমন একটা নজির তুলে ধরেছেন যে আপনারা জনতা দলের সঙ্গে কোনও গুরুত্বপূর্ণ প্রশ্নে আলোচনায় বসেননি। সংসদীয় গণতন্ত্রের কথা মুখে বলছেন, কিন্তু বাস্তবে সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতিকে কার্যে পরিণত করার জন্য যে পদ্ধতি অনুসরণ করার কথা তা মোটেই পালন করছেন না। আজকে যে কথা বলছেন জনতা দল কংগ্রেসের সাথে স্বৈরতন্ত্রের সাথে আপোষ করেছে তা মোটেই নয়, আমরা স্বৈরতন্ত্রের সাথে কোনও রকম আপোষ করিনি। আমরা প্রতিশ্রুতিবদ্ধ, নির্বাচনী ইস্তাহারে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছি শুধু ৪২তম সংবিধান সংশোধনের ক্ষেত্রে নয়, অন্যান্য যে সমস্ত প্রতিশ্রুতি ছিল ইতিমধ্যে

তার অনেক পালন করেছি। সংবাদপত্রের স্বাধীনতা ফিরিয়ে দেওয়া হয়েছে, প্রেস, টেলিভিসন-এর অটোনমি দেওয়া হবে, তারা যাতে সঠিকভাবে কাজ করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। সুতরাং আজকে যে কথা উঠেছে সেকথা ঠিক নয়। জনতা পার্টি তার প্রতিশ্রুতি পালন করতে প্রতিজ্ঞাবদ্ধ, যখন সেই সুযোগ আসবে তখনই সেই সুযোগে তা করবে। সাত্তার সাহেব বলেছেন ৪২তম সংশোধনের অনেক ভাল কথা ছিল। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বার বার জনতা পার্টিকে কটাক্ষ করে বলেছেন, তিনি জে. পি. মুভমেন্টকে কটাক্ষ করে বলেছেন যে এই মুভমেন্ট গণতন্ত্রের মূলে কুঠারাঘাত করেছে। নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা সরকার যখন গঠিত হল তখন সেই সরকার জনসাধারণের সুখ-স্বাচ্ছন্দ্য-র দিকে দৃষ্টি দেবে এবং সংবিধান সম্মতভাবে শাসন ব্যবস্থা প্রতিষ্ঠিত করবে এটাই রীতি। কিন্তু তা না করে সেই নির্বাচিত প্রতিনিধিরা যদি ব্যক্তিস্বার্থ চরিতার্থ করবার চেষ্টা করে, তারা যদি দুর্নীতির মাধ্যমে নিজেদের সম্পদ বৃদ্ধি করার চেষ্টা করে, সমাজে অশান্তি সৃষ্টি করার চেষ্টা করে তাহলে নিশ্চয়ই জনগণের অধিকার থাকা উচিত সেই সরকারের বিরুদ্ধে আন্দোলন পরিচালনা করার। লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ সেই কাজ করেছেন। যেখানে রাজনীতিতে ভ্রষ্টাচার প্রবেশ করেছে, যুব সমাজে, সমাজ ব্যবস্থায় যেখানে কলঙ্ক, ভ্রষ্টাচার, দুর্নীতি দেখা দিয়েছে সেখানে এগুলি দূর করার জন্য সরকার যদি গণতান্ত্রিক পদ্ধতিতে আইনগতভাবে চেষ্টা করতেন তাহলে এতবড় আন্দোলনের প্রয়োজন হত না। তখন তাঁরা ভেবেছিলেন এর কোনও প্রয়োজন হবে না, ক্ষমতার স্টিম রোলার চালিয়ে গিয়ে সমস্ত মানুষের যে বক্তব্য তাকে স্তব্ধ করে দিতে পারবেন। কিন্তু তা সম্ভব হয়নি। লোকনায়ক জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে যে আন্দোলনের সৃষ্টি হয়েছিল তার ফলে ১৯৭৭ সালে ভারতবর্ষের রাজনৈতিক চিত্র সম্পূর্ণ পরিবর্তন হয়ে গেছে। দেশ স্বাধীন হওয়ার পর দেশে প্রথম যে গণতন্ত্রের প্রতিষ্ঠা হয়েছিল ৪২তম সংবিধান সংশোধন হওয়ার পর সেই গণতন্ত্রের অপমৃত্যু ঘটেছিল। সুতরাং আজকে জয়নাল সাহেবের একথা বললে চলবে না। জয়নাল সাহেবরা বিচার বিভাগের উপর তাঁদের প্রভাব বিস্তার করার চেষ্টা করেছিলেন, ইন্ডিপেন্ডেন্স অব জুডিশিয়ারী খর্ব করার চেষ্টা করেছিলেন, যার ফলে জনসাধারণের মনে ব্যক্তি স্বাধীনতা, গণতান্ত্রিক অধিকার রক্ষার ক্ষেত্রে যথেষ্ট সংশয় দেখা দিয়েছিল।

[6-10 – 6-20 P.M.]

স্যার, আজকে এঁরা মরিচঝাঁপি নিয়ে কথা বলছেন। যদি বিচার বিভাগের স্বাধীনতা না থাকত, তারা যদি প্রশাসনের নিয়ন্ত্রণে চলে যেত তাহলে হাইকোর্টের পক্ষে এই ঐতিহাসিক রায় দেওয়া, মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষা করা সম্ভব হত না। কাজেই আই অ্যাম কনভিন্সড যে গণতন্ত্রকে বাঁচিয়ে রাখার জন্য এই বিল অনুমোদন প্রয়োজন যেটা এই সংশোধনের মাধ্যমে এসেছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে একটা কথা উঠেছে যে জরুরি অবস্থাকে টিকিয়ে রাখার কথা ভাবা হচ্ছে। কিন্তু আপনারা সকলেই জানেন যে, ওই জরুরি অবস্থা সম্পর্কে যে বিধি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে জরুরি অবস্থা একটা রিমোট পসিবিলিটি। আমরা যদি নাগরিকরা ঠিকভাবে চলি তাহলে জরুরি অবস্থা জারির কথা ওঠেনা। কাজেই একে ভবিষ্যতে সীমাবদ্ধ করবার জন্য সংবিধানে যে সমস্ত রক্ষাকবচ-এর ব্যবস্থা করা হয়েছে সেগুলি নাগরিক অধিকার রক্ষা করবার ক্ষেত্রে সাহায্য করবে। মাননীয়

সদস্য বিশ্বনাথবাবু শ্রমিক, সাধারণ মানুষ এবং মেহনতি মানুষের কথা বললেন এবং সঙ্গে সঙ্গে জনতা পার্টি বুর্জোয়া পার্টি একথাও বললেন। কিন্তু ৪২তম সংবিধান সংশোধনী বিল যখন পাস হল তখন কিন্তু তিনি একটা কথাও অ্যাসেম্বলিতে বলেননি। শুধু তাই নয়, আমাদের দেশে সর্বদলীয় স্তরে যখন রেলওয়ে স্ট্রাইক হয়েছিল তখন তাঁরা পেছন থেকে ছুরি মেরেছিলেন এবং ইন্দিরা গান্ধীর এত ব্যাপক ক্ষমতা হওয়ার ক্ষেত্রে তাঁদের সাহায্য রয়েছে। কাজেই বিশ্বনাথবাবুকে বলছি, নিজেদের চরিত্র ভাল করে তারপর অপরকে সংশোধন করুন। একথা বলে আমি ৪২তম সংবিধান সংশোধনী বিলকে সমর্থন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রী কর্তৃক আনীত এবং মাননীয় প্রধানমন্ত্রী কর্তৃক উত্থাপিত প্রস্তাব ৪৫তম সংবিধান সংশোধনী বিলটি অনুমোদন করবার জন্য যে প্রস্তাব আমাদের এখানে এসেছে সেটা আজকে নূতন করে প্রমাণ করছে যে সি. পি. এম. নেতৃত্বে পরিচালিত বামফ্রন্ট সরকার ভারতবর্ষের মালিক শ্রেণীর আস্থাভাজন হতে চাইছেন এবং মালিক শ্রেণীর প্রতি তাদের যে আনুগত্য রয়েছে সেটা প্রমাণ করলেন। জনতা দল, দুটি কংগ্রেস দল এবং তথাকথিত বৃহত্তর বামপন্থী দলগুলির মধ্যে মৌলিক যে কোনও পার্থক্য নেই সেটাই আর একবার প্রমাণিত হল। ৪২তম সংশোধনের স্বৈরাচারী ক্ষমতাগুলো এই ৪৫তম সংবিধান সংশোধনের মাধ্যমে দূর করা হবে এই যে চক্রান্ত জনতা দল এবং জনতা সরকার করলেন সেই চক্রান্তকে আপনারা ওয়েলকাম করেছেন। কিছু বলতে হয় তাই বলছেন, কিন্তু আসলে একে ওয়েলকাম করেছেন। আমার মনে আছে লোকসভায় সমর মুখার্জির প্রথম কথা হচ্ছে, I welcome the Bill because this is a step to dismantle the institution such and such, so and so এই হচ্ছে তাঁর সুর। একটা অ্যামেণ্ডমেন্ট তুলেছিলেন বলে, কিন্তু গোটা বিলটা পাস হল বিপুল হর্ষধ্বনির মধ্যে। হোয়াট দাজ ইট ইণ্ডিকেট? এই ৪৫তম সংবিধান সংশোধনের পেছনে যে মারাত্মক বিল রয়েছে সেটা তাঁরা জনসাধারণের সামনে তুলে ধরলেন না। সেটা একটা মারাত্মক জিনিস। কেন মারাত্মক? সংবিধানের কিছু কিছু ধারা তুলে দেওয়া হয়েছে বটে, কিন্তু আমরা জানি স্যাকরার টুক টুক কামারের এক ঘা। বলা হচ্ছে দেশের মধ্যে আর্ম রেবেলিয়ান অর্থাৎ বিদ্রোহ দেখা দিলে দেশের অভ্যন্তরে ইমারজেন্সী চালু করা যাবে। আমি মনে করি এটা একটা মারাত্মক ধারা এবং সেই মারাত্মক ধারা কিন্তু রয়ে গেল। এই আইন-এর মধ্যে রয়ে গেল—আইন শৃঙ্খলার নাম করে ঐ কালাকানুন প্রিভেনটিভ ডিটেনশন অ্যাক্ট আবার প্রয়োগ করা যাবে। এই মারাত্মক জিনিস রয়ে গেল। এটাই হচ্ছে তাদের আসল চরিত্র এবং সেটা তারা সর্বত্রভাবে ওয়েলকাম করলেন। সেইজন্যই বলেছিলাম ভারতবর্ষের মালিক শ্রেণীর প্রতি এদের আনুগত্য প্রশ্নাতীত সেটা তারা প্রমাণ করলেন। জরুরি অবস্থার মারাত্মক দিনে শ্রীমতী ইন্দিরা গান্ধী যে সমস্ত তীর নিক্ষেপ করেছিলেন তারমধ্যে একটা মারাত্মক জিনিস ছিল ৪২তম সংশোধন আইন। তখন সমস্ত দল তথাকথিত বামপন্থী দলগুলি লোকসভার নির্বাচনের প্রাক্কালে এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতন্ত্র প্রতিষ্ঠা করবার জন্য গণতন্ত্রকে পুনরুদ্ধার করবার জন্য এই ৪২তম সংশোধন পুরাপুরি নাকচ করার প্রতিশ্রুতি জনসাধারণকে দিয়েছিলেন। ফলে কি হল ৪৫তম সংশোধন বিপুল হর্ষধ্বনির মধ্যে যেভাবে পাস হল তারমধ্যে জনসাধারণের মনে একটা মোহ সৃষ্টি হবার সম্ভাবনা ছিল যে ৪২তম সংশোধনের মারাত্মক বিপদ সেটা প্রত্যাহার

করা হবে কিন্তু আসলে তা হল না। তার বিভিন্ন কার্যকলাপ ক্ষতিয়ে দেখলে বোঝা যাবে এবং গণআন্দোলন দমনের ক্ষেত্রে এদের দৃষ্টিভঙ্গি দেখলে সেটা বুঝতে পারা যাবে। আজকে এই পুঁজিপতি ব্যবস্থাকে এরা সকলেই জিইয়ে রাখতে চান। They are all defenders of crisis in capitalism not to speak of Janata or the two wings of the Congress Party. দ্বি-দলীয় পরিশোধীয় রাজনীতি করে দেওয়ার চেষ্টা করছে। আর এরা মালিক শ্রেণীর আস্থাভাজন হওয়ার জন্য স্বেচ্ছাচারিতার পথগুলি সমর্থন করছে। আগুার এনি গ্রাপ এই ৪৫তম সংশোধনের এই হচ্ছে এদের অ্যাটিচুড। তারা একে রাটিফাই করবার জন্য এত উৎসাহী। পার্লামেন্টেও ৪৫তম সংশোধন সম্পর্কে দৃষ্টিভঙ্গি এই একই রকম। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে গণতান্ত্রিক আন্দোলনে দমন করবার যে দৃষ্টিভঙ্গি সেটা ঐ একই কারণে। আমরা যদি সব দৃষ্টিভঙ্গি দেখি দেখব সেই একই দৃষ্টিভঙ্গি। কেন্দ্রীয় সরকার যেভাবে আন্দোলন দমন করছেন এরাও ঠিক একই ভাবে বামপন্থী সরকার সেই একই দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছেন অর্থাৎ ঐ অসহায় উদ্বাস্তুদের পিটিয়ে মারা, বর্তমানে উদ্বাস্তুদের অত্যাচার করা, মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের উপর গুলি করে হত্যা করা, তাদের পানীয় জলের সরবরাহ বন্ধ করা, মেডিক্যাল ছাত্রদের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করা, সাঁওতালদিহি আন্দোলনকে দমন করা অর্থাৎ গণতান্ত্রিক আন্দোলন দমন করার যে দৃষ্টিভঙ্গি এবং পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করার এবং মালিক শ্রেণীর স্বার্থ এরা পুরাপুরি রক্ষা করতে চায়।

[6-20 – 6-30 P.M.]

তাই এটা আজকের কথা নয় তাদের বিভিন্ন কার্যক্রমে, তাদের গণ আন্দোলনের দৃষ্টিভঙ্গি তা প্রমাণ করবে। তারা আজকে এই দু' পার্টি হবার জন্য মালিক শ্রেণীর আস্থাভাজন হওয়ার চেষ্টা করছে। এস. ইউ. সি. এই তথাকথিত বামফ্রন্টের চরিত্রটা প্রতিটি ঘটনার মধ্যে দিয়ে জনসাধারণের সামনে তুলে ধরছে বলে তারা এস. ইউ. সি. সম্পর্কে ক্ষিপ্ত হয়ে উঠছে। তাদের নেতা জ্যোতি বসু বিভিন্ন জায়গায় বলবার চেষ্টা করছে যে জনতা ও এস. ইউ. সি এক হয়েছে। কিন্তু কারা হয়েছে তা রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে বিচার করলেই বোঝা যাবে। সেইজন্য তারা এই মকক্রি বাইরে করছে কিন্তু কার্যত তাদের সঙ্গে মালিক শ্রেণীর কোনও পার্থক্য নেই।

**শ্রী অনিল মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে সাচ্চা মার্ক্সবাদী দলের বক্তব্য শুনছিলাম এবং ভারতবর্ষের একমাত্র সাচ্চা মার্ক্সবাদী পার্টি এখানেই রয়েছে এবং তিনি যা বললেন, তার বক্তব্য যেটুকু কানে গেল তাতে তিনি কংগ্রেস, কংগ্রেস (আই) এবং সকলকে একই দলে ফেলেছেন। তবে একথা যে অতি বিপ্লবের কথা নয় সেটা ভাল করে ঐ সাচ্চা মার্ক্সবাদী জানেন এবং এও জানেন যে অতি বিপ্লব অনেক সময় প্রতিক্রিয়া শক্তির হাতকেই শক্ত করে। এই অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে বললেন যা তাতে তিনি নিশ্চয়ই জানেন যে পার্লামেন্টারি সিস্টেম ভারতবর্ষে চলছে তাকে যদি মেনে না নেন তাহলে এই নির্বাচনের ভিতর দিয়ে পার্লামেন্টে না এলেই পারতেন। অতএব এই সব তথ্য দিয়ে প্রতিক্রিয়া শক্তির হাতকেই শক্ত করা হয়। ইন্দিরা কংগ্রেস যে কাজ করেছে, স্বৈরাচারী কংগ্রেস যে কাজ করেছে

সেই কাজকে সমর্থন করার এ এক পদ্ধতি। এখানে নাকি আমরা বামপন্থী দল মালিক শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য এই ৪৫তম সংশোধন সমর্থন করছি এই বক্তব্য রেখে তিনি সাচ্চা মার্ক্সবাদী হতে চাচ্ছেন। এখানের অবস্থা তিনি জানেন, পৃথিবীর ইতিহাস তার জানা আছে, আমরা জানি অতীতের ইতিহাস সেখানে স্বৈরাচারী শক্তি যখন প্রবল ছিল তখন সমাজতন্ত্রের ধোয়া তুলে স্বৈরাচারী হিটলার উঠেছিল। সুতরাং ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতিতে ভারতবর্ষের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে যে পার্লামেন্ট আছে সেই পার্লামেন্টের মাধ্যমে তিনি এসেছেন এটা তিনি ভাল করেই জানেন। তিনি জেনেও নির্বাচনে অংশগ্রহণ করেছেন এবং এম. এল. এ. হয়ে বসে আছেন। সুতরাং এসব কথা তার ভাল করেই জানা আছে যে ইন্দিরা গান্ধীর গণতন্ত্র হিটলারের স্বৈরাচারে খাড়া করেছিল। এখানে সেই কংগ্রেসের কিছু কিছু ব্যক্তি আছেন, যেমন সাত্তার সাহেব আজকে ইমার্জেন্সি সম্বন্ধে কিছু কিছু কথা বললেন। তিনি এখনও ভাবছেন যে যদি আবার ইন্দিরা গান্ধী আসে তাহলে হয়তো তিনি আবার কিছু কিছু এজেন্সি পেতে পারেন এবং সেইভাবেই তিনি তার বক্তব্য রেখেছেন।

ভারতবর্ষে বুর্জোয়া গণতন্ত্র যেটা ছিল সেটাকে ধ্বংস করে একনায়কত্ব প্রতিষ্ঠা করেছিলেন। সেই অবস্থায় সমস্ত ভারতবর্ষে এবং আমাদের পশ্চিমবাংলাতেও—এটা লুকানোব কিছু নেই, আমরা বিগত পার্লামেন্টারি নির্বাচনে বামফ্রন্ট এবং জনতা একসঙ্গে মিলে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে যুদ্ধ করেছি। একথা ইতিহাস বলে আপনি জানেন. ইউরোপে হিটলারী স্বৈরতন্ত্র শক্তির উদ্ভব যখন হয়েছিল, তখন আমেরিকা ইংলণ্ড এবং সোভিয়েট রাশিয়া থেকে সকলে এক সঙ্গে যোগদান করেছিল কেমন করে স্বৈরাচারীকে দমন করা যায়. ভারতবর্ষে হিটলারের চাইতেও বড় স্বৈরতন্ত্র হয়েছিল. তাই তাকে দমন করার জন্য জনতা এবং বামফ্রন্ট মিলতে হয়েছে। শ্রীমতী ইন্দিরা সমস্ত গণতান্ত্রিক মানুষকে বিলোপসাধন করতে চেয়েছিলেন, মানুষের ব্যক্তিগত স্বাধীনতা বলে কিছু ছিলনা। যেভাবে আজকে মিটিং এবং সভা করতে পারছেন, পশ্চিম বাংলায় যেটা করতে পারছেন ইন্দিরা ইর্মাজেন্সীর সময়ে তা বন্ধ হয়ে গেছিল। আমি জিজ্ঞাসা করি তখন কি পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষে আজকের মতো সভা সমিতি মিছিল করা যেত? তখন মানুষকে বিনা বিচারে আটকে রাখা হয়েছে, যুব শক্তিকে মদ খাইয়ে তাদের চরিত্র নষ্ট করেছে. কলেজের পাশে মদের দোকান বসিয়ে দিয়েছে, জরুরি অবস্থা ঘোষণার পরে যারা কোনও সভা সমিতি করেছে. তাদের নানা অজুহাতে, মিথ্যা মামলা সাজিয়ে কারাগারে নিক্ষেপ করেছে, এমন কি পার্লামেন্টকে কারাগারে পরিণত করেছে। সেদিন ভারতবর্ষের মানুষ এবং পশ্চিম বাংলার মানুষকে যারা গণতন্ত্র রক্ষা করতে চায়, তাদের ঐক্যবদ্ধ হতে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়. একথা বলতে চাই যে একথা ঠিক জনতা সরকার তাঁদের প্রতিশ্রুতি অনুযায়ী সংবিধানের সমস্ত কিছু সংশোধন করে পারেননি। এখানে একজন বন্ধু প্রবোধবাবু বললেন রাজ্যসভার জন্য নাকি তাঁরা এটা করতে পারেননি. পরে তাদের ইন্টেনশন আছে সমস্ত কিছু করে দেবেন যদি রাজ্যসভায় তাদের সংখ্যাগরিষ্ঠতা এসে যায়, এটাই কি তিনি বলতে চাইছেন কিনা জানিনা এ্বং তখন এটা করবেন কিনা জানিনা। এখন পর্যন্ত যে সংশোধনী ফোর্টি ফিফথ অ্যামেণ্ডমেন্ট তাতে ২৪তম সংশোধনীতে যে মিসা, ডিটেনশন রয়েছে সে ব্যাপারে অ্যাডভাইসারি কমিটির কথা রাখা হয়েছে। এটা রাখার কি দরকার ছিল? তিনি যে রাজ্যসভার কথা বললেন, তাহলে কি রাজ্যসভার কন্সেন্ট নিয়ে এই অ্যাডভাইসারি কমিটি

করলেন এবং তাদের সঙ্গে কি একথাই হয়েছিল যে এই অ্যাডভাইসারি কমিটি রাখলে তাঁর এটাকে সমর্থন করবেন? জনতাকে কি কংগ্রেস একথা বলেছিল? এই রকম ইণ্ডিকেশন বি দিয়েছিল। এ সম্বন্ধে অবশ্য তিনি কোনও ইঙ্গিত দেননি। এখন অ্যাডভাইসারি কমিটি প্রিভেন্টিভ ডিটেনশন আগামী দিনে যে কোনও সময়ে ইন্ট্রোডিউস করতে পারেন, অ্যাডভাইসারি কমিটি প্রিভেন্টিভ ডিটেনশন-এর বিচার করবে, সেই ইঙ্গিত আমরা দেখছি। যে রকম ইংলণ্ডের পার্লামেন্টে আমরা জানি প্রভিসন আছে ইট শ্যাল বি কাউন্সিল অব মিনিস্টারস, ইংলণ্ড-এর কাউন্সিল অব মিনিস্টারস-এর কি পালনীয়, সেখানে প্রাইম মিনিস্টারের মাইনের কথা বলে দেওয়া আছে, দ্যাট ইণ্ডিকেটস দ্যাট ক্যাবিনেট ইজ দেয়ার, সেখানে প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্টের কথা বলা হচ্ছেনা, মিসার কথা বলা হচ্ছেনা। কিন্তু এখানে যে অ্যাডভাইসারি কমিটির প্রিভেন্টিভ ডিটেনশন-এর বিচার করার কথা লেজুড় হিসাবে রাখা হয়েছে, এ সম্বন্ধে প্রবোধ সিংহ মহাশয় কি বলতে চাইছেন আমি জানিনা, ফোর্টি টু অ্যামেণ্ডমেন্ট কি রিপীল করে দেওয়া হবে? কিন্তু আমার যতদূর জানা আছে, অনেক জায়গায় গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে আমি আছি, আমি জানি জনতা পার্টি ধনিক গোষ্ঠীকে রিপ্রেজেন্ট করে। স্বৈরাচারী ইন্দির গান্ধী সম্বন্ধে যতক্ষণ পর্যন্ত না নিশ্চিন্ত হচ্ছি ততক্ষণ পর্যন্ত এটা আমাদের উভয়ের পক্ষে মরণ বাঁচন সমস্যা—পার্লামেন্টেই বলুন, আর পশ্চিমবাংলায়ই বলুন স্বেচ্ছাচারের হাত থেকে রক্ষা পেতে হলে আমাদের সকলের লক্ষ্য হচ্ছে আমাদের গণতন্ত্রকামী মানুষের ঐক্যবদ্ধ হওয়া উচিত।

[6-30 – 6-40 P.M.]

সুতরাং ইন্দিরা কংগ্রেসের বিরুদ্ধে আজকে সংগ্রাম করতে হবে। ইন্দিরা কংগ্রেসের যেসব প্রতিভূ আছে, ইন্দিরা কংগ্রেসের এখনও যেসব লেজুড় আছে, যেসব রেমিনসেন্স আছে তাদের বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। মাননীয় জনতা দলের সদস্যদের বলব, মাননীয় এস ইউ. সি দলের বন্ধুদের বলব একথা। এস. ইউ. সি. বন্ধুরা তো বলছেন তারা ভারতবর্ষে একমাত্র সাচ্চা মার্ক্সবাদী দল, একমাত্র দল যারা মালিকশ্রেণীর বিরুদ্ধে। তাঁদেরই বক্তব্যে রয়েছে, সমস্যা জর্জরিত পুঁজিবাদ, কিন্তু তা নয়। পুঁজিবাদ বেড়েই চলেছে, তাদের সমস্যা নেই। ভারতবর্ষের পুঁজিপতিরা বহাল তবিয়তেই আছে। তাদের একদল ইন্দিরাকে ধরে ছিল আর এক দল জনতাকে ধরে আছে—একথা অস্বীকার করার উপায় নেই। আমি বুঝতে পারছি না যেখানে সংবিধান সংশোধনের প্রশ্ন এসেছে সেখানে অন্য রকম কথা কি করে আসে। আমাদের এখানে এখনও অবজেকটিভ কনডিশন কি? আমাদের এখানে এখনও ডিকটোরিয়াল পাওয়ার আছে, স্বেচ্ছাচারী শক্তি, স্বৈরাচারী শক্তি এখনও এখানে জীবিত ভারতবর্ষের বিভিন্ন জায়গায়। গত কর্ণাটকের চিকমাগালুরে নির্বাচনের সময় আমরা দেখেছি স্বৈরাচারী শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে, সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করেছে। সে টাকা কোথা থেকে এলো—একথা আমাদের ভাবতে হয়। এই টাকা ধনিক শ্রেণী পুঁজিপতিরা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার আজকে প্রতিটি মানুষকে গণতান্ত্রিক অধিকার, গণ আন্দোলনের অধিকার দিয়েছে। আজকে সবাই দেখছি, কংগ্রেস, জনতা, এস. ইউ. সি. মরিচঝাঁপিতে ঝাঁপ দিতে চলেছেন। ওদের উদ্দেশ্য অল রোডস টু রোমের মতো মরিচঝাঁপির দিকে। মরিচঝাঁপিকে নাকি হাইকোর্ট বাঁচিয়ে দিয়েছেন। ওঁরা ভাল করেই জানেন মরিচঝাঁপির

ঘটনা নিয়ে প্রধানমন্ত্রী মোরারজী দেশাই সাহেব আমাদের মুখ্যমন্ত্রীকে কি বলেছেন। তিনি তো জনতা সরকারের প্রধানমন্ত্রী। আজকে এই সংবিধান সংশোধন নিয়ে মরিচঝাঁপির ব্যাপারে ঝাঁপ দিলেন কেন। আজকে হাইকোর্টের কথা বলছেন কংগ্রেস, যে কংগ্রেস হাইকোর্টকে ডকে তুলেছিল। সেই কংগ্রেসই নাকি হাইকোর্টের জুডিসিয়াল অথরিটি, জুডিসিয়াল রিভিউ, জুডিসিয়াল ডেমোক্রেসীর জন্য আজকে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন। ৪২ অ্যামেণ্ডমেন্টের সময় জুডিসিয়াল রিভিউয়ের কথা মনে ছিল না। মরিচঝাঁপিতে যেসব ঘটনা হয়েছে তারা ভাল করেই জানেন বামফ্রন্ট সরকার হাইকোর্ট যা বলেছেন এগুলো আগে থেকেই করছেন। তাদের খাদ্য, তাদের ঔষধপত্র বন্ধ করছেন না। কিন্তু ইল্লিগ্যাল অ্যাকটিভিটিসগুলো স্টপ করছেন। বামফ্রন্ট যেভাবে কাজ করছেন, ইনজাংশন সেইভাবে সেই ফর্মে আছে। ওঁরা হাইকোর্টের ঘটনা জানেন না। সুতরাং আমি এটাকে সমর্থন করছি। ৪৫তম সংবিধান সংশোধনের যে প্রস্তাব মাননীয় মন্ত্রী এখানে উত্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আগামী দিনে আশা করব জনতা সরকার ৪২তম সংশোধন ইন টো টো রিপিল করবেন এবং মানুষেব স্বাধীনতা রক্ষা করবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৪৫তম সংশোধন বিল সমর্থন করতে উঠে সেই পুরানো দিনের কথা মনে পড়ছে যেদিন সারা ভারতবর্ষ একটা কারাগারে পরিণত হয়েছিল। সেদিন লোকে কথা বলতে পারে নি, খবরের কাগজ সত্য খবর ছাপতে পাবে নি লক্ষ লক্ষ হাজার হাজার মানুষ কারাগারের মধ্যে দিন যাপন করেছিল। আজকে সেটা পালটে যেতে চলেছে আজকে সেটা র‍্যাটিফাই করবার সুযোগ আমরা পেয়েছি এবং তার জন্য আমরা খুব আনন্দ অনুভব করছি। আমরা দেশের কাছে একটা অঙ্গীকার করেছিলাম সেই অঙ্গীকার আমরা আজকে পূরণ করতে চলেছি। আমাদের এখানে অনেক সদস্য অনেক কথা বলেছেন। জয়নাল আবেদিন সাহেব সাত্তার সাহেব ওঁদের তো বলতেই হবে তা না হলে ইন্দিরা গান্ধীর যে চাকুরি সেটা থাকবে না। এখন ইন্দিরা গান্ধী একটু জোরদার হয়েছেন জয়নাল আবেদিন সাহেব যদি ঢুকতে পারেন সেইজন্য তো সাপোর্ট করবেনই। আর সাত্তার সাহেব তো বলবেনই এটা সাধারণ কথা। তা না হলে তার চাকুরি থাকে না। আমি তাদের কথা নিয়ে আলোচনা করতে চাই না। কিন্তু আমি আলোচনা কবতে চাই আমাদের বন্ধু বামফ্রন্ট দলের লোকদের যাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে একই কর্মসূচির উপর আমরা লড়াই করেছিলাম সেই ফ্যাসিস্ট শক্তির বিরুদ্ধে সেদিন। এবং আমাদের সেদিন একই কথা ছিল। আজকে আমরা সেই অবস্থার মধ্যে আর নাই। আমাদের মধ্যে কিছু মত পার্থক্য থাকতে পারে। কিন্তু কথা হচ্ছে এই যে সমালোচনা করা হচ্ছে এটা কি শুধু সমালোচনার খাতিরে না সমালোচনা না করলে এস. ইউ. সি. কি বলবে বিশ্বনাথবাবুরা কি বলবে সেইজন্য সমালোচনা করছেন। আমি মাননীয় শ্রী লক্ষ্মী সেন মহাশয়ের বক্তৃতা খুব ভাল করে মন দিয়ে শুনেছি। তিনি বলেছিলেন কেন ৪৫তম সংশোধন এইভাবে অ্যামেণ্ডমেন্ট করে আনা হল কেন ৪৯টি ধারা দিয়ে লোকসভা থেকে পাঠিয়ে দেওয়া হল কেন পাস করা গেল না। আমরা জনসাধারণকে বাজে কথা বলি না। উনি কি এই সব কথা বলে একটা ভাগ সৃষ্টি করার চেষ্টা করছেন? আমার বন্ধু প্রবীরবাবু বলেছেন তারা যেসব কথা বলেছেন সেটা কথার কথা। কিন্তু আমি জিজ্ঞাসা করতে পারি কি তাঁরা যে ৩৬ দফা কর্মসূচি নিয়েছিলেন সেটা কি তাঁরা পূরণ করতে পেরেছেন? আমি একটা কথা বলতে চাই আজকে

যা ইচ্ছা তাই যে আমরা যা ইচ্ছা তাই করতে পারি না। আমরা সংবিধান মেনে চলি। এখানে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে অনেক মন্ত্রী মহাশয় বলেন এটা তো আমাদের পথ নয় ভোটের মাধ্যমে আমরা এসেছি আমাদের সীমিত ক্ষমতা তার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। আজকে আমাদেরও সেই অবস্থা আমাদের ইচ্ছা যায় সব পূরণ করবার। কিন্তু সংবিধানের কাঠামোর মধ্যে যেটুকু করা যায় সেটাই আমরা করছি। আমাদের মন্ত্রী মহাশয় লোকসভায় বলেছেন যে half a loaf is better than nothing. এই মনে করে আমরা এই বিলটি এনেছি। আমি আশা করি ১৯৮০ সালের মধ্যে রাজ্যসভায় আমাদের.মেজরিটি চলে যাবে আমরা তখন আনতে পারব। একটা কথা উঠেছে যে কেন আপনারা আলোচনা করতে গিয়েছিলেন ইন্দিরা কংগ্রেসের সঙ্গে। আমরা অহিংস পন্থাকে বিশ্বাস করি। আমরা ট্রাডিশন সৃষ্টি করতে চাই। আমাদের বন্ধু শ্রী শান্তি ঘোষ বার বার বলেছেন I must admit that in all important matters, it is not always possible to achieve an agreement or to attain unanimity. But particularly in the matter of amending the Constitution there has to be an effort to take the country with oneself and all the Opposition parties also with oneself and, of course, in spite of the dialogue if some difference persists that cannot be helped. আমরা কেন গিয়েছিলাম তা তিনি বলেছেন। উনি বলেছেন সমস্ত দেশের লোকদের নিয়ে আমরা কনস্টিটিউশন অ্যামেণ্ডমেন্ট করতে চাই। আমরা একা করতে চাই না। সেইজন্যই আমরা আলোচনা করতে চেষ্টা করেছিলাম। কিছু ফল পাওয়া গিয়েছে কিছু ফল পাওয়া যায় নি। তাতে আলোচনা করতে কোনও দোষ হয় নি। আপনারা আলোচনা করতে চান না তা আমরা জানি আপনারা এই রাজনীতিতে বিশ্বাসী। আজকে সেখানেই আমাদের পার্থক্য আছে। আমরা মানুষকে বিশ্বাস করতে চাই। আমরা হরিজনকে অচ্যুত মনে করি না। একটা কথা উঠেছে যে জনতা পার্টি তাদের ইলেকশন ম্যানিফ্যাস্ট যা বলেছিল তা তারা পালন করেন নি। এখানে একটা কথা পরিষ্কারভাবে বলতে চাই জনতা পার্টির পলিটিক্যাল রেজলিউশন ছিল ১৯ দফা। আমরা এই গত দু' বছরের মধ্যে ১৩ দফা পূরণ করেছি।

[6-40 – 6-48 P.M.]

Lift the emergency আমরা তুলেছি, Restore the fundamental freedoms that have been suspended by Presidential Order. আমরা করেছি, Repeal MISA, release all political detenues, and review all other unjust laws আমরা করেছি, Enact laws to ensure that no political or social organisation is banned without independent judicial enquiry আমরা করেছি, Seek to rescind the 42nd Amendment আমরা করেছি, Repeal the amendment to the Representation of the Peoples Act which redefines corrupt practices and places electoral offences by certain individual beyond the scrutiny of the courts আমরা করেছি Re-establish the rule of law আমরা করেছি, Restore the authority, of the judiciary and safeguard the independence and integrity of the Bar আমরা করেছি, Assure the right to peaceful and non-violent protest আমরা করেছি Abolish censorship and end all harass-

ment to newspapers, journals, publishers and printing presses আমরা করেছি, Safeguard the freedom of the press by repealing the Prevention of Publication of Objectionable Matters Act, and restore the immunity that the Press previously enjoyed in reporting legislative proceedings আমরা করেছি, Ensure that news agencies are completely independent of the Government and are not given the right to monopoly আমরা করেছি. Delete property from the list of the Fundamental Rights and, instead, affirm the right to work আমরা করেছি, রাইট টু ওয়ার্ক এটা আমরা ফাণ্ডামেন্টাল রাইটে ঢোকাতে পারি নি। আপনারা আজকে বললেন কিছুই করতে পারেন নি। আমরা ১৯ দফার মধ্যে ১৩ দফা করেছি, আর ৬ দফা বাকি আছে, হাতে এখন ৩ বছর সময় আছে। আমরা কিছুই করতে পারি নি, এটা ঠিক নয়। আপনারা তো ৩৬ দফা কর্মসূচি ঘোষণা করেছিলেন, তার মধ্যে ক-দফা করেছেন? আজকে কংগ্রেসি বন্ধুরা যাই বলুন না কেন, আমাদের কেন্দ্রীয় মন্ত্রী সভায় প্রধানমন্ত্রীর সঙ্গে সকলের খুব ভাব আছে। এতগুলি যে ভাল কাজ হয়েছে সে সম্বন্ধে তো একটি কথাও বললেন না। ভাল কথাকে ভাল বললে খারাপ হয়ে যেত? প্রিভেনটিভ ডিটেনশন অ্যাক্ট, ইমার্জেন্সী কেন থাকবে সে সম্বন্ধে বললেন। আমি একটি কথা বলতে চাই জ্যোতিবাবু যখন বিরোধী দলে ছিলেন তখন এক কথা বলতেন, আর আজকে ক্ষমতায় এসে উল্টো কথা বলছেন। জ্যোতিবাবু দণ্ডকারণ্যে গিয়ে বলে এসেছিলেন আমাদের হাতে তো ক্ষমতা নেই, ক্ষমতায় এলে তোমাদের বসাব। আজকে মরিচঝাঁপিতে আপনারা বর্বর অত্যাচার শুরু করেছেন, বৃটিশ রাজত্বে যে অত্যাচার শুরু হয়েছিল আপনারা তাকেও হার মানিয়েছেন। আজকে আপনারা প্রেসের কথা বলছেন। আপনারা শুধু একটি কথা বলছেন আমরা নাকি কিছুই ভাল কাজ করি নি। আপনারা বলছেন ইমার্জেন্সী রেখে দেওয়া হয়েছে। এই বিষয়ে পার্লামেন্টে কিছুই করা হয় নি। আর্মড রিবেলিয়ান হবে না, অথচ ইমার্জেন্সী রেখে দেওয়া হয়েছে, পি. ডি. অ্যাক্ট রেখে দেওয়া হয়েছে। এর সঙ্গে একটি ধারা যোগ করা হয়েছে চীফ জাস্টিস অব দি হাইকোর্ট অ্যাপয়েন্ট করবে—হাইকোর্টের সিটিং জাজ দু' জন হতে পারে, রিটায়ার্ড জাজ হতে পারে, কিম্বা সিটিং জাজ হতে পারে—৩জন বিচার করবে। কে দোষী না দোষী ৩ মাসের মধ্যে তার বিচার করে বলতে হবে। আপনারা বলেন কেন্দ্রের জনতা সরকার আমাদের বন্ধু সরকার। পশ্চিমবঙ্গের জনতা পার্টির সঙ্গে আমাদের ভাব আছে, আর কেন্দ্রের সঙ্গেও আমাদের ভাব আছে। কিন্তু তাসত্ত্বেও আপনারা তাদের ভাল কাজ সম্বন্ধে একটি কথাও বলতে পারলেন না। এতদিন ধরে আন্দোলন করে রাইট অব প্রপার্টি অ্যাবলিশ করা হল, সে সম্বন্ধে আপনারা একটি কথাও বললেন না। আজকে পি. ডি. অ্যাক্টে রঙ্গা, বিল্লা দুজনকে আটক করা হয়েছে। তারা বলেছে আমরা বম্বে ছিলাম। এদের পি. ডি. অ্যাক্টে আটক রাখলে আপনাদের আপত্তি আছে? হাইকোর্টের সিটিং জাজ রাখলে আপনাদের আপত্তি আছে? আমি যে কথা বলছিলাম—আজকে ভারতবর্ষের লোক স্বাধীনভাবে কথা বলতে পারছে কিনা খবরের কাগজে তাদের মতামত প্রকাশ করতে পারছে কিনা দেখতে হবে। আজকে প্রেসিডেন্ট'স রুলের কথা বলা হয়েছে। পার্লামেন্ট যদি মনে করে এটা থাকার দরকার নেই, উঠিয়ে দিতে পারে, তার প্রভিসন আছে। কাজেই কোথায় দেখলেন আমাদের কোনও সদিচ্ছা নেই যে ৪২তম অ্যামেণ্ডমেন্ট বিল করতে চাই না? আগেকার সরকার

যেখানে লোকসভার আয়ু ৬ বছর করে গিয়েছিল আমরা আবার সেটাকে ৫ বছর করেছি—এটা আপনাদের ভেবে দেখা দরকার।

প্রধানমন্ত্রী, রাষ্ট্রপতি হাইকোর্টের আওতায় যাবেন না এটা শ্রীমতী ইন্দিরা গান্ধী করেছিলেন কিন্তু আজকে আবার তাদের সেই আওতায় আনা হয়েছে। তাহলে কি একটিও ভাল কাজ হয়নি? আমার বক্তব্য হচ্ছে আমরা সবটা করতে পারতাম কিন্তু সমস্তটা করা সম্ভব ছিলনা! আজকে আপনারা বলুন ভারতবর্ষের মানুষ সুস্থভাবে রাজনীতি করতে পারছে কিনা, সংবাদপত্র স্বাধীনতা পেয়েছে কিনা, মিসার ভয় আছে কিনা। আজকে আপনাদের এগুলি ভাবতে হবে। এখন প্রয়োগটা যদি কোনও রাজনৈতিক কারণে করা হয় তাহলে আপনারা বলতে পারেন বা আপনাদের বলার সুযোগ সেখানে থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বামপন্থী বন্ধুরা আমাদের বলেন আমরা নাকি কংগ্রেসের সঙ্গে মিলে সি. পি. এম'এর বিরুদ্ধে ষড়যন্ত্র করছি। আমি তাদের পরিষ্কার ভাবে বলে দিতে চাই যে জনতা পার্টি বামপন্থীদের শত্রু বলে মনে করে না, তারা করতে পারেন। কিন্তু এই সঙ্গে সঙ্গে একথাটাও বলতে চাই যে আপনারা অন্যায় করবেন—মরিচঝাঁপিতে খবরের কাগজের লোকদের ঢুকতে দেবেন না আর আমরা সেটা সমর্থন করে যাব তা হতে পারে না। সেখানে সেটাতে যদি কংগ্রেসের সঙ্গে আমাদের মিলে যায় তাহলে বলব সেটা আমাদের দুর্ভাগ্য কিন্তু আপনারা অন্যায় করবেন আর আমরা সমর্থন করে যাব সেটা হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিচার বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, আমি তাঁকে বলতে চাই যে আপনারা তো জনতা সরকার কি করল না করল সে নিয়ে অনেক বড় বড় কথা বলছেন কিন্তু আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে কি হচ্ছে সেটা তো বলছেন না। সেখানে আজকে কনস্টিটিউশনকে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে। জমি থেকে জোর করে ধান কেটে নিয়ে যাওয়া হচ্ছে অথচ থানায় গেলে দারোগা বলছে কেস রেকর্ড করা হবে না। সেখানে বলছে, আগে সি. পি. এম'এর লোকদের কাছে যান তারপর এখানে আসুন। কাজেই আমি ওদের বলব, পরের গায়ে ছিদ্র দেখার আগে নিজেদের গায়ের ছিদ্রগুলি দেখুন। আজকে পশ্চিমবাংলায় আপনারা সংবিধানকে কোনও স্তরে নিয়ে গিয়েছেন সেটা আগে চিন্তা করে দেখুন তারপর অন্যদের কথা বলবেন।

**মিঃ স্পিকার ঃ** বিধানসভার অধিবেশন আগামীকাল শুক্রবার, ৯ই ফেব্রুয়ারি, ১৯৭৯ বেলা একটা পর্যন্ত মুলতুবি থাকল।

## Adjournment

The House was accordingly adjourned at 6.48 P.M. till 1.00 P.M. on Friday, the 9th February, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 9th February, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 160 Members.

[1-00—1-10 P.M.]

### ADJOURNMENT MOTIONS

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী ধীরেন্দ্রনাথ সরকার, শ্রী রজনীকান্ত দোলুই এবং জনাব এ. কে. এম. হাসানুজ্জামান এঁদের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম নোটিশ দুটিতে চটকল ধর্মঘটের ফলে রাজ্যে সঙ্কটের কথা উল্লেখ করা হয়েছে। এই ধর্মঘট গত এক মাসেরও বেশিদিন ধরে চলছে। এইরকমভাবে যে ঘটনা আগেই শুরু হয়েছে এবং এখনও চলছে তার উপর মুলতুবি প্রস্তাব হয় না। আমি তাই এই প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি। প্রথম দুটি নোটিশ যেহেতু চটকল ধর্মঘট বিষয়ে সেইহেতু আমি শ্রী ধীরেন্দ্রনাথ সরকার এবং শ্রী রজনীকান্ত দোলুই মহাশয়কে তাঁর প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়বার অনুমতি দিচ্ছি। প্রথমে শ্রী ধীরেন্দ্রনাথ সরকার পড়ুন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল,—

রাজ্যের প্রায় দেড়মাসকাল যাবৎ চটকল ধর্মঘট চলছে। ধর্মঘটের ফলে হাজার হাজার শ্রমিক কর্মচারীসহ সমগ্র রাজ্য ক্ষতিগ্রস্ত এবং তা জাতীয় উন্নয়নের পদক্ষেপে আঘাত হানছে। তাই জনসাধারণ আজ চটকল ধর্মঘট মীমাংসা না করতে পারায় জাতীয় উৎপাদনে বিপুল পরিমাণ ক্ষতির জন্য সরকারকে দায়ী করছে। তাই এই সভার কাজ মুলতুবি রেখে উক্ত বিষয়ে আলোচনা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** শ্রী রজনীকান্ত দোলুই মহাশয়, আপনার সংশোধিত অংশটুকু পড়ুন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবঙ্গে চটকল শিল্পে ধর্মঘট পশ্চিমবঙ্গ তথা ভারতের অর্থনীতিতে এক চরম

আঘাত হেনেছে। ১ মাস ৪ দিন ধরে ধর্মঘট চলছে। ২ লক্ষ ৫০ হাজার কর্মী ক্ষতিগ্রস্ত। ঐ ১ মাস ৪ দিনে ক্ষতি হয়েছে ১ কোটি ৭০ লক্ষ টাকা কর্মীদের। চটকল থেকে সরকারের বছরে রাজস্ব আদায় হয় ২৫০ কোটি টাকা। ধর্মঘটের ফলে আজ পর্যন্ত রাজস্ব আদায় হয় ২৫০ কোটি টাকা।

রঘুনাথ রেড্ডী কমিশন ও ভট্টাচার্য কমিশন-এর রিপোর্ট অনুযায়ী চটকল শ্রমিকদের গ্রেড ও স্কেল চালু করতে কোনও মালিকপক্ষকে চাপ দেওয়া হচ্ছে না।

আজ ধর্মঘট যতই দীর্ঘস্থায়ী হচ্ছে, তাতে উক্ত শিল্পে সঙ্কট দেখা দিচ্ছে এবং মুনাফাবাজরা ও ফটকাবাজরা ও সঙ্কট সৃষ্টি করে মুনাফা লুটে নিচ্ছে। আজ বিধানসভা বন্ধ রেখে গুরুত্বপূর্ণ চটকল শিল্পে ধর্মঘট সম্বন্ধে বিস্তারিত আলোচনা হোক।

**মিঃ স্পিকার ঃ** তৃতীয় নোটিশটিতে জনাব হাসানুজ্জামান ক্ষুদ্র কারিগরিদের সাহায্যের জন্য প্রদত্ত কেন্দ্রীয় অর্থ খরচে রাজ্য সরকারের তথাকথিত অক্ষমতার বিষয় আলোচনা করতে চেয়েছেন। এই বিষয়টি প্রশ্ন, উল্লেখ, দৃষ্টি আকর্ষণ ইত্যাদির মাধ্যমে সভার গোচরে আনা যেতে পারে। মুলতুবি প্রস্তাবের মতো গুরুত্বপূর্ণ কোনও বিষয় এতে নেই। তাই আমি এই প্রস্তাবেও অসম্মতি জ্ঞাপন করছি।

অবশ্য সদস্য মহাশয় প্রস্তাবটির সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—কেন্দ্রীয় শিল্প বিভাগের রাষ্ট্রমন্ত্রী ক্ষুদ্র কারিগরদের সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে দেড় কোটি টাকা বরাদ্দ করল। কিন্তু এই বরাদ্দ সরকারের অক্ষমতার জন্য ব্যবহৃত না হইয়া ফেরত গিয়াছে। ইহা চরম দুঃখজনক। এই গুরুত্বপূর্ণ ও জরুরি বিষয়ের আলোচনার জন্য এই সভার কাজ আপাতত মুলতুবি রাখা হউক।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। ৩-২-৭৯ তারিখে রানাঘাটে আর. এস. পি. কর্মী হত্যার ঘটনা—শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান।

২। জুট ও প্রেস ধর্মঘটের মীমাংসা না-হওয়া—শ্রী সুনীতি চট্টরাজ।

৩। কলকাতা ও পার্শ্ববর্তী এলাকায় ব্যাপক লোডশেডিং—শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী রজনীকান্ত দোলুই।

৪। মরিচঝাঁপির জনসাধারণের উপর পুলিশের গুলি চালানো—শ্রী সুনীতি চট্টরাজ এবং শ্রী সত্যরঞ্জন বাপুলি।

৫। অপারেশন বর্গায় ত্রাস সৃষ্টি—শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী রজনীকান্ত দোলুই।

৬। আরামবাগের ও.সি.কে মারধোর—শ্রী নানুরাম রায়।

৭। বিভিন্ন মাদ্রাসাকে স্বীকৃতি দেওয়ার গাফিলতি—শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান।

৮। পশ্চিমবঙ্গে চটকল ধর্মঘট—শ্রী রজনীকান্ত দোলুই।

৯। পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অবনতি—শ্রী রজনীকান্ত দোলুই।

১০। পশ্চিমবঙ্গে সম্ভাব্য সূতাকল ধর্মঘট—শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী অনিল মুখার্জি।

১১। কলকাতার এশিয়ান গেমস্—শ্রী রজনীকান্ত দোলুই।

12. Lathi Charge on the Medical College Students of Siliguri—Shri Saral Deb.

13. Disrupted of train services of Sealdah Bongaon section on 8-2-79—Shri Saral Deb.

আমি Lathi Charge on the Medical College Students of Siliguri বিষয়ের উপর শ্রী সরল দেব কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**Shri Bhabani Mukherjee :** 14th February, 1979.

[1-10—1-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত জানুয়ারি মাস থেকে হাওড়া জেলায় যে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ এবং হসপিটালটি আছে সেখানে ধর্মঘট চলছে। এই ধর্মঘটের ফলে ঐ কলেজের ছাত্রদের, শিক্ষকদের এবং হাওড়া জেলার জনসাধারণের যথেষ্ট ক্ষতি হচ্ছে। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে ধর্মঘটের নিষ্পত্তির জন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার এবং এই সবার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা পশ্চিমবঙ্গে সি. পি. এম. সমর্থকরা জোর করে জনসাধারণের কাছ থেকে চাঁদা আদায় করছে। বিভিন্ন

জায়গায় তারা অন্য দলের লোকেদের জোর করে রসিদ দিয়ে ১০০০, ২০০০, ৫০০ করে টাকা আদায় করছে।

**অধ্যক্ষ মহাশয় ঃ** আপনারা এই যে উল্লেখগুলি করেন সেগুলি আমার দপ্তরকে পরীক্ষা করে কোনও দপ্তরের ব্যাপার তা দেখে সেই দপ্তরে পাঠাতে হয় এবং অনেক সময় ডি. এম.দের কাছেও পাঠানো হয়। কিন্তু আপনারা আমার কাছে যে, নোটিশটি দেন তাতে যদি নির্দিষ্ট অভিযোগ লিখিতভাবে না দেন তাহলে আমাদের পক্ষে খুবই অসুবিধা হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, কিন্তু কোনও অ্যাকশন তো হয় না।

**অধ্যক্ষ মহাশয় ঃ** অ্যাকশন হয় কিনা আমি জানি না। তবে আমার যতটা অ্যাকশন নেবার কথা তা আমি নিই এবং সেই জন্য লিখিতভাবে আপনাদের কাছে নির্দিষ্ট বিষয়টি উল্লেখ করতে অনুরোধ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, ঐ ব্যাপারে আমার নির্দিষ্ট অভিযোগ হচ্ছে সি. পি. এম. সমর্থকরা মেদিনীপুর জেলার দাসপুর ১ নং ব্লকের শ্যামাপদ রায়ের কাছ থেকে জোর করে ১০০০ টাকা আদায় করেছে। সুভাষ রায়ের কাছ থেকে ৫০০ টাকা আদায় করেছে। যারা চাঁদা দিতে পারছে না তাদের উপর অত্যাচার কবছে। তাদের মজুরি বন্ধ করে দেওয়া হচ্ছে, তাদের সোসিয়াল বয়কট করা হচ্ছে। এইভাবে শুধু কেশপুর বা দাসপুরে নয় সমস্ত মেদিনীপুর জেলায় এবং পশ্চিমবঙ্গের সর্বত্র জুলুম করে চাঁদা আদায় করা হচ্ছে। আমরা বিভিন্ন জায়গার ডি. এম.কে এবং মুখ্যমন্ত্রীকে জানিয়েছি, কিন্তু কোনও প্রতিকার পাইনি।

## MENTION CASES

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, এ-বছর বোরো মরশুমে প্রচুর জমিতে ধান চাষ হয়েছে। আমাদের মেদিনীপুর জেলায় কয়েক লক্ষ একর জমিতে উচ্চ ফলনশীল চাষ হয়েছে, কিন্তু পটাশ সার আজকে কোথাও নেই। এই সার না থাকার ফলে চাষীদের খুবই ক্ষতি হচ্ছে। এর ফলে অর্ধেক ধান নষ্ট হয়ে যাবে, নানা রকম রোগ দেখা দেবে। সমিতির দোকানে বা বাজারে কোথাও পটাশ সার পাওয়া যাচ্ছে না। যদিও বা কোথাও পাওয়া যাচ্ছে তা দু'গুণ, তিনগুণ দাম দিয়ে কিনতে হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি পটাশ সারের সরবরাহ চাষীদের কাছে যাতে হয় সেই ব্যবস্থা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে এই যে সরকার আছেন তাদেরকে একটু নিবৃত্ত করতে পারেন য্াতে করে এই জাতীয় হিংসাত্মক ঘটনা আর না ঘটে। আমি একটি টেলিগ্রাম পড়ছি—Thirtyfirst January, about 400 armedmen led by Upendra Pandey, Karamlal, other CPM looted our home everything, injured son grieviously, telegraphed, no action, Afaq, Shikarpur P.S. Karandighi, District West Dinajpur.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বলার কিছু নেই, আপনি সাক্ষী আছেন। আমি এই ঘটনাগুলি উল্লেখ করছি একবার যদি আপনি পাঠিয়ে দেন বিশ্বসংসারে তাহলে খুব ভাল হয়। কেননা এ ছাড়া আর তো কোনও পথ নেই। এই জাতীয় বর্বরতা বন্ধ করুন। ছেলে-মেয়েদের আঘাত করবে, ঘরবাড়ি লুঠ করবে এটা বন্ধ করুন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় চ্যাঙমারি বাঁধ নির্মাণকে কেন্দ্র করে সেখানকার নর-নারীরা আমরণ অনশন এবং সত্যাগ্রহ শুরু করেছেন। গত ৫ই ফেব্রুয়ারি থেকে এই অনশন চলছে। স্থানীয় অফিসাররা তাঁদের সঙ্গে কোনও যোগাযোগ করছেন না এবং অনশনের ফলে বেশ কিছু মহিলা এবং পুরুষসহ হাসপাতালে ভর্তি হয়েছেন। আরও অনেকে অসুস্থ অবস্থার সম্মুখীন হয়েছেন। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন অবিলম্বে এব একটা ব্যবস্থা করেন এবং তারা যে বাঁধ নির্মাণের জন্য দাবি জানাচ্ছেন তা যেন অনতিবিলম্বে নির্মাণ করা হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থায় সম্পূর্ণ অরাজকতা চলছে। গতকাল আমি এ সম্বন্ধে অভিযোগ করেছিলাম। ইউনিভার্সিটিতে প্রায় ৬ থেকে ৭ হাজার ছেলেমেয়ের রেজাল্ট হেল্ডআপ হয়ে রয়েছে। ছেলেমেয়েরা এ ব্যাপারে কন্ট্রোলারের কাছে গিয়েছিলেন কিন্তু কন্ট্রোলার তাঁদেরকে ধমকে দিয়েছেন এবং বলেছেন তোমাদের লাইফ ডুম করে দেবো। এই রকম ৬ থেকে ৭ হাজার ছেলেমেয়ের ভবিষ্যৎ-এর প্রশ্ন জড়িত হয়ে আছে। এদিকে বিশ্ববিদ্যালয়ের কর্মচারিরা ১৬ই ফেব্রুয়ারি থেকে ধর্মঘট শুরু করবেন। বর্তমানে ভাইস-চ্যান্সেলর নেই। এই ছেলেমেয়েদের পার্ট টু পরীক্ষা দেবার জন্য ফর্ম ফিলাপের সময় হয়ে এল অথচ এই রেজাল্ট না বেরুলে তারা ফর্ম ফিলাপ করতে পারবে না। পশ্চিমবঙ্গে মোট ৭টি ইউনিভার্সিটি আছে। এই সরকার তাদের ৩৬ দফা কর্মসূচিব ৩৩(ক) ধারায় সংখ্যালঘু সম্প্রদায়ের সুযোগসুবিধার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু তাঁরা এখনও পর্যন্ত কিছুই করেননি। আমার প্রস্তাব ৭ ইউনিভার্সিটির মধ্যে ভাইস-চ্যান্সেলরের পদে যোগ্য মুসলিম অথবা খ্রিস্টান যেন নিয়োগ করা হয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একই কথা বার বার এই বিধানসভায় প্রতিধ্বনিত করছি। মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে। উত্তর ২৪ পরগনা জেলার প্রাণ কেন্দ্র এই বারাসাত শহর। এই শহর থেকে প্রতিদিন লক্ষ লক্ষ মানুষ কলকাতা শহরে আসা-যাওয়া করে। কিন্তু যানবাহন না থাকার ফলে এই হাজার হাজার মানুষ প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হয়। সেইজন্য আমি মন্ত্রী সভার কাছে প্রস্তাব দিয়েছিলাম যে খড়িবেড়িয়া থেকে শ্যামবাজার, আর একটি বারাসাত থেকে এসপ্ল্যানেড ভায়া বিবাদি বাগ। কিন্তু মন্ত্রী মহাশয় অশ্বাস ছাড়া প্রাকটিক্যালে কিছুই করছেন না। সেইজন্য আমি আবার অনুরোধ জানাচ্ছি। তা না-হলে ফেব্রুয়ারি শেষ সপ্তাহ থেকে ঐ অঞ্চলের মানুষরা ঐ দাবি আদায়ের জন্য আন্দোলনে নামবে। এই কথা আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে পৌঁছে দেবার জন্য আবেদন জানাচ্ছি।

[1-20—1-30 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি নিশ্চয় জানেন গত ৫ই ফেব্রুয়ারি উত্তরপাড়া স্টেশনে রেল দুর্ঘটনায় চার জনের জীবন হানি হয়েছে, একজন আহত হয়েছে। দীর্ঘদিন ধরে রেল কর্তৃপক্ষের অবহেলার ফলে এটা হয়েছে, যাত্রী সাধারনের জন্য যে নিরাপত্তার প্রয়োজন সেটার দিকে লক্ষ্য রাখা হয়নি এবং তারই ফলে অমূল্য জীবনগুলি নষ্ট হয়েছে। শেষ পর্যন্ত রেল কর্তৃপক্ষ কিছু কিছু ক্ষেত্রে আবার রাজ্য সরকারের দায়িত্বের কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তথা মন্ত্রী সভার কাছে অনুরোধ করছি—উত্তরপাড়ায় যে ঘটনা ঘটে গেল এবং যাত্রী যেভাবে বাড়ছে তাদের নিরাপত্তার জন্য মুখ্যমন্ত্রী মহাশয় রেল কর্তৃপক্ষের সঙ্গে মৃত ব্যক্তিদের আত্মীয়-স্বজনদের এক হাজার টাকা ক্ষতিপূরণ দেবার কথা বলেছেন, এই মৃতদের মধ্যে একজন বিশিষ্ট সমাজসেবী ছিলেন প্রসূন ব্যানার্জি। তাঁর বাবা সেই টাকা সমাজ সেবার জন্য দিয়েছেন এবং ২০০ টাকা আমাকে দিয়ে পাঠিয়ে দিয়েছেন মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে দেবার জন্য। কিন্তু আনন্দবাজার পত্রিকা এই সংবাদটি বিকৃতরূপে বার করেছে, অন্যরকমভাবে অ্যানাউন্সমেন্ট হয়েছে। কিন্তু এই নিয়ে কোথাও কোনও কিছু হয়নি, সর্বত্রই শান্তিপূর্ণ আবহাওয়া আছে এটাই আমি এখানে জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে। মালদহ জেলার অধিকাংশ থানায় বিশেষ করে আমার এলাকা হরিশ্চন্দ্রপুর—সেখানকার ও.সি. কোনও অভিযোগ রেকর্ড করছেন না, সি পি. এম.-এর নেতাদের দিয়ে মামলার মীমাংসা করুন। এ ব্যবস্থা কোনও গণতান্ত্রিক দেশে দীর্ঘদিন চলতে পারে না। সেটাই আমি আপনার মাধ্যমে জানিয়ে দিলাম।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আপনি বললেন যে আপনাদের কাছ থেকে যে সমস্ত জিনিস মেনশন আওয়ার্সে আসে তা আমি ডি. এম., এস. পি.কে পাঠাই।

**মিঃ স্পিকার ঃ** আমি ভুল বলেছিলাম, হোম ডিপার্টমেন্ট-এ পাঠাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Then, sorry Sir.

**Mr. Speaker** : Shri Kashi Kanta Maitra may now speak.

He is not present now.

Now Shri Sasabinddu Bera may like to speak.

## DISCUSSION ON RATIFICATION OF 45TH AMENDMEND BILL

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় স্পিকার স্যার, লোকসভায় যে ৪৫তম সংবিধান সংশোধনী বিল গৃহীত হওয়ার পর আমাদের এখানে আমাদের মতামতের জন্য পাঠানো হয়েছে, আমি প্রথমে সেই বিলকে সমর্থন জানিয়ে এখানে আমাদের আইন মন্ত্রী মহাশয় যে অনুমোদনের

প্রস্তাব এনেছেন তাঁকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি আমাদের পক্ষ থেকে। স্যার, বহু নিন্দিত গণতন্ত্র হত্যাকারী ইন্দিরা সরকার যে ৪২তম সংবিধান সংশোধনী আইন করেছিলেন সেটিকে লক স্টক অ্যান্ড ব্যারেল রিপিল করবার প্রতিশ্রুতি ছিল জনতা দলের লোকসভা নির্বাচনের প্রাক্কালে। স্যার, বাস্তবিক পক্ষে সেটাকে সেভাবে রিপিল করা হয়নি। রাজ্যের আইনমন্ত্রী মহাশয় প্রস্তাব এনে যে বক্তব্য রেখেছেন, তাতে তিনি যে প্রতিশ্রুতি ভঙ্গ হয়েছে বলে অভিযোগ করেছেন।

কিন্তু আমার মনে হয় যে এতে তাঁরা কোনও প্রতিশ্রুতি ভঙ্গ করেননি। সংবিধানসহ ৪২তম আইন সংশোধন করার তাঁরা সেই প্রতিশ্রুতি পুরিপূর্ণভাবে পালন করেছেন। আইনের লক্ স্টক অ্যান্ড ব্যারেল যদি বাতিল করা হত তাহলে সংবিধানের সংশ্লিষ্ট ধারাগুলি পূর্বেকার রূপে ফিরে যেত, সেইজন্য সেটা না করার ফলে জনসাধারণের কাছে দেওয়া যে প্রতিশ্রুতি তা পালিত হয়েছে। সেইজন্য তাঁরা সংবিধানের কিছু কিছু মৌল পরিবর্তন সাধন করেছেন যার মধ্য দিয়ে উদার গণতান্ত্রিক লক্ষ্যে পৌঁছাবার কাজ সফল হয়েছে। ৪২তম সংশোধন আইনের লক্ স্টক্ অ্যান্ড ব্যারেল রিপিল হয়নি বটে কিন্তু রিপিলের উদ্দেশ্য—ইন স্পিরিট অ্যান্ড সেন্স প্রতিপালিত হয়েছে। পূর্বেকার আইনসহ সংবিধানের যে পরিবর্তন করা হয়েছে তার সঙ্গে বিচার করলে আমার বক্তব্য স্পষ্ট হবে। ৩৫২ ইমার্জেন্সি ধারা সম্পর্কে বিচাব করা দরকার। ইমার্জেন্সির ঘোযনা, করবার অধিকার আমাদের পূর্বের সংবিধানে ছিল অভ্যান্তরীণ গোলযোগের ক্ষেত্রে। সেখানে বলা ছিল যে অভ্যান্তরীণ ইমার্জেন্সি প্রয়োগ করা যাবে। ৪২তম সংশোধনে তাকে পরিবর্তিত করে নিজেদের সুবিধা মতো করা হয়েছিল। ৪২তম সংশোধন আইন সম্পূর্ণভাবে বাতিল করলে আর্টিকেল ৩৫২টিকে পূর্বরূপে ফিরে যেতে হত। সেখানে আমরা দেখি যে ইন্টারন্যাল ডিসটার্বেন্সের ক্ষেত্রে ইমার্জেন্সি ঘোষণা করার অধিকার যা নাকি প্রেসিডেন্টের ছিল তা থেকে যেত। সেখানে ইমার্জেন্সি ঘোষণার জন্য কারণ দেখাবার কোনও প্রয়োজন ছিল না। প্রেসিডেন্টের স্যাটিস্ফ্যাক্সই যথেষ্ট ছিল—অর্থাৎ সেখানে অবকাশ ছিল। তাই ৪২তম সংশোধন আইন পরিপূর্ণ বাতিল করলে আমাদের জনতার পক্ষ থেকে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা পালিত হত না। কাজেই ৩৭ ক্লজের ৩৫২ আর্টিকেল-এর পরিবর্তন সাধন করা হয়েছে, যার মধ্য দিয়ে পূর্বেকার ধারা কিছু কিছু বাতিলও হয়েছে এবং তাকে আরও গণতান্ত্রিক—আরও জনগণের নিরাপত্তা রক্ষার ব্যবস্থা করা হয়েছে। এর দ্বারা জনতা সরকার কোনও অন্যায় করেননি। প্রেসিডেন্টের অনেকখানি নিরঙ্কুশ ক্ষমতা ছিল ইমার্জেন্সি ঘোষণার ক্ষেত্রে তাকে অনেকখানি সমুচিত করা হয়েছে ও লোকায়ত্ত করা হয়েছে। ইমার্জেন্সি তিনি ঘোষণা করতে পারবেন কেবলমাত্র আর্ম রেবিলিয়ানের ক্ষেত্রে এবং সে ক্ষেত্রেও মন্ত্রী সভার লিখিত পরামর্শ তাঁর পাওয়া চাই। এ সব পূর্বের সংবিধানে ছিল না। এবং তার পরেও এক মাসের মধ্যে রাজ্যসভা ও লোকসভার অনুমোদন নিতে হবে। এখানেও বলা হয়েছে উভয় সভার অর্ধেকের বেশি সদস্যদের উপস্থিতিতে এবং টু থার্ড মেজরিটিতে যদি তা গৃহীত হয় তাহলেই ইমার্জেন্সি থাকতে পারবে। আবার লোকসভা সিম্পল মেজরিটিতে এটা যে কোনও সময় বাতিল করতে পারবে এই ব্যবস্থা করা হয়েছে এবং লোকসভার ও রাজ্যসভার ১/১০ অংশ সভ্য তারা যে কোনও সময় ইমার্জেন্সিকে রদ করবার জন্য রিকুইজিশন সেশন কল করতে পারবেন এই ব্যবস্থা করা হয়েছে। কাজেই

৪২তম সংশোধন আইনকে সম্পূর্ণভাবে বাতিল করলে এতখানি নিরাপত্তার ব্যবস্থা হত না এবং এত উদার গণতান্ত্রিক ব্যবস্থা করা যেত না—এরূপ রক্ষা কবজের ব্যবস্থা করা যেত না। এই প্রসঙ্গে আইনমন্ত্রী এই প্রস্তাব আনবার সময় যে উক্তি করেছেন সেদিকে সভার দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বলেছেন লক্ স্টক্ অ্যান্ড ব্যারেল চেঞ্জ করা হল না কেন সে সম্বন্ধে অভিযোগ করে তিনি বলেছেন, Nevertheless we welcome these amendments seeking to modify the 42nd amendment of the constitution. But it would have been better if certain things would have been given more clarity if the question of declaring internal emergency in the case of armed rebellion would have been deleted.

তিনি বলেছেন ইমার্জেন্সির প্রভিশন আদৌ থাকবে না—আর্ম রেবিলিয়ান যখন হবে তখনও ইমার্জেন্সি ঘোষণা চলবে না। তিনি কি বলতে চান? দেশে যখন আর্ম রেবিলিয়ান হবে—সশস্ত্র বিদ্রোহ হবে তাকে সংযত করবার জন্য কোনও ইমার্জেন্সির প্রভিসন কি থাকবে না?

[1-30—1-40 P.M.]

দেশের নাগরিকরা শান্তিতে বসবাস করতে চাইলে শান্তি ফিরিয়ে আনবার কোন ব্যবস্থা কি করা হবে না? স্যার, rebellion is rebellion, and armed rebellion is armed rebellion. তাকে বন্ধ করার বিধান থাকবে না? এটা কি করে হতে পারে? আমি দুঃখ প্রকাশ করছি যে মন্ত্রী মহাশয় এরূপ একজন দায়িত্বশীল ব্যক্তি হয়ে একথা তিনি কি করে বললেন। সশস্ত্র বিদ্রোহের সংযত করার জন্য নিশ্চয় বিধান থাকা আবশ্যক। সেইজন্য সুস্পষ্টভাবে ইন্টারনাল ডিস্টারবেন্স নয় আর্ম রেবিলিয়ানের ক্ষেত্রে ইমার্জেন্সির প্রভিশন রাখা হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, তারপর ক্লজ ৩ আর্টিকেল ২২-এর বলে preventive Detention-এর ক্ষেত্রে ক্ষমতার অপপ্রয়োগ যাতে না হয় তার যথেষ্ট ব্যবস্থা করা হয়েছে। আর্টিকেল ২২৬ যেটাকে এই বিলের ক্লজ ৩০তে সংশোধন করা হয়েছে সেখানে পাওয়ার্স অফ দি জুডিসিয়ারিকে সম্পূর্ণ কুক্ষিগত করার ব্যবস্থা করা হয়েছিল ৪২তম সংশোধনে। এখানে সে আইনকে শুধু বাতিল করা নয়—তাহলে হয়তো পূর্বরূপে আসতো তাকে আরও গণতান্ত্রিক করা হয়েছে এবং গণতন্ত্রের লক্ষ্যকে সামনে রেখে তা সংশোধন করে ইন্ডিপেন্ডেন্স অফ জুডিসিয়ারি ও গণতান্ত্রিক অধিকারকে আরও অধিকতর মর্যাদায় প্রতিষ্ঠিত করা হয়েছে। আর্টিকেল ৩২৯এ-কে ক্লজ ৩৬ দ্বারা বাতিল করা হয়েছে। ৪২তম সংশোধনের এই নতুন ধারায় প্রধানমন্ত্রী ও স্পিকারের লোকসভা বা রাজ্যসভায় নির্বাচনের ব্যাপারে বৈধতার প্রশ্নকে চ্যালেঞ্জ করার উর্ধ্বে রাখা হয়েছিল। কিন্তু এখানে তা সম্পূর্ণ বাতিল করা হয়েছে। তারপর ক্লজ ৩৩, আর্টিকেল ২৫৭(এ)তে ছিল কেন্দ্র সশস্ত্রবাহিনী রাজ্যে নিয়োগ করতে পারতেন। ৪২তম সংশোধন আইনে নতুন করে আনা এই ব্যবস্থাকে সম্পূর্ণভাবে বাতিল করা হয়েছে।

আর্টিকেল ৩৬১এ যেটা বিলের ক্লজ ৪২তে নতুন সংযোজন করা হয়েছে। পার্লামেন্ট বিধান মণ্ডলীর কার্যবিবরণী প্রকাশে সংবাদপত্রের স্বাধীনতা ও নিরাপত্তাকে নিরঙ্কুশ না করে

তাকে করা যেত। সেখানে সেই গণতান্ত্রিক ব্যবস্থার কথা চিন্তা করা হয়নি, এই ব্যবস্থা ৪৫তম সংশোধন আইনে করা হয়েছে। রাষ্ট্রপতির শাসন প্রবর্তন ও কায়েম করার ক্ষেত্রে যে ব্যবস্থা ছিল তার থেকে অনেক প্রগ্রেসিভ এবং উদার দৃষ্টিভঙ্গি নিয়ে সেটাকে সঙ্কুচিত করা হয়েছে যাতে ক্ষমতার অপপ্রয়োগ না হয়, অযথা বেআইনিভাবে রাজ্যের শাসনকে কেন্দ্রের ক্ষমতার মধ্যে না আনা যায়। মাননীয় স্পিকার মহাশয়, মূল যে ৪৫তম সংশোধন আইনটা লোকসভায় পাস করা হয়েছিল সেটা পরিপূরণরূপে গ্রহণ করা সম্ভব হয়নি। তার কারণ রাজ্যসভায় তার সমস্তগুলি গ্রহণ করানো যায়নি, সেটা সংশোধিত আকারে পুনরায় লোক সভায় ফিরে এসেছিল। যেহেতু এই বিলটা সংবিধান সংশোধন বিল এবং যেহেতু এটা মানি বিল নয়, কাজেই এটাকে আইনে রূপ দিতে হলে যতক্ষণ না লোকসভা এবং রাজ্যসভার ঐকামত পাওয়া যায় ততক্ষণ পর্যন্ত এটাকে পাস করা যায় না। সেজন্য এটাকে রূপান্তর করে পাস করা হয়েছে। জনতা সরকার ও দলের পক্ষ থেকে যা চাওয়া হয়েছিল সেটা সম্পূর্ণরূপে পূরণ করা সম্ভব হয়নি। তাহলেও অনেক উদারভাবে এই সংশোধন আনা হয়েছে। রেফরেন্ডাম টু পিপল সেটা বাতিল হয়ে গেছে ঐ কারণে। কিন্তু কথা হচ্ছে রেফারেন্ডাম টু পিপল এটা যথেষ্ট কথা নয়, আইন বা সংবিধানকে আমরা কি দৃষ্টিভঙ্গিতে নিই, কিভাবে ইন্টারপ্রিটেশন করি, ক্ষমতাশীল দল তাকে কিভাবে কাজে লাগায় সেটাই হচ্ছে মূল কথা। আজকে দেখা যাচ্ছে সম্পূর্ণ সংবিধান ও আইনের বাইরে মরিচঝাঁপিতে উদ্বাস্তুরা পরাজিত শত্রুর মতো অবরুদ্ধ অবস্থায় রয়েছে, তাদের সঙ্গে বিজাতীয় শত্রুর মতো আচরণ করা হচ্ছে। সুতরাং রেফারেন্ডাম টু পিপল এই কথা বিধানসভায় দাঁড়িয়ে বলা যায়। পিপলকে এই বিধানসভায় দাঁড়িয়ে মর্যাদা দেবার প্রশ্ন উঠেছে, লোকসভার উপরে, বিধানসভার উপরে পিপলকে রাখবার কথা বলা হচ্ছে। কিন্তু পঞ্চায়েত নির্বাচনে যাঁরা জনসাধারণ দ্বারা নির্বাচিত হয়ে গেছেন রিলিফ বন্টনের ক্ষেত্রে তাঁরা আর জনসাধারণের সঙ্গে পরামর্শ করার প্রয়োজন মনে করেননি। কাজেই বিধানসভা, লোকসভা, রাজ্যসভা বিভিন্ন কথা বলে, আমরা আমাদের ইচ্ছামতো ইন্টারপ্রিটেশন করি। আমি মনে করি জনতা সরকার ক্ষমতায় আসার পর যথেষ্ট উদার এবং গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে, যে প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছিলেন এই বিলে সেই প্রতিশ্রুতি পালন করেছেন। এই যে বিল এসেছে এই বিলকে রূপ দেওয়ার জন্য অভিনন্দন জানাই কেন্দ্রের জনতা সরকারকে এবং সেই সঙ্গে সঙ্গে রাজ্যের মাননীয় আইনমন্ত্রী যে রেজলিউশন এনেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, the Constitution (Forty-fifth Amendment) Bill which was passed by the Parliament in December, 1978 had been placed before this House yesterday by the Hon'ble Judicial Minister for ratification. Sir, the Hon'ble Minister had said that the purposes of this amendment are to restore back the Parliamentary democracy in India and he had alleged that the parliamentary democracy of India had been totally demolished by Mrs. Indira Gandhi and secondly he said that it was done to prevent restoration of these black days. But one can easily imagine that whether Mrs. Indira Gandhi had actually demolished the parliamentary democracy in India. If she demol-

ished the Parliamentary democracy in India then the election would have never been held and the present Government would have never come in power. Moreover, if she demolished the Parliamentary democracy in India then the Janata Party would have never born.

[1-40—1-50 P.M.]

Thirdly, he had said that the people had traumatic experience during the time of emergency. Now we can see whether the people had such experience during the time of emergency or after the coming into power of the parties at the Centre as well as in the States. We can easily see that after coming into power of the left front government in West Bengal and the Janata Government at the Centre the life and property of the people are not safe. Recently, in Siligury robbery in broad day light had been committed and wihin a fortnight about two big robberies had taken place, and people are frequently being murdered in Siliguri. And it is only after coming into power of this leftfront government. So from here we can judge whether the people had such experience during the time of emergency or after the coming into power of this leftfront government. It was also alleged that thousands of people were put into jail during emergency but we should not forget that they were the people who had encouraged smuggling of goods into India, the black marketeers and the corrupt people. Those people were put into jail. If those people were not put into jail then the whole economy of the country would have collapsed and it would have been very difficult for the common people to survive.

Sir, it was also alleged that during the time of emergency the press and the news were censored but we can see that actually censorship of press and news and other media are being done now. Mr. Speaker Sir, it has been said that whatever was done in the 42nd amendment was totally bad because it was done during the time of emergency. If it is said that everything done in the 42nd amendment is bad, then I would like to ask why this 42nd amendment has not been totally rejected and most of the clauses of the amendment retained? I would say this only because of the fact that the 42nd amendment calls upon the government to encourage legal aid and fair justice to every section of the people. Sir, before the enactment of this 42nd amendment Act, no worker and labourer did have any opportunity to participate in the management. It is only after the enactment of this amendment that the common people and the labourers had the opportunity to participate in the management.

Lastly Sir, it had given due importance to the directive principles. Whenever there is a dispute between the directive principles and the fundamental rights this 42nd amendment has given due importance to the directive principle. Before coming into power the present party said in their election manifesto that this 42nd amendment would be rejected totally, but on coming into power they have completely failed to do so because they have retained most of the clauses of the 42nd amendment.

**শ্রী ধীরেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবিধানের ৪৫তম সংশোধনী বিল মন্ত্রী মহাশয় এই হাউসে পাস করানোর জন্য উত্থাপন করেছেন। সংবিধান জড়বস্তু নয় সমাজেব পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে চালাতে হয়। সংবিধান সমাজের বিভিন্ন সময়ের উপযোগী করে সংশোধন করার প্রয়োজন হয়। যখন সংবিধানের ৪২তম সংশোধনের প্রয়োজন হয়েছিল তখন ভারতবর্ষের বুকে যে অবস্থা যে পরিস্থিতি হয়েছিল তাতে বাধ্য হয়েই সংশোধন করতে হয়েছিল। সমাজের সঙ্গে খাপ খাইয়েই তৎকালীন সরকার সংবিধানের ৪২তম সংশোধন করেছিলেন। আমাদের সংবিধানের জন্ম ১৯৫০ সালে তারপরে ৪২বার সংশোধন করা হয়েছিল এখন সেটা বাড়িয়ে ৪৫বার সংশোধন করা হল। তাই আমি মনে করি যে সময় ৪২তম সংবিধান সংশোধন হয়েছিল সেটা যুগোপযোগী এবং বাস্তবসম্মত হয়েছিল। পরে সবকারের পরিবর্তনের ফলে সমাজের যে পরিবেশ সৃষ্টি হয়েছে তা অন্য রকম। সুতরাং বর্তমান জনতা সবকার সংবিধান আবার সংশোধন করছেন। কিন্তু গত নির্বাচনের প্রাক্কালে যেভাবে বিলটাকে সংশোধন করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সারা রাজ্যের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের কাছে সেইভাবে তারা বিলটাকে সংশোধন করতে পারলেন না। তার কারণ হিসাবে তারা বলেছেন যে রাজ্যসভায় তারা সংখ্যাগরিষ্ঠ নন সেজন্য তারা ৪২তম সংশোধন সম্পূর্ণ বাতিল করতে পারলেন না এবং ৪২তম সংবিধান সংশোধনের মধ্যে যে কতৃকগুলি গুরুত্বপূর্ণ ক্লজ রয়েছে এবং এগুলি আজকে প্রগতিশীল সমাজের উপযোগী সেজন্য তারা বাতিল করেননি। আমি একথা বলতে পারি রাজ্যসভায় সংখ্যাগরিষ্ঠতার যে অজুহাত সেটা ভাওতা অজুহাত মাত্র। গতকাল মাননীয় সদস্য নির্মল বোস মহাশয় বললেন যে শিক্ষাকে এই ৪৫তম সংশোধন যুগ্ম তালিকায় রাখা ঠিক হয়নি, রাজ্য তালিকায় রাখা উচিত ছিল। এই প্রসঙ্গে আমি বলতে চাই ৪২তম সংশোধন যখন করা হয়েছিল তখন দেশের শিক্ষা তালিকা থেকে যুগ্ম তালিকা ভুক্ত করবার জন্য সারা দেশব্যাপী দাবি উঠেছিল। সেদিনও আমাদের ফরোয়ার্ড ব্লক এবং সি. পি. এম.-এর বন্ধুরা দাবি করেছিলেন শিক্ষাকে যুগ্ম তালিকায় রাখা হউক এবং এ. আই. এফ. ই. অ্যাশোসিয়েশন তারাও শিক্ষাকে যুগ্ম তালিকায় রাখা হউক এই দাবি করেছিলেন। সেই দাবি অনুযায়ী ৪২তম সংশোধনে শিক্ষাকে যুগ্ম তালিকায় রাখা হয়েছিল। আজকে অতীব দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে তিনি আজকে দাবি করছেন যে শিক্ষাকে রাজ্য তালিকায় রাখা উচিত ছিল। দ্বিতীয়ত বামফ্রন্ট সরকারের সদস্যরা এবং জনতা দলের সদস্যরা তারস্বরে চিৎকার করছেন যে জুডিসিয়ারী এবং প্রেসের স্বাধীনতা রাখতে হবে, সেদিন তারা বললেন জুডিসিয়ারিকে কুক্ষিগত করা হয়েছিল এবং প্রেসের স্বাধীনতা ছিল না। গণতন্ত্রকে গলা টিপে হত্যা করা হয়েছিল এবং সংবাদপত্রকে কুক্ষিগত করা হয়েছিল।

[1-50—2-00 P.M.]

কিন্তু আজকে আমরা কি দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলায় গণতন্ত্রের নামে কি স্বাধীনতা চলছে, বিশেষ করে বিচার বিভাগে কি বাংলায় গণতন্ত্রের নামে কি স্বাধীনতা চলছে, বিশেষ করে বিচার বিভাগে কি ধরনের স্বাধীনতা চলছে। আজকে আমরা দেখছি বিগত কয়েক বৎসর বামফ্রন্ট ক্ষমতায় আসার পর বিচার বিভাগ যে সমস্ত বন্দিদের মুক্তি দেবার বিপক্ষে বলেছিল তারা সেটা উপেক্ষা করে সমস্ত বন্দিকে মুক্তি দিয়ে দিলেন এবং সেটা অত্যন্ত কৌশলে করলেন। যার ফলে আজকে যে সমস্ত গুণ্ডা, চোর, কালোবাজারি, যাদের ঘাড়ে মামলা ঝুলছিল তাদের সকলকে ছেড়ে দিলেন। এইভাবে তারা বিচার বিভাগকে তাদের পূর্ণ নিয়ন্ত্রণে রেখেছেন। সুতরাং এখানে সেই জরুরি অবস্থার অজুহাত তুলে লাভ নেই। আজকে জনসাধারণের কাছে তাদের মুখোশ খুলে গিয়েছে। আজকে তারা মসনদ দখল করে সেই মসনদ কি করে রক্ষা করতে পারেন তার চেষ্টা করছেন। আজকে এই ৪৫তম সংবিধান সংশোধন আমাদের দল যেভাবে সমর্থন করেছে আমিও সেইভাবে এটাকে আংশিক সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সংবিধানের ৪৫তম সংশোধনের, রিপিল সম্বন্ধে যে প্রস্তাব এসেছে আমি সেটাকে সমর্থন করছি। মূলতঃ এই সংবিধান এতবার সংশোধিত হয়েছে যে দেশের অন্য কোনও আইন যদি এতবার সংশোধিত হতো তাহলে সেই আইন রিপিল হয়ে গিয়ে আবার নতুন আইন হত। কিন্তু আজকে এই যে ৪৫তম সংশোধন এসেছে তার একটা বিরাট পটভূমিকা আছে। ৪২তম সংবিধান সংশোধন যেটা ভারতবর্ষের ইতিহাসে একটা অত্যন্ত বিতর্কিত বিষয়। বিতর্কিত বিষয় এইজন্য যে এই ৪২তম সংবিধানের সংশোধনের মধ্যে কত ভাল কথা আছে বা কত মন্দ কথা আছে সেটা পরের প্রশ্ন কিন্তু যে পরিস্থিতিতে এই ৪২তম সংবিধান সংশোধন পাস হয়েছিল তা ভারতবর্ষের একটা অত্যন্ত ভয়াবহ বিষয়। ইমার্জেন্সি চালু করে ইমার্জেন্সির মধ্যে পার্লামেন্টের বহু সদস্যকে অ্যারেস্ট করে যেভাবে ৪২তম সংবিধান সংশোধন বিল আনা হয়েছিল সেটাকে সংবিধান সংশোধন বলা চলে না। সেই পরিস্থিতির মধ্যে দেশের মানুষ তাদের মতামত সুষ্ঠুভাবে দিতে পারেনি। সেই সময় দেখেছিলাম যারা এর বিরোধিতা করেছিল তারা পরবর্তীকালে জনতা পার্টি গঠন করেছে। সেইজন্য সেই ইমার্জেন্সির ভয়াবহ স্মৃতি আমাদের অন্তর থেকে মুছে যায়নি। কারণ সেই সময়ে আমরা দেখেছি মানুষকে অ্যারেস্টের পর অ্যারেস্ট করা হয়েছে, মানুষের বাক স্বাধীনতা সম্পূর্ণ লুপ্ত করে দেওয়া হয়েছে, সংবাদপত্রের স্বাধীনতা হরণ করা হয়েছে, সাংবাদিকদের কণ্ঠরোধ করা হয়েছে, বহু সাংবাদিককে ইমার্জেন্সির সুযোগে জেলে রাখা হয়েছিল। সেই ইমার্জেন্সির বীভৎস স্মৃতি আমাদের মন থেকে মুছে যায়নি।

তখন ইমার্জেন্সির দৌলতে কোনও মিটিং করা যেত না। গণতন্ত্রে আমরা এটা স্বীকার করে নিয়েছি যে আমাদের বাক্-স্বাধীনতা থাকবে, মানুষের চিন্তাধারার স্বাধীনতা থাকবে, স্বাধীন মত প্রকাশের স্বাধীনতা থাকবে, কিন্তু ইমার্জেন্সির সময়ে এই সমস্ত স্বাধীনতা সাপ্রেস করা হয়েছে এবং সেই সুযোগে ৪২তম সংশোধনী মানুষকে চিন্তা-ভাবনা করার সুযোগ না দিয়ে পার্লামেন্টে পাস করা হয়েছে। তার মূল উদ্দেশ্য ছিল দেশের কল্যাণ নয়, নিজের গদি ও

দলকে ঠিক রেখে দেওয়া। প্রশ্ন হচ্ছে এই যে আমরা যারা রাজনীতি করতে আসি আগে দেশের সমস্যার কথা ভাবি. দেশের কল্যাণের পথ নিয়ে ভাবনা-চিন্তা করি। এই পথ নিয়ে আমাদের মতের বিভিন্নতা থাকতে পারে। কিন্তু কথা হচ্ছে এই যে আগে আমরা দেশের কল্যাণের কথা ভেবে তবে নিজের কল্যাণের কথা ভাবি। সেদিন শ্রীমতী ইন্দিরা গান্ধী কি ভেবেছিলেন? আগে আমি পরে দেশ, আমি থাকলে তবে দেশ। এই চিন্তাধারা কোনও সুস্থ মানুষের হতে পারে না। সেজন্য ইমার্জেন্সি বিরোধিতা করেছি। ইমার্জেন্সি আগেও ছিল ইন্টারনাল ইমার্জেন্সি ছিল ১৯৬৫ সালে। কিন্তু ইমার্জেন্সির যে কি ভয়াবহতা সেটা দেখলাম মানুষের বাক্-স্বাধীনতা থাকে না. এই জিনিস খুব প্রকট হয়েছিল এই ইমার্জেন্সির সময়ে ইন্টারনাল ইমার্জেন্সির মেজার একরূপে হবে এবং এক্সটার্নাল ইমার্জেন্সির মেজার আর একরূপে হবে, সংবিধানে তা বিশ্লেষণ করে দেওয়া হয়েছে। কিন্তু ইন্টারনাল ইমার্জেন্সি মেজারের যে কি ভয়াবহতা তা আমরা দেখেছি। তখন আমার মনে আছে জ্যোতিবাবু বারুইপুরে মিটিং করতে গিয়েছিলেন, তাঁর মাইক ভেঙে তখন তছনছ করে দেওয়া হয়েছিল। রাজনৈতিক মতামতে সি. পি. এম.-এর সঙ্গে আমার পার্থক্য থাকতে পারে, কিন্তু রাজনীতিক হিসাবে আমার কি বক্তব্য সেটা তো আমি রাখতে পারব, গণতান্ত্রিক মত প্রকাশের স্বাধীনতা তো আমবা স্বীকার করে নিয়েছি. সবারই আপন আপন মত প্রকাশের স্বাধীনতা আছে। কিন্তু সেই সময়ে সেই অধিকার সাপ্রেস করা হয়েছিল। এর বিরুদ্ধে যে কোনও মানুষের মত প্রকাশ করা উচিত। আমরা আমাদের মত জনগণের কাছে রাখব, জনগণ যেটা ভাল মনে করবে সেটা গ্রহণ করবে। দু'নম্বর কথা হচ্ছে—জনতা পার্টি প্রস্তাব দিয়েছিলেন যে তাঁরা ৪২তম সংশোধনী সম্পূর্ণভাবে বদল করবেন, কিন্তু তা মা করে কিছুটা অংশ সংশোধন করেছেন পুরোটা সংশোধনী করতে পারেননি, রাজ্যসভায় মেজরিটি না থাকার জন্য, এটা হতে পারে কিন্তু প্রথমে লোকসভায় পাস করিয়ে পুরো সেই সংশোধনী রাজ্যসভায় রাখতে পারতেন সেটা কেন করলেন না তা বুঝলাম না। সেটা যদি করা হত এবং সেই র‍্যাটিফিকেশন লোকসভার পাস করার পরে রাজ্যসভা রিজেক্ট করে দিত, তবে জনগণের কাছে সেটা দেওয়া যেত হোয়েদার উই টোটালি রিজেক্ট দি ফর্টি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট অর নট। যেটা আনা হয়েছে এবং তাতে যে পরিবেশ সৃষ্টি হয়েছে তাকে আমি স্বাগত জানাই। জনতা পার্টির মধ্যে জনসংঘ আছে, নানা কথা উঠেছে, এ নিয়ে মতভেদ থাকতে পারে কিন্তু জনতা পার্টি মানুষকে মত প্রকাশের স্বাধীনতা দিয়েছে, সংবাদপত্রের স্বাধীনতা দিয়েছে, এবং যে জিনিস অতীতে দেখিনি মাইনরিটি পয়েন্ট অব ভিউতে দেখবেন, গত ৩০ বছরে মাইনরিটির অবস্থা ভাল কি মন্দ সেটা বিচার করার জন্য কংগ্রেস সরকার কোনও কমিশন বসাননি, কিন্তু জনতা পার্টি অ্যাট লিস্ট মাইনরিটি কমিশন করেছেন, তার ফলাফল কি হবে সেটা পরে বিচার্য, তা স্ট্যাটুটরি পাওয়ার কি সেটা পরে দেখা যাবে, কিন্তু দে হ্যাভ টেকেন এ মুভ, আলিগড় মুসলিম ইউনিভার্সিটি বিল তাঁরা লোকসভায় প্লেস করেছেন, সুতরাং এই পরিপ্রেক্ষিতে এই র‍্যাটিফিকেশন অব দি কনস্টিটিউশনকে নিশ্চয়ই স্বাগত জানাই, নিশ্চয়ই সমর্থন জানাই। তবে একটা প্রশ্ন আছে, যেখানে প্রিভেন্টিভ ডিটেনশনের প্রশ্ন, তা যে কোনও প্রকারেরই হোক না কেন, সেই প্রিভেন্টিভ ডিটেনশন করা উচিত নয়, আমি তার বিরোধিতা করছি।

[2-00—2-10 P.M.]

মাননীয় মন্ত্রী শ্রী হাসিম আব্দুল হালিম তাঁর রিমার্কে প্রিভেন্টিভ ডিটেনশন সম্বন্ধে বলেছেন এবং আর্টিকেল ৩৫৬ থেকে ৩৬০ যে মিসইউস হয় সেকথা তিনি বলেছেন। তাহলে আমরা কেন জুড়ে দিতে পারব না রেজোলিউশনের সাথে নিশ্চয় আমরা জুরি দিতে পারি, We are ratifying the amendments of the Constitution. সেই সঙ্গে আমরা রেজোলিউশনে অ্যামেন্ডমেন্ট জুড়ে দিতে পারব। সেইজন্য শ্রী হাসিম আব্দুল হালিম যে প্রস্তাব দিয়েছেন That this House ratifies the amemdnemts to the constitution of India. সেখানে আমরা বলে দিতে পারি That though this House is of the opinion that the Constitution should not contain any provision for preventive detention of citizens on any grounds whatsoever and that articles 356 to 360 of the Constitution should be deleted altogether this House ratifies the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause(2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978, as passed by the two Houses of Parliament and the short title of which has been changed into The Constitution (Forty-fourth Amendment) Act, 1978.

এই প্রস্তাবের সঙ্গে এইটা জুড়ে দিতে পারব কিনা এটা মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি। বর্তমান সংবিধান যে অবস্থায় আছে, কাট-ছাঁট করতে করতে, কাঁচি চালাতে চালাতে যে অবস্থায় এসেছে, সেক্ষেত্রে এটাকে আমরা আদর্শ সংবিধান সেকথা বলতে পারছি না। এই গণতন্ত্রে ৫১ জন অসততার মূল্য আছে, ৪৯ জন সৎ ব্যক্তি যেকথা বলেন তার কোনও মূল্য নেই। সেইজন্য আনুপাতিক প্রতিনিধিত্বের নীতি হিসাবে সংবিধানের বিভিন্ন ধারাকে প্রয়োগ করার কথা বিচার-বিবেচনা করা যায় কিনা ভেবে দেখা উচিত। তাহলে আমার মনে হয় বিভিন্ন জনমতের প্রতিফলনের তাতে সুযোগ হবে। বর্তমান সংবিধানের আওতায় বিভিন্ন মতের বা সকল মতের প্রতিফলনের সুযোগ নেই। এই সংবিধানের বিভিন্ন ধারাকে মাইনরিটি দৃষ্টিকোণ থেকে সমর্থন করতে পারি না। আমি দাবি করছি আর্টিকেল ৪৪ ডিলেট করবার জন্য। আমরা ইউনিফর্ম সিভিল কোডের বিরুদ্ধেও বার বার প্রতিবাদ করেছি। যেখানে আমাদের পার্সোনাল ল আছে সেখানে যদি ইন্টারফেয়ার করা হয় সেক্ষেত্রে রিলিজিয়াস ইন্টারফেয়ার হবে। আর্টিকেল ৪৮-এ কাউ স্লটারের ব্যাপারেও একথা বলে আসছি। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য যেটা এখানে বিলি করা হয়েছে Views of West Bengal Government on Cow slaughter. যেটা পশ্চিমবঙ্গ সরকারের বক্তব্য এটা আমরা সমর্থন করছি। আমরা মনে করি সংবিধানের পুনর্বিবেচনা এবং পুনর্মূল্যায়ন হওয়া দরকার। ডঃ আম্বেদকর যেটা ড্রাফ্‌ট কনস্টিটিউশন দিয়েছিলেন সেগুলো সঠিকভাবে হয়েছিল। তার অনেক বাদ দিয়ে এইটা করা হয়েছে। তখন ড্রাফ্‌ট কনস্টিটিউশন বিচার-বিবেচনা করে দেখে ডঃ আম্বেদকর যে কনস্টিটিউশন দাঁড় করাতে চেয়েছিলেন তার সঙ্গে আজকের সংবিধানের অনেক পার্থক্য আছে। সেইজন্য সংবিধানের পুনর্বিবেচনা এবং পুনর্মূল্যায়নের দরকার আছে আমরা গণতন্ত্রপ্রিয় মানুষ, গণতান্ত্রিক মূল্যবোধকে দাঁড় করাতে চাই। সেইজন্য লোকসভা থেকে ৪৫তম সংবিধান

সংশোধনের ব্যাপারে যেটা এসেছে এবং যেটা এখানে প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেটাকে সমর্থন করছি এবং আশা করব জনতা সরকার আরও তিন বছর ক্ষমতায় আছেন, আরও নতুন করে সংবিধান সংশোধন নিয়ে এসে ভারতবর্ষে গণতান্ত্রিক মূল্যবোধকে আরও জাগ্রত করা যায় সেদিকে দৃষ্টি দেবেন। আমরা মনে করি গণতান্ত্রিক স্বার্থে কেন্দ্রে প্রতিটি মিনিস্ট্রির সাথে যে রকম অ্যাডভাইসরি কাউন্সিল আছে এম. পি.দের নিয়ে সেটা এখানেও করা উচিত।

যেটা পশ্চিমবাংলায় নাই। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করব যে গণতান্ত্রিক মূল্যবোধকে উন্নত করার জন্য দলমত ব্যতিরেকে গণতন্ত্রকে বিকাশ করার জন্য জনসাধারণের মধ্যে তা প্রতিফলনের জন্য প্রত্যেক মিনিস্টারের জন্য একটি করে অ্যাডভাইসরি কাউন্সিল করা হোক যেটা কেন্দ্রে আছে। এটাকে কনস্টিটিউশনের অন্তর্ভুক্ত করা হয়নি। প্রকৃত গণতান্ত্রিক মূল্যবোধকে জাগ্রত করার জন্য এটা কনস্টিটিউশনে স্বীকৃত থাকা দরকার। আজকে যে র‍্যাটিফিকেশনের প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবিধানের ৪৫তম সংশোধন বিল র‍্যাটিফিকেশন বিল মাননীয় আইন মন্ত্রী এখানে এনেছেন আমি তা সমর্থন করছি এবং এর জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আমি ধন্যবাদ জানাচ্ছি অন্য সকল দলকে যারা এটাকে পুরোপুরি বা আংশিক সমর্থন করেছেন। কিন্তু এটা সমর্থন করতে উঠে অনেকেই জনতা পার্টিকে ঝাঁঝাঁলো ভাষায় আক্রমণ করতে ছাড়েননি। এই আক্রমণ করা দেখে মনে হচ্ছিল সারকাসের বাঘ যেমন খেলা দেখাতে এসে গর্জন করে ফঁস ফঁস করে এবং শেষ পর্যন্ত খেলা দেখাতে বাধা হয়! তাই এখানেও দেখলাম যতই গর্জন করুন না কেন শেষ পর্যন্ত সমর্থন করছেন। জয়নাল আবেদিন সাহেব আংশিক সমর্থন করতে উঠে জনতা সরকারকে এক হাত নিয়ে নিলেন। তিনি বললেন সংশোধন যখন করলেন তখন ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক কেন করতে পারলেন না। নিশ্চয় এটা করতে পারলে ভাল হত। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করতে পারি কি যে তাঁরা তো ৩০ বছর কেন্দ্রে বহাল তবিয়তে রাজত্ব করেছিলেন আপনারা করতে পারেননি কেন। আপনিও তো ৬ বছর এখানে মন্ত্রিত্ব করেছিলেন আপনি তো এইরকম সাজেশন দিতে পারেননি। গত ৩০ বছর ধরে আপনারা সারা ভারতবর্ষে আস্তাবল ও জঙ্গলের স্তুপ সৃষ্টি করেছেন। ৩ তলা বাড়ি ৩০ তলায় পরিণত হয়েছে আর তার নিচে মানুষ নিরন্ন কঙ্কাল সার হয়েছে গ্রামের মানুষ অন্নের জন্য হাহাকার করেছে। আপনি যখন মন্ত্রী ছিলেন তখন এই ঘরে বসে ৪২তম সংশোধন বিল সমর্থন করেছিলেন। তখন তো ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক এটা র‍্যাটিফিকেশন করতে পারেননি। আমি বলছি এটা জনতা পার্টি করতে প্রতিজ্ঞাবদ্ধ এবং ১০ বছরের মধ্যে আমরা প্রতিটি মানুষের ওয়ার্কের ব্যবস্থা করব তখন বুঝতে পারবেন। আমরা আপনাদের চম্পা বিধানসভা কেন্দ্রের আসন ছিনিয়ে নিয়েছি এবং খন্ডোয়ালার লোকসভা কেন্দ্রে জিতেছি এবং আরও জিতবো এটা আপনারা মনে রাখবেন। জয়নাল সাহেবের স্ত্রী তো প্রধান ছিলেন এবং শুনছি এবারেও নাকি হয়েছেন। এ পর্যন্ত প্রত্যেকটি অঞ্চলে পঞ্চায়েতকে ১৩২০ টাকা করে দেওয়া হত। আর সেই টাকা খাতা কলম কিনতেই শেষ হয়ে যেত। কোনও উন্নয়ন কাজ করা সম্ভব হত না। আর এখন সেখানে ১ লক্ষ থেকে ৫ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। আমরা সমস্ত বড় বড় শিল্প বন্ধ করে রেখে ছোট ও মাঝারি শিল্প গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দেবো। আমরা

প্রত্যেক গ্রামে বিদ্যুৎ নিয়ে যাব প্রত্যেকটি লোকের কাজের ব্যবস্থা করব। তখন দেখবেন আবার র‍্যাটিফিকেশনের দরকার হবে ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক। আজকে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ সমর্থন করতে উঠে সমালোচনা করতে ছাড়েননি। লক্ষ্মীবাবু খুব জোরালো বক্তৃতা দিলেন। তিনি বললেন পুরোপুরি ৪২তম সংশোধন বাতিল করার যে প্রতিশ্রুতি জনতা পার্টির ছিল সেখানে আমরা নাকি ব্যর্থ হয়েছি।

[2-00—2-20 P.M.]

আমাদের ইলেকশন ম্যানিফেস্টোতে দেওয়া ছিল। নিশ্চয় আমরা সেটা সমর্থন করি। আপনাদের জানা উচিত, আপনারা যে ৩৬ দফা বলেছিলেন তার ক-দফা সার্থক করেছেন। সময় লাগলে সময় দিতে হবে। আমরা প্রতিশ্রুতি দিচ্ছি এটা করব, নিশ্চয় হবে। আপনারা সংগ্রামের কথা বলেছে ৪২তম সংশোধন সম্পূর্ণরূপে রিপিল করার কথা আপনারা বলেছেন। লক্ষ্মীবাবু খোলাখুলিভাবে বলেছেন রাজ্যসভার ভয়ে ওরা করতে পারেননি। ওরা ইন্দিরা কংগ্রেসের সঙ্গে আপোষ করেছে। জনতা পার্টি খোলাখুলিভাবে সব কথা বলতে ভালবাসে। আপনারা তো সংগ্রামের কথা বলেছেন, তাই যেটুকু বাকি আছে সেটার জন্য আসুন না সংগ্রাম করি। আপনাদের সংগ্রাম আমরা দেখেছি। আপনাদের ছেলেদের বারাসত, দমদম, বসিরহাটে যখন রাস্তার উপর লাশ ফেলে রেখেছিল, ঘর থেকে বেরুতে পারছিল না—যখন যুদ্ধ, সংগ্রামের জন্য ডাক এসেছিল তখন আপনারা চুপ করে বসেছিলেন, কোনও কথা বলেননি। বরং ইন্দিরা গান্ধীর ২০ দফার কিছু কিছুকে সমর্থন করেছিলেন নিজেদের গা বাঁচানোর জন্য। যখন জয়প্রকাশ নারায়ণের আন্দোলন শুরু হয়েছিল তখন আপনারা সেই আন্দোলনে যোগ দেননি, তার ফসল আজকে উপভোগ করছেন। তারপরে আপনারা বললেন ইন্দিরা গান্ধীর শাস্তি চাই, বিচার চাই। বিগত অধিবেশনে জয়ন্ত বিশ্বাস এই বিষয়ে একটি প্রস্তাবও আনলেন। আমরা সকলেই একে সমর্থন করলাম, প্রস্তাব পাস হল। কিন্তু সত্যিকারে যেদিন বিচারের ডাক এল লোকসভায়, তখন আপনারা কি করলেন? তখন আপনারা সেখান থেকে সরে এলেন, না, না এত শাস্তির দরকার নেই। আপনাদের কাজ আর কথা দুটো আলাদা। তখন আপনারা চুপ করে সরে এলেন। ভাবলেন ইন্দিরা গান্ধী আবার হয়ত ক্ষমতায় আসতে পারে—যদি আসে তখন কি হবে? তার থেকে আগে থেকেই একটু দিয়ে রাখা ভাল। এই তো আপনাদের সংগ্রাম—আপনাদের সাথে সংগ্রাম করতে গিয়ে এই তো ফল হবে। আমাদের এখন অনেক কাজ করতে হবে, অনেক কিছু বাকি আছে। স্বৈরতন্ত্রের সম্ভাবনা থাকলে যেকোনও সংবিধানে লেখা না থাকলেও কেউ যদি স্বৈরতন্ত্রী হতে চায় তাহলে নানা কারণে সেই সুযোগ করে নিতে পারে, মিলিটারি কু হতে পারে। কাজেই স্বৈরতন্ত্র নানাভাবে আসতে পারে। কিন্তু এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করে জনতা পার্টি একটি ঐতিহ্য সৃষ্টি করেছে। আজকে কেন্দ্রের সঙ্গে বিভিন্ন রাজ্যের একটা সুসম্পর্ক স্থাপিত হয়েছে। যে দলের সরকারই হোক না কেন সকলের সঙ্গে একটা ভাল সম্পর্ক স্থাপিত হয়েছে। আজকে তারা কাঁধে কাঁধ মিলিয়ে সকলের সঙ্গে কাজ করছে। এটাই তো হচ্ছে গণতান্ত্রিক ঐতিহ্য। এই ঐতিহ্যকে তো আমরা চেয়েছি। কিন্তু আপনারা কি করছেন? আমরা রাইট টু লিবার্টি, রাইট টু লিভ সমর্থন করি। আপনারা মুখে বলছেন আরও সম্প্রসারণ হবে, কিন্তু কাজে কি দেখছি? আপনারা বলছেন এক কথা, কাজ করছেন অন্য রকম। আজকে

বিধানসভায় এখানে ওখানে, হস্টেলে আই. বি. ছড়ানো, সাংবাদিকদের পিছনে পিছনে ধাওয়া করছে। মরিচঝাঁপির কথা বললেই তো আপনারা বলবেন আবার মরিচঝাঁপির কথা তুলছেন—কিন্তু আমরা জানি আপনারা কয়েক হাজার সর্বহারা উদ্বাস্তুকে ডেকে এনেছিলেন। এই কলকাতায় বসে আপনারা সেই ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন। তারা কেমন করে আসবে, ট্রেনে আসবে না কিসে আসছে, কোথায় যাবে, কিভাবে থাকবে—এমন কি আপনাদের ফ্রন্টের মধ্যে অনেক নেতা আছেন যারা ব্লু প্রিন্ট তৈরি করে চেয়েছিলেন দেড় লক্ষ লোকের মিছিলে যোগ দেবেন। কিন্তু আজকে তাদের পিছনে পুলিশ লেলিয়ে দিয়েছেন, টিয়ার গ্যাস, গুলি চালিয়েছেন। কত লোক মারা গেল—বসুমতী, সব কাগজকে আপনারা সেন্টার করে দিয়েছেন—সাংবাদিকরা সেখানে যেতে পারছে না। বড় বড় যুদ্ধ ক্ষেত্র, প্রোটেকটেড এরিয়ার মধ্যে যেখানে যাবার কোনও উপায় নেই, সেখানেও কিন্তু অগ্রগামী দলের সঙ্গে সাংবাদিকরা থাকে।

যত গোপন জায়গাই হোক না কেন বা প্রোটেকটেড প্লেস হোক না কেন সাংবাদিকদের যেতে দেওয়া হয় এবং এটাই হচ্ছে গণতান্ত্রিক নর্মস। আর আপনারা কি করছেন? সেখানে সাংবাদিকদের যাওয়া বন্ধ করে দিয়েছেন। এটা আপনাবা কেন কবছেন? এমন কি 'বসুমতী'র পত্রিকা যেটাকে একটা দলীয় পত্রিকাতে আপনারা পরিণত করেছেন, সরকারি পত্রিকাতে পরিণত করেছেন সেই 'বসুমতী'র মতন পত্রিকার সাংবাদিককেও আপনারা যেতে দেননি। এটাই কি গণতান্ত্রিক নর্মস? আমরা এর বিরোধিতা করছি। স্যার, এখানে সি. পি. এম-এর বন্ধুরা বলেন আমরা নাকি কংগ্রেসের বন্ধু আবার কংগ্রেসিরা বলেন আমরা নাকি সি. পি. এম.-এর বন্ধু, আর আমরা বলি, আমরা সকলের বন্ধু, না হলে কারুরই বন্ধু নই। আপনারা যদি গণতান্ত্রিক নর্মস মানতে চান তাহলে আপনারা আমাদের বন্ধুত্ব পাবেন, না হলে পাবেন না। যখন আপনাদের উপর অত্যাচার হয়েছিল তখন আপনারা জানেন, আপনাদের উপর অত্যাচারের বিরুদ্ধে আমরা সোচ্চার ছিলাম আবার এখন যখন আপনারা অন্যায় করছেন তখন আপনাদের বিরুদ্ধে আমরা সোচ্চার। আজকে আপনারা গ্রামে গ্রামে কি করছেন? অনেক তথ্য আমাদের কাছে আছে, অনেক বক্তৃতার টেপ রেকর্ড আমাদের কাছে আছে, সেখানে মন্ত্রীরা, নেতারা কি সব বক্তব্য রেখেছেন সেসব আমাদের জানা আছে। স্যার, এই প্রসঙ্গে একটি ঘটনার কথা বলি। 'বন্দেমাতরম্' ধ্বনি দিয়ে একটি ছোট মিছিল যাচ্ছিল, সি. পি. এম.-এর লোকেরা সেই মিছিলটিকে দু'পাশ দিয়ে ঘিরে ধরে সেই মিছিলের লোকদের পিটিয়েছে এবং তাদের 'বন্দেমাতরম্' ধ্বনি দেওয়া বন্ধ করে দিয়েছে। সেখানে তাদের এই বলে মুচলেখা দিতে হয়েছে যে এইসব আর করতে পারবে না। স্যার, সেখানে অবস্থা এমনই যে অন্য দলের লোকরা সভা সম্মেলন পর্যন্ত করতে পারবে না। আপনারা যদি চান তাহলে সমস্ত তথ্য দিয়ে, প্রমাণ দিয়ে আপনাদের এইসব জিনিস আমরা দেখিয়ে দিতে পারি। স্যার, গ্রামে সভা, সম্মেলন করতে গেলে ওদের লোকরা পেটাতে আসে। এমন কি বাড়িতে বাড়িতে নোটিশ দেওয়া হয়েছে যে কাজ করতে হলে কৃষক সমিতির মাধ্যমে গিয়ে কাজ করতে হবে। সেখানে নিজের জমিতে কাজ করতে গেলে বা লোক লাগাতে গেলেও কৃষক সমিতির অ্যাপ্রুভাল চাই। দিনমজুর, লোকের বাড়িতে যদি কাজ করতে যায় তাহলে সেখানেও তাকে কৃষক সমিতির বা সি. পি. এম. দলের অন্তর্ভুক্ত হতে হবে, না হলে সে মজুর খাটতে

পারবে না। স্যার, এমন কেসও জানি যে ২/৩ মাস কাজ করতে পারেনি যেহেতু ওদের কাছে আত্মসমর্পণ করেনি। আপনারা যখন এইসব কাজ করছেন তখন নিশ্চয় আমরা তার সোচ্চার প্রতিবাদ করছি এবং করব, কারণ এ জিনিস চলতে পারে না। তারপর আমরা চাইছি পঞ্চায়েতের মাধ্যমে অনেক কাজ করতে। সেখানে কেন্দ্রীয় সরকার টাকা দেবেন, রাজ্য সরকার টাকা দেবেন—অনেক টাকা আসবে—সেই টাকা দিয়ে গ্রামের চেহারা পাল্টে দেওয়া হবে। আমরা সেখানে বলছি, ছোট এবং মাঝারি শিল্প গড়ে তুলতে হবে। আপনাদের এ ক্ষেত্রে অন্যপথ, অন্য আদর্শ থাকতে পারে কিন্তু একথা সত্য যে লক্ষ লক্ষ বেকারের জন্য যদি কর্মসংস্থান করতে হয় তাহলে তারজন্য প্রধান উপায় হচ্ছে গ্রামে গ্রামে ছোট এবং মাঝারি শিল্প গড়ে তোলা। আপনারা বৃহৎ শিল্পের ধারক এবং বাহক হতে পারেন কিন্তু তা দিয়ে বেকার সমস্যার সমাধান হবে না, বেকার সমস্যার সমাধান করতে হলে এবং ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক দিতে গেলে আমাদের যে পথ সেই পথে আপনাদের আসতে হবে। স্যার, দুঃখের কথা যখন এখানে কেন্দ্রীয় শিল্প দপ্তরের রাষ্ট্রমন্ত্রী এসেছিলেন তখন নাকি জ্যোতিবাবু তাকে বলেছিলেন যদি কেন্দ্রীয় সরকার তাদের ল্যান্ড রিফর্মস মানেন তাহলেই তারা এইসব এখানে নেবেন। আমাদের বলা হয় আমরা নাকি জোতদারের দালাল, আমরা মস্ত বড় বড় সব জোতদার এবং বুর্জোয়া। তাই যদি হবে তাহলে ৩১ ধারার আমরা বিলোপ করলাম কেন? ৩১ ধারায় আছে যে জমির উপর থেকে কায়েমী স্বার্থের যে ব্যবস্থা সেটা আমরা বিলোপ করতে চাই। ল্যান্ড টু দি টিলার্স আমরাই দিতে পারি, আপনারা তাতে বিশ্বাস করেন না। আপনারা লোককে ধাপ্পা দেবার জন্য মাঝে মাঝে বলেন ল্যান্ড টু দি টিলার্সের কথা।

[2-20—2-30 P.M.]

ল্যান্ড টু টিলার দিতে পারি। সেজন্য ৩১ ধারা আমরা বিলোপ করেছি। এই বিলোপের মধ্যে দিয়ে আমরা জমির বিভাগ করে দিতে পারি এবং শুধু জমিব বিভাগ করে দিলেই হবে না যেমন জমি দিতে হবে চাষীকে চাষ করবার জন্য তেমনি শুধু চাষ করার জন্য গ্রামীণ সমস্ত লোককে জমি দেওয়া যাবে না কারণ এত জমি আমাদের নেই। সেজন্য গ্রামে ছোট মাঝারি শিল্প গড়ে তুলতে হবে। আপনাদের কাছে আমরা এই অনুরোধ, আমরা চাই এই গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম থাকে, আমরা চাই আপনারা ভোটে নির্বাচিত হয়েছেন, আপনারা দীর্ঘ ৫ বছর থাকুন এবং থেকে গণতান্ত্রিক যে ব্যবস্থা সেইভাবে কাজ করুন। আজকে যে কথা মুখে বলছেন সেটাকে কার্যকর করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় স্পিকার স্যার, কাল এবং আজ আমাদের এই র‍্যাটিফিকেশন-এর উপর অনেক মাননীয় সদস্য তাঁদের বক্তব্য রেখেছেন সেগুলি আমি মনোযোগ দিয়ে শুনলাম। আমি বুঝতে পারলাম না যে আলোচনাটা র‍্যাটিফিকেশনের উপর হচ্ছিল না মরিচঝাঁপির উপর হচ্ছিল। আমরা র‍্যাট্টিফিকেশন মুভ করেছি কিন্তু এখানে মারিচঝাঁপি নিয়ে সকলে ব্যস্ত। মরিচঝাঁপি নিয়ে পরে তথা আলোচনা হবে। যাই হোক, মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয়, তিনি বাংলা ভাষা খুবই সুন্দরভাবে বলতে পারেন, আমি অত সুন্দরভাবে বলতে পারি না। কিন্তু বাস্তবে তিনি কি বললেন? বাস্তবে তিনি বললেন যে প্রিভেনটিভ ডিটেনশন দরকার। আজকে তাঁরা কি বলতে চান সেটা আমাদের ভাবতে হবে। আজও কি

মানুষকে বিনা বিচারে জেলে আটকে রাখতে হবে এবং এটা কি তাঁরা চান? এটা কি তাঁদের কথা? এটা তো ইন্দিরা গান্ধীর কথা? আজকে জনতা পার্টিও কি এই কথা বলতে চান? তারপর উনি বললেন যে রেফারেন্ডাম। উনি ভুল বলেছেন, রেফারেন্ডামের কোনও ব্যবস্থা নেই। আপনারা দাবি করবেন ভাল করছেন আবার বলবেন পারছেন না— এটা চলতে পারে না। সাত্তার সাহেব ইন্দিরা কংগ্রেসের নেতা, তাঁর কথা, জয়নাল সাহেবের কথা আমি বুঝতে পারি কারণ, ওঁদের একটা ব্যাপার আছে যে ওঁরা মানুষকে খুন করবে, বিনা বিচারে জেলে আটক রাখবে, স্বৈরাচারী করবে, ফ্যাসিবাদী করবে, কাজেই ওঁদের কথা বুঝতে পারি। কিন্তু এটা যদি জনতা পার্টি থেকে শুনতে হয় যে বিনা বিচারে লোককে জেলে রাখতে হবে তাহলে সেটা বুঝতে পারি না। তারপর শশবিন্দু বেরা মহাশয় বললেন যে আর্মড রিবেলিয়ান-এর জন্য এমার্জেন্সি দরকার। কিন্তু আর্মড রিবেলিয়ানের ডেফিনেশন কিছু নেই। আর্মড রিবেলিয়ান কি জিনিস এটা বললেন না। আমি যদি রিভলবার নিয়ে রাস্তায় বের হই তাহলে এটা তো আর্মড রিবেলিয়ান এবং ইন্টারনাল ডিস্টার্বেন্সের হয়ে গেল। আপনারা ব্যাখ্যা করে দিতে পারতেন, তাও তো করলেন না।

ইন্দিরা গান্ধী বিনা বিচারে জেলে আটকে রাখলেন, আমরা এসে ছেড়ে দিলাম, অন্যায় কারা করলো এটা দেশের মানুষ বিচার করবে। মূল কথা হচ্ছে, ফর্টি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট র‍্যাটিফিকেশন-এর যে বিল এখানেও আনা হয়েছিল, তখনকার কয়েকজন এখানে আছেন এখন, তাঁরাও মন্ত্রী ছিলেন, এই হাউসে ফর্টি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট র‍্যাটিফিকেশন হয়েছিল, ওটা একটা সুগার কোটেড বিল ছিল। এটা আমাদের জনতা পার্টির বন্ধুরা ঠিক বুঝতে পারছেন না, অনেক খারাপ জিনিসকে মিষ্টি দিয়ে ঢেকে দেওয়া হয়েছিল, এবং সেই সুযোগ তারা গ্রহণ করেছিলেন। এব লক স্টক অ্যান্ড ব্যারেল পরিবর্তন করা উচিত। জনতা পার্টি স্বীকার করছেন যে অনেক ভাল ভাল জিনিস ছিল, কিন্তু বাস্তবে কি ছিল? যত নোংরা খারাপ জিনিস, খুব ক্ষতিকারক জিনিস তারা দু'চারটি ভাল কথা বলে ঢেকে দিয়েছিলেন। আমরা বলছি, এখনও সময় আছে, ফার্দার বাদবাকি যে পোর্শন আছে সেটা বাদ দিয়ে দিন, এই ব্যাপারে সেন্ট্রাল লিডারশিপকে ইম্প্রেস করুন, এবং এটাই করা উচিত। ইন্দিরা কংগ্রেস এবং কংগ্রেস এই যে দুটি দল মোটামুটি বর্তমানে আছে তাদের বলি, আপনারাও এই ব্যাপারে ভাবুন, আপনারা অনেক অন্যায় করেছেন, এবার সুযোগ পাচ্ছেন, একটু শুধরে যাবার চেষ্টা করুন। আর হাসানুজ্জামান মহাশয় যে সাজেস্টিভ র‍্যাটিফিকেশনের কথা বলেছেন, সেটা হয় না, এটা আইনের ব্যাপার, র‍্যাটিফিকেশনে কখনও কন্ডিশন হয় না, আইনে অসুবিধা আছে। সাজেস্টিভ র‍্যাটিফিকেশনের ব্যবস্থা আইনে নেই। সুতরাং যে ফর্মে র‍্যাটিফিকেশন আনা হয়েছে, সেই ফর্মেই এই র‍্যাটিফিকেশন আমি মুভ করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Hashim Abdul Halim : That this House ratifies the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1978, as passed by the two Houses of Parliament and the Short Title of which has been

changed into "The Constitution (Forty-fourth Amendment) Act, 1978" was then put and agreed to.

(At this Stage the House was adjourned till 3 p.m.)

(After Adjournment)

[3-00—3-10 P.M.]

## DISCUSSION ON REFUGEES AT MARICHJHANPI

**মিঃ স্পিকার ঃ** এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে মরিচঝাঁপির ঘটনার উপর বিবৃতি দেবার জন্য আহ্বান করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** গত বৎসরের প্রথম দিকে কিছু স্বার্থান্বেষী ব্যক্তি ও সংস্থা নানা ধরনের মিথ্যা আশ্বাস দিয়ে ও ভুল কথা বুঝিয়ে দণ্ডকারণ্য ও অন্যান্য অঞ্চল থেকে লক্ষাধিক উদ্বাস্তুকে পশ্চিমবঙ্গে নিয়ে আসেন। তাঁদের পুনর্বাসন কেন্দ্রগুলি থেকে ঘরবাড়ি, জমিজমা পরিত্যাগ করে নিয়ে আসার আগে তাঁদের তথাকথিত নেতারাও এই কাজে উৎসাহদাতা ব্যক্তি ও সংস্থাগুলি রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও রকম আলাপ-আলোচনা করেনি। এ কথা সুবিদিত যে, পশ্চিমবঙ্গে বর্তমানে নতুন করে কোনও উদ্বাস্তু পুনর্বাসন দেওয়া সম্ভব নয়। একথা জানা সত্ত্বেও সুষ্ঠু পুনর্বাসনের মিথ্যা আশ্বাস দিয়ে এই লক্ষাধিক উদ্বাস্তুকে পশ্চিমবঙ্গে নিয়ে আসা হয় ও তাঁদের অশেষ দুঃখ-কষ্টের মধ্যে ঠেলে দেওয়া হয়। পশ্চিমবঙ্গ সরকার নানা অসুবিধা সত্ত্বেও যথাশীঘ্র সম্ভব তাঁদের জন্য সাময়িক আশ্রয় ও ত্রাণের ব্যবস্থা করেন। সেই সময় এই বাবদে সরকারকে চার কোটি টাকা ব্যয় করতে হয়। একই সঙ্গে সরকারের পক্ষ থেকে ধৈর্যের সঙ্গে তাঁদের বোঝানো হয় যে, এইভাবে পশ্চিমবঙ্গে চলে আসা তাঁদের নিজেদের স্বার্থের পরিপন্থী। দণ্ডকারণ্য ও অন্যান্য পুনর্বাসন কেন্দ্রগুলিতে পুনর্বাসন ব্যবস্থা অপ্রতুল ও ত্রুটিপূর্ণ এবং তারজন্য সেখানকার উদ্বাস্তুদের মধ্যে ক্ষোভের কাবণ আছে। পশ্চিমবঙ্গ সরকারের দৃঢ় অভিমত যে ঐ পুনর্বাসন কেন্দ্রগুলির সুযোগসুবিধা উন্নত করার মধ্যেই উদ্বাস্তুদের সমস্যার প্রকৃত সমাধান করা সম্ভব। উদ্বাস্তুদের পক্ষে রাজ্য সরকার সর্বাধিক গুরুত্ব দিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই বিষয়ে আলাপ-আলোচনা শুরু করেন। তাঁদের ভুল বুঝিয়ে পশ্চিমবাংলায় নিয়ে আসা হয়েছিল, তাঁরা পুনর্বাসন কেন্দ্রগুলিতে ফিরে গেলে পুনরায় সমস্ত সুযোগসুবিধা পাবেন, এই প্রতিশ্রুতি আদায় করা হয়। একই সঙ্গে সেখানকার অবস্থার দ্রুত উন্নতি ঘটানোর জন্য কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে বলা হয়।

এরই পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ সরকার যখন এই উদ্বাস্তুদের ফিরে যাওয়ার আবেদন জানান ও আনুসঙ্গিক সমস্ত ব্যবস্থার দায়িত্ব নেন, তখন তাঁরা এই আবেদনে সাড়া দেন। তাঁদের বিপুল সংখ্যাগরিষ্ঠ অংশ শান্তিপূর্ণভাবে সরকারের সাহায্যে দণ্ডকারণ্য ও অন্যান্য কেন্দ্রে ফিরে যান, কিন্তু এদের একাংশ—যাঁরা সংখ্যায় কয়েক হাজারের বেশি নন, তাঁরা সরকারের সঙ্গে অসহযোগিতা করেন এবং যে কোনও পরিস্থিতিতে পশ্চিমবাংলায় থেকে যাওয়ার একতরফা সিদ্ধান্ত ঘোষণা করেন। বস্তুত এরা উদ্বাস্তু উন্নয়নশীল সমিতি নামক

একটা সংস্থা ও সরকার বিরোধী কিছু ' ন্বেষী মহলের প্ররোচনার শিকার হয়ে পড়েন। নানা ধরনের মিথ্যা প্রতিশ্রুতি ও বাগাড়ম্বরের জালে এদের জড়িয়ে ফেলে সুন্দরবন অঞ্চলের মরিচঝাঁপিতে এদের নিয়ে যাওয়া হয়। মরিচঝাঁপি পশ্চিমবঙ্গ সরকারের একটা সংরক্ষিত বন এলাকা এবং সুন্দর বন সম্পদ ও পরিবেশ রক্ষার দিক থেকে গুরুত্বপূর্ণ। মরিচঝাঁপি অবস্থানকারী উদ্বাস্তুদের তথাকথিত নেতারা ক্রমশ তাঁদের বিভিন্ন বেআইনি কার্যকলাপে প্ররোচিত করেন। কিছু সুযোগসন্ধানী স্বার্থান্বেষী ব্যক্তি ও সংস্থা এই পরিস্থিতির সুযোগ নেন ও তথাকথিত উদ্বাস্তু নেতাদের বেআইনি কার্যকলাপের সব রকম মদত দিতে থাকেন। মরিচঝাঁপিতে নির্বিচারে গাছ কাটা ও বন সম্পদ নষ্ট করা চলতে থাকে। কৃত্রিম উপায়ে বেআইনি মাছের ভেড়ি তৈরি করার চেষ্টা হয়। এই সব কাজে এই অঞ্চলের পরিবেশ ও অর্থনীতির উপর বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হয়। তথাকথিত উদ্বাস্তু নেতারা আইনের পরোয়া না করে সম্পূর্ণ বে-আইনিভাবে টাকার বিনিময়ে সরকারের জমি বিলি করে দিতে থাকেন। সেই দলিল আমার কাছে আছে। জমি পেতে হলে সই করতে হবে ১০০ টাকা, ১৫০ টাকা দিয়ে। উদ্বাস্তু বা স্থায়ী অধিবাসী যাঁরা জমি পাবেন, সে বিষয়েও নানা ধরনের শর্ত তাঁরা নিজেরাই আরোপ করে দেন। এর মধ্যে একটি শর্ত যে, উন্নয়নশীল সমিতির সদস্য হতে হবে—অন্য কোনও সংস্থা বা রাজনৈতিক দলের সদস্য হওয়া চলবে না। অর্থাৎ তারা এক সমান্তরাল বরাবর চালাতে চাইছে। তাঁরা ভলেন্টিয়ার তৈরি করেছেন। তাঁদের পারমিট ছাড়া কেউ যেতে পারবে না। পুলিশ পাবে না, বাইরের কেউ যেতে পারবে না, এই হচ্ছে সেখানকার নিয়ম। প্রশাসন ব্যবস্থাকে এ অঞ্চলে কাজ করতে দেওয়া হয়নি। তাদের অনুমতি ছাড়া কোনও লোককে সেখানে ঢুকতে দেওয়া হয় না, এমনকি প্রশাসনিক কর্তৃপক্ষকে সেখানে ঢুকতে বাধা দেওয়া হয়। এই অবস্থানকারীদের বিরুদ্ধে কোনও নিপীড়নমূলক ব্যবস্থা না নেওয়া সত্ত্বেও তথাকথিত উদ্বাস্তু নেতারা হিংসাত্মক ঘটনা ঘটানোর উস্কানী দিতে থাকেন ও বেআইনি অস্ত্র সংগ্রহ চলতে থাকে। বহু অসাধু ব্যবসায়ী নিজেদের স্বার্থে এখানে প্রচুর অর্থ বিনিয়োগ করেন।

এক কথায় মরিচঝাঁপিতে আইনের শাসনকে উপেক্ষা করে এক স্বেচ্ছাচারী রাজত্ব চালানোর চেষ্টা হয়। কোনও সরকারের পক্ষেই এই অবস্থা সম্পর্কে উদাসীন থাকা সম্ভব নয়। পশ্চিমবঙ্গ সরকার এইসব বেআইনি কার্যকলাপের বিরোধিতা করার সিদ্ধান্ত গ্রহণ করেন। মরিচঝাঁপিতে কয়েক মাস ধরে যে ঘটনাগুলি ঘটতে থাকে তা উদ্বাস্তুদের সমস্যা সমাধানের পথ নয়। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বার বার উদ্বাস্তুদের শুভবুদ্ধি ও সুবিবেচনার কাছে আবেদন করে তাঁদের বেআইনি কার্যকলাপের পথ ছেড়ে আসতে অনুরোধ করা হয়। কিন্তু কিছু রাজনৈতিকগোষ্ঠী উদ্বাস্তুদের দুঃখকষ্ট নিয়ে রাজনৈতিক সুবিধাবাদের খেলায় মেতে যান, তাঁরা উদ্বাস্তু সমস্যাগুলিকে সরকার বিরোধী চক্রান্তের সুযোগ হিসাবে গ্রহণ করতে সচেষ্ট হন। পশ্চিমবঙ্গ সরকার দৃঢ়ভাবে এই কথা বলতে চান যে, যারা উদ্বাস্তুদের নিয়ে মরিচঝাঁপিতে বেআইনি কার্যকলাপ চালাচ্ছেন তাঁরা উদ্বাস্তুদের বন্ধু নন, এবং উদ্বাস্তু সমস্যার সঠিক সমাধান-এ তাঁরা আগ্রহী নন।

বেআইনি কার্যকলাপ ও বিশৃঙ্খলা রোধ করবার জন্য এবং সরকারের সম্পত্তি ও মূল্যবান বন সম্পদ রক্ষার জন্য পশ্চিমবঙ্গ সরকার দুই সপ্তাহ আগে মরিচঝাঁপি অঞ্চলে কিছু প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি সুস্পষ্টভাবে বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার

উদ্বাস্তুদের বিরুদ্ধে কোনও অর্থনৈতিক অবরোধ পরিচালনা করছেন না বা ঐ ধরনের অবরোধের কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি। বেআইনি কার্যকলাপ বন্ধের উদ্দেশ্যে ও প্ররোচনা সৃষ্টিকারীদের কাজে বাধা দেবার জন্য যে ব্যবস্থাগুলি নিতে হয়েছে তার পিছনে পশ্চিমবাংলার শুভ বুদ্ধিসম্পন্ন গণতান্ত্রিক মানুষের সমর্থন রয়েছে। সম্প্রতি মরিচঝাঁপির কুমীরমারিতে রাজ্য সরকারের তিন মন্ত্রী যে বিরাট জনসভা করেছেন, তা এর প্রমাণ।

এই প্রশাসনিক ব্যবস্থাগুলির বিরুদ্ধে উস্কানি দিতে থাকার ফলে পুলিশ ক্যাম্পের ওপর আক্রমণ ও পুলিশের গুলি চালানোর দুঃখজনক ঘটনাও ঘটে। এ বিষয়ে তদন্ত চলছে।

মরিচঝাঁপির প্রশ্নে বিভিন্ন মহল থেকে মানবিকতার প্রশ্ন তোলা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার উদ্বাস্তুদের মানবিক সমস্যাগুলি সম্পর্কে সচেতন ও সহানুভূতিশীল, এজন্য সরকারের পক্ষ থেকে পুনর্বাসন কেন্দ্রগুলিতে ফিরে যাওয়া সাপেক্ষে উদ্বাস্তুদের আশ্রয় ও ত্রাণের ব্যবস্থা রয়েছে। মরিচঝাঁপি থেকে ফিরে আসা উদ্বাস্তুরা তার পূর্ণ সুযোগ গ্রহণ করতে পাবেন। যে সমস্ত স্বার্থান্বেষী মহল উদ্বাস্তুদের ভুল বুঝিয়ে এখানে নিয়ে এসে নানা বেআইনি কার্যকলাপে জড়িয়ে দিচ্ছে, তাঁরাই মানবিকতা বিরোধী কাজ করছেন, কারণ তাঁদের চক্রান্তের ফলেই মরিচঝাঁপির উদ্বাস্তুরা এক অসহনীয় দুর্দশার মধ্যে পড়েছেন।

বর্তমান পরিস্থিতিতে এই সমস্যার মোকাবিলা করবার জন্য পশ্চিমবঙ্গ সরকার যে পদক্ষেপগুলি নিয়েছেন প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকার তা সমর্থন করেছেন। দণ্ডকারণ্য আগত উদ্বাস্তুদের সমস্যার সমাধান সম্পর্কে আলাপ-আলোচনার মাধ্যমে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে ঐকামত প্রতিষ্ঠিত হয়েছে। কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন যে, উদ্বাস্তুরা আগামী ৩১শে মার্চের মধ্যে নিজ নিজ পুনর্বাসন কেন্দ্রে ফিরে না গেলে সমস্ত সুযোগ হারাবেন। রাজ্য সরকার উদ্বাস্তুদের বেআইনি কার্যকলাপ থেকে নিবৃত্ত করতে চান, কিন্তু তাঁদের উপর বলপ্রয়োগ করতে চান না। ধৈর্যের সঙ্গে সব কথা বুঝিয়ে তাঁদের ফেরত পাঠাতে হবে। যখন অধিকাংশ উদ্বাস্তু ফিরে যেতে পেরেছেন, তখন যারা রয়ে গেলেন তাদেরও ফিরে যাওয়ার পথে বাধা সৃষ্টি করার কোনও যৌক্তিকতা নেই।

পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বার বার উদ্বাস্তুদের শুভবুদ্ধি ও সুবিবেচনার কাছে আবেদন করে তাঁদের বেআইনি কার্যকলাপের পথ ছেড়ে আসতে অনুরোধ করা হয়। কিন্তু কিছু রাজনৈতিক গোষ্ঠী উদ্বাস্তুদের দুঃখ-কষ্ট নিয়ে রাজনৈতিক সুবিধাবাদের খেলায় মেতে যান, তাঁরা উদ্বাস্তু সমস্যাগুলিকে সরকার বিরোধী চক্রান্তের সুযোগ হিসাবে গ্রহণ করতে সচেষ্ট হন। পশ্চিমবঙ্গ সরকার দৃঢ়ভাবে এই কথা বলতে চান যে, যারা উদ্বাস্তুদের নিয়ে মরিচঝাঁপিতে বেআইনি কার্যকলাপ চালাচ্ছেন তাঁরা উদ্বাস্তুদের বন্ধু নন, এবং উদ্বাস্তু সমস্যার সঠিক সমাধান-এ তাঁরা আগ্রহী নন।

বেআইনি কার্যকলাপ ও বিশৃঙ্খলা রোধ করবার জন্য এবং সরকারের সম্পত্তি ও মূল্যবান বন সম্পদ রক্ষার জন্য পশ্চিমবঙ্গ সরকার দুই সপ্তাহ আগে মরিচঝাঁপি অঞ্চলে কিছু প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি সুস্পষ্টভাবে বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার উদ্বাস্তুদের বিরুদ্ধে কোনও অর্থনৈতিক অবরোধ পরিচালনা করছেন না বা ঐ ধরনের অবরোধের

কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি। বেআইনি কার্যকলাপ বন্ধের উদ্দেশ্যে ও প্ররোচনা সৃষ্টিকারীদের কাজে বাধা দেবার জন্য যে ব্যবস্থাগুলি নিতে হয়েছে তার পিছনে পশ্চিমবাংলার শুভ বুদ্ধি সম্পন্ন গণতান্ত্রিক মানুষের সমর্থন রয়েছে। সম্প্রতি মরিচঝাঁপির নিকটে কুমীরমারিতে রাজ্য সরকারের তিনজন মন্ত্রী যে বিরাট জনসভা করেছেন, তা এর প্রমাণ।

এই প্রশাসনিক ব্যবস্থাগুলির বিরুদ্ধে উস্কানি দিতে থাকার ফলে পুলিশ ক্যাম্পের উপর আক্রমণ ও পুলিশের গুলি চালনার দুঃখজনক ঘটনাও ঘটে। এ বিষয়ে তদন্ত চলছে। কিন্তু ইতিমধ্যে আমরা সিদ্ধান্ত নিয়েছি, সরকারের পক্ষ থেকে যে দু'জনের মৃত্যু ঘটেছে তাঁরা অপরাধী হোন বা না হোন আমরা তাঁদের পরিবারবর্গকে কিছু টাকা দেব ঠিক করেছি এবং পাঁচ হাজার টাকা করে দেওয়া হবে।

মরিচঝাঁপির প্রশ্নে বিভিন্ন মহল থেকে মানবিকতার প্রশ্ন তোলা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার উদ্বাস্তুদের মানবিক সমস্যাগুলি সম্পর্কে সচেতন ও সহানুভূতিশীল। এজন্য সরকারের পক্ষ থেকে পুনর্বাসন কেন্দ্রগুলিতে ফিরে যাওয়া সাপেক্ষে উদ্বাস্তুদের আশ্রয় ও ত্রাণের ব্যবস্থা হয়েছে। মরিচঝাঁপি থেকে ফিরে আসা উদ্বাস্তুরা তার পূর্ণ সুযোগ গ্রহণ করতে পারেন। যে সমস্ত স্বার্থান্বেষী মহল উদ্বাস্তুদের ভুল বুঝিয়ে এখানে নিয়ে এসে নানা বেআইনি কার্যকলাপে জড়িয়ে দিচ্ছে তারাই মানবিকতা বিরোধী কাজ করছেন, কারণ তাঁদের চক্রান্তের ফলেই মরিচঝাঁপির উদ্বাস্তুরা এক অসহনীয় দুর্দশার মধ্যে পড়েছেন।

বর্তমান পরিস্থিতিতে এই সমস্যার মোকাবিলা করবার জন্য পশ্চিমবঙ্গ সরকার যে পদক্ষেপগুলি নিয়েছেন প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকার তা সমর্থন করেছেন। দণ্ডকারণ্য আগত উদ্বাস্তুদের সমস্যার সমাধান সম্পর্কে আলাপ আলোচনার মাধ্যমে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে ঐকামত প্রতিষ্ঠিত হয়েছে। কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন যে, উদ্বাস্তুরা আগামী ৩১শে মার্চের মধ্যে নিজ নিজ পুনর্বাসন কেন্দ্রে ফিরে না গেলে সমস্ত সুযোগ হারাবেন। রাজ্য সরকার উদ্বাস্তুদের বেআইনি কার্যকলাপ থেকে নিবৃত্ত করতে চান, কিন্তু তাঁদের উপর বলপ্রয়োগ করতে চান না। ধৈর্যের সঙ্গে সব কথা বুঝিয়ে তাঁদের ফেরৎ পাঠাতে হবে। কিন্তু কোনও কারণে যাঁদের ফিরে যেতে দেরি হবে তাঁদের সমস্ত কিছু সুযোগ-সুবিধা দিতে হবে এবং তা দেবার জন্য আমি সম্প্রতিকালে কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি। প্রায় এক লাখ কয়েক হাজার এখানে থেকে গেলেন। যখন অধিকাংশ উদ্বাস্তু ফিরে যেতে পেরেছেন তখন যাঁরা রয়ে গেলেন তাঁদেরও ফিরে যাওয়ার পথে বাধা সৃষ্টি করার কোনও যৌক্তিকতা নেই।

একমাত্র যুক্তি হচ্ছে সরকারের বিরুদ্ধে যেহেতু আর কোনও সমস্যা বার করতে পারছেন না এই রকম রাজনৈতিক নেতা তাঁরা এই রকম ব্যবহার করবেন। আর আমরা ওখান থেকে যে সমস্ত কাগজপত্র যোগাড় করেছি, তাতে দেখছি ওখানে জমি বিলি হচ্ছে। এরকম আমি কখনও শুনিনি, হাজার, লাখ বাস্তুহারা এখানে আগেও এসেছে, তাদের জন্য একটা আলাদা সংস্থা তৈরি করা হয়েছে, এবং তাদের নেতারা ১০০ টাকা, ১৫০ টাকা, ৩০০ টাকা করে নিয়ে জমি বিলি করছেন, ১৫ বিঘা, ২৫ বিঘা, ৩০ বিঘা করে জমি। শুধু দণ্ডকারণ্য নয় ভূমিহীনদের একটা সংজ্ঞা দিয়েছেন, তাদের জমি দেবেন।

এই ভূমিহীনদের সংজ্ঞা তাঁরা দিয়েছেন। কিন্তু কাদের তাঁরা ভূমিহীন বলছেন? এদের মধ্যে পশ্চিমবাংলার লোক আছে, ৩০ বছর আগে এসেছেন এমন লোক আছে, পূর্ব বাংলা এবং দণ্ডকারণ্য থেকে এসেছেন এমন লোক আছে অর্থাৎ সেখানে নানা রকম শর্তাবলী আছে। কারা জমি বিতরণ করছে? এটা নাকি সমর্থন করতে হবে। ঐ দিকে বাংলাদেশ, মাঝখানে আর একটা সরকার, এদিকে পশ্চিমবাংলায় আর একটা সরকার। এটা করা যায় না—কেউ একমত হবেন না—অবশ্য কিছু ঐ কংগ্রেস নেতা ছাড়া। সুখের বিষয় তাদের বুঝিয়ে সুঝিয়ে প্রায় ১ লক্ষের মতোকে আমরা ফেরত পাঠিয়েছি। আমরা এই সব বিষয়ে নিয়ে কেন্দ্রের জনতা সরকারের সঙ্গে কথা বলেছি। আমাদের সঙ্গে কাকে কটা বলদ দেওয়া হবে, কাকে কতটা জমি দেওয়া হবে, জল দেওয়া হবে কিনা ইত্যাদি নানা বিষয় নিয়ে আমাদের সঙ্গে আলোচনা হয়েছে এবং তাঁরা সব মেনেও নিয়েছেন। তারপর কি হচ্ছে না হচ্ছে তা সেটা আপনারা আমরা সবাই মিলে দেখব। এখানে আলাদা জনতা পার্টি কিনা তাই আপনারা আলাদা ব্যবস্থা করছেন। তারা যা দিয়েছেন দেখছি তাতে আছে—উক্ত পরিবারগণ যারা জমি পাবে তারা সমিতি ব্যতিরেকে অন্য কোনও রাজনৈতিক এবং অরাজনৈতিক দল কেউ করতে পারবেন না এবং পূর্ব হতে জড়িত থাকলে স্বেচ্ছায় তা পরিত্যাগ করতে হবে। এটা কোন রকম জিনিস আমি বুঝতে পাচ্ছি না। উক্ত উন্নয়ন সমিতি বলছেন আবার যে ভলেন্টিয়ারদের অনুমতি ছাড়া এখানে কেউ প্রবেশ করতে পারবেন না। এইসব দলিল আমার কাছে আছে। তারা সেখানে পারমিট দিচ্ছেন। তারা বলছেন কোনও অফিসারকে সেখানে নামতে দেবেন না। আমাদের জমি যা বনাঞ্চলে আছে তা তারাই বিলি করবেন সরকার সেখানে বিলি করতে পারবেন না, এবং এই বিলি করার বিনিময়ে তারা টাকা নেবেন এই কথা বলেছেন। দণ্ডকারণ্য থেকে যারা এসেছেন তাদের কথা বলছেন না, ফুটপাথেও যারা আছেন তাদের কথাও বলছেন। অত্যন্ত দরদ মানুষের প্রতি। তাদের এইভাবে মিথ্যা বোঝানো হচ্ছে। এই উন্নয়ন সমিতির যারা নেতা আছেন তারা এইসব করছেন। আমাদের এখানের কিছু নেতা তাদের এই পশ্চিমবাংলার মাটিতে ফেলে দিয়েছেন এইভাবে। তারা যে এলেন সে বিষয়ে আমাদের সঙ্গে বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও আলোচনা করলেন না। ৩০ বছর ধরে কংগ্রেস সরকার কিছু করেননি। এটা নতুন সরকার এসেছে তাদেরও তো একটু সুযোগ দিতে হবে। কিন্তু আমরা সেখানে কি দেখছি না বলা হচ্ছে কিছুই হল না—মানবিক অধিকার মেনে নিন। কিন্তু কি করা হচ্ছে? সেখানে তাদের খাওয়ার ব্যবস্থা আছে, চিকিৎসার ব্যবস্থা আছে, গরু বলদ তাদের দেওয়া হবে—যা বিক্রি করে ফেলেছে তথাপি তার ব্যবস্থা করা হবে। কিন্তু তাঁরা বলছেন জঙ্গলের মধ্যে থাকবেন, সেই জঙ্গল তাঁরা ব্যবহার করবেন। সেখানে তাঁরা পুলিশ পাঠাতে দেবেন না—বন রক্ষা করতে দেবেন না। সংরক্ষিত এলাকায় পুলিশ বা অফিসার পাঠাতে দেবেন না। আবার বলা হচ্ছে যে সংবিধানে বলা আছে যে, যে যেখানে খুশি থাকবেন—যাবেন। না এইসব বাজে কথা সংবিধানে লেখা নেই। আমরা এইসব কথা শুনছি কাগজে দেখছি ও বক্তৃতা করা হচ্ছে এইসব কথা বলে যে ফুটপাথে তো কত লোক আছে কই তাদের তো পাঠাচ্ছেন না। কি চমৎকার যুক্তি! ওঁরা ওখানে থাকতে পারবেন না। আমি বলি এখান থেকে একটা ব্যবস্থা করে সকলে মিলে এক হয়ে একটা ব্যবস্থা যদি করি তাহলে গোলমাল হবে না। আমি এ বিষয়ে দু-তিনটি রাজনৈতিক দলের সঙ্গে কথা বলেছি—তাঁদের নেতাদের সঙ্গে। ফজরুল রহমান সাহেব এসেছিলেন—তিনি

শ্রী কাশীকান্ত মৈত্রর জন্য অপেক্ষা করেছিলেন—তাঁর বোধ হয় কাজ ছিল আসতে পারেননি। কংগ্রেস পক্ষ থেকেও এসেছিলেন বলে গিয়েছিলেন। কিন্তু আমি বুঝতে পারি না যে এ জিনিস হবে—এই জিনিস তাঁরা করবেন। যাঁরা ওখানে আছেন তাদের জন্য অপর দিকে নতুন ক্যাম্প হচ্ছে—ওঁরা যে বলেছেন খাদ্য বন্ধ করে দেওয়া হয়েছ তা ঠিক নয়। খাদ্য তো পাশেই আছে—তারা সেখানে এলেই পাবেন। কিন্তু আমি তাদের সেখানে ফার্নিচারের দোকান করতে দেবো না, আমি মেছো ভেড়িওলাদের টাকা ঢালতে দেবো না। তাই আমি আবেদন করছি যে বাস্তুহারাদের সর্বনাশ করবেন না। যে ১০/১২ হাজার লোক সেখানে আছে তাদেব সবাইকে যাতে আমরা পৌঁছে দিতে পারি তার ব্যবস্থা করবার জন্যই কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলছি—ব্যবস্থা করছি। আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে একটা কিছু ব্যবস্থা করা—যেটা আমরা করছি।

[3-20—3-30 P M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে লিখিত বিবৃতি পাঠ করলেন সে বিবৃতিতে এরূপ সব উক্ত রয়েছে তা শুনে এবং পাঠ করে বিস্ময় প্রকাশ না করে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তুদের নিয়ে আমাদের দল কোনও রাজনীতি করেননি। উদ্বাস্তু ভায়েদের কথা জ্যোতিবাবু যা হিসাব দিলেন যে এক লক্ষের মতো এসেছিলেন, এবং তিনি দোষ চাপাচ্ছেন একটা তথাকথিত সংস্থার উপর এবং কতকগুলি রাজনৈতিক সংস্থার বিরুদ্ধে--যাদের নামও তিনি ঘোষণা করলেন। এই উদ্বাস্তুরা দণ্ডকারণ্য থেকে এখানে আসাব পর হাসনাবাদে গেছেন—সেখান থেকে তারা চরহাসনাবাদে গেছেন। সেইখানে আমাদের দলেব অন্যতম নেতা অধ্যাপক হরিপদ ভারতী গিয়েছিলেন, জননেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন গিয়েছিলেন এবং আমিও গিয়েছিলাম। চরহাসনাবাদে বিপুল জনসমাবেশে ভাষণও দিয়েছিলাম গতবারে বিধানসভা চলাকালীন সময়ে। সেখানে এই সরকারের চণ্ড নীতি কি হতে চলেছে সেটা দেখে ছিলাম। আজকে জ্যোতিবাবু অনেক শান্তভাবে কথা বললেন। আজকের কথা শুনে মনে হল তিনি আগের কথাগুলি ভুলে গেছেন। আজকে আমি তা স্মরণ করিয়ে দিতে চাই। ভারত সেবাশ্রম সংঘ সেখানে শিশুদের, বৃদ্ধদের ও সন্তান সম্ভাব্য নারীদের দুধের কার্ড দিয়ে দুধ খাদ্য সেখানে তা বিলি করবার চেষ্টা করেছিলেন। কিন্তু সরকার পক্ষ থেকে চাপ সৃষ্টি করে বলা হল কার্ড থাকলে উদ্বাস্তুরা ইচ্ছামতী নদীর ওপার থেকে নৌকা করে এসে খাবার নিয়ে যাচ্ছে। এই থেকে এরাজ্যে থেকে যাবার প্রবণতা রয়ে যাবে অতএব কার্ড দেওয়া বন্ধ করা হোক। এই কার্ড বন্ধ করলে তারা পশ্চিমবাংলা ছাড়তে বাধ্য হবে। এই জিনিস সেখানে হয়েছে এবং ভারত সেবাশ্রম সংঘের উপর চাপ দিয়ে যে মহারাজের উপর ভার ছিল এই অসংখ্য নির্যাতিত মানুষগুলোর দেখাশুনার তাঁকে চলে যেতে বাধ্য করা হয়েছিল। সেখানে সেবা প্রতিষ্ঠান নির্ভয়ে সেবা কাজ করতে পারেননি।

আমার প্রশ্ন এই উদ্বাস্তুরা এলেন কাদের প্ররোচনায়? আপনাদের দল ও আপনারা প্ররোচনা দেবার ফলেই তারা দণ্ডকারণ্য ছেড়ে এখানে এসেছেন। আপনারা ১৯৪৭ সালের পর থেকে এই সব উদ্বাস্তু ভায়েদের নিয়ে আন্দোলন করেছেন। উদ্বাস্তুদের মানাতে, দণ্ডকারণ্যে, বেতায় কোথাও নিয়ে যাওয়া হবে না এইসব কথা বলেছেন। আপনারা আন্দোলন করেছিলেন

তাদের আন্দোলনে নিয়ে যাওয়া চলবে না। পরলোকগত ডাঃ বিধানচন্দ্র রায় আন্দামানে নতুন উপনগরী করার চেষ্টা করেছিলেন—নতুন আবাসস্থল করার কথা ভেবেছিলেন। কিন্তু আপনাদের নেতিবাচক রাজনীতির জন্য উদ্বাস্তুরা সেদিন বিভ্রান্ত হয়ে আন্দামানে যাননি। আপনাদের নেতিবাচক নিছক ধ্বংসাত্মক বিরোধিতার রাজনীতি অসহায় লক্ষ লক্ষ উদ্বাস্তুদের বিভ্রান্ত করেছে বাংলার চরম ক্ষতিসাধন করেছে। আজ আন্দামান-দণ্ডকারণ্য নিয়ে লোক দেখানো চোখের জল ফেলছেন আপনারা।

আপনারা চিরদিন বাধা দিয়েছেন দণ্ডকে যেও না, মানাতে যেও না, বেতাই-এ যেও না। কিন্তু অদৃষ্টের পরিহাস, আজকে চাকা ঘুরে গেল, আজকে আপনারাই বলছেন তোমাদের দণ্ডকারণ্যেই যেতে হবে, মরতে হয় সেখানে গিয়ে মর। প্রশ্ন কেন মরিচঝাঁপির অসহায় মানুষগুলো যাবে? তারা অত্যাচারিত হয়ে কেঁদেছে, তারা বলেছে জ্যোতিবাবুর যত পুলিশ আছে আমাদের গুলি করে করে মারুক। জ্যোতিবাবুর যত দম্ভই থাকুক আমি দেখতে চাই কত লোককে তিনি এখান থেকে মেরে তাড়াতে পারেন। আর আমরা দেখতে চাই পশ্চিমবঙ্গের মানুষ মরে গেছেন কিনা? মরি নি, সাংবাদিকবা জেগেছেন, কলম ধরেছেন, তাঁরা তাঁদের দায়িত্ব পালন করেছেন। কত লোককে জ্যোতিবাবুর সরকার ও পুলিশ মারবেন আমরা দেখতে চাই, ভাতে মারবেন কত লোককে? আজকে সরকারের দমননীতির সমর্থনের কথা বলতে লজ্জা করছে না সরকারের সমর্থকদের? আজকে মহামান্য হাইকোর্টের নির্দেশ কি প্রমাণ করেছেন? বিচারপতি মাননীয় আর এন পাইন, আমাদের অ্যাডভোকেট জেনারেল শ্রী স্নেহাংশু আচার্য এবং অন্যান্য সরকার পক্ষের কৌসুলীদের উপস্থিতিতে শ্রী নীহারেন্দ্র দত্ত মজুমদার বাদী পক্ষের পিটিশনারের কৌসুলি হয়ে দাঁড়িয়ে ছিলেন—মাননীয় বিচারপতি বলছেন যে, না, সরকার তাঁর সমস্ত কাজ করতে পারবেন—তিনি নানা ডিরেক্‌শন দিয়েছেন, তার মধ্যে একটা প্রধান ডিরেক্‌শান হল সরকার পানীয় জল, খাবার, ওষুধ-পথ্য নিয়ে যাওয়ার ব্যাপারে কোনও বাধা দিতে পারবেন না। আর আজকে বলছেন আমবা অবরোধ করিনি। একদিনও কোনও কাগজে বেরিয়েছে মুখ্যমন্ত্রীর ভাষণ, স্বরাষ্ট্র দপ্তরের এই বক্তব্য বা ভাষণ? বহু অফিসার দিনের পর দিন বলেছেন তা আবার কাগজে বেরিয়েছে, এই অবরোধের ফলে বাধ্য হয়েছে হাজার, ২ হাজার, আড়াই হাজার লোক পালিয়ে চলে আসত কুমীরমারিতে, মরিচঝাঁপি ছেড়ে তারা চলে যাচ্ছে দণ্ডকারণ্যে। এই কি পারসুয়েসানের নীতি, এই কি বোঝাবার নীতি? এ তো হিংসার নীতি। আজকে এখানে বক্তৃতা শুনলাম ৪৫তম সংবিধান সংশোধন আইন সম্বন্ধে। আজকে শুনলাম হালিমবাবু আইন মন্ত্রী, তিনি উষ্মা প্রকাশ করেছেন ৪৫তম সংবিধান সংশোধনী আইনে—আর্মড রিবেলিয়ান সশস্ত্র বিদ্রোহ হলে জরুরি অবস্থা ঘোষণা করা যাবে। বিদ্রোহ হলে দেশে এমার্জেন্সি জারি করা চলবে। আইনমন্ত্রী বলছেন না সশস্ত্র বিদ্রোহ হলেও জরুরি অবস্থা ঘোষণা করা চলবে না। কি নাটুকেপনা। নকশাল বাড়িতে হাজার হাজার ঝাঁক গুলি পুলিশ চালিয়ে ছিল এই কিছুদিন আগে। যারা আপনাদের সি. পি. আই. (এম) দলের রক্ত মাংসের অংশ ছিল, হু অয়ার ইওর ফ্লেশ অব ফ্লেশ অ্যান্ড বোন অব বোনস তাদের উপর হাজার হাজার ঝাঁক গুলি বিনিময় করেছে জ্যোতিবাবুর পুলিশ। নকশাল পন্থী সমর্থকদের কয়েক হাজার লোকের মৌন মিছিলের প্রতিবাদে শিলিগুড়ি শহরে হয়েছিল কিছুদিন আগে। নকশালদের বিদ্রোহ এইভাবে তাহলে দমন করতে চাইছেন কেন?

আপনারা ভুলে যাচ্ছেন সেকথা।

আপনারা এই মরিচঝাঁপিতে গুলি করে অগুনতি মানুষ হত্যা করে বলেছেন কম্পেন্সেশন ক্ষতিপূরণ দেবেন। কম্পেন্সেশন দিলেই কি সরকারের দোষ স্খলন হয়ে যাবে? খাদ্য আন্দোলনে যে পৈশাচিক কাণ্ড হয়ে কত লোক মারা গিয়েছিল সরকার কম্পেন্সেশন দিলেই তো সেদিনের সরকারের দোষ স্খালন হয়ে যেত? সেদিন তো সেকথা আপনাদের দল ও আপনাদের নেতারা বলেননি? আপনারা সেই একই যুক্তি দিচ্ছেন। তাহলে দেখা যাচ্ছে মুখে বলছেন আর্মড রিবেলিয়ান যদিও বা হয় সরকারের গণতন্ত্রকে রাখতে হবে, সংবিধানিক গণতন্ত্র বজায় রাখতে হবে, গণতন্ত্র ও সংবিধানকে ধ্বংস করার ষড়যন্ত্র সফল করতে আর আপনারা অঘোষিত এমার্জেন্সি এরাজ্যে চাপিয়ে রেখেছেন, সংবাদপত্রের সাংবাদিকরা সেখানে যেতে পারছেন না, ইন্ডিয়ান এক্সপ্রেসের দু'জন খ্যাতনামা সাংবাদিক সেখানে যেতে পারেননি। মুখ্যমন্ত্রী হাউসে জবাব দেবেন কি এইসব প্রশ্নের? জ্যোতিবাবু বলুন পশ্চিমবঙ্গের কোনও কোনও সংবাদপত্রের প্রতিনিধিদের প্রকাশ্যে অনুমতি দেওয়া হয়েছে মরিচঝাঁপি ঘুরে তারা অবস্থা দেখে আসবে? আমি জানি মুখ্যমন্ত্রী অত্যন্ত হালকাভাবে কথা বলেন। আমি ওঁকে লিখলাম ২৮শে জানুয়ারি শেষ চিঠি সংবিধানের ১৯ ধারা, আরও কতকগুলি ধারা উল্লেখ করে যে মরিচঝাঁপির উদ্বাস্তুরা ভারতের নাগরিক, উদ্বাস্তু বলে গণ্য করলেও তারা স্বাধীন ভারতেরই নাগরিক, ভারতবর্ষের এক প্রান্ত থেকে দন্ডক মানা থেকে সারা ভারতবর্ষের যে কোনও প্রান্তে তারা যেতে পারে। যখন ওড়িশা, বিহার, রাজস্থান, মধ্যপ্রদেশ, ইউ. পি., পাঞ্জাব, হরিয়ানা, মাদ্রাজ, তামিলনাড়ু, কেরালা থেকে লক্ষ লক্ষ মানুষ পশ্চিমবঙ্গে আসতে পারে রুজিরোজগার করার জন্য ব্যবসা-বাণিজ্য করবার জন্য তখন এরা পারবে না কেন? সারা ভারতের ভাইবোনদের এরাজ্য দু'হাত বাড়িয়ে বাংলার মানুষ কাছে টেনে নিয়েছে। এটা আমাদের বৈশিষ্ট্য—এটা নিয়ে আমরা গর্ব করি। স্বাধীন ভারতের যেকোনও নাগরিক সাংবিধানিক অধিকার বলে ভারতের যে কোনও রাজ্যে যে কোনও প্রান্তে গিয়ে বসবাস করতে পারেন নিজের পায়ে দাঁড়াবার সকলের আছে। মরিচঝাঁপির উদ্বাস্তুরা সেই সাংবিধানিক অধিকার থেকে বঞ্চিত হবেন কেন, কোন যুক্তিতে? রাজস্থান থেকে যাঁরা আসবেন তাঁরা হবেন এন্ট্রিপ্রেনার, যাঁরা অন্য প্রদেশ থেকে আসবেন তাঁরা পশ্চিমবঙ্গকে পুনর্গঠিত করতে আসছেন, আর এই উদ্বাস্তুর দল যারা নৌকা তৈরি করছে, মাছ উৎপন্ন করে সস্তায় মাছ বিক্রি করবার ব্যবস্থা করছে, অনাবাদি জমিকে আবাদি করে তুলছে তারা হয়ে গেল দেশদ্রোহী, তারা হয়ে গেল সমাজবিরোধী। এরা দেশের সম্পদ এটা বুঝতে হবে। এই মনুষ্য সম্পদকে এভাবে ধ্বংস করবেন না, জ্যোতিবাবু। তাই তাদের এখান থেকে কোলপাঁজা করে তুলে গরু-ছাগল-ভেড়ার মতো ট্রাকে করে নিয়ে যেতে হবে দণ্ডকারণ্যে জোর করে ফেরত পাঠাতে হবে। লজ্জা করছে না আপনাদের? আপনাদের অতীত কাজ আপনাদের আচরণের দিকে ব্যঙ্গ করছে, কটাক্ষ হানছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতিবাবু বললেন আমি কাশীবাবুর জন্য অপেক্ষা করেছিলাম মরিচঝাঁপি নিয়ে আলোচনার জন্য। আমি চ্যালেঞ্জ করছি উনি দেখান আজ পর্যন্ত মুখ্যমন্ত্রী হবার পর অফিসিয়ালি একটা ব্যাপারেও আমাদের বিরোধী দলের বিধানসভা সদস্যদের বা বিরোধী দলগুলিকে ডেকেছিলেন কিনা। রাজনৈতিক সমস্যা বা কোনও সমস্যা মোকাবিলার ব্যাপারে উনি আমাদের ডেকেছিলেন কিনা বলুন। আমি বলতে পারি আমাদের সেইরকম কোনও

অভিমান ছিল না। আমি তিনি মুখ্যমন্ত্রী হবার পর মহাকরণে একাধিকবার তাঁর ঘরে গিয়েছিলাম, তাঁর সঙ্গে আলোচনা করেছি, আমি অনেককে বলেছি যে জ্যোতিবাবুর সঙ্গে খোলাখুলি আলোচনা করেছি রাজ্যের কয়েকটি সমস্যা নিয়ে। মুখ্যমন্ত্রী কোনওদিনও আমাদের আলোচনায় ডাকেননি।

(তুমুল হট্টগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টে অ্যাডভোকেট জেনারেলের অফিসের বিরাজবাবু আমাদের সকলের ঘনিষ্ঠ পরিচিত ব্যক্তি, তিনি অরাজনৈতিক একজন বিশিষ্ট নাগরিক, হাইকোর্টে আমি আছি, আমার কাছে এসে বললেন, স্যার, চীফ মিনিস্টার আগামীকাল সাড়ে তিনটার সময় দেখা করবার জন্য একটা খবর পাঠিয়েছেন।

[3-30—3-40 P.M.]

আমি জানতে চাই জ্যোতিবাবু যখন লিডার অব দি অপোজিশন ছিলেন তখন তাঁর কাছে তৎকালীন মুখ্যমন্ত্রী যদি এরকম একজন অরাজনৈতিক ব্যক্তির মাধ্যমে খবর পাঠাতেন আপনি আসুন তাহলে জ্যোতিবাবু কি ছুটতে ছুটতে যেতেন? এইভাবে কেউ যেতে পারে না আলোচনা করতে। আমি দেখেছি যেদিন মহাকরণে এই নিয়ে আলোচনা করা হচ্ছে সেইদিনই পুলিশের হাত, ফ্রন্ট সরকারের হাত রক্তে লাল হচ্ছে। জ্যোতিবাবু আলোচনা করছেন অথচ ৩১শে জানুয়ারি তারিখ গুলি চলল, অর্থনৈতিক দিক থেকে অবরোধ করা হল, খাদ্য যাবে না, শিশু খাদ্য যাবে না, ঔষধ যাবে না, টিউবওয়েলগুলো তুলে দেওয়া হচ্ছে, নৌকাগুলো গুলি করে নষ্ট করে দেওয়া হল এবং লঞ্চ-এর ধাক্কায় নৌকাগুলো ডুবিয়ে দেওয়া হল। একদিকে এই ফ্যাসিস্ট স্তালিনবাদী আক্রমণ জনগণের একাংশের উপর, অন্যদিকে তাদের সঙ্গে আবার আলোচনা করতে হবে মহাকরণে মুখ্যমন্ত্রীব ঘরে বসে। আমি মনে করি এঁরা জঘন্য অপরাধ করেছে এবং মরিচঝাঁপির ব্যাপারে এঁদের মনোভাব আনপার্ডোনোবল, ইনএক্সকিউসেবল, ইন্ডিসপেন্সিবল। উনি বললেন, "আমি প্রধানমন্ত্রীর সমর্থন পেয়েছি।" আমি হাউসের মাননীয় সদস্যদের জানাতে চাই আর এস পি-র কুমীরমারীর শ্রী প্রদীপ বিশ্বাস এই হত্যাকাণ্ডের প্রতিবাদ করছেন। সরকার বলছেন, পুলিসের গুলিতে নাকি দু'জন মারা গেছে। কিন্তু আমি বলছি বহু লোক মারা গেছে। সংসদ সদস্য দিলীপ চক্রবর্তী এক প্রকাশ্য সভায় বলেছেন, I declare that at least 77 people died due to wanton police firing. He also said, "I want the Chief Minister to contradict on this point." কাগজেও আজ সেকথা প্রকাশিত হয়েছে। চিফ মিনিস্টার কন্ট্রাডিক্ট করুন। স্যার, এই যে হত্যাকাণ্ড হয়ে গেল তাকে এঁরা সমর্থন করছেন। মুখ্যমন্ত্রী বলেছেন আমরা ক্ষতিপূরণ দেব।

জ্যোতিবাবু ২৪শে জানুয়ারি প্রধানমন্ত্রীকে যে চিঠি লিখেছেন তার একটা প্যারা আমি আপনাদের কাছে পড়ে শোনাচ্ছি। তিনি লিখেছেন, We have now decided to take action for containing the situation at Marichjhanphi and to make every effort to repatriate the deserters. I stop here for a moment.

কন্টেনিং মানে তো সেখানে রয়েছে তাকে আটকে রাখা, সীমাবদ্ধ করে কন্ট্রোল করে রাখা। উনি লিখেছেন, "অ্যান্ড টু মেক এভরি এফর্ট টু রিপ্যাট্রিয়েট দেম।" আমি জানি না কন্টেনিং শব্দের অন্য মানে কি। আমি তো দেখছি তাদের ডেস্ট্রয় কর, পানীয় জল যাবে না, খাবার যাবে না এবং সরকার যে সমস্ত টিউবওয়েল বসিয়ে ছিলেন সেগুলি তুলে আনা হচ্ছে। এর অর্থ কি মরিচঝাঁপি পরিস্থিতিকে "কন্টেইন" করে রাখা? এতো ডেস্ট্রয় করার নীতি। আমি জ্যোতিবাবুকে ৩টি চিঠিতে বলেছি, চবহাসনাবাদে যে হাজার হাজার উদ্বাস্তু এসেছিল গত বছর তার মধ্যে ১৭০০ লোক অনাহারে, অর্ধাহারে মারা গেছে এবং তাদের মৃতদেহগুলি সৎকার করতে পারেনি, কারণ পয়সাও ছিল না, ইচ্ছামতী নদীর জলে ফেলে দিয়ে যান।

আমরা দেখেছি কাশীপুরে রাতের অন্ধকারে গুলি করা হয়েছে, জোর করে লোকদের ট্রাকে তুলে নেবার চেষ্টা করা হয়েছে। জ্যোতিবাবু একে বাধা দিতেন না? ঝড়বৃষ্টির মধ্যে এইভাবে ট্রাকে করে জোর করে নিয়ে যাবার প্রতিবাদে গুলি চলল। এর প্রতিবাদ হবে সর্বত্র। আমি জানতে চাই "রিপ্যাট্রিয়েশন" শব্দের মানে কি? আপনি এই রিপ্যাট্রিয়েশন এবং কন্টেনের মানেটা ডিক্সোনারিতে দেখবেন? রিপ্যাট্রিয়েট মানে কি তাদের মাতৃভূমিতে ফিরিয়ে দেওয়া? They are to be treated as permanent fixtures. দণ্ডক থেকে যারা এসেছে তারা ডেজার্টার্স নয়, কারণ অন্য রাজ্যের মানুষ যখন খাদ্যের জন্য বাঁচার জন্য বাংলায় আশ্রয় নেয় তখন তো কেউ এই ডেজার্টার্সের প্রশ্ন তোলেন না। একথা বলা চলে না, বলা উচিতও নয়। আজকে বাংলার ছেলে দণ্ডক থেকে সুবিচার না পেয়ে, অন্যায় জুলুম এ জন্য ফ্রন্টের প্রচেষ্টায় বাঁচার তাগিদে এখানে এসেছে আর আপনারা তাদের সঙ্গে এই ব্যবহার করছেন? আমি শুনেছি ওখানে রিফিউজিরা শিশু, নারীদের বিক্রি করেছে অর্থের অভাবে। কৈ, তার জবাব তো কিছু দেননি।

মুখ্যমন্ত্রী তো একবারও বলেননি যে, না ১৭ শত লোক মারা যায়নি, একবারও বলেননি যে কাশীপুরের গুলি চালনায় এত লোক মরেনি। তাঁরা প্রত্যেকবার বলে যাচ্ছেন বিচার বিভাগীয় তদন্ত হবে না। আর তাঁরা যখন বিরোধী পক্ষে ছিলেন, তখনো গুলি চলেছে। কোনও জায়গায় গুলি চললেই বলতেন বিচার বিভাগীয় তদন্ত চাই। সুতরাং তাঁরা বলেছেন ২৪শে জানুয়ারির প্রধানমন্ত্রীকে লেখা চিঠিতে আমরা কন্টেন করে রাখছি মরিচঝাঁপি পরিস্থিতি। অপরদিকে নির্বিচারে গুলি চালালেন। এখন বলছেন ধৈর্য চাই। এখন মনে হচ্ছে তাঁদের বোধহয় খানিকটা হয়েছে। এখন বলা হচ্ছে ধৈর্য। আর ইনজাংশনের পরে দেখছি যে পুলিশ অফিসার, এস. পি. তিনি আসছেন হাইকোর্টের অর্ডারের ক্ল্যারিফিকেশন চাইতে। এখনও ভাবছেন কোনও ফাঁক আছে কিনা যা দিয়ে, আমরা জনতা দলের সদস্যরা মরিচঝাঁপি যাব বলেছি, আমাদের বাধা দেওয়া যায় কিনা। আমরা যাচ্ছি আগামীকাল, মুখ্যমন্ত্রীকে জানিয়ে যাচ্ছি আমরা এই মরিচঝাঁপিতে যাব, সরকার যদি বাধা দেন, লাঠি চালানো, গুলি চালানো, চালাবেন চ্যালেঞ্জ দিয়ে যাচ্ছি। আমরা যাব এবং তাঁকে জানিয়ে দিতে চাই উদ্বাস্তু কোথায় পুনর্বাসন করবেন না করবেন সেটা সরকার দেখবেন। তারা পশ্চিমবাংলার কাছে এক ছটাক চাল চায়নি, তারা সাহায্য চায়নি, তারা খাদ্য চায়নি, তারা মুরারজি ভাই দেশাই-এর কাছে কোনও সাহায্য চায়নি, তারা বলেছে আমাদের বাঁচতে দাও। আর আপনারা বলছেন ষড়যন্ত্র।

সিদ্ধার্থবাবুর সরকার যখন ছিল জরুরি অবস্থায় এই উদ্বাস্তুরা, সতীশ মণ্ডল এবং নেতারা যখন এসেছিলেন তখন ঐ ঝাড়গ্রামের আগে খড়্গপুরে তাদের আটকানো হয়, ইন্টারসেপ্ট করা হয়, তাদের উপর লাঠি চালানো হয়, তাদের জোর করে গাড়িতে তুলে পাঠিয়ে দেওয়া হয়। সতীশ মণ্ডল এবং কয়েকজন নেতাকে মিসায় বন্দি করা হয়। তারা কার বিরুদ্ধে সেদিন ষড়যন্ত্র করেছিল তা তো সেদিন বলেননি আপনি বা আপনাদের দল? যেদিন তারা এসেছিল জরুরি অবস্থায় সেদিন কংগ্রেসের রাজত্ব ছিল। সেদিন তাহলে কি ষড়যন্ত্র হয়েছিল সেই সরকারের বিরুদ্ধে? উদ্বাস্তুরা বলেছেন যে আমরা সুন্দরবনে যাব। কালকে জনতাপার্টির আয়োজিত জনসভায় উদ্বাস্তুদের একজন যুব নেতা বক্তৃতা করে বলেছেন যে এই সি. পি. এম.এর নেতারাই বলেছেন যে সুন্দরবনে আসতে হবে। মরিচঝাঁপিতে ৪ঠা ডিসেম্বর সতীশ মণ্ডল ভাষণ দিয়েছেন, সেই সভায় আমি এবং হরিপদ ভারতী মহাশয় উপস্থিত ছিলাম, বাংলার বিশিষ্ট সাংবাদিকরা ছিলেন, বাংলার খ্যাতনামা কয়েকজন সাহিত্যিক ছিলেন। সতীশ মণ্ডল সভায় বলেছিলেন "৭৪ সালে জ্যোতিবাবু যখন বিহারে গিয়েছিলেন আমরা তাঁকে বলেছিলাম যে একটা ব্যবস্থা করুন আমরা পশ্চিমবাংলায় ফিরে যেতে চাই। আমাদের বাঁচতে দেন না হলে গুলি করে মারুন। তিনি বলেছিলেন যে এখন তো আমরা ক্ষমতায় নেই, যদি কোনওদিন ক্ষমতায় আসি দেখব। উনি ক্ষমতায় আসবার পর, মুখ্যমন্ত্রী হবার পর, আমরা ওঁর কাছে গিয়েছি, বললেন যে আমাদের পুলিশ কোনও হয়রানি করবে না। কিন্তু যে অত্যাচার, যে নিপীড়ন পুলিশের হাতে পেলাম তার তুলনা নেই। আমি শেষ করবার আগে আবার বলছি যা আমি প্রথমেই বলেছিলাম আমার ২৮শে জানুয়ারির চিঠিতে যে আপনি এই বিধানসভার অল পার্টি ডেলিগেশন পাঠান, সেটা কি অগণতান্ত্রিক প্রস্তাব?

আপনারা আমাদের সহযোগিতার কথা বলছেন, জ্যোতিবাবু চিঠি দেখান যে "আমি কাশীবাবুকে এই চিঠি লিখেছি" আই ইনভাইট ইউ টু এ ডিসকাশন অন মরিচঝাঁপি ইস্যু, বলুন প্রমাণ করুন আমি স্বীকার করে নেব যে উনি চিঠি দিয়েছেন তবুও আমি আলোচনা করতে চাইনি। আমি আজ পর্যন্ত কোনও চিঠি ওঁর কাছ থেকে পাইনি এই সম্বন্ধে বা কোনও বিষয় আলোচনার জন্য। এর নাম গণতন্ত্র, এর নাম বিরোধী দলকে মেনে চলার, বিরোধী দলকে যথাযথ মর্যাদা দেবার নীতি? অথচ পার্লামেন্টে সি. পি. আই.(এম) দলের সদস্য সংখ্যা হল ৫৪২ জনের মধ্যে ২৩, আমাদের এখানে ২৯৪-এর মধ্যে ২৯। স্যার, অঙ্ক শাস্ত্রে যা বুঝি তাতে এটুকু বুঝি যে ২৩এর চেয়ে ২৯টা বড়। কিন্তু সেখানে বড় বড় কমিটিতে তাদের দায়িত্ব দেওয়া হয়, প্রচুর সম্মান দেওয়া হয় তার এখানে কোনও বিরোধী পক্ষকে ডাকা হয় না। যখন এস. ইউ. সি.র বন্ধুরা বক্তৃতা করেন তখন তাদের বলেন অতি বিপ্লবী। কিসের অতি বিপ্লবী? তাঁর দলের স্বাধীনতা আছে বলবার, কংগ্রেস দলের স্বাধীনতা আছে বলবার, আমরা কেউ কাউকে ত্যাগ, কারুর কণ্ঠরোধ করতে পারব না। আমাদের স্বাধীনতা আছে বলবার। আমাদের পরস্পরের মধ্যে মতবিরোধ আছে। কিন্তু এদের আপনি বলছেন যে পরের জমি দখল করছে। আমি জিজ্ঞাসা করছি মন্ত্রী মহাশয়কে দার্জিলিং জেলায় দেখুন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনুরোধ করছি আপনি তো ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে ঘুরেছেন আপনার নিজের টিম নিয়ে, আপনি জলপাইগুড়ি শিলিগুড়িতে যান লক্ষ লক্ষ শাল, সেগুন গাছ, মূল্যবান গাছ কারা কেটে উপনিবেশ তৈরি করছে? আজ পর্যন্ত তার কিছু

হয়নি, '৬৭ সাল থেকে আজ পর্যন্ত একই ট্রাডিশন চলে আসছে। এস্টেট অ্যাকুইজিশন হওয়ার পর মালদায় ২ লক্ষ আমের গাছ কেটে সাফ করা হয়েছে, আর ঐ পঞ্চায়েত রাজ হওয়ার পর গ্রামে গ্রামে সি পি. এম. বন্ধুরা, পঞ্চায়েত নেতারা, গ্রামে গ্রামে রাস্তার ধারের গাছ বেমালুম কাটছে, আর আপনারা বলছেন যে বে-আইনিভাবে উদ্বাস্তুরা জমি দখল করছে, সুন্দরবনের গাছ কাটছে।

[3-40—3-50 P.M.]

কলকাতার আশেপাশে এত লোকের জমি সেদিন জরুরি অবস্থার ভিত্তিতে জবরদখল করা হয়েছে, আমরা সকল দল কি তা মেনে নিইনি? জবরদখল কলোনি আমরা মানবতার খাতিরে মেনে নিয়েছি, এটা মানা উচিত ছিল সেদিনের পরিস্থিতেতে। কিন্তু দণ্ডক থেকে যে সমস্ত অসহায় মানুষ এখানে ফিরে এসেছে তাদের মধ্যে যে কয়েক হাজার মানুষ মরিচঝাঁপিতে রয়েছে তারা এখানে থাকলে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো ভেঙে যাবে, পশ্চিমবাংলার উন্নতি হবে না এটা কোনও কথা নয়। এই আজগুবি সাজানো বানানো গল্প কেউ বিশ্বাসও করবে না। কিন্তু আপনারা তাদের জন্তু-জানোয়ারের মতো গুলি করে মারবেন, না খাইয়ে মারবেন এটা কখনই হতে পারে না। দেশবাসী এটা কখনই সহ্য করবে না বলে রাখছি। ইট এজ এ নিগেশন, অব হিউম্যান রাইটস, হিউম্যান ভ্যালুস এনস্প্রাইনড ইন আওয়ার কনস্টিটিউশন। স্যার, গত ১০ই ডিসেম্বর ক্যালকাটা ইনফর্মেশন সেন্টারে হিউম্যান রাইটস-এর উপরে এটা আলোচনা সভা হয়েছিল এবং সেখানে আমাদের মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন, সভাপতিত্ব করেছিলেন কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী আভা মাইতি, উদ্বোধন করেছিলেন রাজ্যপাল, মুখ্যমন্ত্রী প্রধান অতিথির ভাষণ দিয়েছিলেন, তথ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য ছিলেন, ডঃ রমেন সেন ছিলেন। বক্তারূপে আমিও উপস্থিত ছিলাম। দক্ষিণ আফ্রিকার মানুষের উপর যে বর্বর আক্রমণ হয়েছিল সেই সম্পর্কে আমরা হিউম্যান রাইটস এবং বর্ণ বিদ্বেষের উপর বক্তৃতা করেছিলাম।

আজকে আমাদের সংবিধানের ৪৫তম সংশোধন হওয়া সত্ত্বেও ভারতবর্ষের সাধারণ মানুষ, মরিচঝাঁপিতে বসবাসকারী ভারতীয় নাগরিকরা ভাত খেতে পারবে না, ঔষধ পাবে না, পানীয় জলও পাবেন না এটা হতে পারে না। কোনও সভ্য দেশ এটা মেনে নেবেন না। এই অন্যায় অবিচার নিপীড়নের বিরুদ্ধে দেশবাসী প্রতিবাদে সোচ্চার হবেনই। রাজ্যপাল যেদিন ভাষণ দিতে এসেছিলেন তখন তাঁকে আমরা দেখিয়েছিলাম এই ঘাস তাঁরা সিদ্ধ করে খাচ্ছে। আপনারা যখন বিরোধীপক্ষে ছিলেন তখন আপনারা সজনে পাতা হাউসে এনে দেখিয়েছিলেন আশা করি মনে আছে। আজকে যে মানুষরা ঘাস, পাতা সিদ্ধ করে খাচ্ছে আপনারা তাদের দাবিয়ে রাখতে পারবেন না, তাদের গুলি করে মারতে পারবেন না। আমরা এই গুলির ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত দাবি করছি। আজকে আমার, মুখ্যমন্ত্রীর যেমন অধিকার রয়েছে একজন ভারতীয় নাগরিক হিসেবে, উদ্বাস্তু ভাইদেরও তেমন অধিকার রয়েছে ভারতীয় নাগরিক হিসেবে দেশের বিভিন্ন প্রান্তে অবাধে যাতায়াতের। আমি মনে করি যে সমস্ত উদ্বাস্তু ভাইরা দণ্ডক থেকে এখানে এসেছে দে অর নট টু বি ট্রিটেড অ্যাস "ডেজারটার্স" বাট অ্যাজ ইন্ডিয়ান সিটিজেনস। শুধু তাই নয়, গ্যারান্টিড ফ্রিডম প্রত্যেকের ক্ষেত্রে যা প্রাপ্য তাদের ক্ষেত্রেও সেটা প্রাপ্য। লেট দেম হ্যাভ দি রাইট টু ওয়ার্ক অন দেয়ার ফ্ল্যাট ফিট অন

দিস কান্ট্রি, লেট দেম ব্রীদ দি ফ্রি এয়ার অব দি কান্ট্রি। আমি আপনাদের বলছি তাদের এইভাবে আপনারা মারবেন না। তাদের উপর এইভাবে অত্যাচার করবেন না, বদ্ধ খাঁচায় রেখে তাদের এইভাবে মারবেন না, অসহায় শিশুদের এইভাবে মারবেন না। মুখ্যমন্ত্রী বলেছেন, কাশীবাবু, হরিপদবাবু, শক্তিবাবু এঁদের সাহায্য করছে। আমি আপনাদের বলছি যদি তাদের সাহায্য করতে পারতাম তাহলে নিজেকে ধন্য মনে করতাম। আমাদের দেশের মানুষ যখন বন্যায় বিধ্বস্ত হয়েছিল তখন আমরা টাকা, কাপড়, গুড়া দুধ, ঔষধ প্রভৃতি ইন্টারন্যাশনাল চ্যারিটি অ্যাশোসিয়েশনের কাছ থেকে নিয়েছি, দু'হাত বাড়িয়ে নিয়েছি। কাজেই আজকে যদি এইসমস্ত অসহায় মানুষগুলো কোনও সেবা প্রতিষ্ঠানের কাছে সাহায্য চায় তাহলে সেটা নিশ্চয়ই অন্যায় নয়। আমি ভারত সেবাশ্রম সংঘকে বলেছিলাম, কিন্তু তাঁরা বললেন 'এটা রাজনৈতিক ব্যাপার আমরা কি করতে পারি?'' আমি তাঁদের বলেছিলাম ''আপনারা সেখানে যদি খাদ্য, ঔষুধ, পানীয় জল নিয়ে যদি সরকার আপনাদের ফিরিয়ে দেন তাহলে চলে আসবেন।'' সাংবাদিকরা যুদ্ধক্ষেত্রে গিয়ে, ওয়ার ফ্রন্টে গিয়ে রিপোর্ট করতে পারেন। কিন্তু আমাদের দেশের রিপোর্টাররা মরিচঝাঁপিতে যেতে পারবেন না। কি জ্যোতিবাবুদেব গণতন্ত্র! কি সাংঘাতিক ব্যাপার একবার চিন্তা করে দেখুন। মুখ্যমন্ত্রী ঘোষণা করুন অ্যাসেম্বলির একটা সর্বদলীয় টিম, তাতে তাঁর দলের লোকও থাকবেন এবং সাংবাদিকদের সেখানে তিনি পাঠাবার ব্যবস্থা করবেন। তারা সব ঘুরে দেখে এসে সরকারকে প্রকৃত অবস্থা জানান। এতে রাজি হচ্ছে না কেন? কারণ সত্যকে ভয় পান তাই।

আমি বিশেষ শ্রদ্ধা জানাই দেবব্রত বন্দোপাধ্যায়কে, শ্রদ্ধা জানাই শ্রী কমল গুহকে এবং আরও একজন মন্ত্রীকে **(এ ভয়েস ফ্রম সরকারি বেঞ্চ ঃ তিনি কে?)** তিনি সি পি, এম মন্ত্রী, শ্রী বিনয় চৌধুরি। এই তিনজন শ্রদ্ধাভাজন মন্ত্রী গেছলেন, ১৪৪ ধারা জারি করলেন রিপাবলিক ডে-তে, আমি এই তিনজন মন্ত্রীকে শ্রদ্ধা জানাই কিন্তু আপনারা **(সরকারি সদস্যদের লক্ষ্য করে বললেন)** যে অর্থে মাথা নিচু করে শ্রদ্ধার কথা মনে করেন সেই অর্থে নয়, সেই শ্রদ্ধা হচ্ছে আদর্শের বিনিময়ে, তাঁরা ১৪৪ ধারা অমান্য করে মিটিং করলেন কুমীরমারিতে কিন্তু তাঁদের সাহস হয়নি মরিচঝাঁপিতে গিয়ে সতীশ মণ্ডলের সঙ্গে ডায়ালগ করার, বন্ধুত্বপূর্ণ আলোচনার সূত্রপাত করার। সরকার নিজে গেলেন লঞ্চে করে এবং ৩৬টি লঞ্চ সেখানে গিয়ে অবরোধ সৃষ্টি করল, এ উদ্বাস্তুদের বিরুদ্ধে লড়াই, ভারতীয় নাগরিকদের বিরুদ্ধে নৌযুদ্ধ, এই যুদ্ধ ইমাসিয়েটেড ডিফেন্সলেস আনার্মড পিপলের বিরুদ্ধে অ্যান্ড ইয়োর গভর্নমেন্ট হ্যাজ ডিক্লেয়ার্ড ওয়ার অন দিজ পিপল। ইজ ইট ডিমোক্রেসী? ইট এজ এ নিগেশন অব ডিমোক্রেসী, নিগেশন অব অল হিউম্যান ভ্যালুজ। আমি বলব—মরিচঝাঁপি উদ্বাস্তুদের ওপর আপনারা যে অমানবিক, অমানুষিক, নিষ্ঠুর বর্বরোচিত আক্রমণ চালিয়েছেন এই উদ্বাস্তুদের উপর, আমি তার তীব্র প্রতিবাদ করছি। দণ্ডকারণ্য ক্যাম্প থেকে এই উদ্বাস্তুরা এভাবে চলে আসছে কেন? জ্যোতি বসু যখন, কেন্দ্রের কাছে যান, মাননীয় প্রধানমন্ত্রীর কাছে কমিশন চান—কার প্ররোচনায় এরা এল? জ্যোতি বসুকে তো প্রধানমন্ত্রী বলেননি যে গুলি চালান। মোরারজীভাই যে চিঠি তাঁকে দিয়েছেন সেটা জানুয়ারির ৩০ তারিখে। আর গুলি চলেছে ৩১ তারিখে মরিচঝাঁপিতে, সে চিঠি আমাদের কাছে আছে, সেখানে প্রধানমন্ত্রী জবাবি চিঠিতে মরিচঝাঁপিতে বসবাসকারী দেশবাসীদের জল দেব না, ভাত দেব না, কাপড় দেব না,

টিউবওয়েল সব তুলে নিয়ে আসব. এইবকম ইকনমিক ব্রকেড করতে হবে. একথা প্রধানমন্ত্রী বলেননি. আপনারা দেখতে পারেন। সেখানে হাজার হাজার মানুষের উপর টিয়ার গ্যাস নিক্ষেপ করেছেন. মানুষের উপর এই বর্বরতার কথা মোরারজীভাইকে বলেননি জ্যোতিবাবু ২৪শে জানুয়ারির চিঠিতে। ভারতের প্রধানমন্ত্রীকে প্রকৃত তথা জ্যোতিবাবু না দিয়ে এই সভাকে ও দেশবাসীকে বিভ্রান্ত করেছেন। মুখ্যমন্ত্রী ও ভারতের প্রধানমন্ত্রীর মধ্যে যে চিঠি লেখালেখি হয়েছে—তা এই সভায় রাখুন। সত্য উদ্‌ঘাটন হোক। আপনারা ফ্যাসিস্ট সুলভ স্টালিনবাদিদের মতো ব্যবহার করেছেন তাদের প্রতি। মরিচঝাঁপিতে যে সমস্ত উদ্বাস্তুভাইয়েরা গুলিতে মারা গিয়েছেন আসুন তাদের আত্মার প্রতি সম্মানার্থে দু'মিনিট নীরবে দাঁড়িয়ে শ্রদ্ধা জানাই।

**(এখানে বিরোধী দলের সমস্ত সদস্যরা উঠে দাঁড়ান।)**

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. মরিচঝাঁপির উদ্বাস্তুদের নিয়ে আমিও কোনও রাজনীতি করতে চাই না। মাননীয় মুখ্যমন্ত্রী বলে গেলেন মানবিকতার দিক থেকে আমরা বলব। এতদিন এঁদের এই মানবিকতা তো দেখিনি? আজকের যিনি মুখ্যমন্ত্রী. তিনি যখন বিরোধীপক্ষে ছিলেন ১৯৫৯ সালে ডাঃ রায় তখন মুখ্যমন্ত্রী. তখন উদ্বাস্তু সম্বন্ধে কি বলেছিলেন?

[3-50—4-00 P.M.]

তখন আজকের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বলেছিলেন উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে পুনর্বাসন করতে হবে এবং তা করা সম্ভব। উনি স্ট্যাটিসটিক্স দিয়েছিলেন এর সমর্থনে। ১৯৫২ সাল থেকে আনডিভাইডেড কমিউনিস্ট পার্টি তারা বলছেন, উদ্বাস্তুদের পুনর্বাসন পশ্চিমবঙ্গে করা সম্ভব। হঠাৎ বদলে গেল মতটা। আজকে হঠাৎ তিনি একথা বললেন কেন বুঝতে পারছি না। আজকে উদ্বাস্তুদের নিয়ে কেন রাজনীতি করছেন বুঝতে পারছি না। যেকথা একটু আগে বিরোধী দলের নেতা বলেছেন সেকথা মনে করিয়ে দিতে চাই। যখন এমার্জেন্সি ছিল তখন রামবাবু তিনি এই সমস্ত উদ্বাস্তুদের মুড়ি. কাপড় এই সমস্ত জিনিস সাপ্লাই করেননি? তিনি কি তাদের লোভ দেখাননি পশ্চিমবঙ্গে আসবার জন্য? লোভ দেখিয়ে উস্কানি দেননি? এই রামবাবু তিনি তাঁর একজন মন্ত্রী। এই রামবাবু কি সুদূর মানা থেকে দণ্ডকারণ্য যাননি? উদ্বাস্তুদের অবস্থা দেখে তিনি বিগলিত হয়ে বলেননি পশ্চিমবঙ্গে চলে এসো? রামবাবু তো বসে আছেন। উদ্বাস্তুদের ওখানে গেলেন এবং ওখান থেকে নিয়ে এলেন। এই যে কয়েক শো লোক নিহত হল তিনি একবারও সেখানে গিয়েছেন? মুখ্যমন্ত্রী সংবিধানের কথা বলেন। সংবিধানে ফ্রিডম অফ মুভমেন্ট রয়েছে। প্রতিটি ব্যক্তির ফ্রি মুভমেন্টের অধিকার রয়েছে। মুখ্যমন্ত্রী বার বার বলেন সংবিধানকে নাকি আমাদের সময়ে হত্যা করা হয়েছে। কিন্তু তারাই সংবিধানকে হত্যা করছেন। তিনি তাঁর প্রতিটি কাজকর্মের মাধ্যমে সেই সংবিধানের প্রতি অসম্মান দেখাচ্ছেন। উদ্বাস্তুদের অন্নজল বন্ধ করবার জন্য চেষ্টা করছেন। কোন সভ্য সরকারের সময়ে দেখা গিয়েছে এই রকম অন্ন জল বন্ধ করার চেষ্টা? তাই আজকে কি তিনি দাবি করতে পারেন যে সভ্য সরকার চালাচ্ছেন? তাঁকে ইতিহাসের কথা স্মরণ করিয়ে দিতে চাই। নেপোলিয়ান কত শক্তিশালী ছিলেন. তিনি চেয়েছিলেন ইংল্যান্ডকে কন্টিন্যান্টল ব্লকেড করে

ভাতে মারার জন্য। কিন্তু তাঁর সেই প্রচেষ্টা ব্যর্থ হয়েছিল। আজকে জ্যোতিবাবু কি নেপোলিয়ান হতে চাইছেন? তিনি কি এদের অন্নজল বন্ধ করে ভাতে মারার চেষ্টা করছেন? আমরা পশ্চিমবাংলাব সাধারণ মানুষ তাঁর এই প্রচেষ্টাকে সফল হতে দিতে পারি না, সফল হতে দেবো না। জ্যোতিবাবুকে ইতিহাসের কথা স্মরণ করিয়ে দিই। বিশিষ্ট সমাজসেবী শ্রীমতী বীণা দাস এবং শ্রীমতী কমলা বসু মরিচঝাঁপি গিয়ে দেখে এসেছেন। শাক আধ সিদ্ধ খেয়ে আছেন তারা। মাননীয় মুখ্যমন্ত্রী কি বলেন উদ্বাস্তুদের মধ্যে অনেকে তফসিলি বলে তারা ঘাস সিদ্ধ করে খাবে, তারা অবহেলিত হবে? এদিকে দেখতে পাচ্ছি তিনি পাঁচশো কোটি টাকা কেন্দ্রের কাছে চেয়েছেন উদ্বাস্তু কলোনির উন্নয়নের জন্য যে কলোনিগুলিতে যে কলোনিতে রাধিকাবাবু থাকেন, প্রশান্তবাবু থাকেন। অথচ এখানে মাত্র ১২ হাজারের মতো লোক থাকেন যাদের মধ্যে তফসিলিরা রয়েছেন তাদের উন্নয়নের জন্য কোনওরকম টাকা চায়নি। এ থেকে বোঝা যাচ্ছে, চাটুজ্জে-বাড়ুজ্জে যেখানে থাকেন সেখানকার উন্নয়ন হবে অন্য জায়গার হবে না। গাছ কাটার কথা ওনার বক্তব্যে উনি বলেছেন। একটু আগে শুনছিলাম ডুয়ার্সের তরাই অঞ্চলে কত শত শত গাছ কাটা হচ্ছে। সেখানে কারা গাছ কাটছে? সেখানে হাজার হাজার নেপালি তারা এসে গাছ কাটছে। তারা তো ভারতীয় নয়। অথচ এই উদ্বাস্তুরা ভারতীয়। তারা গাছ কাটলেই আইন-শৃঙ্খলার অবনতি হয়ে যাবে? তাছাড়া, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা কোথায় আছে? সারা পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা গোল্লায় চলে গিয়েছে। চুরি, ডাকাতি, ছিনতাই সমানে চলেছে। গ্রামে চলছে সামাজিক বয়কটের নামে অন্ন জল বন্ধের ব্যবস্থা। তার কোনও বিচারের ব্যবস্থা নেই।

আমরা জানি না কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা কোনও প্রতিকার হচ্ছে কিনা। অথচ আজকে বলা হচ্ছে আইন-শৃঙ্খলা ব্যাপারে আমাদের সেখানে গুলি চালাতে হয়েছে উদ্বাস্তুদের মার্ডার করতে হয়েছে। উনি বলেছেন দু'জন মারা গেছে। আজকে বিভিন্ন দিক থেকে প্রতিবাদ এসেছে। আমরা বলেছি একটা বিচার বিভাগীয় তদন্ত করা হোক যে কেন গুলি চালানো হল। উনি যখন বিরোধীপক্ষে ছিলেন তখন তিনি বার বার বিচার বিভাগীয় তদন্তের দাবি করেছিলেন এবং তৎকালীন মুখ্যমন্ত্রী অনেক বিষয়ে উনার কথা মেনে নিয়েছিলেন। কিন্তু আজকে উনি তা করছেন না। উদ্বাস্তুদের উপর যে গুলি চালানো হয়েছে তাতে অনেক লোক মারা গেছে আমাদের কাছে সংবাদ আছে ২৩ জন মারা গেছে। সেইজন্যই বলছি তদন্ত করা হোক এবং তদন্ত করা হলে সঠিক তথ্য জানা যাবে। তাই আমি আজকে মুখ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি যে এটা বিচার বিভাগীয় তদন্ত করা হোক। একটা অল পার্টি কমিটি করে তদন্তের ব্যবস্থা আপনি করুন। এবং প্রকৃত ঘটনা কি সেটা মানুষ জানুক যে কেন গুলি করে মারলেন সেটা পরিষ্কার হয়ে যাবে। মোরারজীভাই দেশাই আপনাকে চিঠি লিখেছেন এবং ওদের অন্ন জল বন্ধ করে দেওয়ার ব্যাপারে উনি যে আপনাকে সমর্থন করেছেন আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি উনি মোরারজী ভাই দেশাইয়ের চিঠি আমাদের পড়ে শোনান এবং আপনিও যে চিঠি লিখেছিলেন সেটা পড়ে আমাদের শোনান। মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের সম্বন্ধে কোথায় মিল রয়েছে কোথায় বেমিল রয়েছে সেটা জানা যাক। এই মরিচঝাঁপিতে আমাদের পার্টির তরফ থেকে শ্রী রবীন নস্কর, সোমেন মিত্র, বীরেন মহান্তি, দেব প্রকাশ রায় যাচ্ছিল। কিন্তু কুমীরমারিতে তাদের আটকে দেওয়া হয়েছে। তাদের অ্যারেস্ট করা

হয়েছিল। তারা যেতে পারেনি। একটা অগণতান্ত্রিক উপায়ে যেভাবে স্বৈরতন্ত্রের রাজত্ব চালাচ্ছেন যেভাবে মরিচঝাঁপিতে রাজনীতি করছেন তাতে একটা ভয়াবহ পরিণতির সৃষ্টি হবে। আমি অনুরোধ করব নিরীহ উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করবেন না যাতে সুষ্ঠু সমাধান হয় যাতে উদ্বাস্তুরা এখানে বাস করতে পারে তার জন্য আপনারা একটা সুষ্ঠু সমাধানের পথে এগিয়ে আসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার স্যার, মরিচঝাঁপিতে ঢোকবার আগে আমি এক মহাপুরুষের বাণী আপনাকে শুনাব। ১৯৫৯ সালে তিনি বলেছিলেন ''আমি বলেছিলাম এই রকম কয়েক লক্ষ একর জমি উদ্ধার করে তার কিছুটা বাস্তুহারাদের যারা পশ্চিমবাংলায় থাকতে চাইছেন তাদের দেব আর বাকিটা পশ্চিমবাংলার কৃষকদের মধ্যে বিতরণ করুন তাহলে আমাদের অর্থনীতি যেটা দুর্বল হয়ে আছে তা সবল হতে পারে। অথচ এই রকম কোনও পরিকল্পনা আজ অবধি নিচ্ছেন না। শুধু নিচ্ছেন না তা নয় বাস্তুহারাদের ব্যাপার নিয়ে আলোচনা করে দেখছি পশ্চিমবাংলা সরকার ভারত সরকারকে পণ্ডিত নেহেরুকে বুঝিয়ে আমাদের আর টাকার দরকার নেই। এখানে আর কিছু করা যাবে না, তোমরা বাস্তুহারাদের বাইরে নিয়ে যাও। এখন যদি বাস্তুহারারা চলে যায় বাইরে আর টাকা চাইবেন কি করে। অথচ এই টাকাটা যদি চাইতেন এবং তাই দিয়ে যদি এখানকার জমি উদ্ধার করতেন তাহলে পূর্ববঙ্গের উদ্বাস্তু এবং পশ্চিমবাংলার কৃষক উভয়েই উপকৃত হত। কিন্তু সরকার বললেন এখানে তিন ধরনের জায়গা আর নেই। টাকা আমরা আর চাই না। প্রথম তারা বলেছিলেন বাস্তুহারাদের কোথাও জায়গা দিতে হবে এবং বলে দণ্ডকারণ্যের খোঁজে গিয়েছিলেন এখন বলছেন না তো ওটা তো মধ্যপ্রদেশের একটা পরিকল্পনা।'' এই ছিল মহাপুরুষের বাণী। তখন তিনি মহাপুরুষ ছিলেন আজকে তিনি গদি রাখবার জন্য কি করে কাপুরুষ হয়ে গেলেন তা স্যার বুঝতে পারছি না। একদিন তিনি উদ্বাস্তুদের জন্য কুম্ভীরাশ্রু ফেলেছিলেন। কারণ সেদিন তিনি বুঝতে পারেননি যে কোনও না কোনও দিন তাকে এই পশ্চিমবাংলার গদিতে আসতে হতে পারে।

[4-00—4-10 P.M.]

তার উপর দায়িত্ব দেওয়া হতে পারে—তাই তিনি ১৯৫৯ সালে দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছিলেন। পশ্চিমবাংলায় যে প্ররোচনার কথা ঐ মহাপুরুষ জ্যোতি বসু একটু আগে বিবৃতি দিলেন চক্রান্ত করা হয়েছে, প্ররোচিত করা হয়েছে উদ্বাস্তুদের এখানে আনার জন্য—তিনিই একদিন এই দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছিলেন। স্যার, আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি দণ্ডকারণ্যে এই লিফলেট, পুস্তিকার যে বাণীটা আমি পড়লাম, মহাপুরুষের এই বাণীটা ওখানে ছড়িয়ে দেওয়া হয়েছে এবং ওখানে বুঝিয়ে দেওয়া হয়েছে—পশ্চিমবাংলার যিনি এখন মুখ্যমন্ত্রী তিনি চেয়েছিলেন পশ্চিমবাংলার সমস্ত জমি থেকে এই উদ্বাস্তু সমস্যার সমাধান হবে। তিনি চেয়েছিলেন পশ্চিমবাংলার বাহিরে কোনও উদ্বাস্তু ভাইদের থাকতে হবে না, দণ্ডকারণ্য, মানায় থাকতে হবে না। আজকে তিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়েছেন। এই লিফলেট ওখানে বিলি করা হয়েছে যে আপনারা এখানে চলে আসুন। তাই চক্রান্ত যদি কেউ করে থাকেন তাহলে সেই চক্রান্তের নায়ক হচ্ছেন উনি—স্যার, চক্রান্তের নায়ক এখানে এখন

নেই—তিনি হচ্ছেন মহাপুরুষ জ্যোতি বসু। আজকে স্বীকার করার তাঁর কোনও সৎসাহস নেই। তিনি আজকে চক্রান্ত করার কথা বললেন। তিনি যদি উস্কানি না দিতেন তাঁর দলের লোকেরা যদি উস্কানি না দিতেন বিগত কয়েক বছর ধরে তাহলে আমি সাধারণ মানুষ হিসাবে মনে করি দণ্ডকারণ্যের প্রত্যেকটি উদ্বাস্তু ভাইদের অর্থনৈতিক কাঠামো মজবুত করে তোলা যেত। কিন্তু আমরা কি দেখেছি? দিনের পর দিন তাঁরা প্ররোচনা দিয়েছেন। ওদের অর্থনৈতিক কাঠামো মজবুত করে তুলতে সাহায্য করেননি। কেবল উস্কানি দিয়েছেন, তোমরা এখানে চলে এস, বাহিরে থাকতে হবে না, পশ্চিমবাংলায় যথেষ্ট জায়গা আছে। এইভাবে চক্রান্ত করার কোনও অধিকার নেই। আমি ওর মতো দায়িত্বজ্ঞানহীন উক্তি করব না। আমি এখন বলতে পারব না যে পশ্চিমবাংলায় যথেষ্ট জায়গা আছে কিনা যাতে করে উদ্বাস্তু সমস্যার সমাধান করা যেতে পারে। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, উনি যে চক্রান্ত করার কথা বললেন— ডাইরেক্টলি অর ইনডাইরেক্টলি ওদের দলই নিয়ে এল যখন তখন তাদের উপর অত্যাচার করার ক্ষমতা কে দিল? জনসাধারণ দিয়েছে? আপনাদের ৩৬ দফার কোন দফায় আছে মানুষের উপর অত্যাচার করব, উদ্বাস্তুদের সুড়সুড়ি দিয়ে পশ্চিমবাংলায় নিয়ে আসব, তাদের উপর গুলি করব, তাদের পানি, জল না দিয়ে মারব? এইরকম কোনও ট্রিটমেন্টের কথা আপনারা ৩৬ দফায় দিয়েছিলেন? তাদের প্ররোচনা দিয়ে যখন নিয়ে এলেন তখন সমস্যার সমাধান করার চেষ্টা না করে মেরে ফেলবার চেষ্টা করছেন। স্যার, এবার আমি মরিচঝাঁপি প্রসঙ্গে আসছি। মরিচঝাঁপি উদ্বাস্তু ভাইদের ব্যাপারে পশ্চিমবাংলার প্রতিটি মানুষ আজকে বুঝতে পারছে। তারা এখানে একটা আশা নিয়ে এসে আশাহত হল। কুকুরের মতো এক একজায়গায় তাড়িয়ে নিয়ে যাওয়া হল।

স্যার, বিগত দিনের পর্যালোচনা করতে গেলে অনেক সময় লেগে যাবে, এখন অত সময় পাওয়া যাবে না। স্যার, কাশীপুর, বর্ধমান, হাসনাবাদের ঘটনা আপনি জানেন যে সেখানে কিভাবে উদ্বাস্তুদের উপর অত্যাচার করা হয়েছে। সাধারণ মানুষের সঙ্গে এই রকম ব্যবহার করতে পারে কিনা আমি এই প্রশ্ন করছি—আমরা জানি তথাকথিত উদ্বাস্তু নেতা আজকে দুর্ভাগ্যক্রমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়ে গেছেন, যিনি কোনওদিন কল্পনাও করতে পারেননি যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হবেন—যে ছেলে ২৯ বছর ধরে কেবল ফেল করে যায় সে যদি হঠাৎ পাশ করে তাহলে কি করবে ভাবতে পারে না—উনিও তেমনি ২৯ বছর ধরে কেবল বিরোধী ভূমিকা পালন করেছেন আর দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছেন, উদ্বাস্তুদের প্রকৃত অর্থনৈতিক কাঠামো উন্নতির জন্য কোনও সাজেশন দেননি। তিনি কেবল পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করেছেন। পশ্চিমবাংলার মানুষ যারা বাহিরে সেটেল্ড হয়েছিল তাদের কাছে কেবল দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছেন। তাই ৩০ বছর পরে হঠাৎ তিনি যখন পাশ করে গেলেন তখন ভাবছেন তাই তো গদি রাখতে হবে এবং এই গদি রাখতে গেলে তো একটা ফর্মের মধ্যে রাখতে হবে—তাই তিনি বললেন, 'সব ঝুটা হ্যায়, তফাৎ যাও'—ভোটের সময় গদি পাবার জন্য এক রকম আদর্শ, আর গদি পাবার পর তাকে আঁকড়ে রাখবার জন্য আর এক রকম আদর্শ—ভোটের সময় উদ্বাস্তুদের পায়ে পড়েননি? আমি জানি আমার কনস্টিটিউয়েন্সিতে ভোটের সময় এক একটি উদ্বাস্তু ভাইয়ের পায়ে পড়েছেন, আমি উদ্বাস্তু নেতা, আমাকে একটা ভোট দিন, সুনীতি চট্টরাজ উদ্বাস্তু নেতা নন, ওকে ভোট দেবেন না।

রিফিউজি ভাইদের দরজায় গিয়ে পায়ে পড়েছেন, ভোট দাও বলে। এখন ভাবছেন ভোট তো আবার অনেক দেরি আছে, তখন সাধারণ মানুষকে বুঝিয়ে সুজিয়ে দেব—মরিচঝাঁপি প্রসঙ্গে আসার আগে আমি আর একটি কথা বলে নিতে চাই। আমাদের দলনেতা শ্রদ্ধেয় জয়নাল আবেদিনসাহেব তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলেন।

মরিচঝাঁপির কথায় আসার আগে আমি অন্য আর একটি বিষয়ে বলতে চাই। স্যার, আমি আমাদের দলনেতা ডাঃ জয়নাল আবেদিনের সঙ্গে গভর্নরের সঙ্গে দেখা করেছিলাম। সেখানে গভর্নরের কাছে অনেকগুলি ব্যাপার নিয়ে আমরা ডেপুটেশন দিয়েছিলাম, তারমধ্যে একটি বিষয়ের কথা আমি এখানে উল্লেখ করছি। আমি সেটা এখানে পড়ে দিচ্ছি। No human treatment is being extended to the refugees from Dandakaranya, neither any impartial enquiry is being made to ascertain the causes of the influx from Dandakaranya. গভর্নরকে এটা আমরা দিয়েছিলাম এবং জুডিসিয়াল এনকোয়ারী চেয়েছিলাম। কোনও এনকোয়ারী হল না। জ্যোতি বসু মহাশয় ভদ্রতা করে একটা উত্তর দিলেন, তার উত্তরের ১২ প্যারাতে যেটা তিনি বলেছেন সেটা এখানে আমি পড়ে দিচ্ছি—Refugees who came over from Dandakaranya were provided with relief even beyond our means. Their repatriation to Dandakaranya is being arranged in close co-operation with the Central Government. স্যার, তারিখটা জানিয়ে দিই, তারিখটা হচ্ছে, ১৩ই জুলাই, মরিচঝাঁপির ঘটনার অনেক আগে। স্যার, জ্যোতি বসু মহাশয় ১৯৫৯ সালে এক কথা বলেছেন, ভোটের আগে এক কথা বলে ভোট নিয়েছেন আবার ভোটের পরে অন্য কথা বলছেন। স্যার, এই মহাপুরুষ জ্যোতি বসু মহাশয় যে কত রূপ ধারণ করছেন সেটা আপনি দেখুন। স্যার, মরিচঝাঁপিতে আমরা কি দেখলাম সেটা আপনাকে একটু জানাই। আমি, শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সি—সর্বভারতীয় যুব কংগ্রেসের সভাপতি এবং শ্রী দেবীপ্রসাদ চ্যাটার্জি, এম. পি. এই তিনজন আমরা সরেজমিনে তদন্তে গিয়েছিলাম। নেজাত পর্যন্ত আমরা গেলাম তারপর ওখানকার পুলিশ—সন্দেশখালির ও. সি. আমাদের বললে লঞ্চ নেই, ওখানে আপনাদের যেতে দেবার নির্দেশও নেই কাজেই আপনাদের আমরা ওখানে যেতে দিতে পারছি না। তারা বললে, আমরা দুঃখিত। স্যার, অত্যন্ত লজ্জিত হলাম এই দেখে যে ভারতবর্ষের টেরিটরির মধ্যে কোনও জায়গাতে যেতে গেলে আমাদের পারমিশন নিতে হবে। এই যদি অবস্থা হয় তাহলে আর্টিকেল ১৯এ যে ফান্ডামেন্টাল রাইটস আছে সেগুলি রাখবার কোনও দরকার নেই। বলা আছে যে ইন্ডিয়ান টেরিটরির মধ্যে যে কোনও জায়গায় যাবার অধিকার একজন ভারতীয় নাগরিকের আছে। কিন্তু স্যার, এসব থাকা সত্ত্বেও আমাদের যেতে দেওয়া হল না। এটা হল আমাদের উপর অত্যাচার, কিন্তু সাংবাদিকদের যেতে দেওয়া হল না কেন? কারণ কি? কেন যেতে দেওয়া হচ্ছে না? কারণ হচ্ছে, জ্যোতি বসু মহাশয় যে স্টেটমেন্ট দিয়েছেন যে ওরা জুডিসিয়াল এনকোয়ারি করবেন না, সেখানে আমরা যদি যেতাম, সাংবাদিক বন্ধুরা যদি যেতেন তাহলে এক কথায় সকলেই বলতেন যে এই স্টেটমেন্ট অসত্য স্টেটমেন্ট, এই কারণেই আমাদের সেখানে যেতে দেওয়া হয়নি। আমরা স্যার, মরিচঝাঁপিতে যেতে পারিনি কিন্তু কুমীরমারীর লোকেদের কাছে খবর নিয়ে যা জানতে পেরেছি তাতে দেখছি অত্যন্ত জঘন্য অপরাধ ওরা করেছেন। আজকে আপনারা দাঁত বের করে হাসতে পারেন কিন্তু আপনারা ১৯৮২ সাল পর্যন্ত থাকবেন কিনা

জানি না। পশ্চিমবাংলার মানুষ আবার রায় দেবে। আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি আজকের ১৭৮ পরে ১৮৮তে গিয়ে দাঁড়াবে কারণ অত্যন্ত জঘন্য অপরাধ আপনারা করেছেন। শুনুন এবারে কি অপরাধ করেছেন। স্যার, ওখানকার মানুষগুলি, যারা ওখানে সেটেল হবার স্বপ্ন দেখেছিল সরকারের কাছে এক পয়সা সাহায্য না নিয়েও—নিজেরা স্বাবলম্বী হবে, মৎস্য চাষ করবে, জমি চাষযোগ্য করে নিজেরা উপার্জন করে বেঁচে থাকবে।

(গোলমাল)

Sir, if they bark like this can I speak? Every time they are disturbing. They do not want to understand the thing.

[4-10—4-20 P.M.]

ওঁরা যখন স্বপ্ন দেখছিল সরকারের সাহায্য না নিয়ে বাঁচবার তখন একটা জাল দলিল নিয়ে, আমি দায়িত্ব নিয়ে বলছি, একটা জাল দলিল সৃষ্টি করেছেন, ওঁনাব যদি সৎসাহস থাকে তাহলে এম. এল. এ. নিয়ে ইনকোয়ারি করতেন, আমরা যাব সেখানে। আমরা জ্যোতিবাবুর কথা বিশ্বাস করি না। প্রতিটি কথা উনি অসত্য বলছেন। একটা জাল দলিল নিয়ে বললেন যে জমি বিতরণ করা হয়েছে। কিন্তু সেই রকম কোনও কাজ সেখানে করা হয়নি। মানুষ সেখানে সুস্থভাবে বাঁচবার স্বপ্ন দেখছিল। তাদের দোষের মধ্যে তারা সি. পি. এম.এর মেম্বার হতে পারেনি। এই অপরাধের জন্য তাদের উপর জুলুম করা হয়েছে, অত্যাচার করা হয়েছে। তাদের বলা হয়েছে যে তোমরা সি. পি. এম.এর মেম্বার হচ্ছ না, তোমরা দণ্ডকারণ্যে ফিরে যাও। তাঁরা যেতে রাজি হল না। তাঁরা বলেছিল যে আমরা এখানে থাকব। এই অপরাধে পুলিশ দিয়ে তাঁদের উপর অত্যাচার করা হয়েছে। ২৭ থেকে ৩৭ খানা লঞ্চ দিয়ে তাদের দ্বীপে ঘেরাও করে রাখা হয়েছিল এবং বাইরের সঙ্গে যোগাযোগ বন্ধ করে দেওয়া হয়েছিল। কিন্তু মানুষ কুমীরমারির বাজারে এসেছিল বাজার করতে উইদাউট প্রোভোকেশন তাঁদের নির্মমভাবে সেখানে হত্যা করা হয়েছে। জ্যোতিবাবু বলছেন যে ২ জন-এর খবর পেয়েছি—৭ জনের পোস্ট মর্টেম হয়েছে। আর পুলিশের সাহায্যে বস্তা করে ডেড বডি নদীতে ফেলে দেওয়া হয়েছে। তারপর যখন উদ্বাস্তু ভাইয়েরা বলেছিল যে আমরা কোনও অপরাধ করিনি আমাদের বাঁচতে দিন তখন সরকার থেকে আদেশ গেল যে এদের ভাতে মার, পানিতে মার। পুলিশ থেকে নির্দেশ গেল যে যতক্ষণ পর্যন্ত এরা সারান্ডার করছে ততক্ষণ পর্যন্ত ওদের জল খেতে দেবে না, অন্ন দেওয়া হবে না। এইভাবে নির্মম অত্যাচার তাদের উপর করা হয়েছে। স্যার, জুলফিকর আলি ভুট্টোর ফাঁসির হুকুম হলে পলিটব্যুরো থেকে একটা রেজলিউশন ওঠে, ফাঁসির বিরুদ্ধে রেজলিউশন করে সমবেদনা জানায়। আর ভারতবর্ষের মধ্যে একটা টেরিটোরী মরিচঝাঁপি, সেখানে হাজার হাজার মানুষকে কঠিন সাজা দেওয়া হচ্ছে তাঁদের বিরুদ্ধে সি. পি. এম.এর কোনও রেজলিউশন নেই। আপনার মাধ্যমে অনুরোধ করি, আজকে পশ্চিমবাংলার মানুষ ভীত, সন্ত্রস্ত এই খুনেদের রাজত্বে। আজকে আইনের শাসন যদি হত তাহলে আজকে পশ্চিমবাংলার মানুষের উচিত ছিল মুখ্যমন্ত্রীকে ঐ মরিচঝাঁপির মানুষের মতো ঘেরাও করে রাখা, তাদের মতো পানীতে মারা, ভাতে মারা তাহলেই তিনি শিক্ষা পেতেন। আমি লাস্ট প্রেয়ার করছি, মুখ্যমন্ত্রীর শুভ বুদ্ধি হোক, তিনি

এখনও এই সমস্ত মানুষের প্রতি সৎ আচরণ করুন, তাঁদের খাদ্য পাঠাবার ব্যবস্থা করুন, পানীয় জল দেবার ব্যবস্থা করুন, তাদের বুঝিয়েসুঝিয়ে যে করা প্রয়োজন সেইভাবে ব্যবস্থা করুন। কিন্তু গুলি চালিয়ে নয়। আমি অনুরোধ রাখছি, যদিও আমি জানি যে তিনি দাম্ভিক তবুও বলব যে তাঁরা এই দম্ভ ত্যাগ করে, কোনও বিবেকের প্রশ্ন না এনে মানবিকতার খাতিরে মরিচঝাঁপির এই উদ্বাস্তুদের, যাঁরা জ্যোতিবাবুর ভোটার নয়, তাঁদের প্রতি একটা সৎ এবং শুভবুদ্ধি দেখাবার চেষ্টা করুন, তা না-হলে এর পরিণাম ভয়ানক হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের কাছে বিবৃতি রেখেছেন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, অত্যন্ত শান্ত মাথায় ধীরভাবে সমস্ত সমস্যাটা আজকে আমাদের বিচার করার দরকার আছে। মরিচঝাঁপিতে লোকগুলো গেল, কার পাপে গেল, এর দায় দায়িত্ব কার, এই যে ১ লক্ষ ২০ হাজার লোক দণ্ডকারণ্য থেকে চলে এসেছিল, যার মধ্যে ১ লক্ষ ১০ হাজার ফিরে গেছে, কার পাপে এরা দণ্ডকারণ্য ছেড়ে চলে এসেছিল, পাপ কাদের তা একটু বিচার বিশ্লেষণ করা দরকার। আপনারা জানেন যে উদ্বাস্তুরা যখন ভারত বিভাগের পর ওপার থেকে চলে আসেন, তখন আমরা বার বার দাবি তুলেছিলাম যেমন পাঞ্জাবে উদ্বাস্তুদের জন্য ব্যবস্থা করা হয়েছে, তাদের পুনর্বসতির জন্য পবিকল্পনা গ্রহণ কবা হয়েছে পশ্চিমবঙ্গেও তেমনি পরিকল্পনা করে ব্যবস্থা গ্রহণ করা দরকার, যতদিন তাদের অর্থনৈতিক পুনর্বাসন না হয়, এইকথা আমরা বার বার বলেছি। এখনকার জনতা পার্টির নেতা মরিচঝাঁপির ব্যাপারে চোখের জল ফেলছেন, তখন তো ঐ প্রফুল্ল সেন মহাশযই পুনর্বাসন মন্ত্রী ছিলেন, তারপর উনিই তো মুখ্যমন্ত্রী ছিলেন পশ্চিমবঙ্গের এবং পুনর্বাসন মন্ত্রী ছিলেন আভা মাইতি। তখনকার আমলে তাঁদের জবাব কি এই ব্যাপারে? তাঁদেব জবাব ছিল পশ্চিমবাংলায় জায়গা নেই, পশ্চিমবাংলা ওভার স্যাচুরেটেড। সুতরাং দণ্ডকারণ্যে যেতে হবে, তাদের আন্দামান যেতে হবে, মানা ক্যাম্পে যেতে হবে। আমরা তখন তাঁদের বাব বার বলেছি, এই বাংলাভাষী মানুষদের দূর দেশে পাঠিয়ে দেবেন? পশ্চিমবাংলায় যদি পুনর্বাসনেব ব্যবস্থা না হয়, ঐ সব জায়গায় পাঠাবার আগে, সেখানে কি পরিস্থিতি আছে, কিভাবে যাবে, সেখানে তাদের অর্থনৈতিক পুনর্বাসন হবে কি না, এইসব চিন্তা করে পাঠান। আমাদেব কথা তাঁরা শোনেননি, সেই লোকগুলোকে সেখানে পাঠিয়ে দিয়েছেন। আজকে ২৪/২৫ বছর পার হয়ে গেছে, দায়দায়িত্ব কার? দণ্ডকারণ্য ডেভেলপমেন্ট অথরিটিকে দায়িত্ব দেওয়া হয়েছিল। আমরা বলেছিলাম পশ্চিমবাংলায় পূর্ববাংলা থেকে উদ্বাস্তু যারা এসেছেন, তারা সবাই বাংলা ভাষাভাষি, সুতরাং পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্ব আছে এই ব্যাপারে, সেই দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হবে। অনেক চেঁচামেচির পর চারজন লোককে সেখানে পাঠানো হল দেখে আসবার জন্য। তাঁরা ফিরে চলে এলেন। তারমধ্যে পূর্ণেন্দু দাসগুপ্ত মহাশয় ছিলেন। কেন তাঁরা ফিরে এলেন, জবাব দেবেন? দায় দায়িত্ব কার, জবাব দেবেন জয়নাল আবেদিন সাহেব, তখন যাঁরা কংগ্রেসি ছিলেন তাঁরা জবাব দেবেন? সুনীতিবাবু জবাব দেবেন? কাশীবাবু, যিনি সেদিন পর্যন্ত কংগ্রেসি মন্ত্রিসভার সদস্য ছিলেন, তিনি কি এর জবাব দিতে পারেন? আমরা সেই সময় বার বার বলেছি, কেন্দ্রীয় সরকারের অধীনে একটা অঞ্চল তৈরি করুন এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সেখানে লোক

থাকবে যে পর্যন্ত না ঐ উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বসিত হয় সেই পর্যন্ত। মধ্যপ্রদেশ বলুন, ওড়িশা বলুন, অন্ধ্র বলুন, তাদের হাতে ছেড়ে দেবেন না। আজকে ২৫ বছর হয়ে গেছে, তারা কি নাগরিক অধিকার পেয়েছে, তারা কি চাকরির অধিকার পেয়েছে? তারা ২৫ বছরেও নাগরিক অধিকার পায়নি, ভোটের অধিকার পায়নি, এর জবাব জনতা পার্টি কি দেবেন? এর জবাব কি প্রফুল্লচন্দ্র সেন মহাশয় দেবেন? উদ্বাস্তুদের এই দুরবস্থা নিয়ে ছিনিমিনি খেলা হয়েছে। তারা চেয়েছিলেন যে এই উদ্বাস্তুরা দণ্ডকারণ্যে গিয়ে যাতে মরে হেজে যায়, সেই জায়গায় থাকতে না পায়। আজকে তাঁরা চোখের জল ফেলছেন। লজ্জা করে না আপনাদের? কাশীবাবু স্বীকার করে গেছেন যে এই উদ্বাস্তু সেখানে লাঞ্ছিত হয়েছে, অত্যাচারিত হয়েছে, তার ফলে তারা দণ্ডকারণ্য থেকে চলে এসেছে। এই দায়-দায়িত্ব কার? কেন্দ্রে তো কিছুদিন আগেও কংগ্রেস সরকার ছিল, সেই আমল থেকেই তো তারা অত্যাচারিত হচ্ছে, তাদের আমল থেকেই তো এই জিনিস চলে আসছে, সুতরাং দায়দায়িত্ব তাদের। সেই দায়দায়িত্ব তারা কোনওদিন পালন করেননি। দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের দুরবস্থার জন্য পূর্ণ দায়দায়িত্ব তাদের। দণ্ডকারণ্য থেকে যখন লোক চলে আসতে শুরু করল, তখন সর্বদলীয় কমিটি করে সেখানে লোক পাঠানো হয়েছিল, আমাদের পুনর্বাসন মন্ত্রীর অধীনে তাঁরা সেখানে গিয়েছিলেন। তাঁরা কি বলেছিলেন? এখানে প্রস্তাব পাস করে কেন্দ্রীয় সরকারকে বলা হোক, সেখানে সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করা দরকার।

[4-20—4-30 P.M.]

আজকে একথা অস্বীকার করতে পারবেন কেউ? কেউ জবাব দিতে পারবেন? কাশীবাবু যিনি সিদ্ধার্থবাবুর মন্ত্রিসভার মন্ত্রী ছিলেন, তিনি পারবেন? জয়নাল সাহেব জবাব দিতে পারবেন? '৭৫ সালে দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা এসেছিলেন, ওঁরা তাঁদের মেরে তাড়িয়ে দিয়েছেন, তাঁরা পশ্চিমবাংলায় ঢুকতে পারেনি। কত লোক এসেছিল? ১০ থেকে ১৫ হাজার লোক এসেছিল, তাদের মেরে তাড়িয়ে দিয়েছিলেন। আর আজকে ১ লক্ষ ২০ হাজার লোক এসেছে, ধৈর্যের সঙ্গে বামফ্রন্ট সরকার তাদের ত্রাণ ব্যবস্থার দায়িত্ব নিয়েছে, ধৈর্যের সঙ্গে তাদের বোঝাবার চেষ্টা করেছে, ধৈর্যের সাথে তাদের ফেরৎ পাঠাবার চেষ্টা করেছে। ১ লক্ষ ১০ হাজার লোক ইতিমধ্যে চলে গিয়েছে। তথাপি আর মাত্র ৮ হাজার লোক থেকে গেল কেন? কাশীবাবু প্রশ্ন তুলেছেন যে, যদি রাজস্থান থেকে লোক আসতে পারে তাহলে কি তাদের ভারতবর্ষের নাগরিক হিসাবে আসার অধিকার নেই? নিশ্চয়ই আসার অধিকার আছে। দণ্ডকারণ্যের লোকের পশ্চিমবাংলায় আসার অধিকার নেই, একথা কে বলছে? উদ্বাস্তুদের পুনর্বাসন এবং পুনর্বসতির দায়িত্ব সরকার নিয়েছেন, একথা কি তিনি ভুলে গিয়েছেন? সরকারকে সেই দায়িত্ব পালন করতে হবে। দণ্ডকারণ্য থেকে ১ লক্ষ ২০ হাজার উদ্বাস্তু চলে আসা আর রাজস্থান থেকে ২০ হাজার লোক এসে চাকুরি করা বা পশ্চিমবাংলা থেকে ৫ হাজার লোক গিয়ে বিহারে চাকুরি করাকে উনি এক করছেন কি করে? এই দুটোর মিল কোথায় তা আমরা বুঝতে পারছি না! দণ্ডকারণ্যে তাদের পুনর্বাসনের জন্য পাঠানো হয়েছে, সেখানে তাদের পুনর্বসতি দিতে হবে। আমরা একথা বলেছিলাম। আমি ইস্টবেঙ্গল রিলিফ কমিটির সেক্রেটারি ছিলাম, তখন ডঃ মেঘনাধ সাহা ছিলেন, এবং আমি আর. সি. আর. সি. ও ইউ সি. আর. সি.র সঙ্গেও যুক্ত ছিলাম, আমরা তখন বলেছিলাম মা[illegible] [illegible] লোক

পাঠান, দণ্ডকারণ্যে যদি লোক পাঠান তাহলে অন্তত সেখানে যাতে তাদের পুনর্বসতি হতে পারে তার ব্যবস্থা করুন। ব্যবস্থা কি হয়েছিল? সেই ব্যবস্থার কথা শুনলে আপনারা অবাক হয়ে যাবেন। আমাদের চিফ সেক্রেটারি দণ্ডকারণ্য ডেভেলপমেন্ট অথরিটির একজন মেম্বার ছিলেন। অথচ সেখানে ৫ বছরের মধ্যেও ঐ অথরিটির একটাও মিটিং হয়নি। কত দরদ দেখুন। ওঁরা তো ৫ বছর মন্ত্রিত্ব করেছিলেন, দণ্ডকারণ্যে ক'বার গিয়েছিলেন? কাশীবাবু মন্ত্রী ছিলেন, ক'বার তিনি দণ্ডকারণ্য গিয়েছিলেন? একবারও যাবার চেষ্টা করেননি। ওঁদের গরিবের জন্য দরদ নেই, উদ্বাস্তুদের জন্য দরদ নেই, মানুষের জন্য দরদ নেই। এটা মানুষ বুঝতে পেরেছে বলেই ছেঁটে ঠিক জায়গায় ওঁদের দাঁড় করিয়ে দিয়েছে। এটা আজকে তাঁদের বোঝা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মরিচঝাঁপি সুন্দরবনের শেষ প্রান্তে অবস্থিত। দেশ ভাগের পর সুন্দর বনের যে অঞ্চলটা আমাদের এই দিকে পড়েছে সেখানে খুলনার আশপাশ জায়গা থেকে ইতিমধ্যেই অনেক লোক এসেছে। সেই লোকগুলি ঐ অঞ্চলে, অর্থাৎ সুন্দরবনে এসে বসতি স্থাপন করেছে। যাঁরা আজকে কংগ্রেসে বসে আছেন, তাঁরা জবাব দিতে পারবেন যে, সুন্দববনেব উন্নয়নের জন্য কি ব্যবস্থা করেছেন? এক ফসলা জমিকে কি দো-ফসলা কববার চেষ্টা করেছিলেন? সুন্দরবনে একটা শিল্প করেছেন, যাতে লোকগুলি চাকুরি পাবে? কি করে খাবে তারা, বাঁচবে কি করে? আজকে সুন্দরবনের অধিবাসীদের শতকরা ৫০ জন আধ-পেটা খায়। তারা কি করে খায়, তার কোনও খবরই আপনারা রাখেন না। মরিচঝাঁপিতে ৮০০০, ১০,০০০ লোকের অর্থনৈতিক পুনর্বাসন কি হতে পারে? তা হওয়া অসম্ভব। আপনারা অনেক কথাই বলছেন, ৮০০০ লোককে কি পশ্চিমবাংলা নিতে পারে না? কিন্তু আজকে প্রশ্নটা ৮০০০ লোকের নয়। তাহলে ১ লক্ষ ১০ হাজারকে পাঠিয়ে দিলাম কেন? সবাইকেই পশ্চিমবাংলায় নেওয়া উচিত। আমাদের বক্তব্য হচ্ছে কেন্দ্রীয় সরকার বার বার আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন যে, দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের পুনর্বসতি হবে। সেই প্রতিশ্রুতি আজকে কেন্দ্রীয় সরকারকে পালন করতে হবে। তা যদি তারা না করেন তাহলে কেন্দ্রীয় সরকার এবং ঐ এলাকার সংশ্লিষ্ট রাজ্য সরকারগুলির বিরুদ্ধে আমাদের প্রতিবাদ এবং প্রতিরোধ সংগ্রাম শুরু হবে। এটা আপনারা ভুলে যাবেন না।

কুমিরমারি, মরিচঝাঁপির অপর পাড়। ঐ জায়গা আমি চিনি এবং আমার যাতায়াত আছে। ছোটমোল্লা এবং সাতজেলিয়া গ্রাম গোসাবা থানার মধ্যে অবস্থিত। ওখানকার প্রতিটি মানুষকে চিনি। হঠাৎ একদিন দিল্লিতে বসে কাগজ খুলে দেখলাম যে মরিচঝাঁপিতে রাজনীতি চলছে এবং নিখিলবাবু মরিচঝাঁপি এবং কুমিরমারিতে গিয়ে বক্তৃতা দিয়ে এসেছেন যে উদ্বাস্তু ভাইয়েরা তোমরা যেও না। আমি তখন দিল্লিতে বসে। মাখনবাবু ওখানে ছিলেন তিনি বললেন কি ব্যাপার, আপনি গেলেন কবে? সুতরাং এই হচ্ছে খবরের কাগজ। ওখানকার স্থানীয় মানুষ যেখানে তাঁদের নিজেদের পুনর্বাসনের ব্যবস্থা নেই সেখানে আপনারা কি করছেন? স্থানীয় লোকেদের সাথে ঝগড়া বাঁধিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। গুলি চালাবার যে ঘটনা তা সত্যিই দুঃখজনক—এটা আমরা স্বীকার করি। একটা লোক মারা গেলে চোখের জল ফেলি—৩১ তারিখের ঘটনার পরে আমাদের মন্ত্রীরা সেখানে গিয়েছিলেন এবং সেখানে গিয়ে মিটিং করে দুঃখ প্রকাশ করে এসেছেন। ওখানকার মানুষ যে মরেছে তারজন্য মন্ত্রীরা রাইটার্স বিল্ডিং-

এ চুপ করে বসে থাকেনি। **(ভয়েস) আপনারা কত লোককে মেরেছেন?** সুনীতিবাবুর হাত এখনও লাল, ২ বছর হাতের রক্ত শুকিয়ে যায়নি, ভুলে যাচ্ছেন কেন সেকথা? সেই রক্তাক্ত হাত নিয়ে এখন বিরোধী পক্ষে বসেছেন। মরিচঝাঁপির ব্যাপার নিয়ে স্থানীয় লোকেদের সাথে ঝগড়া লাগাবার প্রচেষ্টা হচ্ছে। গুলি মরিচঝাঁপিতে না হয়ে কুমিরমারিতে হল কেন? এর পিছনে কি কারণ তা আপনারা ভাল করে জানেন। সতীশ মণ্ডলের ব্যাপারটা কি তা একটু জানুন। উনি ধনী না উদ্বাস্তু তার কি আপনারা জবাব দেবেন? তিনি মাছের ব্যবসা করেন, ট্রলার আছে। যে তিন জন নেতা তারা সেখানে খবরদারি করেন তারা কি সেখানে একজনও থাকেন? কলকাতার বুকে বাড়ি আছে সেই বাড়িতে তারা বাস করেন। হাজার হাজার টাকা তাদের আছে। তবুও তাঁরা সেখানে উদ্বাস্তু নেতা সাজছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন—ওখানকার জমি বিলি হচ্ছে কিভাবে? টাকা নিয়ে জমি বিলি হচ্ছে। আমি প্রমাণ দিয়ে বলতে পারি ওখানকার জোতদাররা টাকা দিয়ে জমি কিনছেন। টাকা যোগাচ্ছে কারা সেটা বুঝতে হবে না? সুন্দরবনের বেশিরভাগ মানুষই দুঃখিত মানুষ, তাদের সাথে ঝগড়া লাগাবার প্রচেষ্টা হচ্ছে। কাশীবাবু বললেন যে আমরা সেখানে যাব, তাতে আমরা ভয় পাচ্ছি না, ভয় পাচ্ছি এই কারণে যে, উদ্বাস্তুদের কি প্রকৃত মঙ্গল হবে? আমার মনে হচ্ছে ক্ষতি হবে। স্থানীয় লোকেদের সাথে ঝগড়া হবে। ঐ যে ওখানে গুলি চলেছিল তারজন্য আমরা চাই যে ঠিকভাবে তদন্ত হোক। আমাদের মন্ত্রীরা প্রতিশ্রুতি দিয়ে এসেছেন যে আমরা তদন্ত করছি। ঠিকভাবে তদন্ত না হলে মন্ত্রীরা নিজেরাই তদন্ত করবেন। (গণ্ডগোল) আপনারা কোনওদিন দুঃখপ্রকাশ করেছেন, জন্মেও করেছেন? আপনারা বলছেন খেতে পাচ্ছে না, জল নেই, দূর থেকে নিয়ে আসছেন কাশীবাবু নাটক করে জল নিয়ে যেতে পারেন কিন্তু আমি বলব সেখানে টিউবওয়েল আছে। **(গণ্ডগোল—না নেই, না নেই)** আমার পিছনে গোসাবার এম. এল. এ. বসে আছেন তাকেই জিজ্ঞাসা করুন না? আপনারা কিছুই জানেন না।

[4-30—4-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঝগড়ার মধ্যে যেতে চাইছি না, সমস্ত ফ্যাক্টস আমার হাতে আছে আমি জানি, যদি জানতে চান। আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে রাখতে চাই বিরোধী পক্ষে যাঁরা বসে আছেন তাঁদের কাছে। ৩১শে মার্চের মধ্যে না পাঠালে দণ্ডকারণ্যে সুবিধা পাবে না। আমি অনুরোধ করব, মুখ্যমন্ত্রীও বলেছেন যে আমরা তাদের বোঝাব, তাদের যেতে হবে, এবং তাদের ক্যাম্পগুলি আমরা তৈরি করে রেখেছি যাতে তাড়াতাড়ি পাঠানো সম্ভব হয় এবং তাদের থাকা, খাওয়ার সমস্ত ব্যবস্থা আমরা করে রাখছি এবং ৩১শে মার্চের পরে গেলেও যাতে সুযোগটা পায় নিশ্চয় মুখ্যমন্ত্রী তাদের জন্য এ ব্যবস্থাটা করবেন। ২ নম্বর প্রশ্ন হচ্ছে—চক্রান্ত হচ্ছে কি না হচ্ছে জানি না, স্থানীয় লোকদের জড়াবার যে চক্রান্ত পুলিশ যাতে তাদের হাতিয়ার না হয় মুখ্যমন্ত্রী তার জন্যও নিশ্চয় চেষ্টা করবেন। কুমীরমারির বুকে যে জনসাধারণ, ছোট মোল্লাখালির জনসাধারণ, সাতজেলিয়ার জনসাধারণ তাদের উপর যেন কোনওরকম অত্যাচার না হয়। আমরা জানি মারা গেছেন যাঁরা তাদের মধ্যে ওখানকার মেনকা মুণ্ডা, শিডিউল ট্রাইবের লোক আমাদের দলের লোক কিভাবে মারা গেছেন সব আমরা জানি এবং মুখ্যমন্ত্রী আজকে ঘোষণা করেছেন যে ক্ষতিপূরণ দেওয়া

হবে। এঁরা কোনওদিন একথা ঘোষণা করেছেন? মানুষের প্রতি এঁদের দরদ আছে? টাকা দিয়ে কোনওদিন যে মানুষের জীবন পাওয়া যায় না একথা সত্যি—একটা ঘটনায় মানুষ মারা গেলে তারজন্য দুঃখ প্রকাশ এবং তারজন্য ক্ষতিপূরণের অঙ্গীকার আমাদের সরকার করেছেন এবং বলেছেন জোর হবে না, জুলুম হবে না, তাই আপনার মাধ্যমে যে কথাটা মুখ্যমন্ত্রীকে বলতে চাই তা হচ্ছে—কেন্দ্রীয় সরকারের উপর চাপ দেওয়া উচিত। দণ্ডকারণ্যে পুনর্বসতির ব্যাপারে যে ত্রুটি, সেই ত্রুটি সংশোধন তাঁকে করতে হবে, পশ্চিমবঙ্গ সরকারের সেখানে অধিকার থাকবে, তাদের প্রতিনিধি সেখানে থাকতে হবে। যে প্রতিনিধি দেখবেন যে তাঁদের অর্থনৈতিক পুনর্বসতি ঠিক হচ্ছে কিনা। কে বলতে পারে জমিগুলি আবাদ হয়ে গেল অন্ধ্রপ্রদেশ সরকার উদ্বাস্তুদের তাড়িয়ে দিতে চান না, কে বলতে পারে ওড়িশা সরকার ওদের সরিয়ে দিয়ে তাদের ওখানকার লোকদের মধ্যে দিতে চান না? এরমধ্যে কোনওরকম প্রাদেশিকতা নয়, যদি কোনও উদ্বাস্তু পুনর্বসতি করতে হয় কেন্দ্রের নিজের শাসনে সেই অঞ্চল রাখতে হবে, পুনর্বসতি হয়ে গেলে পরে সেই রাজ্যে তাদের ছেড়ে দিতে হবে, অধিকার দিতে হবে, চাকরির অধিকার দিতে হবে, ভোটের অধিকার দিতে হবে নাগরিকের সব অধিকার তাদের পেতে হবে।

সামনে যাঁরা আছেন তাঁরা ভুল করবেন না, স্থানীয় লোকেদের সাথে উদ্বাস্তুদের ঝগড়া লাগাবেন না আপনারা। উদ্বাস্তুদের প্রতি জোর জুলুম হবে না, তাদের আমরা বোঝাব তাদের দণ্ডকারণ্যে ফিরে যেতে হবে। সেখানে তাদের সুবিধার জন্য আমাদের যে দায়-দায়িত্ব সেই দায়-দায়িত্ব আমরা পালন করব। আজ কুমীরের চোখে জল, এই দেখে বার বার এই কথাই মনে আসে যে যাদের পাপে মানুষ আজকে উদ্বাস্তু হয়ে এসেছে সেই প্রফুল্ল সেন দিলীপবাবু মিটিংয়ে দাঁড়িয়ে বললেন ৭৭, প্রফুল্লবাবু বললেন কত ২৫ জনতা দল বললেন ১৬—দাঁড়াবে কত? সাত, তাহলে কোনটা সত্য? সাত না ১৬ না ২৫ কোনটা সত্য? একই মিটিংয়ে প্রফুল্লবাবু বললেন আমরা ওদের জন্য জল নিয়ে যাব, আমি অনুরোধ করব তা করবেন না, স্থানীয় লোকেদের সাথে হাঙ্গামাটা বাধাবেন না, মানবিকতা বোধ আমাদের আছে, আমরা জানি উদ্বাস্তুদের সঙ্গে কি করে ব্যবহার করতে হয়, তাদের সাথে কথাবার্তা বলতে হয়। সে জায়গায় গণ্ডোগোল সৃষ্টি করে পশ্চিমবঙ্গে অশান্তি আনবেন না। আমরা ষড়যন্ত্রের কথা জানি, ষড়যন্ত্র করে কে টাকা যোগাচ্ছে? কড়কড়ে নোটের টাকা কারা যোগাচ্ছে? কাদের শেখাচ্ছেন আপনারা? সুন্দরবনের মানুষ সাধারণ মানুষ বলছেন ওদের শান্তিতে দণ্ডকারণ্যে ফিরিয়ে নিয়ে যান, সুন্দরবনের অভাগা মানুষের বুকে যাতে দুঃখ-কষ্ট না আসে সেই ব্যবস্থা আপনারা করুন, সরকারের কাছে স্থানীয় লোকেদের এটাই দাবি। আমি আশা করব আমাদের সরকার শান্তির সাথে ধৈর্যের সাথে কাজ শুরু করবেন এবং স্থানীয় লোককে জড়িয়ে দেবার যে চক্রান্ত তাদের উপর পুলিশের জুলুম আনার যে চক্রান্ত সেই সম্পর্কে আমাদের সাবধান হতে হবে, সাধারণ মানুষ আমাদের সাথে আছে, উদ্বাস্তুরা আমাদের সাথে আছে, আমরা জিতবই আমাদের নীতিতে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিস্তীর্ণ প্রান্তর অসংখ্য ক্রন্দন বহুদিন থেকে পশ্চিমবঙ্গে চলছে ২৯ বছর ধরে। কুমীর আজ কাঁদতে শুরু করেছে। দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের উপর নির্মম অত্যাচার হচ্ছে। গুলি চলে, মানুষ কাঁদে, মানুষ মরেছে—আমরা

ব্যথিত. আমরা দুঃখিত। পশ্চিমবঙ্গের সুযোগ্য মুখ্যমন্ত্রী নিজে তাদের এনকোয়ারি করেছেন নিজের মন্ত্রীদের উপর তাঁর বিশ্বাস আছে। মন্ত্রীদের উপর সেইজন্য ভার দিয়েছেন। যদি পুলিশ অফিসার দোষী হয় তার শাস্তি হবে। এতে ফাঁক কোথাও দেখছি না।

রজনীবাবু তিনি কোন দলের জানি না—কারণ কংগ্রেস এখন ত্রিধা বিভক্ত। জনতার নানা রূপ দেখি—যা দেবী সর্বভূতেষু। একদিকে দিল্লির একরূপ. একদিকে ওড়িশা. নানা দিকে নানা রূপ। কোন দিকে নেই জনতা বুঝতে পাচ্ছি না। দিল্লি থেকে ফর্মান আসছে। এটা তো স্বয়ংশাসিত রাজত্ব নয়—এটা সেন্ট্রালের। সেন্ট্রালের কথা শুনতে হয়। আমরা মনে করি সেন্ট্রাল আছে। তারজন্য আসছে ওখান থেকে মোরারজী দেশাইয়ের চিঠি যে এত দিনের ভেতর ওদের পাঠিয়ে দাও—সেকেন্দার বক্স-এর চিঠি যে পাঠিয়ে দাও। আমাদের পাঠাতে হচ্ছে। সঙ্গে সঙ্গে উদ্বাস্তুদের বলেছি যারা দেশকে প্রথমে খণ্ড বিখণ্ড করেছিল। তখন দেশে কম লোক ছিল, সেই সময় যদি করত তো হত না। তারা চলে গেল, জোর করে গরু ভেড়ার মতো মানুষগুলোকে পাঠিয়েছিল। উদ্বাস্তুদের মেয়ের বিনিময়ে তাদের আসন দিয়েছিল সেই কংগ্রেসিগুলো—তাদের বেছে বেছে রেশন দেওয়া হত গুড়ের নারির মত ঠেলে দিয়ে নির্ম্মম অত্যাচার করে তাদের পাঠানো হয়েছে। সেখানে আজকে বলছেন যে টেঁকা যায় না। ঠিকই তো টেঁকা যায় না। এরজন্য দায়ী কে? দায়ী ঐ কংগ্রেসি সরকার যারা ছিল। তারা দেশ বিভাগের জন্য দায়ী। তারা সমস্যার জন্য দায়ী যা কিছু অন্যায়ের জন্য দায়ী। আজকে সাপ হয়ে কামড়াচ্ছেন রোজা হয়ে ঝাড়ছেন। কামড়াতে দেবো না—বিষ নামছে না তো। তোমরা গোটা বাংলাদেশকে কামড়েছো। সারা ভারতবর্ষ তোমার বিষে নীল হয়ে গেছে। যদি লজ্জা থাকে তাহলে চুপ করে বসে থাকা উচিত। ওঁরা বলছেন রামবাবু গেছেন। হ্যাঁ, প্রান্তরে প্রান্তরে গেছি। দণ্ডকারণ্যে গেছি, গেছি মহারাষ্ট্রের জঙ্গলে। দেখতে গেছি সেখানের মানুষকে কিভাবে পশুর জীবনযাপন করতে পাঠিয়েছে ঐ কংগ্রেসিগুলো। গিয়েছিলাম কংগ্রেসের পর জনতা সরকার আরও ভাল করবে এই ভেবে। সেখানে গিয়ে অরগানাইজ করেছিলাম—বলেছিলাম তাদের বাঁচাবার জন্য দিল্লিতে। দিল্লি সরকারকে বাধ্য করবার জন্য তাদের পুনর্বাসন ঠিক করার জন্য। সঙ্গে গিয়েছিল বসে আছেন দু'জন জনতার এম. এল. এ.। ওড়িশার নাকানিয়া তিনি নানা কথা বলেছিলেন। তিনি জনতা পার্টির একজন এম. এল. এ.। বলা হল যে বাঙালি শালাদের এখান থেকে পাঠিয়ে দাও। এবার পেটাতে পারা যায়। এইসব কথা বলা হয়েছে। আমরা তাদের এইসব করতে বারন করেছিলাম। গা টিপে বললাম ওঁদের দেখুন আপনার পার্টির এম. এল. এ.র ব্যাপার। এই অ্যাটিচুড সেখানে করা হয়েছে। আমরা গিয়ে সেখানে প্রতিবাদ করেছিলাম। কংগ্রেসের সুবিধার জন্যই দেশ বিভাগ হয়েছিল ও নানা কারণে তাদের এখানে আসতে হয়েছিল। এইসব আমি বলেছি। ইমার্জেন্সির সময় কি হয়েছে। আমরা গরিব মানুষের মুখে খাবার দিতে চাই। কিন্তু আমরা কি দেখেছি? সিদ্ধার্থ রায় লাঠি মেরে মেরে শয়ে শয়ে লোক মেরেছে। বিহারে জানোয়ারের মতো না খেতে পেয়ে মানুষ মরেছে। ফেলে রেখেছে ক্যাম্পে। শহীদ ভাটা বলে একটা জায়গায় ছিল। মানা ক্যাম্প। ঐ শয়তান চরের দল, বেইমানের দল-করেছিল। বেইমানের সাজা হবে। আপনারা নাটক করবেন না। সারা বাংলা দেশের মানুষকে এইভাবে বোকা বানানো যাবে না। আপনারাই সৃষ্টি করেছেন শহীদ ভাটা। হাজার হাজার উদ্বাস্তুর কঙ্কাল পড়ে আছে শহীদ ভাটায়। আমরা

দুঃখিত ব্যথিত গুলি চলেছে বলে। গুলি চললে রক্ত ঝোরায় তা আমরা জানি। ঐ লাল রক্ত তো আমাদেরই রক্ত। আমাদের ঝাণ্ডা লাল হয়ে যায় ঐ রক্তে। তাই তাদের দুঃখ আমরা নিতে চাচ্ছি—যে ঐ গরিব মানুষগুলোকে কি করে পুনর্বাসন দেওয়া যায়। সঙ্গে সঙ্গে জনতাকে বলি আপনাদের প্রফুল্লদা তিনি তো সবেতে আছেন—তিনি একজন বর্ষীয়ান নেতা। মোরারজীর সঙ্গে তাঁর ভাব আছে। তিনি অনশন করেন। কিন্তু জনতা পার্টির কোনও নেতা তো দিল্লিতে যাচ্ছেন না। কেউ তো মোরারজীর ঘরের সামনে অনশন করছেন না। আপনারা তো বলছেন না যে জনতার এই নীতি সে নীতি আমরা ত্যাগ করছি। কই একবার হুমকিও তো দিচ্ছেন না বা বলছেন না। এখানে সত্য বাপুলি না সুনীতিবাবু লাফিয়ে উঠলেন। বললেন যে জ্যোতি বসুর বাড়ি ঘেরাও করব। আপনাদের বাড়ি যদি কেউ ঘেরাও করে? দল আপনাদের পেছনে নেই। জনগণ এইসব পারে। কিন্তু কে হরিদাস পাল—এ হয় না এ অসম্ভব। একটা গল্প আমার মনে এসেছে। এক সন্ন্যাসী ছিল। সে সন্ন্যাসী বলল যে পাহাড়টাকে কাঁপিয়ে দেব। এই বলে সে পেছনে ঠুকতে লাগল। কিন্তু দেখে কি পাহাড়টাকে দাবানো গেল না। তারই পেছনে রক্ত। সে পাহাড়কে আর তোলা গেল না।

[4-40—4-50 P.M.]

জনগণ আমাদের সাথে আছে কিনা সিউড়িতে দেখবেন। দেখা যাচ্ছে জনগণ আমাদের পিছে আছে এবং থাকবে। আপনি যে জিনিস বললেন বিধানসভায় বলে কেউ বলে না। দণ্ডকারণ্যেব উদ্বাস্তুদের যে সমস্যা সে সমস্যা জাতীয় সমস্যা। এটা একলা পশ্চিমবাংলার সমস্যা নয়। আমরা মনে করি না যে, পশ্চিমবাংলার, ওড়িশার বা ইউ পি ব মানুষের মধ্যে তফাৎ আছে। পশ্চিমবাংলার যে ক্ষুধিত লোক তাদের যে কষ্ট তা আমাদের জানা আছে—তাদের কষ্ট দেখলে আমাদের লাগে। তাই তো দণ্ডকারণ্যে যাঁরা বাস করছেন তাদের আমরা এক করবার চেষ্টা কর্বেছি। ঐ প্রান্তরে প্রান্তরে গিয়ে। তাদের বলেছি যে তোমাদের দাবি আছে। তোমবা ভারতের স্বাধীনতার ফলে বলি হয়েছো। বাংলাদেশের তিনভাগ দিয়ে দিয়েছে। কংগ্রেসকে বসাবার জন্য—এক ভাগ মাত্র পশ্চিমবাংলার। এখানে আজ জায়গা নেই—এটা কার পাপে—কার জন্য? জায়গা নেই কোথাও এই অবস্থা। আর ঐ কেন্দ্রের কংগ্রেস ছিল। তাদের বলেছি তোমরা অর্গানাইজ হও, দুর্বার হও বাংলাদেশের মানুষ। তোমরা তোমাদের জায়গা করে নাও সেন্ট্রাল গভঃকে বলে। আমি মাননীয় জনতার যাঁরা এম. এল. এ. আছেন তাঁদের বলব আপনারা অন্তত এটা করুন না—একটা বড় কারখানা তাদের জন্য খুলুন না ঐ দণ্ডকারণ্যে যত লোক আছে—এরজন্য পশ্চিমবাংলার সরকার বারণ করবে না। আপনারা কারখানা করুন—তাদের চাকরি দিন—তাদের বাঁচিয়ে দিন। তা আপনারা একবারও বলছেন না। সেন্ট্রাল বলছে একদিক থেকে আবার এঁরা এদিক থেকে কামড়াচ্ছেন। অর্থাৎ তাঁরা কামড়াচ্ছেন আর আপনারা রোজা হয়ে ঝাড়ছেন। কি করে হবে? একটা পার্টির ত্রিমুখী নীতি। সেইজন্য বলছি যে আগে ঐখানে ঠিক করুন। ওখানে গিয়ে, বলুন। তাঁদের বলুন যে আমাদের ব্যাথা আছে অনুকম্পা আছে, আমাদের মমতাবোধ আছে ঐ উদ্বাস্তু ভাইদের জন্য। বলুন সেন্ট্রাল গভঃ থেকে বিরাট থেকে বিরাটতর কারখানা করতে যাতে নাকি দণ্ডকারণ্যে মানুষ খেয়ে পরে মানুষের মতো বাঁচে। কিন্তু তা এক বারও বললেন না। এটা আর ওটা। যখন আমাদের মুখ্যমন্ত্রী বললেন যে আমরা প্রতিটি দলের এম. এল. এ.দের নিয়ে একসঙ্গে

যাই—কই একবারও তো অ্যাকসেপ্ট হল না তো? বলছেন যে টাইম ফুরিয়ে গেছে। কিন্তু টাইম ফুরোয়নি—একসঙ্গে আসুন না।

টাইম ফুরোয়নি। আসুন না একসঙ্গে যেটা ভাল হয় আপনারা আমরা সকলে মিলে করি। ঝগড়ার রাজনীতি করে মুনাফা লোটা যায় না। দরদ কারোর চেয়ে আমাদের কম নয়। জল পাচ্ছে না, প্রফুল্লবাবুর চোখের জল নিয়ে যাওয়ার দরকার কি, চোখের জল একসঙ্গে নিয়ে চলুন না, তাতে হয়ত জলটা একটু নোন্‌তা হবে। জল পাচ্ছে না—জল পাবে, সাহায্য পাবে সেই ব্যবস্থাই তো আমরা করছি। আপনারা আসুন, একসঙ্গে এসে সাজেশন দিন, সাজেশন দিয়ে ঠিক করুন কিভাবে এই সমস্যার সমাধান করা যায়। চিফ মিনিস্টার তো পার্টির নয়, তিনি সকলের চিফ মিনিস্টার, আপনারা সকলে একসঙ্গে বসে ঠিক করুন কিভাবে এই প্রবলেম সল্‌ভড হয়। আমি হরিপদবাবুকে বলব না, উনি আপনাদের মতো ছ্যাঁচড়া কংগ্রেস করেননি। কাশীকান্তবাবু বলে চলে গেলেন, কিন্তু কাশীবাবু একবারও সিদ্ধার্থবাবুর সময় প্রতিবাদ করেননি। আমরা প্রতিবাদ করেছি, কিন্তু প্রতিবাদ বারে বারে প্রতিহত হয়ে ফিরে এসেছে। তাই পশ্চিমবঙ্গ সরকার দৃঢ় প্রতিজ্ঞ ঐ গরিব মানুষদের ভাল করার জন্য। সঙ্গে সঙ্গে সেই ভাল করাব কাজে আপনারা এসে আমাদের সহযোগিতা এবং সাহায্য করুন। যে লোকগুলি মারা গেল তাদের জন্য আমাদের দুঃখ বেদনা আছে, সেই বেদনা ভরা হৃদয় নিয়ে বলছি আমরা সকলেই চাই একটা এনকোয়ারি। এনকোয়ারি করছেন আমাদের মন্ত্রীরা। তাঁরা সঠিক এনকোয়ারি করবেন এই বিশ্বাস আমাদের আছে। কারণ, তাঁরা জনগণের প্রতিনিধি। সেজন্য মন্ত্রীদের এনকোয়ারি যথেষ্ট। সেই এনকোয়ারি করে যে রিপোর্ট দেবেন তাতে যদি পুলিশ অফিসাররা দোষী হয় তাহলে তাদের শাস্তি হবেই হবে। সেজন্য আমি আবার বলছি মানুষগুলোর জন্য প্যাঁচ না কষে, ঘৃণ্য রাজনীতি না করে আসুন একসঙ্গে আমরা মানুষগুলোর ভালর জন্য কাজ করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব তাঁরা এই মরিচঝাঁপির উদ্বাস্তুদের দিয়ে রাজনীতি করা বন্ধ করুন। আমি তাঁদের কাছে অনুরোধ করব উদ্বাস্তুদের নাম দিয়ে পশ্চিমবঙ্গের একদল অসাধু ব্যবসায়ীদের কাঠের ব্যবসায়ে মদত যোগানোর কাজে উৎসাহিত করবেন না। আমি বিশেষ করে জনতা দলের সদস্যদের এবং ইন্দিরা কংগ্রেসের সদস্যদের অনুরোধ করব অন্ধ্রে ইন্দিরা কংগ্রেস রয়েছে, সেখানে গিয়ে দণ্ডকারণ্যে উদ্বাস্তু যাঁরা রয়েছেন, সেখানকার মানুষ যাঁরা রয়েছেন কি অত্যাচার তাঁদের উপর করা হয়েছে সেটা একবার দয়া করে জেনে আসুন।

[4-50—5-00 P.M.]

আমি জনতা সদস্যদের অনুরোধ করছি আপনারা মরিচঝাঁপি যান, কিন্তু তার আগে আপনারা ওড়িশাতে যান, মধ্যপ্রদেশে যান যেখানে জনতা সরকার রয়েছে এবং সেই সমস্ত জায়গায় গিয়ে আপনারা জেনে আসুন কি অত্যাচার করে এই সমস্ত উদ্বাস্তুদের দণ্ডকারণ্য থেকে পশ্চিমবাংলায় পাঠিয়েছে। আপনাদের সরকারের জেলা শাসক টাকা দিয়ে, বাস রিজার্ভ করে উদ্বাস্তুদের পাঠিয়েছেন। কৈ, তাদের বিরুদ্ধে তো এনকোয়ারির দাবি করছেন না, তাঁদের

বিরুদ্ধে তো কোনও কথা এই হাউসে সোচ্চার হচ্ছে না। সাম্রাজ্যবাদী বৃটিশ সরকার ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করার নীতি গ্রহণ করেছিলেন এবং তাদের সেই নীতির ফলে তদানিন্তন কংগ্রেস এবং নেহেরু এই ভারতবর্ষকে বিভক্ত করলেন এবং তার ফলে আমাদের দেশে এই লক্ষ লক্ষ উদ্বাস্তু সৃষ্টি হল। কিন্তু আশ্চর্যের বিষয় স্বাধীনতার ৩০ বছর পরও এই সমস্যার সমাধান হল না এবং গত ৩০ বছর ধরে আপনারা ভারতবর্ষের বুকে এই উদ্বাস্তু সমস্যা জিইয়ে রাখার রাজনীতি করেছেন। আপনারা আজকে উদ্বাস্তুদের জন্য যে অশ্রু বিসর্জন করছেন সেটা কুম্ভীরাশ্রু, এটা সত্যিকারের অশ্রু নয়। তা যদি হত তাহলে এই ৩০ বছর পরও এই সমস্ত হতভাগ্য মানুষদের আর উদ্বাস্তু আখ্যা দিতে হত না। আজকে আপনাদের লজ্জা হচ্ছে না? পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে এই সমস্ত চলে আসা মানুষদের নিয়ে রাজনীতি করতে আপনাদের লজ্জা করছে না? আমি বলতে পারি যে চক্রান্ত এবং প্ররোচনা চলছে সেই চক্রান্ত এবং প্ররোচনার কথা আপনারা জানেন। বর্ধমান, কাশীপুরের ঘটনা এবং মরিচঝাঁপির ঘটনার পেছনে কি আছে, কেন এসব হচ্ছে সেসব আপনারা জানেন এবং এই সমস্ত পরিকল্পনাব পেছনে আপনাদের সক্রিয় হাত রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যে সমস্ত উদ্বাস্তুরা এসেছে তাদের সম্পর্কে হাউসে যে সমস্ত কথা রাখা হয়েছে তাতে আমার বক্তব্য হচ্ছে এঁরা যে সমস্ত কথা উদ্বাস্তুদের সম্বন্ধে বলছেন তাতে এঁদের কতটা দরদ রয়েছে, কতটা সহৃদয় রয়েছে এবং এঁদের বক্তব্য কতটা রাজনীতি প্রসূত সেটা আমাদের জানা দরকার। পশ্চিমবাংলার মানুষ জানে এই উদ্বাস্তুদের জন্য সত্যিকারের দরদ আমাদের বামপন্থীদেরই আছে। গত ২০ বছর ধরে দণ্ডকারণ্যে তারা রয়েছে অথচ কংগ্রেস সরকার তাদের চাকুরির কোনও ব্যবস্থা করেনি, তাদের নিরাপত্তার কোনও ব্যবস্থা করেনি। আজকে যখন দণ্ডকারণ্যে ক্যানেল করা হচ্ছে, তাদের সেখানে জমি দেওয়া হচ্ছে, তাদের সত্যিকারের ভারতীয় নাগরিক করার ব্যবস্থা হচ্ছে সেই সময় থেকেই দেখছি রাজনীতি শুরু হল এবং সেই রাজনীতির মাধ্যমে কিভাবে তাদের সেখান থেকে উৎখাত করা যায়, কিভাবে এই সমস্যা জিইয়ে রাখা যায় এবং কিভাবে তাদের চিরকাল উদ্বাস্তু হিসেবে রাখা যায় তার ব্যবস্থা পাকা করা হচ্ছে। আমি জনতা দলের সদস্যদের অনুরোধ করছি যে কংগ্রেসিরা এই কাজ করেছে আপনারা তাদের নীতিতে বিভ্রান্ত হবেন না। আপনারা জনতা দল করেছেন মানুষের উপকারের জন্য এবং আমি মনে করি আপনাদের দলের নিশ্চয়ই একটা নিয়ম-শৃঙ্খলা রয়েছে। কিন্তু আমি দেখছি প্রধানমন্ত্রী এক কথা বলছেন এবং কাশীরাবু এখানে অন্য কথা বলছেন। আমি বুঝতে পারছি না কেন তাঁদের মধ্যে এই পার্থক্য, কেন এই বিভেদ। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এবং কেন্দ্রে রয়েছে জনতা সরকার। কেন্দ্র বলছে ৩১শে মার্চের পর তাঁরা আর লোক নেবেন না, যেকথা নির্মলবাবু বলেছেন। কংগ্রেসের প্রেসিডেন্ট ফজলুর রহমান যখন গিয়েছিলেন তখন মুখ্যমন্ত্রী তাঁকে বলেছেন, আমরা চাই তাদের বুঝিয়ে সুজিয়ে ফেরত দিতে, আমরা জোর করতে চাই না।

যে একথা এই সরকার মনে করেন, আমরাও ঐ নীতিতে বিশ্বাসী। রহমান সাহেব বলেছিল যে নিশ্চয় আমরাও ঐ নীতিতে বিশ্বাসী। তাহলে আমি বলব যে আপনি একটি কাজ করুন কেন্দ্রীয় সরকারে তো জনতা দল, সুতরাং আপনি কেন্দ্রীয় সরকারকে গিয়ে বোঝান এবং দাবি করুন যাতে ৩১শে মার্চের পরেও আরও কিছু বেশি টাইম দেন, যাতে

উদ্বাস্তুদের বুঝিয়েসুজিয়ে আমরা দণ্ডকারণ্যে ফেরত পাঠাতে পারি। একদিকে কেন্দ্রীয় সরকারের ফতয়া যে ৩১শে মার্চের মধ্যে পাঠাতে হবে। আমরা জানি এর মধ্যেই একদল প্রতিক্রিয়াশীল শক্তি সেখানে চলে গিয়েছে এবং বলছে যে ১০ হাজার লোককে যদি ফেরত না আনো তাহলে আমরাও চলে যাব। এই প্রশ্নটা জনতা দলের মন্ত্রীদের বোঝা উচিত আর কংগ্রেস দল তো স্বৈরাচারী দল, তারা চায় ভারতবর্ষের মাটিতে একটা গোলমাল হোক। এখানে এই নিয়ে আমরা রাজনীতি করি কিন্তু জনতা দলের বন্ধুরা কি এটা বুঝবেন যে ভারতবর্ষের অন্যান্য প্রদেশেও কংগ্রেসিরা এই সমস্ত স্বৈরাচারী সমস্যাকে জীইয়ে রেখে রাজনৈতিক মুনাফা লুঠতে চায়। আমি জনতা দলের বন্ধুদের অনুরোধ করব যে আপনারা দিল্লি যান, গিয়ে মোরারজী ভাইয়ের সঙ্গে দেখা করুন এবং যাতে ৩১শে মার্চের পরেও সময় দেওয়া হয় তার চেষ্টা করুন। কাশীবাবু মরিচঝাঁপিতে যেতে পারেন, সেখানে গিয়ে ডেমোনেস্টিকেশন করতে পারেন, তার একটা ভ্যালু থাকতে পারে। কিন্তু যেখানে সরকারি টিউবওয়েল রয়েছে সেখানে বিধানসভায় বলছেন যে জল নেই। সেখানে সরকার থেকে খাদ্য সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে সেখানে তিনি বলছেন যে খাদ্য নেই। আমরা জানি ঔষধের অভাবে কেউ মরেনি, সেখানে কলেরায় কেউ মারা যায়নি। অথচ এখানে তিনি যা বলছেন তাতে তিনি তথ্য দিতে পারেননি। আমরা জানি সরকার থেকে মরিচঝাঁপিতে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে, ঔষধপত্র নিয়মিত পাঠানো হচ্ছে, জরুরি মানুষগুলোকে বাঁচাবার সবরকম ব্যবস্থা করা হচ্ছে। অথচ তিনি এখানে বলছেন জল নেই, খাদ্য নেই, ঔষুধ নেই। অথচ তিনি কোনও তথ্য বা ডাটা না দিয়ে তিনি এইসব কথা বলছেন। আমি মাননীয় জনতা দলের সদস্যদের অনুরোধ করব যে আপনারা দিল্লিতে যান, সেখানে গিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করুন, তাদের বোঝান যাতে ৩১শে মার্চের পরেও সময় বাড়ানো যায়। এবং কেন্দ্রীয় সরকার এমন ব্যবস্থা করুন যাতে দণ্ডকারণ্যের উদ্বাস্তুরা উদ্বাস্তু না থাকে। সেখানে তারা ভারতীয় নাগরিকদের সম্মান নিয়ে, ভারতীয় নাগরিকদের মর্যাদা নিয়ে তারা যেন সেখানে বাস করতে পারেন। এখানে কেউ কেউ বলেছেন ওদের কথার মধ্যে কিছু কিছু ইঙ্গিত দেখতে পেলাম। যে একজন খুন করছে তাহলে আমিও কেন খুন করব না। এখানে কাশীবাবু, সুনীতিবাবু, রজনীবাবু বললেন তরাই অঞ্চলে হাজার হাজার গাছ কাটা হচ্ছে, জলপাইগুড়ি, শিলিগুড়ি অঞ্চলে গাছ কেটে নিয়ে যাওয়া হচ্ছে। কাজেই এখানেও গাছ কাটা হবে। আমি বলি একটা জায়গায় যদি অন্যায় হয় তাহলে সেই অন্যায়কে সমর্থন করতে হবে এবং আর একটি অন্যায় করতে হবে এটাতে কোনও যুক্তি থাকতে পারে না। এবং এই রকম যুক্তি দেওয়া উদ্দেশ্য প্রণোদিত বলে আমি মনে করি। আজকে সুন্দর বনে অর্থনৈতিক অবস্থা, পশ্চিমবাংলার যে অর্থনৈতিক অবস্থা, তাছাড়া সরকার বন্যার্তদের সাহায্যের ব্যবস্থা করেছেন এবং নানা সমস্যার মোকাবিলা করতে হচ্ছে এবং কংগ্রেসি আমলে যে পর্বত প্রমাণ অত্যাচার, অনাচার হয়েছে গত ৩০ বছর ধরে সেটা হিমালয় পর্বতের মতো এবং সেই সমস্যার সমাধান এই সরকারকে করতে হচ্ছে। তার উপর এই উদ্বাস্তু সমস্যাও আমাদের অন্যভাবে সমাধান করতে হবে। আজকে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নিতে হবে সেখানে ইরিগেশন এগ্রিকালচার ইত্যাদির ব্যবস্থা করার জন্য এবং সেগুলি তারা করছেন।

[5-00—5-10 P.M.]

সেখানে মরিচঝাঁপিতে কি করছে, সেখানে হাজার হাজার টাকার কাঠ মাত্র ৫০-১০০ টাকায় বিক্রি করে দিচ্ছে এবং এইভাবে বেআইনিভাবে কিছু লোক মুনাফা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা মানবতার কথা বলছে, যেদিন সেখানে লক্ষ লক্ষ উদ্বাস্তু পশুর মতো দণ্ডকারণ্যে বাস করছিল যার জন্য তারা পশ্চিমবঙ্গে চলে আসতে বাধ্য হয়েছে তখন তো তারা কোনও কথা বলেনি। আজকে তারা মরিচঝাঁপিতে যাচ্ছেন, আমি তাদের বলি যে তার পরিবর্তে দিল্লিতে জনতা সরকার আছে, দিল্লিতে গিয়ে বলুন যে দণ্ডকারণ্যে এই উদ্বাস্তুদের এমনভাবে পুনর্বাসন দিতে হবে যাতে তারা ভারতবর্ষের মাটিতে ভারতবর্ষের নাগরিকরূপে বাস করতে পারে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কাছে কয়েকটি কথা নিবেদন করতে চাই, আমি তাঁদের বিচার বুদ্ধির কাছে আবেদন বাখতে চাই। প্রথমত দণ্ডকারণ্য উদ্বাস্তু সমস্যা সম্পর্কে আমি কিছু বলতে চাই। প্রথমে এই জিনিস মনে রাখতে হবে যে আমরা এই সম্পর্কে কি বলেছি। পুরানো বক্তৃতা থেকে অনেকে দেখাবার চেষ্টা করছেন যে তার সঙ্গে অসঙ্গতি আছে এবং সেই বলে বোঝাতে চেষ্টা করেছেন। কিন্তু তাতে কোনও অসঙ্গতি নেই। '৫৭ সালে দণ্ডক পরিকল্পনা হয়, তখন সেই পরিস্থিতিতে আমরা সঠিকভাবে বলেছিলাম এই উদ্বাস্তুদের জন্য বাইরে টাকা খরচ না করে সেই টাকা যদি পশ্চিমবাংলা সরকারের হাতে দেওয়া যায় এবং তার মাধ্যমে খরচ করা হয় তাহলে আমরা নানাভাবে এদের এখানে পুনর্বাসনের ব্যবস্থা করতে পারি। সেই সময় না পশ্চিমবঙ্গের কংগ্রেস সরকার, না কেন্দ্রের কংগ্রেস সরকার আমাদের এই কথায় কর্ণপাত করলেন। শুধু তাই নয়, পুরানো বইতে দেখবেন আমি সেই বিতর্কে অংশগ্রহণ করেছিলাম এবং বলেছিলাম দণ্ডকে ওড়িশা ও মধ্যপ্রদেশের কিছু কিছু বিচ্ছিন্ন জায়গায় এমন করে কেন পুনর্বাসন দেওয়া হয়েছে। এর পিছনের উদ্দেশ্য বুঝতে হলে জিয়োলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার রিপোর্ট এবং দীর্ঘদিন আগের মাদ্রাজের গভর্নর, তিনি তখন চিফ সেক্রেটারি ছিলেন, তার রিপোর্ট পড়ে দেখবেন যে পশ্চিমবাংলার যেসব উদ্বাস্তু তার নামে টাকা খরচ করে বিভিন্ন মিনারাল রিসোর্সেস-এর জায়গায় ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে নিয়ে তারপরে তাদের লাথি মেরে তাড়িয়ে দেওয়া হবে। এখানে প্রশ্ন হচ্ছে আমাদের এখানকার উদ্বাস্তুদের নামে যেখানে ১০০ কোটি টাকা খরচ হয়েছে এবং এখন যে অবস্থায় রয়েছে সেখানে আমরা কিভাবে এগোব। প্রথমত এই ২২ বৎসরে গঙ্গায় জল অনেক বহে গিয়েছে, ২২ বৎসরে পশ্চিমবঙ্গে জনসংখ্যা অনেক বেড়ে গিয়েছে, সেজন্য এটা আমরা জানি উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারে এখানে আমাদের বাংলার উদ্বাস্তু এবং পাঞ্জাবের উদ্বাস্তুদের ভিতরে পার্থক্য করা হয়েছে।

আমি একথা জানি যে তাদের যে পরিমাণে পুনর্বাসন হয়েছে আমাদের এখনও পর্যন্ত তা হয়নি। এর জন্য দায়ী কারা? কে দায়ী? সেজন্য এটা মনে রাখতে হবে যে উদ্বাস্তু সমস্যা সম্পর্কে আমাদের যথেষ্ট সহানুভূতি আছে। আমি এখন মাননীয় বিরোধী সদস্যদের কাছে এই প্রশ্ন রাখতে চাই যে এটা শুধু আট হাজার লোকের কথা নয়, আজকে এই ৮ হাজার

লোককে যদি থাকতে দেওয়া হয়, তাদের জিদের কাছে যদি নতি স্বীকার করা হয় তাহলে তার অর্থ হবে সমস্ত দণ্ডকারণ্য এবং অন্যান্য রাজ্যে যেসব উদ্বাস্তু আছে তাদের ফিরে আসবার জন্য প্ররোচিত করা। সে দায়িত্ব নিতে পারেন? নেওয়া উচিত নয়। অন্ধ বামফ্রন্ট বিদ্বেষবশে তাদের প্রতি হৃদয়হীন হবেন, ভবিষ্যতের কথা চিন্তা করবেন না? উচিত হবে দণ্ডকারণ্যে যাতে সুবিচার হয়, সেখানে যাতে তাদের জন্য যথেষ্ট ব্যবস্থা হয়, তার জন্য আসুন সকলে মিলে এক হয়ে প্রচেষ্টা করি। আর কেন্দ্রে জনতা সরকার, ওড়িশাতেও জনতা সরকার, মধ্যপ্রদেশেও জনতা সরকার, দায়িত্ব কি আপনাদের নেই? আপনারা কি জানেন না রিফিউজীদের কাজ দেব, তাদের নাম করে অনেক শিল্পপতি অনেক টাকা, লক্ষ লক্ষ টাকা মিথ্যা কথা বলে আত্মসাৎ করেছে? জানেন আপনারা সেকথা। সেজন্য আমি পরিষ্কার প্রশ্ন করি ৫ কোটি মানুষের কাছে যে, আমাদের নাম করে যে কোটি কোটি ব্যয় করা হয়েছে, সেটার অধিকার ছেড়ে দিয়ে কি আবার সবাইকে এখানে আসবার জন্য প্ররোচিত করব না যেখানে ব্যবস্থা হয়েছে, সেখানে যথোপযুক্ত করবার জন্য সর্বশক্তি নিয়ে সকলে আমরা চেষ্টা করব, রাজ্য সরকার চেষ্টা করবেন, কেন্দ্র করবেন, ওড়িশা সরকার করবেন। তা না করে আজকে এসব করলে হবে না। আমি আপনাদের প্রশ্ন করি দণ্ডকারণ্যে যে সমস্ত উদ্বাস্তুরা রয়েছে তাদের কি ১৯৭৫-৭৬ সালে অবস্থা এব চাইতে ভাল ছিল? আজকে বামফ্রন্ট সরকার হবার পরে এমন কি অসহনীয় অবস্থা হয় যে তাদের ফিরে আসতে হবে? আজকে কাশীকান্তবাবু এত কথা বলে গেলেন কিন্তু এদেরই যখন খড়গপুর থেকে ফুলের মালা দিয়ে বিদায় দিয়েছিল তখন কারা দিয়েছিল? তখন দায়িত্বে কোন সরকার ছিলেন? আজকে পুলিশের নামে বলা হচ্ছে এত লোক মরেছে, কেউ বলছেন ৭ জন কেউ বলছেন ২৭ জন। আমি চ্যালেঞ্জ করে বলছি, মানুষ কেউ মৃত্যুর ঊর্ধ্বে নয়, যে মানুষ মারা গেল সে কার ছেলে, পিতার কি নাম কোথায় থাকে ইত্যাদি একটা জিনিস তো থাকবে, দিন পুলিশকে, নাম দিন, আমি চ্যালেঞ্জ করছি, আমি গিয়েছিলাম সেখানে, আমি সমস্ত ভাল করে জানি, সেজন্য আমি পরিষ্কার জানাতে চাই, মরিচঝাঁপিতে উদ্বাস্তু সমস্যা নিয়ে যা করা হয়েছে, আমি দায়িত্ব নিয়ে বলছি, মরিচঝাঁপির ১,১০,০০০ লোক চলে গেল, কিন্তু এরা গেল না, সতীশ মণ্ডল সেখানে থাকলেও তিনি কোথায় গেলেন, বাংলাদেশের সীমান্তে মরিচঝাঁপিতে কি করে রয়েছেন? কাশীকান্তবাবু তো বলে গেলেন এরা সরকারের কাছে সাহায্য চায় না, কারও কাছে সাহায্য চায় না, নিজের পায়ে দাঁড়িয়ে সেখানে পুনর্বাসন হচ্ছে। আপনারা জানেন সুন্দরবনের অন্যতম সমস্যা হচ্ছে এই বনরক্ষা। সুন্দর বনের যে এরিয়া রিক্লেম্‌ড তা অত্যন্ত প্রিম্যাচিওর, সেখানে বাঁধ দেখবেন, বন এভাবে কাটলে সমুদ্রের ধারে কি অবস্থা হতে পারে, সেখানে বনশূন্য করলে পর লক্ষ লক্ষ মানুষের বিপদ হবে, সাইক্লোন হয়ে বাংলাদেশের মানুষ কিভাবে মারা গেছে আপনারা জানেন। এ দায়িত্ব নেবেন আপনারা?

[5-10—5-20 P.M.]

আপনারা চক্রান্ত করার জন্য এই মূঢ়তার পথ নিয়েছেন। দ্বিতীয়ত কে সেখানে অ্যালাউ করতে পারে? বাংলাদেশের সঙ্গে একটা আন্তর্জাতিক সীমান্ত সেখানে পাল্টা সরকার হবে? ওদেশ থেকে লোক আসবে। আপনারা জানেন ওদের দেশের লোকের সঙ্গে চক্রান্ত হয়েছে। বহু রকমের চক্রান্ত হয়েছে। আনন্দমার্গীদের সঙ্গে চক্রান্ত হয়েছে। সময়মতো সব প্রমাণ দেবো।

অনেক চ্যালেঞ্জ দিয়েছেন। আমি বড় কথা বলার মতো মানুষ নই। উদ্বাস্তুদের জন্য আমাদের চাইতে কারও বেশি দরদ নেই। **(বিরোধী পক্ষ হইতে ঃ আহা।)** মায়ের চাইতে যার বেশি দরদ তাকে বলে ডাইনি। তারা নিজেদের চক্রান্তের জন্য জঘন্যভাবে দাবা হিসাবে এদের ব্যবহার করছেন। আমরা জানি মরিচঝাঁপিতে যে সমস্ত লোক আছেন তারা সবাই সতীশ মণ্ডলের তাঁবেদার নয়। যারা আসতে চায়, তাদের বিচার করা হচ্ছে, শাস্তি দেওয়া হচ্ছে। এই জিনিস মনে রাখতে হবে। আপনারা এখান থেকে বলছেন আমরা গিয়ে দেখে এসেছি। কি চান পরিষ্কার করে বলেন। ঢাক-ঢাক গুড় গুড় করে লাভ নেই। বলুন পরিষ্কার করে তারা মরিচঝাঁপিতে থাকবেন এবং যা খুশি তাই করবেন? তা যদি না চান আপনারা বলুন স্পষ্ট করে কি চান আপনারা মরিচঝাঁপির ব্যাপারে। রিপ্রিটিয়েশনের ডিক্সনারি মিনিং-এর যাই হোক এই প্রশ্নের উত্তর দিন। তাদের দণ্ডকারণ্যতে ফিরে যাবার কথা শ্রী মোরারজী দেশাই বলেছেন কিনা, সেকন্দর ভকত বলেছেন কিনা। রিপ্রিটিয়েশনের ডিক্সনারি মিনিংয়ের দরকার নেই। আমি প্রশ্ন করছি কাশীকান্তবাবুকে এই মরিচঝাঁপির উদ্বাস্তুদের দণ্ডকারণ্যে ফিরে যাবার জন্য বলেছেন কিনা এবং সেখানে পরিষ্কার সিদ্ধান্ত নিতে হবে, কেন্দ্রের জনতা সরকার বলা সত্ত্বেও পশ্চিমবাংলার জনতা এবং অন্যান্য দল তারা তাদের রাজনৈতিক স্বার্থে এদের মদত দিয়ে একটা সঙ্কট সৃষ্টি করতে চান কিনা। এইটা পরিষ্কার করে বলুন। তা যদি না চান তাহলে বলুন কিভাবে নেওয়া হবে। ওইভাবে নেগেটিভলি বললে হবে না। বলতে হবে এদের দণ্ডকারণ্যে ফেরত নেওয়ার ব্যাপারে কি পথ গ্রহণ করা যায়। এক, দুই, তিন, চার করে বলুন এই পথের মাধ্যমে দণ্ডকারণ্যে ফিরিয়ে নিয়ে যেতে হবে। আপনারা আপনাদের কেন্দ্রীয় সরকারের নির্দেশ কিভাবে পালন করতে চান বলুন। আপনাদের এই আমাদের প্রতি অন্ধ বিদ্বেষের ফলে যদি একটা বাংলাদেশের সঙ্গে গণ্ডগোল বাঁধে তাহলে সেটা পশ্চিমবাংলার ঘটনা থাকবে না, তখন একটা আন্তর্জাতিক সমস্যার সৃষ্টি হবে। সে সমস্যার দায়িত্ব কে নেবে, সেটা চিন্তা করতে হবে। এখানে বামফ্রন্ট সরকারকে যেন-তেন-প্রকারেন বেকায়দায় ফেলবার জন্য Any trick which is handy can be used against the Left Front Government. এইভাবে যদি চলতে চান তাহলে আলাদা কথা। তা যদি না চান, তাহলে বলব, বাংলাদেশ সীমান্তে এই যে ঘটনা হয়েছে এটা একমাত্র বামফ্রন্ট সরকার বলেই এতদিন পর্যন্ত ধৈর্যের সঙ্গে ধীর-স্থিরভাবে এর মোকাবিলা করছেন।

অন্য কোনও সরকার এটাকে সহ্য করত না। আমি সেইজন্য এই জিনিসটা অত্যন্ত ধীর-স্থিরভাবে চিন্তা করতে বলছি। আপনাদের জেনে রাখা ভাল যে এভাবে যদি ওখানে চক্রান্ত চলে তাহলে পুলিশ নয় পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ তার মোকাবিলা করবে। আজকে পশ্চিমবাংলার মানুষ যথেষ্ট সচেতন। আপনারা যদি চক্রান্ত করতে চান তো করুন। কিন্তু এই সরকারকে যারা মন প্রাণ দিয়ে ভালবাসে চোখের মণির মতো যারা রক্ষা করতে চায় তারা এর উত্তর দেবে, পশ্চিমবাংলার ৫ কোটি মানুষ তার মোকাবিলা করবে। এই কথা আমি বলে রাখছি। তাই আমি আপনাদের অত্যন্ত ধীর-স্থিরভাবে দণ্ডকের উদ্বাস্তুদের কথা চিন্তা করুন। তাদের কিভাবে পুনর্বাসন করা যায় কিভাবে তাদের বন্দোবস্ত করা যায় কিভাবে তাদের ফিরিয়ে দেওয়া যায় কিভাবে তাদের উন্নতি করা যায় সেটা চিন্তা করুন। দরকার হলে মধ্যপ্রদেশ সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাদা আলোচনা করা যাবে। আমরা

সময় দিতে পারি। কিন্তু বাংলাদেশের সীমান্তে এইভাবে যদি কেউ মনে করে থাকেন যে স্টেনগান নিয়ে সংগ্রাম করে একটা পাল্টা ঘাঁটি সৃষ্টি করবেন তাহলে এই বামফ্রন্ট সরকার তার বিরুদ্ধে নিশ্চয় জেহাদ ঘোষণা করবেই। আপনারা জেনে শুনে তাদের মদত দিতে যাবেন আপনারা জেনেশুনে এই আগুনে হাত দেবেন না। এই কথা বলে আমি আবার বিবেচনা করার জন্য আপনাদের অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মরিচঝাঁপির ঘটনা প্রসঙ্গে সাফাই গাইতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু যে বক্তব্য রেখেছেন সেটা যে এত দুর্বল হবে এটা আগে বুঝতে পারিনি। আজকে মরিচঝাঁপিকে কেন্দ্র করে জনসাধারণের মধ্যে যে প্রশ্ন জেগেছে তা দূরীকরণ করার ক্ষেত্রে কতখানি বিপর্যস্ত হয়ে পড়েছেন সেটা বেশ ভালভাবে বোঝা যাচ্ছে। এই কথা বলতে গিয়ে তিনি সবটাইকে তিনি সবটাকেই শঙ্করাচার্যের মায়া বলে উড়িয়ে দেবার চেষ্টা করেছেন। আসলে এটা যে একটা সমস্যাই নয়। ১ লক্ষ মানুষ দণ্ডকারণ্য থেকে চলে এসেছিল এবং এটাকে একটা চক্রান্ত বলে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা চক্রান্ত বলে বলা এবং তাদের সেইজন্য তাদের এখানে পাঠানো হয়েছে। আমি তর্কের খাতিরে ধরেই নিলাম চক্রান্ত করা হয়েছে। কিন্তু বাস্তবে এটা কি সম্ভব? ১ লক্ষ মানুষ যদি সেখানে ভালভাবেই ছিল তাহলে তারা কেন এই অনির্দিষ্টের পথে পা বাড়িয়ে দিল। চক্রান্ত করবার জন্য তাদের এখানে পাঠিয়ে দেওয়া হয়েছে। এটা কি বাস্তব সম্মত। সবটাইকে একটা শঙ্করাচার্যের মায়া বলে উড়িয়ে দেবার চেষ্টা করা হয়েছে। ভাল কথা বলা হয়েছে ১ লক্ষ লোককে নিয়ে আসা হয়েছিল আর তাদের মধ্যে অধিকাংশকেই বুঝিয়ে-সুঝিয়ে শান্তিপূর্ণভাবে পাঠিয়ে দেওয়া হয়েছে। আমরা জানি কিভাবে তারা গিয়েছে। বর্ধমান থেকে তাদের পিটিয়ে পাঠানো হল এ ঘটনা সবাই জানে এর প্রমাণের দরকার হবে না। এখানে বলা হচ্ছে তারা হিংসাত্মক কার্যকলাপে লিপ্ত হয়েছে। যে মানুষ আজকে মরিয়া হয়ে নিজেদের জীবন রক্ষা করার জন্য আপ্রাণ চেষ্টা করছে তারা আজকে হিংসাত্মক কার্যকলাপে লিপ্ত হয়েছে একটা প্যারালাল গভর্নমেন্ট তৈরি কবার চেষ্টা করা হচ্ছে। এটা একটা অদ্ভুত ব্যাপার। একথা জনসাধারণ কি বিশ্বাস করবে? জানি না তাও কি সম্ভব।

[5-20—5-30 P.M ]

আজকে ব্যঙ্গ করার কিছু নেই। বামফ্রন্ট সরকারের অভ্যন্তরে বিচারবুদ্ধিসম্পন্ন, বিবেকবান, শুভবুদ্ধিসম্পন্ন মানুষদের কাছে আবেদন জানাব আপনারা ব্যাপারটি ভেবে দেখুন যে এই মানুষগুলির অপরাধ কি—এরা একটু বাঁচতে চেয়েছিল, বাঁচার অধিকার চেয়েছিল। এটাই কি তাদের অপরাধ? ওরা আসাতে বলা হচ্ছে অর্থনীতি বিঘ্নিত হচ্ছে। মরিচঝাঁপি সুন্দরবনের একটি অখ্যাত বনাঞ্চলে অধ্যুষিত ছোট্ট দ্বীপ। এই এলাকাটা জোয়ারের সময় বুক জলে ডুবে যেত, আর ভাঁটার সময় সুন্দরবনের হিংস্র পশুর বিচরণ ক্ষেত্র ছিল। এখন উদ্বাস্তুরা নিজেদের চেষ্টায় একটি সভ্যতা গড়ে তুলেছে, বসতি গড়ে তুলেছে, নতুন অর্থনীতি গড়ে তুলেছে। মানুষ প্রমাণ বাঁধ তৈরি করে সেচের ব্যবস্থা করে চাষবাস ফসল ফলাবার চেষ্টা করেছে, মাছ চাষ করছে, বিভিন্ন কাষ্ঠ শিল্প গড়ে তোলবার চেষ্টা করছে—এইভাবে তারা নিজেদের পায়ে দাঁড়াবার চেষ্টা করছে এবং একটা নতুন অর্থনৈতিক কাঠামো গড়ে তোলবার চেষ্টা করছে।

আর জ্যোতিবাবু বলছেন অর্থনীতি বিঘ্নিত হচ্ছে। আমি এই কথা বলতে চাই কলকাতায় প্রতি বছর অন্তত ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে ২ লক্ষ মানুষ রুজি রোজগারের জন্য আসে, তার জন্য তো অর্থনীতি বিঘ্নিত হয় না—এই ৮ হাজার মানুষের জনাই যত অর্থনীতি বিঘ্নিত হচ্ছে. এটা এক তাজ্জব ব্যাপার। এই মানুষগুলি নিজেদের চেষ্টায় সংগ্রাম করে একটু জীবনের আলো পাওয়ার চেষ্টা করছিল তাদেরই উপর যত অত্যাচার শুরু হয়ে গেল। তাই আমি বলব কংগ্রেস সরকার যেভাবে এই উদ্বাস্তু সমস্যাকে দেখেছেন, বামফ্রন্ট সরকার সেইভাবে দেখছেন, বরং এরা আর এক ধাপ এগিয়ে যাচ্ছেন। তাই আমি সকলের কাছে, শুভবুদ্ধিসম্পন্ন মানুষদের কাছে আহ্বান জানাব আপনারা অন্য মানুষের দ্বারা পরিচালিত হবেন না, আপনারা বিচার করে দেখুন নেতৃত্ব আজকে কোথায় নিয়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকারের শুভবুদ্ধিসম্পন্ন মানুষরা বিষয়টি ভেবে দেখুন যে এটা আদৌ মানবিক দৃষ্টিভঙ্গির পরিচয় কিনা—আমরা দেখেছি যুদ্ধের সময় যারা বন্দি হয় সেই বন্দি মানুষগুলিকেও কিন্তু জল বন্ধ করে দেওয়া হয় না, জল চাইলে জল দেওয়া হয়। কিন্তু মরিচঝাঁপির উদ্বাস্তু ভাইদের আজকে পানীয় জল, খাদ্য সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে। হাইকোর্ট থেকে ইনজাংশনের ফলে আজকে জ্যোতিবাবুকে বলতে হচ্ছে যে না অবরোধ করিনি। এইসব বোধ হয় টেকনিক্যাল দিক। এই জিনিস আজকে হচ্ছে। এইগুলি কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে কি কোনও মন্ত্রী অস্বীকার করতে পারবেন হোয়েন ইউ আর নট ইন পাওয়ার—আপনারা কি তখন বলেননি এই সমস্ত উদ্বাস্তুদের পুনর্বাসন পশ্চিমবাংলাতেই হওয়া দরকার? সুন্দরবনে উদ্বাস্তুদের পুনর্বসতি হতে পারে এইসব কথা তখন বলা হয়নি? ১৯৭৪ সালে মানা ক্যাম্পে ইউ: সি. আর সি.ব মিটিং হয়েছিল সেখানে সমরবাবু উপস্থিত ছিলেন না? এইসব কথা আজকে ভুলে গেছেন। আপনাদের সাধারণ কর্মী, সমর্থকরা কি এইসব জিনিসকে সমর্থন করবেন? আমরা মনে করি এইভাবে আমাদের দেশের বামপন্থী আন্দোলনকে মেরে দেওয়া হচ্ছে। আমি বলব এইভাবে মেরে দিলেও পশ্চিমবাংলার মানুষ এখন মরে যায়নি, তাদের বিচারবিবেচনা এখন লুপ্ত হয়নি এবং পশ্চিমবাংলার শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, গণতন্ত্রপ্রিয় মানুষ এতবড় অমানবিক অত্যাচার, অন্যায় কখনই বরদাস্ত করবে না, এই বিশ্বাস আমার আছে। আপনাদের দলের অভ্যন্তরের নিষ্ঠাবান কর্মী ও সমর্থকদের কাছে আপনারা প্রশ্নে জর্জরিত হচ্ছেন, তাদের বোঝাতে হচ্ছে—এই কথা আপনারা অস্বীকার করতে পারবেন না। আজকে জ্যোতিবাবুরা বলছেন যে, না, আমরা এ সব বিষয়ে সকলের সঙ্গে, সমস্ত দলের সঙ্গে আলোচনা করবার চেষ্টা করছি—এটা কি সত্য ভাষণ? ৩রা ফেব্রুয়ারি মরিচঝাঁপির উদ্বাস্তুদের উপর গুলি চালনার প্রতিবাদে এস. ইউ. সি.র নেতৃত্বে ৫ হাজারের বেশি লোকের এক গণ মিছিল নিয়ে আমরা রাইটার্স বিল্ডিংয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে এসেছিলাম। এটা ছিল অঘোষিত, কিন্তু কাগজে এটা বেরিয়েছিল। কিন্তু আশ্চর্যের বিষয় জ্যোতিবাবু একা ছিলেন না, তা নয়, আমরা বলেছিলাম এনি সিনিয়ার মেম্বার অব দি ক্যাবিনেট, কিন্তু মন্ত্রী সভার একজনও সেদিন রাইটার্স বিল্ডিংসে ছিলেন না—এটা একটা অদ্ভুত কথা। এই সেই মেমোরান্ডামের কপি আমার হাতে রয়েছে, ওঁর বিবৃতিটা খানিকটা সতর্কতার সঙ্গে তৈরি করা হবে, কিন্তু দেখছি বহু স্ববিরোধিতায় পূর্ণ এই বিবৃতি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মরিচঝাঁপির ঘটনার ভালমন্দ যাই

হোক না কেন একটা গুরুত্বপূর্ণ দিক এই বিতর্কের ভেতর দিয়ে উপস্থিত হয়েছে, হয়ত তা থেকে একটা সুফল ফলতে পারে, সেটা হচ্ছে, উদ্বাস্তু সমস্যার সমাধান কেন হল না, কিভাবে হতে পারে ইত্যাদি। বোধ করি এটা নিয়ে পক্ষের, বিপক্ষের সকল দলের সদস্যরাই চিন্তা করছেন। এটা নিয়ে যদি বেশি করে চিন্তা করতে পারেন দলীয় সঙ্কীর্ণতা ফেলে দিয়ে তাহলে মঙ্গল হতে পারে। এটা ঠিকই যে মরিচঝাঁপিতে গুলি চালনার ব্যাপারটা আমাদের সকলের কাছেই বেদনাদায়ক, দুঃখজনক। পুলিশ, তারা বামপন্থী নয়, পুলিশ মানবদরদীও নয়, এটা হতেও পারে যে বাড়তি কাজ সেখানে ঘটে যেতে পারে। আপনাদের কাছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন যে একটা একজিকিউটিভ এনকোয়ারি হচ্ছে, প্রয়োজন হলে আরও তদন্ত করা যায় কিনা সেটা নিশ্চয় দেখা হবে।

**(ভয়েস ঃ বিচার বিভাগীয় তদন্ত নয় কেন?)**

কি হবে সেটা পরের কথা। এখন অনেকেই বলছেন—বিরোধীরা সমেত—সমস্যা সমাধানের একটা রাস্তা বার করা যায় কিনা। প্রস্তাবটা সাধু যদি আন্তরিকতা থাকে। এখন সমস্যাটা খুব জটিল। পাঞ্জাবের যে উদ্বাস্তু সমস্যা সেটার এক প্রকার সমাধান ঘটে গিয়েছে। পূর্ব ও পশ্চিম পাঞ্জাবের মানুষদের মধ্যে যেটা হয়েছে সেটা হচ্ছে, হয় ওদিককার মানুষ-এর দিকে চলে এসেছেন, আর না হয় এ দিককার মানুষ ওদিকে চলে গিয়েছেন। হিন্দু, মুসলমান হিসাবে সেখানে ভাগ হয়ে গিয়েছে। তাছাড়া কেন্দ্রীয় সরকার সেখানে প্রচুর সাহায্য দিয়েছিলেন যার ফলে পাঞ্জাবের উদ্বাস্তুদের পুনর্বাসনের সমস্যার প্রায় মীমাংসা হয়ে গিয়েছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে কিন্তু সেটা ঘটেনি, সেখানে নানারকম কারসাজি হয়েছে। টাকা যা খরচ হয়েছে সেই টাকা অনেকে আত্মসাৎ করেছে। এই বাংলা দু'টুকরো হবার ফলে আমাদের এই ভাঙ্গা পশ্চিমবাংলার অর্থনৈতিক সমস্যা অত্যন্ত তীব্র হয়ে উঠল এবং তার সঙ্গে জড়িত হল উদ্বাস্তুদের সমস্যা। এই রাজ্যের ভেতরে এত মানুষের পুনর্বাসনের সমস্যার সমাধান করা সম্ভব নয়। বোধ করি আমাদের পার্টিই একমাত্র সেদিন চিন্তা করেছিল যে এই পশ্চিমবাংলার ভারাক্রান্ত অর্থনীতির মধ্যে এত মানুষের পুনর্বাসন সম্ভব হবে না।

[5-30—5-40 P.M.]

পারলে বাইরে পশ্চিমবাংলার সংলগ্ন কোনও জায়গায়, পারলে বাংলার মতো আবহাওয়া যেখানে আছে সেই রকম জায়গাতে যদি বাকি মানুষগুলির পুনর্বাসন করা যায় কিনা এগুলি আর একবার নতুন করে আমাদের খতিয়ে দেখতে হবে। এটা কেন্দ্রীয় সরকারকেও দেখতে হবে এবং পশ্চিমবাংলা সরকারকেও দেখতে হবে এবং সমস্যাটা যে সারা ভারতবর্ষের সমস্যা, এটাকে প্রাদেশিকতার উর্দ্ধে নিয়ে গিয়ে এর সমাধান করা যায় কিনা সেটা দেখতে হবে। দণ্ডকারণ্যে ফিরিয়ে দেবার প্রশ্নে সকলে দেখছি একমত, ভাল কথা। কিন্তু দণ্ডকারণ্যের তিক্ত, তীব্র অভিজ্ঞতা উদ্বাস্তুদের রয়েছে। সেখানে সত্যিই সেই ডাঙ্গা জমিতে, সেই পরিবেশে এবং কিছু কিছু প্রাদেশিকতাও আছে, সেই পরিবেশের মধ্যে সত্যিই সমাধান সম্ভব কিনা, কেন এই মানুষগুলি লাখে লাখে হাজারে হাজারে চলে আসছে, এটাকে উড়িয়ে দেওয়া যায় না। নিশ্চয়ই এর কোনও কারণ আছে এবং আমরাও দেখেছি যে কারণ আছে—প্রকৃত পুনর্বাসন, জলের সমস্যা, জমিগুলিতে জলসেচের ব্যবস্থা, তাদের কাজের ব্যবস্থা, ক্যাম্পে পড়ে

থাকছে পুনর্বাসন হচ্ছে ইত্যাদি নানারকম সমস্যা আছে। অন্য কোথাও পুনর্বাসন করা যায় কিনা দেখতে হবে। আন্দামান-নিকোবর ইত্যাদি যেখানে আবহাওয়াটা খানিকটা আমাদের পশ্চিমবাংলার মতো সেখানে বহু মানুষ গেছে, সেই সমস্ত জায়গায় এদের নিয়ে গিয়ে পুনর্বাসন করা যায় কিনা সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলতে হবে। আর একটা জিনিস যেটা দরকার সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব ছাড়াও পশ্চিমবাংলা সরকারের উপর একটা দায়িত্ব দিতে হবে যাতে পশ্চিমবাংলার মানুষ, বাংলা ভাষাভাষী মানুষ, এদের সম্পর্কে পশ্চিমবাংলা সরকারের একটা দায়িত্ব বর্তায়। পশ্চিমবাংলা সরকারের কাছে এরা কিছুটা আশা পোষণ করেন। অতএব যেখানেই পুনর্বাসন হবে—দণ্ডকারণ্যেই হয় কিনা. আন্দামান নিকোবরে হয় কিনা বা সংলগ্ন কোনও জায়গায় হয় কিনা সেটা করার জন্য যাতে পশ্চিমবাংলার তরফ থেকে একটা অফিসাররা সেখানে গিয়ে তদারক করতে পারেন, দেখতে পারেন সেইরকম একটা ব্যবস্থা থাকা দরকার। প্রশ্নটা যদি আমরা এইরকমভাবে আমরা ভাবতে পারি তাহলে দেখা যাবে যে মরিচঝাঁপির সমস্যাটা যেভাবে এসেছে তার সমাধানের দিকে আমরা যেতে পারব। এখানে গুলি চালনা, অত্যাচার, কে কাকে অবরোধ করছে, কিভাবে করছে এই প্রশ্নটাই বড় হয়ে দেখা দিয়েছে। এই প্রশ্নটা কতটা সত্য, কতটা মিথ্যা তারজন্য ব্যবস্থা হতে পারে, আমরাও যেতে পারি। কিন্তু প্রশ্নটাকে এমনভাবে নিয়ে গিয়ে তোলা হয়েছে যে উদ্বাস্তুদের পুনর্বাসন সম্পর্কে কারও যেন মাথা ব্যথা নেই—কে কাকে নিন্দা করবে, কে কাকে কোণঠাসা করবে, প্রশ্নটা এখানে বিতর্কের প্রধান অঙ্গ হয়ে দাঁড়িয়েছে। যদি কিছু অন্যায় হয়ে থাকে তাহলে সে জন্য নিশ্চয়ই তদন্ত হওয়া উচিত, যদি কিছু এক্সেসেস হয়ে থাকে তার জন্য একটা ব্যবস্থা হওয়া উচিত। বামফ্রন্ট সরকার, জনদরদী সরকার, উদ্বাস্তুরা তাদের দিকে তাকিয়ে আছে, সারা দেশের মানুষের দিকে তাকিয়ে আছে, আমাদের এটা করতে হবে। কিন্তু মূলটাকে আমাদের উপড়ে ফেলতেই হবে। এটা ৮ হাজারের প্রশ্ন নয়, ১ লক্ষ তারও বেশির প্রশ্ন। আরও নানা জায়গায় যাঁরা আছেন তাদেরও প্রশ্ন আছে। তারপর এখনও যাঁরা পড়ে রয়েছেন পূর্ববাংলাতে তারাও হয়ত এইরকমভাবে ভীড় করে চলে আসবে, তাঁদেরও প্রশ্ন আছে। সুতরাং সমস্ত সমস্যাটা কিভাবে মীমাংসা করা যায়, উদ্বাস্তুদের প্রকৃত পুনর্বাসন কিভাবে করা যায় এই চিন্তাটা আশা করি এখান থেকে উদ্ভব হবে। এতে যদি সকলের নির্দিষ্ট পরিকল্পনা থাকে তাহলে সকলে মিলে এটা ভাবা যেতে পারে এবং পরিকল্পনা করা যেতে পারে। এই কথা বলে সকলকে ধন্যবাদ দিই যে আলোচনাটা একটা জায়গায় নিয়ে এসেছেন। উদ্বাস্তু সমস্যা যে একটা বৃহৎ সমস্যা যেটা এতদিন চাপা পড়ে ছিল সেটা যে আর একবার সামনে এসেছে এবং কেন্দ্রীয় সরকারকে চাপ দিয়ে সকলে মিলে এর সমাধান যাতে করতে পারি তার জন্য এগিয়ে আসুন। সকলের যদি আন্তরিকতা দেখাতে পারি তাহলে সকলের পক্ষে মঙ্গল হবে এবং উদ্বাস্তুদের পক্ষেও মঙ্গল হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই সভার কাজ নির্দিষ্ট সময় অনুযায়ী ৫-৩৪ মিঃ শেষ হওয়ার কথা কিন্তু এখনও কয়েকজন বলবেন। কাজেই আলোচনার সময় আরও অন্তত ১/২ ঘন্টা বাড়ানোর জন্য সভার অনুমতি চাইছি। আমি ধরে নিচ্ছি যে সকলের সম্মতি আছে। অতএব সভার কাজ ১/২ ঘন্টা বাড়ানো হল।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দুর্ভাগ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের লিখিত ভাষণ এবং তারপর তাঁর স্বভাবসিদ্ধ কয়েকটি মন্তব্য পরিবেশন যখন শুনছিলাম তখন আমার মনে হচ্ছিল এযাবৎকালে যে জ্যোতি বসুকে আমি জানলাম, রাজনৈতিক দিক থেকে ভিন্ন মতাবলম্বী হলেও যে জ্যোতিবাবুকে শ্রদ্ধা করতাম, বোধ করি মুখ্যমন্ত্রীর কফিনের মধ্যে মৃতদেহ হয়ে তিনি অবস্থান করছেন। কারণ তাঁর বিবৃতির মধ্যে নানা বিভ্রান্তিকর তথ্য পরিবেশন করে তিনি আমাদের সমস্ত মানুষের উপর যে প্রভাব বিস্তার করতে চেয়েছেন, তা জ্যোতিবাবুর স্বভাব সিদ্ধ বলে মনে করি না। তিনি আমাদের সামনে বার বার এই কথা বোঝাতে চাইছেন আমরা জনতা পার্টির মানুষরা এবং অন্য রাজনৈতিক দলের কয়েকজন নেতা আমরা চক্রান্ত করে পশ্চিমবাংলায় দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুদের উপস্থিত করেছি এবং আজও চক্রান্ত চালিয়ে যাচ্ছি। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে অন্য কোনও বক্তব্য না থাকায়, বা কোনও অভিযোগ না থাকায় কেবলমাত্র মরিচঝাঁপিকে কেন্দ্র করে আমরা সরকারকে হেয় প্রতিপন্ন করতে চাইছি। আমি জানি এবং জ্যোতিবাবু নিজেও জানেন তাঁর সরকারের বিরুদ্ধে বহু বক্তব্য রাখবার সুযোগ তিনি দিয়েছেন, যথা সময়ে একে একে এই বাজেট অধিবেশনে তা উপস্থিত করব এবং অতীতেও তা করেছি। কাজেই কেবলমাত্র মরিচঝাঁপিকে কেন্দ্র করে সরকারের বিরুদ্ধে আমাদের বক্তব্য রাখবার, ষড়যন্ত্রের কথা যা তিনি বলছেন, এমন উদ্ভট কথা নিশ্চয়ই জ্যোতিবাবু নিজেও তা বিশ্বাস করেন না। কিন্তু তিনি তার বিবেককে আজকে মুখ্যমন্ত্রীর গদিতে বাঁধা দিয়েছেন। কাজেই তিনি অনেক প্রকার বক্তব্য রেখেছেন। দ্বিতীয় কথা, তিনি মরিচঝাঁপির উদ্বাস্তুদের যে সংখ্যা দিচ্ছেন, আমি মনে করি, তিনি সচেতনভাবে আমাদের বিভ্রান্ত করছেন। মরিচঝাঁপি থেকে লক্ষ লক্ষ মানুষ চলে গেছে, কেবল মাত্র ৮ হাজার উদ্বাস্তু সেখানে রয়েছে। তিনি যদি মরিচঝাঁপি থেকে সংবাদ নিয়ে থাকেন, তাহলে দেখতে পাবেন, সেখানে অন্তত ৩০ হাজারের উপর উদ্বাস্তু আজও অবস্থান করছে। আট হাজার সংখ্যাটা ঠিক নয়। এক লক্ষ উদ্বাস্তুকে বিতাড়িত করা হয়েছে, অথচ বলা হচ্ছে, শান্তিপূর্ণভাবে তারা ওখান থেকে দণ্ডকারণ্যে চলে গেছে, ওঁদের আবেদনে চলে গেছে, তাদের শুভ বুদ্ধির উদয় হওয়াতে তারা দণ্ডকারণ্যে ফেরত গেছে। এমন একটা মিথ্যা নয়, অসত্য ভাষণ আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে প্রত্যাশা করিনি। কারণ মুখ্যমন্ত্রী স্বয়ং জ্যোতিবাবু, তিনি জানেন কিভাবে জোর জুলুম করে, এমন কি প্রয়োজনীয় ক্ষেত্রে গুলি চালিয়ে ওদের এখান থেকে বিতাড়িত করবার জন্য এই সরকারকে কতটা সচেষ্ট হতে হয়েছে। জ্যোতিবাবু আমাদের কাছে একটা গুরুত্বপূর্ণ বিভ্রান্তিকর তথ্য দিয়েছেন, সেই তথ্য কেন্দ্রীয় সরকার সম্বন্ধে এবং জনতা পার্টি এখানকার দল আর কেন্দ্রের দলের মধ্যে মতবিরোধ, এই রকম একটা তত্ত্ব এখানে প্রতিষ্ঠা করতে চেয়েছেন। কেন্দ্রের জনতা দল এবং পশ্চিমবঙ্গের জনতা দলের একাংশ আমাদের সমর্থন করে, একাংশ আমাদের সমর্থন করে না, এমনি করে এখানে তাঁর বক্তব্য রেখেছেন মরিচঝাঁপি সম্বন্ধে তাঁর গুরুত্বপূর্ণ বক্তব্য রাখবার সময়। কিন্তু যে প্রধানমন্ত্রী তাঁকে সমর্থন করেছেন বলে তিনি এখানে বিবৃতি দিয়েছেন, সেই প্রধানমন্ত্রীর পত্রের অনুলিপি আমি আপনাদের কাছে একটু পাঠ করে শোনাচ্ছি। মরিচঝাঁপিতে আপনারা সন্ত্রাসের রাজত্ব চালিয়েছেন, গুলি করেছেন, তাদের নানাভাবে অর্থনৈতিক অবরোধ করেছেন, নিপীড়ন করেছেন, তাদের বাধ্য করতে চেয়েছেন অসহায়ভাবে মরিচঝাঁপি থেকে দণ্ডকারণ্যে ফেরত যাবার জন্য তার কোনও কথা কিন্তু তিনি প্রধানমন্ত্রীকে লেখেননি। প্রধানমন্ত্রীকে যা

তিনি লিখেছেন, তা কিন্তু সম্পূর্ণ অন্য কথা। আমাদের দলনেতা কাশীবাবু কিঞ্চিতভাবে তা পাঠ করেছেন, তার পরিপূর্ণ ব্যাখ্যা করেননি। তাতে লেখা আছে—জ্যোতিবাবু বলেছেন, সিচুয়েশন আ্যাট মরিচঝাঁপি সেটাকে কনটেন করে রেখে, তাদের সমস্ত পশ্চিমবঙ্গ থেকে পাঠিয়ে দেবার জন্য আমরা ব্যবস্থা করতে চাই।

[5-40—5-50 P.M.]

প্রধানমন্ত্রী যে পত্র দিয়েছেন তা তিনি কি বুঝে দিয়েছেন এবং তিনি কিভাবে এই সরকারকে সমর্থন জানিয়েছেন, আমি সেকথা বলবার জন্য এই পত্রটি পড়ছি।

My dear Jyoti Basu,

Please refer to your letter No. 30 C.M. of the 24th January, 1979 regarding infiltration of refugees from Marichjhanpi and other camps.

অর্থাৎ ওঁর চিঠির কথা শুনে প্রধানমন্ত্রী এটা বুঝেছেন যে, মরিচঝাঁপির উদ্বাস্তুদের তাদের নিজেদের ওখান থেকে সম্প্রসারিত করছে, আরও অন্যান্য এলাকায় ওরা অনুপ্রবেশ করতে যাচ্ছে এবং সে সম্পর্কে উনি ব্যবস্থা গ্রহণ করতে যাচ্ছেন। তাতে প্রধানমন্ত্রী বলছে, infiltration of refugees from Marichjhanpi. আশা করি কোনও পাণ্ডিত্যের প্রয়োজন নেই একথা বোঝবার জন্য। অর্থাৎ মরিচঝাঁপিতে যা ঘটছে, সেখানে যে উদ্বাস্তুরা রয়েছে তাদের সম্পর্কে প্রধানমন্ত্রীর চিঠিতে কোনও বক্তব্য নেই। Infiltration of refugees from Marichjhanpi and other camps. তার বিরুদ্ধে বক্তব্য আছে। অতএব প্রধানমন্ত্রীর যে কথা উনি উল্লেখ করে বোঝাতে চাইছেন যে, প্রধানমন্ত্রী ওঁকে সমর্থন করেন, ওঁর কার্যাবলি সমর্থন করেন। প্রথমত তিনি সমস্ত কার্যাবলি প্রধানমন্ত্রীকে বলেননি, কেবলমাত্র ঐ কথা বলেছেন। কিন্তু তারপর প্রধানমন্ত্রী কি বুঝেছেন? তা তাঁর চিঠির মধ্যে দিয়ে নিঃসন্দেহে প্রমাণিত হচ্ছে। অতএব কথা এই নয় যে, ঐ মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের বিরুদ্ধে উনি যে পন্থা, যে হিংস্র অবলম্বন করেছেন তাতে প্রধানমন্ত্রী বলছেন, "হ্যাঁ, স্বাগত, অভিনন্দনযোগ্য জ্যোতিবাবু, আপনি যে কাজ করেছেন তা আমি সমর্থন করি"। এই পত্রের দ্বারা তা আদৌ প্রমাণিত হয় না। অতএব জ্যোতিবাবু বিভ্রান্তিকর বক্তব্য এই সভায় রেখেছেন, একথা আমি বলতে চাই। এবং সঙ্গে সঙ্গে একথা আমি বলতে চাইছি, যে ষড়যন্ত্রের কথা বার বার শুনছি। আমরা কেন্দ্রীয় মন্ত্রীর বক্তব্য শুনছি। কেন্দ্রের ত্রাণ এবং পুনর্বাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মিঃ সিকান্দার ভক্ত এখানে কলকাতা বিমান বন্দরে বসে ঐ উদ্বাস্তুদের দণ্ডকারণ্য থেকে এখানে ফিরে আসার ব্যাপারে কারা দায়ী, কারা ষড়যন্ত্র করেছিলেন কারা উস্কানি দিয়েছে, সে সম্পর্কে একটা বক্তব্য রেখেছিলেন। তাতে তিনি এই সরকারের একজন মন্ত্রীর নাম বলেছিলেন। আমাদের নাম বলেননি, অন্য কোনও দলের নাম বলেননি, কোনও সংস্থার নাম বলেননি। সেই মন্ত্রী অবশ্য আজকে কম্পিত কণ্ঠে জ্বালাময়ী ভাষণ দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন। অর্থাৎ কেন্দ্রীয় মন্ত্রী কিন্তু ঐ ব্যাপারে আমাদের অভিযুক্ত করেননি। যদিও মন্ত্রী মহাশয় আমাকে সম্মানিত করেছেন। কারণ তাঁরা প্রধানমন্ত্রীর কাছে নালিশ করে যে তিনজন আসামীর কথা উল্লেখ করেছেন, তার মধ্যে আমার নামটাও উল্লেখ করেছেন। এর জন্য আমি তাঁর

কাছে চিরদিন কৃতজ্ঞ থাকব যে, ঐ রকম ঘটনা ঘটাবার মতো নাম আমার। তারপর একজন মাননীয় সদস্য বলেছেন, এই বিধানসভায় আমার আসবার সৌভাগ্য হত না যদি না ইমার্জেন্সি হত। আমার মতো একজন অভাজন এমন ষড়যন্ত্র করতে পারে যাতে লক্ষ লক্ষ উদ্বাস্তু মরিচঝাঁপি আসতে পারে বা এনে ফেলতে পারি, এটা আমার কাছে একটা সার্টিফিকেট। এটা আমি চিরদিন মনে রাখব। আমি সঙ্গে সঙ্গে এই প্রশ্ন রাখতে চাই যে, এখানে বহু আলোচনা উঠেছে এবং এই আলোচনার পরিপ্রেক্ষিতে সরকার পক্ষে বিভিন্ন মাননীয় সদস্য এবং মন্ত্রীরা নানাভাবে বিস্তীর্ণ পটভূমিকা তৈরি করেছেন। ভারত বিভাগের কথা বলেছেন, পূর্ব পাকিস্তান, পশ্চিম পাকিস্তান, নানাবিধ সমস্যার কথা এসেছে, দণ্ডকারণ্য কারা তৈরি করেছিল, ওখানে উদ্বাস্তুদের পুনর্বাসনের দায়িত্ব কাদের ছিল ইত্যাদি প্রশ্ন তুলেছেন। আমি সেই সমস্ত বিস্তীর্ণ পটভূমিকায় যাব না, আমার প্রশ্ন তা নয়। আমার প্রশ্ন এই শুধু যে, মরিচঝাঁপিতে কয়েক হাজার মানুষ, ৮০০০ হোক, ৩০,০০০ হোক, যারা ওখানে আজকে মৃত্যুপণ করে লড়ছেন বহু ত্যাগ-তিতিক্ষার মধ্যে দিয়ে কোনও রকমে মানুষের মতো বাঁচবার চেষ্টা করছে—ওরা সরকারের কৃপা প্রার্থী নয়, সরকারের কাছ থেকে কোনও সাহায্য চাইছে না। তারা সেখানে থাকবে, না যাবে? এটাই আজকে প্রশ্ন। এ সম্পর্কে কোনওরকম ভূমিকার প্রয়োজন নেই। ধান ভানতে শিবের গীত শোনাবার জন্য আমি এখানে আসিনি, আমি এসেছি এই প্রশ্নের জবাব নিতে।

তবে এই কথার জবাব শুনব আমরা নিশ্চয়ই। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি মনে করেন যে সত্যি-সত্যিই তার কাছে সংবাদ আছে কোনও ষড়যন্ত্র সেখানে চলছে—তিনি যদি মনে করেন তাঁর কাছে সম্পূর্ণ সত্য সংবাদ আছে, তথ্য আছে—ওখানে রাষ্ট্র চলছে, একটা সরকার চলছে এবং ওখানে বাংলাদেশ এবং পশ্চিমবাংলার মাঝামাঝি একটি স্বাধীন রাষ্ট্র কেউ প্রতিষ্ঠা করেছেন—আমার জানা নেই কিন্তু তবুও আমি দ্ব্যর্থহীন ভাষায় নিবেদন করতে চাইব যে, এমন কোনও ব্যবস্থা নিশ্চয়ই সমর্থন করি না—পশ্চিমবাংলার অপরদিকে বাংলাদেশ এবং তার মাঝখানে অন্য কোনও রাষ্ট্র থাকবে এমন ধরনের কোনও ব্যবস্থা মানি না—কিন্তু আমি জানি না এমন কোনও ঘটনা ঘটেছে তার কারণ আমি মরিচঝাঁপিতে গিয়েছি—সেখানে কোনও রাজ্য দেখিনি, কোনও সরকার দেখিনি। প্রশ্ন হচ্ছে, তাঁরা জমি বিলি করছেন কিন্তু আমি বলব তা নয়। আমি মাননীয় জ্যোতিবাবুকে অতীত দিনের কথা স্মরণ করিয়ে দেবো এবং তার সাথে সাথে মাননীয় রাধিকাবাবুকেও স্মরণ করিয়ে দেবো—আমাদের এই দেশে উদ্বাস্তুরা যখন এসেছিল তখন তাঁরা ঐ জবরদখল কলোনি তৈরি করেছিল, কোয়ার্টার্স কলোনি করেছিল। সেইসব কলোনিতে ঐভাবে জমি বন্টন হয়েছে এবং টাকা নেওয়াও হয়েছে—হয়তো বা রাধিকাবাবুও করেছেন, হয়তো জ্যোতিবাবুর জ্ঞাতসারেই হয়েছে—সেখানে জমি বন্টিত হয়েছে এবং টাকা নেওয়াও হয়েছে এবং সেই টাকা ব্যয়িত হয়েছে কোনও ব্যবসায়ের জন্য নয়, কোনও ষড়যন্ত্র করবার জন্য নয়, কোনও আন্তর্জাতিক সমস্যা সৃষ্টি করবার জন্য নয়, আজ এই কলকাতার মহানগরীর আশেপাশে এমন কোয়ার্টার্স কলোনি আছে—সেগুলি বৈধভাবে হয়নি—যেগুলি জবরদখল কলোনি এবং তার উপর দোতলা-তিনতলা বাড়ি গড়ে উঠেছে—এমন ঘটনা ঘটেছে। আজ যদি মরিচঝাঁপির ঐ মানুষগুলি এখানকার মহাজনদের পদাঙ্ক অনুসরণ করে জমি বন্টন করে থাকেন—আমি

অবশ্য তা সমর্থন করছি না—কিন্তু এটা একটা অনভিপ্রেত ঘটনা ঘটেছে যার কোনও কারণ নেই বলে আমি মনে করি। আপনারা যে কাজ করছেন সেই কাজ যুক্তিহীন, আপনাদের বক্তব্য নজিরহীন, আপনাদের বক্তব্য আপনাদের জ্ঞাতেই ক্ষতবিক্ষত করবে—কারণ অতীতে এই কাজ আপনারা করেছেন। বড় কথায় অভ্যস্ত নয় বিনয় চৌধুরি মহাশয়, তিনি জ্ঞাতসারেই বড় কথা বলে ফেলেছেন—হয়তো বা জ্ঞাতসারে বলেননি—আসলে ৮ হাজার সমস্যা নয় মরিচঝাঁপিতে এবং এটা জ্যোতিবাবুর কাছেও। ঐ ৮ হাজার মানুষের পুনর্বাসনের কথা নয়—ঐ ৮ হাজার লোককে সরকার যে দমন করতে পারছেন না এই রকম মানসিকতা যদি তৈরি হয় তাহলে গেট ওপেন হয়ে যাবে—লক্ষ লক্ষ মানুষ দণ্ডকারণ্য থেকে আসবে এবং তাঁদেরকে পুনর্বাসনের ব্যবস্থা করা সম্ভব নয়। এই ৮ হাজার মানুষকে শিখণ্ডী করে আরও বহু মানুষ আসবে—এই আসার পথকে রুখবার জন্য এবং আগামীকালের কোনও অশুভ ইঙ্গিতকে প্রতিরোধ করবার জন্য এইভাবে এইসব ব্যবস্থা গ্রহণ করছেন—এইটাই হল আসল কথা এবং সঙ্গে সঙ্গে বড় কথা বলতে গিয়ে আর একটি বড়কথা ভুলে বলেছেন—পুলিশ যদি না পারে, অন্য কেউ না পারে—পুলিশ সম্বন্ধে আরেকজন বক্তা পরিষ্কার বলে দিয়েছেন যে এই পুলিশ আমাদের পুলিশ নয়—এ গুলি আমাদের গুলি নয়—তাঁরা পশ্চিমবঙ্গের সরকারকে হেয় করবার জন্য মেরেছে—হয়তো আপনাদের পুলিশ হবে এই রকম বলে সরকারকে নিরঙ্কুশ করতে চাচ্ছেন কিন্তু আসলে তা নয় পুলিশ যে গুলি চালিয়েছে তা জ্যোতিবাবু জানেন, নিশ্চয়ই জানেন। তাঁর নির্দেশেই হয়েছে।

[5-50—6-00 P.M.]

পুলিশ গুলি এমনিতে চালায় না। পুলিশের সাহস হয় না, হাইকোর্টের ইনজাংশনের পরেও পুলিশ অফিসার রাইটার্স বিল্ডিংয়ে ছুটে আসে জানবার জন্য আমাদের কতটুকু বাধা, অবরোধটা তুলে নিতে হবে, গুলি চালানো যাবে, আইন-শৃঙ্খলার ব্যবস্থা করা যাবে ইত্যাদি প্রশ্নের জন্য যখন তাঁরা এসেছেন সরকারি যোগসাজসে গুলিটা চলেছে, ঐ গুলিতে তো অন্য দলের মার্কা নেই, কংগ্রেসি সরকার নয়, অন্য জনতা সরকার নয় ঐ বামপন্থী সরকারের চিহ্ন নিয়ে ঐ গুলিগুলো তাঁদেরই নির্দেশে চলেছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এই ব্যবস্থাটা চলছে এবং সঙ্গে সঙ্গে আমাদের সামনে প্রশ্ন—আমরা এই কথাগুলো কেন বলছি, না আমরা ওখানে গিয়ে ষড়যন্ত্র করছি। মরিচঝাঁপিতে ওদের পাঠিয়েছে কে? প্রথম ওরা তো মরিচঝাঁপি যাননি, ঐ হাসনাবাদ অঞ্চলে ছিল, মাঠে ময়দানে ছড়িয়ে ছিল। আমরা এখানে বক্তৃতা করেছি যে ওদের প্রতি মানবিক আচরণ করুন, তাদের সাহায্য দিন, দুইমুঠো অন্ন দিন, পানীয় জলের ব্যবস্থা করুন, রোগীদের চিকিৎসার ব্যবস্থা করুন। সেদিন তো ওরা মরিচঝাঁপি আসেনি, হাসানাবাদেই ছিল। আপনারা ইচ্ছা করলে সেদিন ওদের সমস্যাটা একটু ভাবতে পারতেন। আজকে মরিচঝাঁপিতে তারা গেছে, সেখানে আশ্রয় নিয়েছে, অতএব আন্তর্জাতিক সমস্যার কথা উঠেছে, নানারকমের কথা উঠছে কিন্তু ঐ কথাগুলো ওঠবার সুযোগ ছিল না। আমাদের কথা হচ্ছে আট হাজারের পুনর্বাসন যদি হয় তাহলে ওদের বিতাড়িত করবেন না, এবং বিতাড়িত করতে গেলে আলোচনা করুন, ওদের সঙ্গে কথা বলুন, আমি জ্যোতিবাবুকে অনুরোধ করছি—আপনার কথা তো লক্ষ লক্ষ মানুষ শোনে, এই ক'জন উদ্বাস্তুকে শোনাতে পারবেন না. একদিন আপনি আপনার কথা ওদের শুনিয়েছেন,

বলেছিলেন পশ্চিমবঙ্গে এখন আমার সরকার নেই ভাই তাই তোমাদের ডাকতে পারছি না, আমার সরকার যেদিন হবে সেদিন পাঁচ কোটি বাংলাদেশের দশ কোটি হাত বাড়িয়ে তোমাদের অভিনন্দিত করবার জন্য প্রস্তুত থাকব। আজকে বলছেন যে আপনাদের সরকারের আমলে এরা আসছে কেন? এতগুলি উদ্বাস্তু, আপনারা তাদের আমন্ত্রণ জানিয়েছেন—অভিনন্দন জানিয়েছেন, দশ কোটি হাতে অভ্যর্থনা করবার সুখ স্বপ্নে বিভোর করে দিয়েছেন কাজেই তারা এখন আসবে, আপনাদের দেখে ভাববে আমাদের সরকার, আমরাই তো এদের সমর্থন করছি, জ্যোতিবাবু কথা দিয়েছেন কথার খেলাপ তো হবে না, তাই আপনাদের দেখেই তারা এসেছে। কিন্তু প্রশ্ন নিখিলবাবুর। তিনি এখানে নেই, ওঁদের প্রায়ই কেউ নেই। এঁদের নীতির সঙ্গে আমাদের মিল নেই, আমরা সব জানি, কিন্তু সেই মানুষগুলি বসে আছেন, তাঁরা বলেছেন নিখিলবাবু একজন প্রবীণ বিচক্ষণ, শান্তিপ্রিয় মানুষ এখানে বললেন যে উদ্বাস্তু আসা আর অন্য জায়গার মানুষ আসার মধ্যে তফাৎ আছে। আমি গত অধিবেশনে একবার এইকথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক তিরষ্কৃত হয়েছিলাম, উনি আমাকে নতুন জ্ঞান দিলেন। বোধোদয় ঘটালেন, বলেছিলেন দেশটার নাম যে ভারতবর্ষ হরিপদবাবু ভুলে গেছেন। না আমরা ভুলিনি তবে ওঁরা মধ্যে মধ্যে ভুলে যান কেন্দ্র-রাজ্য সম্পর্কের তিক্ত আবহাওয়া তৈরি করেন তখন বোধহয় ভুলে যান যে দেশটার নাম ভারতবর্ষ। কিন্তু আমরা না ভুললেও কথাটা নিশ্চয় সত্য যে অনেক মানুষ আসছে—আসবে এখানে ঐ কথাটা বলেছিল। সরকারের উদ্বাস্তুদের দায়িত্ব নিতে হয়, পুনর্বাসনের দায়িত্ব নিতে হয়। কাজেই অন্য লোক আসা আর ওদের আসা এক নয়, কিন্তু যদি কোনও উদ্বাস্তু আপনাদের ত্রাণের পরোয়া না করে, ভিক্ষার পাত্র না হয় তাহলে ঐ রাজস্থান থেকে আসা, বিহার থেকে আসা, উত্তরপ্রদেশ থেকে আসা মানুষদের সঙ্গে এদের পার্থক্য করবেন কি করে? বলবেন ওয়েস্টবেঙ্গল পপুলেশন-এ অর্থনীতি বিপন্ন হয়ে যাবে, যদি পপুলেশন স্যাটুরেটেড হয় পপুলেশন স্যাটুরেটেড নিয়ন্ত্রণ করবার কোনও ব্যবস্থা, প্রকল্প আপনাদের আছে—কিছু নেই, সবাই উন্মুক্ত দুয়ার দিয়ে সমস্ত মানুষ আসছে। বাংলা ভাষাভাষী চাষীবাসী কৃষিজীবী, মৎস্যজীবী অনুন্নত সম্প্রদায় কিছু মানুষ এলে আপনাদের মাথায় আকাশ ভেঙ্গে পড়ে, আপনাদের সরকার বিপন্ন হয়, আসলে কি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা অনেকদিন থেকে উদ্বাস্তু নীতি ধরে আজকে শক্তি আয়ত্তে করেছেন শক্তির প্রসার করেছেন এই উদ্বাস্তুরা একটা বেয়াড়া ধরনের এরা তো এঁদের সমর্থন করছে না। তাই এঁদের সাজানো বাগান শুকিয়ে যাচ্ছে ব্যর্থ প্রকল্পের নামে। আমার শেষ কথা বুঝিয়ে পাঠাতে পারেন। আপত্তি নেই, তাদের সঙ্গে যদি কথাবার্তা বলে তাদের শুভ বুদ্ধি জাগ্রত করে ফেরত পাঠাতে পারেন আমরা নিশ্চয় বাধা দেব না কিন্তু গুলি চালিয়ে তাদের অর্থনৈতিক অবরোধ করে ভীতি প্রদর্শন করে—বিনয়বাবু বলেছেন পুলিশ ছাড়াও আমাদের দলের কর্মী আছে—জনগণ আছে, বিচার করবে, জনগণ কারও করায়ত্ত্ব নয়, পকেটস্থ নয়, একথা আপনাদের বোঝা দরকার, আশাকরি আপনারা জানেন অতএব জনগণের ভয় দেখাবেন না। আসল কথা আপনাদের কথার সঙ্গে আমাদেরও কথাগুলি নয়, জুলুম নয়, অর্থনৈতিক অবরোধ নয় অন্যভাবে সমস্যার সমাধান করবেন ষড়যন্ত্রকারীরা বাধা দেবে না এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম[illegible]ন্দ্র রায়** ঃ স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটা বৈধতার প্রশ্ন করছি।

হরিপদবাবু প্রধানমন্ত্রীর চিঠি বলে একটা চিঠি এখানে পাঠ করলেন। নিয়ম মতো সেটা এখানে টেবিলে লে করা দরকার। অর্থাৎ কতটা প্রধানমন্ত্রী লিখেছেন এবং কতটা তাঁর ভাষ্যে সেটা আমরা জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** এর মধ্যে বৈধতার কিছু নেই। ৬.৪ মিঃ পর্যন্ত সময় আছে। কিন্তু এটা এক্সিড করে যাবে বলে আমি আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি সকলের সম্মতি আছে।

**ডাঃ শেখ ওমর আলি ঃ** স্যার, যে সমস্যা নিয়ে পশ্চিমবাংলার মানুষের মধ্যে আলোড়ন সৃষ্টি করেছে সেই ব্যাপারটা আজ এখানে আলোচনা হবার কালে আমি আশা করেছিলাম যে সমস্যা সমাধানের জন্য একটা সুষ্ঠু পথ বেরিয়ে আসবে। এবং সদস্যরা সে রকম একটা পরিবেশ সৃষ্টি করবেন। কিন্তু আমি হতাশ হয়েছি যখন দেখলাম সরকার পক্ষ থেকে মরিচঝাঁপিতে যেসব ব্যবস্থা নেওয়া হয়েছে তা ঠিক নেওয়া হয়েছে বলে দাবি করা হয়েছে। কোনও রকম তাদের ভুল হয়নি বলে দাবি করা হয়েছে এবং একটা ষড়যন্ত্রের মোকাবিলা করার দাবি করেছেন। আবার উল্টো দিকে এদের সমস্যাকে মূল হিসাবে না দেখে মরিচঝাঁপির ব্যাপারে কি করা যায় সে বিষয়ে সাজেশন না করে আক্রমণ করার চেষ্টা করা হচ্ছে। সম্পর্কে আমাদের দলনেতা বিশ্বনাথবাবু মুখ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করে উদ্বাস্তুদের সম্পর্কে বলে এসেছিলেন। পশ্চিমবাংলায় বাড়তি জনসংখ্যা গ্রহণ করা সম্ভব নয় কারণ পশ্চিমবাংলার অর্থনীতির পক্ষে তা ক্ষতিকারক হবে, তাহলে মরিচঝাঁপির উদ্বাস্তুদের আবার দণ্ডকে ফিরে যাবাব ব্যবস্থা করতে হবে। কিন্তু সে ব্যবস্থা করার নামে যদি সেখানে পুলিশ দিয়ে অবরোধ করা হয়, অধিকারের কথা বলতে এলে যদি ষড়যন্ত্রের কথা বলে তাদের গুলি করে হত্যা করা হয় সেখানকার প্রকৃত তথ্য জানার জন্য কাউকে সেখানে যেতে না দেওয়া হয়, তাহলে নিশ্চয়ই সে পরিবেশ সৃষ্টি হবে না যে পরিবেশ সৃষ্টি হলে তারা দণ্ডকে ফিরে যাবে। এখানে কোনও ষড়যন্ত্র আছে কিনা জানি না, কিন্তু শুধু ষড়যন্ত্রে এ জিনিস হতে পারে না।

[6-00—6-10 P.M.]

নিশ্চয়ই কোনও অর্থনৈতিক সামাজিক সমস্যা তাদের আছে যার জন্য উদ্বাস্তু কেন্দ্রগুলি থেকে তারা চলে আসছে—সেটা দূর করার চেষ্টা করতে হবে। একটা কথা ঠিক এই দায়িত্ব প্রধানতম কেন্দ্রের। কিন্তু তার মানে এই নয় যে রাজ্য সরকারের কোনও দায়িত্ব নেই। রাজ্য সরকারের যে দায়িত্ব আছে সেটা তাদের নিশ্চয়ই পালন করতে হবে। অর্থাৎ কেন্দ্রের সঙ্গে ও সেখানকার ম্যানেজমেন্টের সঙ্গে আলোচনা করে এই সমস্যার সমাধান করতে হবে—যাতে দণ্ডকারণ্যে যারা বসবাস করে তারা সেখানে একটা সুষ্ঠু পরিবেশের মধ্যে বসবাস করতে পারে। দ্বিতীয়ত মরিচঝাঁপি সম্বন্ধে অনেক বিবরণ শুনলাম যে এসব কোনওটাই অবিশ্বাস করার মতো নয়। কিন্তু এরূপ একটা বিভ্রান্তকর অবস্থা চলতে পারে না। এটা যদি কাটাতে হয় তাহলে সর্বদলীয় কমিটি গঠন করে তাদের দিয়ে তদন্ত করান এবং তাদের সঙ্গে সাংবাদিকদেরও যেতে দিন। এতে পশ্চিমবাংলার মানুষ জানতে পারবে মরিচঝাঁপিতে কি হচ্ছে। তৃতীয়ত অনেকে বলেছেন ফেরত পাঠাবার ব্যাপারে কারুর আপত্তি নেই। কিন্তু এটা বুঝিয়ে সুঝিয়ে করতে হবে। এখানে গুলি চালানোর ব্যাপারে একটা দুঃখজনক ঘটনা ঘটেছে।

এই ঘটনার স্বপক্ষে সরকার পক্ষ বলেছেন পরিস্থিতি আয়ত্তের বাহিরে চলে আসছিল বলে এই কাজ হয়েছিল। পরিস্থিতি কোন দিকে যাচ্ছিল আমাদের জানা নেই। ২ জন না ৭ জন, না ৭৭৭ জন মারা গেছেন এ নিয়ে অনেক প্রশ্ন আছে। এই প্রশ্ন নিয়ে একটি নিরপেক্ষ তদন্ত করা দরকার। বিভাগীয় তদন্তের উপর সম্ভব না হলে বিচার বিভাগীয় তদন্তের যে প্রশ্ন উঠেছে তাতে সরকারের আপত্তি কেন বুঝতে পারছি না। সেখানে যদি পাল্টা সরকার গঠনের ব্যবস্থা হয়ে থাকে এবং যদি মনে হয় আইনকানুন সেখানে কার্যকর হচ্ছে না তাহলে সেখানে বিচার বিভাগীয় তদন্ত হতে পারে। এতে সরকারের ভয়ের কোনও কারণ নেই। এ নিয়ে তদন্ত সাপেক্ষ সর্বদলীয় প্রতিনিধি পাঠানো উচিত এবং উদ্বাস্তুদের ও তাদের তথাকথিত নেতাদের বুঝিয়ে এবং তাদের যারা অর্গানাইজ করছে তাদের কাছ থেকে সাজেশন নিয়ে তাদের দণ্ডকে পাঠানো উচিত। এইভাবে চললে এর একটা সমাধান হতে পারে বলে আমি মনে করি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, জবাব যেটুকু দেওয়ার আছে আমি যা বুঝতে পারছি এইসব আলোচনা থেকে তাতে কয়েকটি কথা আমি সংক্ষেপে বলতে চাই। প্রথমত কতকগুলি অসত্য কথা বলা হয়েছে, সেগুলি আমি বলে দিচ্ছি। ভারত সেবাশ্রম এইরকম কোনও সংস্থার কাজে আমরা বাধা দিইনি। কেন বাধা দেব? কারণ, আমরা ৪ কোটি টাকার উপর খরচ করেছি বাস্তুহারাদের জন্য যারা দণ্ডকারণ্য থেকে এসেছিলেন এই হল ১ নং। ২ নং কথা হচ্ছে শ্রী কাশীকান্ত মৈত্র বললেন যে ওঁকে ডাকা হয়নি। আমি এই বিষয়ে ঠিক এখনই খোঁজ করতে পারিনি যে কার মাধ্যমে ওঁকে টেলিফোন করা হয়েছিল। আমার একটু তাড়া ছিল বলে আমি টেলিফোনে দুই কংগ্রেস, জনতা এবং সি. পি. আই.কে আলোচনা করতে ডেকেছিলাম। তাঁরা এসেছিলেন, আর জনতার প্রেসিডেন্ট শ্রী ফজলুর রহমান তিনিও এসেছিলেন। তিনি খানিকক্ষণ অপেক্ষা করেছিলেন যদি কাশীবাবু আসেন। আমি বললাম খবর পাননি, না কি হয়েছে বুঝতে পারছি না। এখন বুঝলাম কি হয়েছিল। যাই হোক, ওঁর সঙ্গে আলোচনা হল, উনি একমত হয়ে বললেন ওদের পাঠিয়ে দেওয়া উচিত, তবে বুঝিয়ে পাঠিয়ে দিলে ভাল হয়। আমি তখন বললাম আপনি দিল্লিতে যান, আমাদের হয়ে একটু সময় নিয়ে আসুন। তিনি দিল্লিতে গিয়েছিলেন, প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা হয়েছে বলে আমি কাগজে দেখেছি, কিন্তু কি হয়েছে আমি জানি না। তৃতীয় কথা হচ্ছে দিলীপ চক্রবর্তী নাকি বলেছেন ৭৭৭ জন ওখানে মরেছে। ৭৭০ জন, কি ১০৭ জন, কি ১৮০ জন কেন হল না আমি জানি না, তবে আমরা বলেছি ২ জন ওখানে মারা গেছে। দিলীপবাবু আমার ঘরে এসেছিলেন, আমি বললাম আপনি যে বললেন ৭৭ জন মরেছে এটা কি আপনার কথা? তাদের নাম কি, তারা কোন এলাকার লোক, স্থানীয়, না কি অন্য কোথাও থেকে এসেছে এগুলি আমাদের জানান। তিনি বললেন আমাকে একজন পুলিশ অফিসার বলেছেন, আমি সেই পুলিশ অফিসারকে বলেছি মুখ্যমন্ত্রীকে নামগুলি বলতে হবে, তবে নিশ্চয়ই এজন্য আপনার চাকরি যাবে না। আমি টেলিফোনে আবার রাত্রে ওঁকে ধরব। তিনি বলে গেলেন আমার ঘর থেকে। আমি বললাম নামগুলো আমাকে বলে যান, তিনি বললেন পরে বলব। তিনি নিজে কিছু জানেন না, এই রকম খবর পেয়েছেন। তার পরের কথা হচ্ছে আমি নাকি সতীশ মণ্ডলকে বলেছিলাম ভিলাইতে কোন সালে যে আমাদের

সরকার যখন হবে তখন আমি আপনাদের সব নিয়ে যাব। এইসব দায়িত্বজ্ঞানহীন কথা কাশীবাবু বললেন। আমি যখন একবার মার্চ মাসে স্টিল কনফারেন্সে গিয়েছিলাম তখন আমার সঙ্গে কয়েকজন এসে দেখা করেন, তখন আমি বলেছিলাম আমাদের সমর মুখার্জি এম. পি., তিনি আপনাদের সব কথা জানেন, আপনাদের উপর অন্যায় ব্যবহার করা হচ্ছে, দিল্লিতে এই নিয়ে ব্যবস্থা করার জন্য যাতে চাপ সৃষ্টি করতে পারি তার ব্যবস্থা করা হবে। সমরবাবু ২/৩ বার পার্লামেন্টে সেইসব কথা তুলেছেন। তিনি আজকে দণ্ডকারণ্যে গিয়েছেন আর একবার দেখবার জন্য কাজেই এইরকম কথা কোনওদিন কাউকে আমি বলতে পারি না। এখন আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আসল বক্তব্যের কোনও পরিষ্কার জবাব পাওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকার আমরা এক হয়ে বলছি এরা যারা এসেছিলেন তাঁদের সব চলে যেতে হবে দণ্ডকারণ্যে। সেখানে তাদের জন্য ব্যবস্থা হয়েছে, আরও ব্যবস্থা তাদের জন্য দ্বিতীয়বার হবে। কিন্তু এখানকার জনতা পার্টি তাঁরা আলাদা ধরনের, তাঁরা পরিষ্কার কিছু বলছেন না, উল্টে চ্যালেঞ্জ করছেন আমরা মরিচঝাঁপিতে যাব, আমরা উদ্বিগ্ন। কেন চ্যালেঞ্জ করছেন? আপনাদের সঙ্গে কি ঝগড়া আছে? তাহলে আপনারা পরিষ্কার করে বলুন প্রধানমন্ত্রীর বিরুদ্ধে, সেকেন্দার ভকতের বিরুদ্ধে, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যে এরা যাবে না, এরা কাঠ কাটবে, জমি বিলি করবে, নানা অসাধু ব্যবসায়ীদের সঙ্গে যোগাযোগ করবেন, সরকারি জঙ্গল কেটে সাফ করে দেবে। এটা যদি সাহস থাকে তো বলুন। সে সাহস নেই। সেজন্য আমি বলতে চাই আসল কথা পরিষ্কার করে বলুন। মানবিকতাবোধের প্রশ্ন উঠেছে—মানবিকতাবোধ আছে বলে আমরা অপেক্ষা করি তা না হলে আমরা তাদের ৪৮ ঘন্টার মধ্যে সরিয়ে দিতে পারতাম। তার মধ্যে আমরা যাব কেন? তারা শত শত মণ কাঠ কেটেছে। আমরা ঠিক করেছি সেগুলি সরকারের আওতায় এনে ডিসপোজ অফ করব। নৌকা বানিয়েছে সরকারি কাঠ নিয়ে বলছেন আত্মনির্ভরশীল। সরকারি জমি বিলি করবে, বলবেন, আত্মনির্ভরশীল আমাদের পুলিশকে নামতে দেবে না, প্রশাসনকে কাজ করতে দেবে না, হরিপদ ভারতী মহাশয় বলছেন উনি কিছু জানেন না। উনি গিয়েছেন ওখানে ওদের উস্কাবার জন্য। আমাদের তো আর কেউ সমর্থন করে না, তোমাদের নিয়ে যদি বাঁচতে পারি এই কথা ভাবছেন। তারপর এখানে জনতার কয়েকজন নেতা আছেন, তাঁরা প্রাদেশিকতার বিষ ছড়াচ্ছেন যে মাড়োয়ার থেকে এসেছে, ওখান থেকে এসেছে, অমুক জায়গা থেকে এসেছে। আপনাদের সরকার তো দিল্লিতে আছে, বলুন না তাঁদের গিয়ে। খুব ভালবাসেন ভারতবর্ষকে সবাই। কে মাড়োয়ার থেকে এসেছে, কে বিহার থেকে এসেছে, এইসব কথার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই।

[6-10—6-20 P.M.]

এরা বলছিলেন সরকারি সাহায্য তো ওরা চাননি—কার জঙ্গল কাটছেন ওরা—সরকারি সাহায্য ওরা চাননি। কার জমি বিলি করছেন ওরা—সরাকরি সাহায্য চাননি। আমরা যদি ইন্টারভেন করতাম—যেকোনও সরকারের কথা দরকার—আমি বলছি, আমি স্বীকার করছি আমি অপারগ। কারও ছেলে, কারও মেয়ে গিয়েছে। আমরা এক লাখ লোক তো পাঠিয়ে দিয়েছি এখানকার জনতা পার্টি তা বন্ধ করতে পারেননি। সেইজন্য আমরা চেষ্টা করছি। আর আমি এখানে বলছি এটাও দুঃখজনক যে বর্ধমানেও মারা গিয়েছিল। আমি বলছি যারা ওদের

এইভাবে সাহায্য করার কথা, বারবার করে যারা বলছেন তারাই এরজন্য রেসপন্সিবল, তারাই এরজন্য দায়ী এবং তাদের এই দায়িত্ব নিতে হবে। পুলিশকে মেরে ফেলল, কোন সাহসে তারা এইসব করতে পারে? এইরকম কিছু মানুষ যারা এখানে আজ বক্তৃতা দিচ্ছেন তারা তাদের পাশে গিয়ে দাঁড়িয়েছেন। এইভাবে সব ইনোসেন্ট লোকগুলিকে নিয়ে রাজনীতির খেলা হচ্ছে—এই জিনিস আমরা এখানে দেখছি, বর্ধমানেও দেখেছি আর মরিচঝাঁপিতেও সেই একই জিনিস দেখছি। আমরা যদি একমত হতে পারতাম এখানে নিশ্চয়ই আমরা যেতাম আপনাদের সঙ্গে, একই কথা যদি আমরা বলতে পারতাম যে আপনারা ৬ মাস সময় নিন, ওদের যদি বুঝিয়ে আমরা বলতাম—কিন্তু আপনাদের যেতে হবে, এই কথাটুকু তো আপনারা বলতে পারেন। আর অন্যায় কাজ চলবে না এই কথাটা আমরা বলতে পারি কিনা কিন্তু এখানে সেসব কথা কিছু শুনলাম না পরিষ্কারভাবে তাদের মুখে। এইজন্যই আমার মনে হয় এর ভিতর কিছু ষড়যন্ত্র আছে। তারা মনে করছেন সব ভিত্তি শিথিল হয়ে যাচ্ছে তখন এটা ধরে যদি কিছু করা যায়। আমি বলছি এইসব সুবিধা হবে না, এইসব রাজনীতি কেন করছেন—কত বিষয় তো আছে রাজনীতি করার। সেইজন্যই আমি বলছি এটা ঠিক পুলিশ তাদের তীর খেয়ে হাসপাতালে আছে। আচ্ছা থাক দুই পক্ষেরই বিচার হবে কে কি করেছে। কে আসে মেরেছে, কে পরে মেরেছে—কেন মারতে হল সেইসব তদন্ত করা হচ্ছে। একবার আমরা তদন্ত করেছি, দরকার হলে দুইবার করব, আমরা তদন্ত করে দেখব। ইতিমধ্যে ক্ষতিপূরণ আমাদের দিতেই হবে, মানুষ মরে গেলে। হরিপদবাবু এখানে তিনি যেভাবে বক্তৃতা করছেন সেটা খুব খারাপ লেগেছে। তিনি ভাবলেন এক লাখ আমাদের পক্ষে থাকবে কিন্তু তারা দণ্ডকারণ্যে চলে গেল। চমৎকার, সেখানে তিনি বললেন জোরজুলুম করে পাঠিয়েছেন—এই হচ্ছে ওঁনার রাজনীতি। আমি বলি উনি তো রাজনীতি ছেড়েই দিয়েছিলেন আবার কেন রাজনীতির মধ্যে এলেন। যাই হোক আমি যেটা বলতে চাচ্ছি যে প্রধানমন্ত্রী আমাদের কি বলেছিলেন। প্রধানমন্ত্রী আমাদের বলেছিলেন প্রথম দিনে যখন এরা দলে দলে আসছেন, তখন আমি তাঁর সঙ্গে দেখা করলাম, আমি বললাম মধ্যপ্রদেশ সরকার তো আপনাদের সরকার, ওড়িশার সরকার তো আপনার সরকার—আর বেশির ভাগ এল ওড়িশা থেকে যেখানে সব থেকে সুবিধা ওদের পুনর্বাসনের সেখান থেকেই ওরা এল। তা উনি বললেন উই সেন্ট দেম বাট, ইফ ইউ ওয়ান্ট মাই হেল্প আই উইল হেল্প ইউ। আমি বললাম হোয়াট হেল্প ক্যান ইউ গিভ মি। উনি বললেন আই শ্যাল সেন্ড দেম ব্যাক। আপনি কোনও রিলিফ ক্যাম্প খুলবেন না।

প্রধানমন্ত্রী আমাকে বললেন কোনও রিলিফ ক্যাম্প খুলবেন না। উনি তো গান্ধীবাদী জানি। আমি তাঁকে তখন বললাম, ১ লক্ষ লোক ছেলেমেয়েদের নিয়ে চলে এসেছে, আমি কি তাদের অন্যভাবে পাঠাতে পারি? আমি তো পারি না। তাদের জন্য টাকা খরচ করে পাঠাতে হবে এবং পরে বিচার হবে এই টাকা কে দেবে। তাদের জন্য ১ লক্ষ টাকা খরচ হয়ে গেল। কৈ, প্রধানমন্ত্রীকে তো কিছু আপনারা বললেন না, সেই সাহস আপনাদের নেই, দরজা থেকে বার করে দেবে। আমি বলেছি বাস্তুহারাদের অসুবিধা হচ্ছে। আমাদের চেয়ে বড় বন্ধু এই বাস্তুহারাদের আর কে আছে? গত ৩০ বছরে দেখেছি আমাদের চেয়ে বড় বন্ধু তাদের আর কেউ নেই। আমি দেখেছি ওখানে উন্নয়ন সমিতি বলে একটা সমিতি আছে এবং

তার সঙ্গে রয়েছে জনতা দলের একটা অংশ এবং কংগ্রেস। কংগ্রেসের অবশ্য কোনও নীতির বালাই নেই। ১৯৭৪ সালে যখন তাদের তাড়ানো হল তখন তো কোনও অনশন দেখিনি। তখন পি. সি. সেন তো এখানেই ছিলেন, না কি বিলেত গিয়েছিলেন? তারপর, ১৯৭৫ সালে যখন তাদের আবার তাড়ানো হল তখনও তো আপনারা কিছু বলেননি। আমরা বলেছি ওখানে যারা রয়েছে তাদের আমরা বেআইনি কাজ করতে দেব না। আমরা বলেছি আপনারা চলে আসুন, আমরা আপনাদের খাদ্য দেব, ক্যাম্প তৈরি হয়েছে, ঔষধের ব্যবস্থা হয়েছে, ডাক্তার পাঠাচ্ছি। আমরা আরও বলেছি যে অন্তরবর্তীকালীন সময়টা আপনারা এখানে থাকুন আমি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সময় চেয়ে নিচ্ছি। অনেকে আসতে চায় কিন্তু তাদের আসতে দিচ্ছে না। তারা তীর, ধুনক তৈরি করছে, নানারকম অস্ত্রশস্ত্র তৈরি করছে, পুলিশকে নামতে দিচ্ছে না। তারা কি এগুলি করতে পারেন? তারা বলছে অমুক জায়গায় বাস্তুহারা বসেছে, তমুক জায়গায় বাস্তুহারা বসেছে। তারা যখন জবরদখল কলোনি করেছিল তখন তাদের পেছনে কে ছিল? তখন আমরা ছাড়া তাদের পেছনে আর কেউ ছিল না। তারা তখন দলে দলে পূর্ববাংলা থেকে এখানে এসেছিল। তখন তাদের পেছনে কারা ছিল? তারা যখন জোর করে জায়গা দখল করেছিল তখন তাদের পেছনে আমরা ছিলাম। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব বেশি রয়েছে এবং আমাদের সৌভাগ্য তারা রাজি হয়েছেন। আমরা প্রধানমন্ত্রীকে বুঝিয়ে সুজিয়ে বলেছি এবং তিনি সময় দিতে রাজি হয়েছেন। আমাদের বিরুদ্ধে তো রাজনীতি করবার অনেক কিছু রয়েছে, না কি আমরা এতবড় হয়ে গেছি যে আমাদের বিরুদ্ধে কিছু বলা যাবে না। হরিপদবাবু বলেছেন, বাজেট আসুক তখন বলব। আমি একটা জিনিস সার্কুলেট করব কেননা কোন ইংরেজির অর্থ কি হবে তা নিয়ে আবার হয়ত ডিকশনারি দেখতে হবে।

"No 30CM dated 24th January, 1979

My Dear Prime Minister,

As you are aware, in February and March, 1978, about 1 lakh 20 thousand refugees from former East Pakistan and now in rehabilitation and work site camps in Dandakaranya and other areas, deserted these camps and came to West Bengal, After good deal of efforts we repatriated all but about eight thousands of them who had taken shelter in Marichjhanpi Reserve Forest area in Sunderbans. These deserters have felled forest trees extensively, have started fisheries and are distributing lands. They have created a sort of free zone for themselves in Marichjhanpi and have expressed their determination to resist by force any attempt to repatriate them.

Recently, it has come to our notice that new deserters are trickling to Marichjhanpi by circuitous routes to evade police vigilance. It has also been reported that some of the leaders of these refugees are trying to allure the families who had gone back to Dandakaranva by offering of land in the reserve forest area. Shri Satish Mondal, one of

their leaders, has reportedly disclosed in a meeting recently that about 5,000 P.L. refugee family of Mana Camp (Madhya Pradesh) will be coming over to Marichjhanpi. The Madhya Pradesh Police has been requested to keep watch over these P.L. refugees and to inform us of the developments from time to time.

We have now decided to take action for containing the situation at Marichjhanpi and to make every effort to repatriate the deserters. However, a number of organisations like Unnayan (OXFAM), Nikhil Banga Nagarik Sangha, etc., are actively helping and instigating the deserters. We also have reports that some leaders of Janata Party, such as, Shri Sakti Sarkar, M.P., Shri Haripada Bharati, M.L.A., and Shri Kashi Kanta Maitra, M.L.A., are encouraging these deserters and collecting outside help for them. I should be grateful for your assistance at the political level to tackle this serious problem developing in the Sundarbans.

With kind regards,

Yours sincerely,"

এটা আমি ২৪ তারিখে প্রধানমন্ত্রীকে লিখেছি, গুলি তো তার পরে হয়েছে। আপনি লিখুন অ্যানসার পাবেন।

No. 392 P.M.O./79 dated 30th January, 1979, New Delhi.

My Dear Jyoti Basu,

Please refer to your letter No. 30 C.M. of the 24th January, 1979 regarding infiltration of refugees from Marichjhanpi and other camps. I agree with you in regard to the action that you have taken or prepared to take. None of the organisations nor any M.P. or M.L.A. has approached me and if they do I shall give them appropriate answer.

With kind regards,

Yours sincerely,

Morarji Desai

এবং আমি এখানে আর একটি চিঠি পড়ে দিচ্ছি একই সময়ের, ইনিও আপনাদের একজন মন্ত্রী।

My dear Basuji,

Thank you for your letter No. 13 C.M. dated 9th January, 1979 regarding the deserters returnee families.

2. Your observations about the complaints of D.P. families concerning the nature of work being provided to them are being brought to the notice of the Chairman and Chief Administrator of DNK Project for suitable action.

[6-20—6-27 P.M.]

আমি লিখেছিলাম যে শুধু এদের দিয়ে কৃষি কাজ করাবেন কেন? এদের যে সেকেন্ড জেনারেশন, যারা এখানে জন্মেছে, তারা যদি অন্য কাজ করতে চায় সেটা দেওয়া উচিত। তাতে উনি বলেছেন যে সেটা উনি বিবেচনা করে দেখবেন।

I note that you have reiterated the firm resolve of the State Government to return the remaining deserters families to their respective rehabilitation sites and Karmisibir soon. However, it is getting to be one year since these families deserted DNK and other rehabilitation sites. Next Khariff season is fast approaching. It is felt that these families should return at least 3 months in advance if they are to be in a position to take up Khariff cultivation by June, 1979. However, of keeping watch ever the vacant land and homestead plots to which the deserters families have not yet returned. মানবতা মানে কি? বাড়িঘর পড়ে আছে সেখানে যাওয়া, না, ওদের মানবতায় বলে গোলমাল বাধাও, জঙ্গল কাটো, আর যা খুশি কর।

If these lands are not allotted to others before June, 1979 the land will also go uncultivated leading to avoidable loss of production or alternatively will be encroached upon leading to other difficulties. Any temporary allotment of land to others as you would appreciate has its own problems এগুলি ফেলে না রেখে যদি অন্য কাউকে দিয়ে দেওয়া হয় তাহলে তো ভয়ঙ্কর গোলমাল হবে। 3. Taking all these factors into consideration we feel it will be appropriate to fix a cut off date for return of the deserters families to DNK. I thought that 31st March, 1979 may be fixed as the cut off date for the return of the remaining deserters families having returned to this point those to fail to return by that date will stand finally debarred from getting back their lands and houses and from getting renewed relief and rehabilitation assistance sanctioned for the returnees. Return by 31st March, 1979 will help the settler families and such karmisibirs families as are on the basis of their priority entitled to

settlement during the next season, to undertake Khariff cultivation in time by June, 1979.

I hope you would appreciate the very relevant consideration set out in para 3 and agree with this approach. On hearing from you we shall take decision and have it announced and you may like to publicise this in the areas in which the deserters are now staying in West Bengal.

I shall appreciate a line in reply.

আমি এটার উত্তরে লিখি, সময় নেই সব বলবার, আমি বলেছি এই যে অবস্থা সেখানে আর একটু সময় দিলে ভাল হয়। আমরা খবরও পাঠিয়েছি দেখি কি করতে পারি। এই হচ্ছে আমার বক্তব্য। সেইজন্য আমি মনে করি এইসব বড় বড় চ্যালেঞ্জ আমাকে করে লাভ নেই। তিনি চ্যালেঞ্জ করছেন? আমরা ৪ কোটি টাকা খরচ করেছি আর কিছু টাকা খরচ করতে পারতাম না ওদের খাওয়াতে? আমরা বলছি যে আমরা আর ওদের এখানে থাকতে দিতে পারি না। কেন? সেটা আমরা আলোচনা করেছি। এক লক্ষ লোক যদি চলে গিয়ে থাকে তাহলে আর কয়েক লক্ষ লোক যা অবশিষ্ট আছে তারাও যাবে এখানে দুর্ভাগ্যবশত ওদের যারা নেতা তারা কিন্তু ঐ এক লক্ষ লোকের মধ্যে যায়নি যারা তাদের ডেকে নিয়ে এসেছিল। তারা কাছাকাছিই আছে এবং তাদের পরিবার নিয়ে ভালভাবেই আছে। তারা যাতে এখানে ব্যবসা-বাণিজ্য করতে পারে সেইজন্য এইরকম ৮/১০ হাজার লোক ওদের দরকার।

আমাদের পশ্চিমবাংলার মানুষ তারা কি অপরাধ করবে? একজন বললেন অন্য জায়গায় বনজঙ্গল কাটছে। কাটতে দেবেন না, কোন অধিকারে কাটবে? সরকার যদি মনে করে কাটবেন, কাটা উচিত নয়? এর সম্বন্ধে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখতে হবে। আমি এসব কথার মধ্যে যাচ্ছি না। সেজন্য বলছি ১ লক্ষ লোক যখন চলে গেল তখন আর ৮/১০ হাজার লোক নিয়ে জল ঘোলা করবেন না। তাহলে এমন অবস্থায় যাবে যে ভারত সরকার বলবেন আমরা কিছু করতে পারব না, তোমরা তো পাঠাওনি, এদেরও এখানে অসুবিধা হবে, অসুবিধায় পড়তে হবে, আমাদের পক্ষেও অসুবিধা, পশ্চিমবাংলার মানুষের পক্ষেও অসুবিধা, অনেক জটিলতা আছে। আসুন সবাই মিলে কি করা যায় দেখি এবং একমত হয়ে যদি কাজ করি তো ১৫ দিনের বেশি সময় লাগবে না, সময় নিয়ে বাইরে দেখাশুনা করে এদের পাঠিয়ে দেব। আমি জানি না এদের শুভ বুদ্ধি হবে কিনা নাকি চ্যালেঞ্জের মনোভাব থাকবে। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** সভার অধিবেশন আগামী ১২ই ফেব্রুয়ারি, ১৯৭৯ সোমবার বেলা ১টা পর্যন্ত মুলতুবি থাকল।

## Adjournment

The House was then adjourned at 6.27 p.m. till 1 p.m. on Monday, the 12th February, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 12th February, 1979 at 1 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair 17 Ministers, 4 Ministers of State and 139 Members.

[1-00—1-10 P.M.]

**হরিপদ ভারতী ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি প্রথমেই আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, আজকের সংবাদপত্রে প্রকাশিত একটা দুর্ভাগ্যজনক সংবাদের দিকে।

**অধ্যক্ষ মহাশয় ঃ** প্রশ্নোত্তরের পরে করবেন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** আমি প্রথমেই প্রশ্নটা করতে চাইছি। আপনি নিশ্চয় আজকে সংবাদপত্রে দেখেছেন যে আমাদের বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র সহ অনেক জন এম.এল.এ. গ্রেপ্তার হয়েছেন এবং তাঁরা মরিচঝাঁপি থেকে ফেরবার পথে গ্রেপ্তার হয়েছেন এবং সাংবাদিকদেরও গ্রেপ্তার করা হয়েছে। আমি বিশ্বাস করি আপনি নিজে এই সংবাদকে অত্যন্ত গুরুত্বপূর্ণ সংবাদ বলে মনে করবেন যদিও গত শুক্রবার মরিচঝাঁপি সম্পর্কে আলোচনার সময় মাননীয় মুখ্যমন্ত্রী জনতা পার্টির নেতাদের শুভবুদ্ধির দিকে আবেদন করেছিলেন, মাননীয় মুখ্যমন্ত্রী জনতা পার্টির সহযোগিতা চেয়েছিলেন এবং তিনি মরিচঝাঁপির সমস্যার সমাধানের জন্য আমাদের আন্তরিকভাবে তাঁকে সমর্থন করতে বলেছিলেন। এই কি সহযোগিতার প্রশ্ন—এইটা আমি জিজ্ঞাসা করছি। এই বলব, এই কি আবেদনের নিদর্শন? কাশীবাবু ওঁদের জানিয়ে-শুনিয়ে গিয়েছিলেন, মাননীয় মুখ্যমন্ত্রী সমস্তভাবে অবগত ছিলেন যে কাশীবাবু সেখানে কিছু খাদ্য সামগ্রী, পাণীয় জল নিয়ে যাবেন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন সেখানে কোনও অবরোধ নেই এবং এটা তিনি নিজে ঘোষণা করেছেন। যদি সেখানে খাদ্য নিয়ে, পাণীয় জল নিয়ে যাওয়ার ব্যাপারে আপত্তি না থাকে তাহলে মাননীয় কাশীকান্ত মৈত্র বিরোধী দলের নেতা সেখানে যাবার জন্য গ্রেপ্তার হলেন কেন—এই প্রশ্নের জবাব মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা প্রার্থনা করছি। আমি আপনার কাছে অনুরোধ করছি, আগে প্রথমে মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্পর্কে একটা বিবৃতি আমাদের সামনে দিন, তারপর আপনি সভার অন্যান্য কর্মসূচি চালনা করবেন। আপনার কাছে এই আমার আবেদন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মরিচঝাঁপি থেকে আসছি। ওঁদের

সাথে ছিলাম। আজকে সরকার একটা বিবৃতি দিয়েছেন যে তাঁরা পুলিশি সতর্কবাণী সত্ত্বেও....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি আপনি বলেছেন কোয়েশ্চেন আওয়ারের পর যদি আমাদের কিছু বক্তব্য থাকে তা বলব। এটা আমরা জানি। কিন্তু আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউস যখন চলছে, এই রকম অবস্থায় পশ্চিমবাংলায় যে অবস্থা হয়েছে, মরিচঝাঁপিতে যে অবস্থা হয়েছে, উদ্বাস্তুদের উপর যে অত্যাচার হয়েছে, তাদের উপর যে অত্যাচার হয়েছে তাতে আমরা চুপ থাকতে পারি না। আজকে বিধানসভা চলছে অথচ বিধানসভার কয়েকজন সদস্য জেলে আছেন। নর্মস আছে, নিয়ম আছে, মানা হবে। কিন্তু বলুন তো কোন কারণে তারা যদি আইন-শৃঙ্খলার মধ্যে থাকে, আইন মেনে যদি থাকে, তাহলে বিধানসভার অধিবেশন চলাকালীন বিধানসভার মাননীয় সদস্যরা যারা গিয়েছিলেন তাদের লঞ্চ-এ উঠতে দেবে না পুলিশ অত্যাচার করবে, সেখানে জল দিচ্ছে না, এটা কেমন করে হয়। **(তুমুল গোলমাল ও সরকার পক্ষ হইতে বাধাদান।)** আপনারা যদি বিধানসভা থেকে বার করে দেন, আমরা বিধানসভায় আর কোনওদিন আসব না, বিধানসভা থেকে চলে যাব এটা হচ্ছে কি?

(গোলমাল।)

স্যার, এটা হচ্ছে কি। বিরোধী দলের লোক কি সেখানে যেতে পারবে না। এটা অরাজকতা?

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমরা কি ওঁর চাকর নই। পশ্চিমবাংলার যে কোনও জায়গায় আমরা যাব। তারজন্য ওঁর কোনও পারমিশন লাগবে না। এবং আমরা পারমিশন নেব না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** স্যার, এই জিনিস কি চলবে? হাউসের কি কোনও ডিগনিটি বা ডেকোরাম থাকবে না?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, মুখ্যমন্ত্রী যদি কিছু বলেন তো শুনব অন্য কারও কথা শুনব না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার—আমি প্রথমে আপনার কাছে বিনীত নিবেদন করব যে আমরা অনেক পিছনের দিকে আছি। কোনও পয়েন্ট অব অর্ডার, রেজ করলে বা কিছু নিবেদন করার থাকলে আমরা সেটা করতে পারি না। সেইজন্য আপনাকে অনুরোধ করব যে আপনি আমাদের দিকে একটু দেখবেন। স্যার, আজকে হাউস আরম্ভ হওয়ার সাথে সাথে.....

(গোলমাল)

আমার প্রথম বক্তব্য হচ্ছে এবং এটাই আমার পয়েন্ট অব অর্ডার যে যে লিস্ট অব বিসনেস আমাদের আজকে সার্কুলেট করা হয়েছে তার বাইরে কি অন্য কিছু হতে পারে? আজকে বিরোধী দলের অন্যতম নেতা অধ্যপক হরিপদ ভারতী এবং সত্যরঞ্জন বাপুলি ও সুনীতি চট্টরাজ অবাধে সব কথা বলে গেলেন। হাউসের নীতি অনুযায়ী এটা হতে পারে কিনা এই সম্বন্ধে আপনার কাছে রুলিং প্রার্থনা করছি।

(গোলমাল)

**শ্রী অশোককুমার বসু ঃ** স্যার, হাউসে কি এই রকম চলবে? এইভাবে কি ওঁরা আলোচনা করতে পারেন? আজকে যে লিস্ট অব বিসনেস আছে সেই অনুযায়ী কোয়েশ্চেন আওয়ারে কোয়েশ্চেন ছাড়া অন্য কোনও আলোচনা চলতে পারে কিনা সেই সম্বন্ধে আপনার কাছে আমি পরিষ্কার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার ঃ** এখন প্রশ্নোত্তর। আমি তারকাচিহ্নিত ১৬ নং কোয়েশ্চেন আলোচনা আহ্বান করছি।

## Starred Question
## (to which oral answers were given)

### পশুচিকিৎসাকেন্দ্রগুলিতে ওষুধের অভাব

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কতগুলি পশুচিকিৎসাকেন্দ্রে পশু চিকিৎসকের পদ খালি আছে; এবং

(খ) ইহা কি সত্য যে, এই রাজ্যের পশুচিকিৎসাকেন্দ্রগুলিতে ওষুধপত্রের তীব্র অভাব চলছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** (ক) পশুচিকিৎসা হাসপাতাল ও অন্যান্য পশুচিকিৎসা ইউনিট মিলাইয়া মোট ১০০টি পশুচিকিৎসকের পদ খালি আছে। তবে পাশাপাশি পশুচিকিৎসালয় বা চিকিৎসা ইউনিটের ডাক্তারগণ ঐ সব পশুচিকিৎসালয়ের পশুচিকিৎসা কার্য চালাইয়া দেন।

(খ) না।

[1-10—1-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি একটু আগে সরকার পক্ষের সদস্যকে অ্যালাও

করলেন-উনি রুলিং পার্টি, জ্যোতি বসুর মেম্বার বলে অ্যালাও করলেন, আমি কেন পয়েন্ট অব অর্ডার পাব না?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই শূন্যপদগুলি পূরণের জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এই পদগুলি পূরণের জন্য আমরা পাবলিক সার্ভিস কমিশনের কাছে সুপারিশ চেয়েছি এবং যে মুহূর্তে এই সুপারিশগুলি পাওয়া যাবে সেই মুহূর্তেই আমরা এই পদগুলি পূরণ করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রমবর্দ্ধমান চাহিদার দিকে দৃষ্টি রেখে বিভিন্ন জায়গায় সাব সেন্টার খোলার কথা চিন্তা করছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমরা ৪৭টি সাব সেন্টার খোলার সিদ্ধান্ত নিয়েছি এবং সেগুলির স্থান নির্বাচন এখন চলেছে এবং এই বাজেট বছরের মধ্যেই বিভিন্ন জায়গায় সাব সেন্টারগুলি খোলা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, ওঁরা প্রশ্নোত্তরের সময় এইভাবে যদি চিৎকার করেন তাহলে ওরা যখন কিছু বলবেন তখন আমরা এইভাবে চিৎকার করলে ব্যাপারটা কি রকম দাঁড়াবে আপনি একটু চিন্তা করে দেখুন। আমরা তখন কিন্তু কাউকে কথা বলতে দেব না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মিঃ স্পিকার, স্যার, আপনি কোয়েশ্চেন আওয়ারে সরকার পক্ষের সদস্যকে পয়েন্ট অব অর্ডার তুলতে দিয়েছেন, প্রসিডিংসটা দেখলেই বুঝতে পারবেন, অথচ আমি পয়েন্ট অব অর্ডার তুলতে চেয়েছিলাম, আপনি অ্যালাও করতে দিচ্ছিলেন না—আমাকে বলতে দিচ্ছিলেন না। স্যার, আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাই এটা কোন আইনে হল—দ্বিতীয় কথা হল, স্যার, আপনি জানেন পশ্চিমবাংলার বিরোধী পক্ষের সদস্যদের মাননীয় মুখ্যমন্ত্রী আজকে তার বাড়ির চাকরের মত ব্যবহার করার ইচ্ছা প্রকাশ করেছেন।

**Mr. Speaker :** That is not a point of order. You please sit down. I have ruled that this is not a point of order.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** দিস ইজ এ ভাইটাল পয়েন্ট অব অর্ডার, স্যার, বিরোধী পক্ষের সদস্যারা মরিচঝাঁপি গিয়েছিল, কিন্তু উইদাউট এনি ওয়ারেন্ট মুখ্যমন্ত্রীর সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষের সদস্যদের টুঁটি টিপে ধরলেন—এইভাবে কি আইন শৃঙ্খলা থাকবে? আজকে মুখ্যমন্ত্রীকে বলতে হবে পশ্চিমবাংলায় এই জিনিস চলবে কিনা।

**Mr. Speaker :** That is not a point of order.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সমস্ত পশু চিকিৎসকের পদ খালি আছে সেগুলি কতদিনের মধ্যে পূরণ করা হবে বলে আশা করছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমি এর উত্তর আগেই দিয়েছি, আপনি শুনতে পান নি বলে আমি দুঃখিত। ১৩০টি পশু চিকিৎসকের পদ খালি আছে। শূন্যপদ পূরণের জন্য আমরা সি.এস.সি.র কাছে সুপারিশ চেয়েছি।

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, মুখ্যমন্ত্রী যদি বিবৃতি না দেন তাহলে আমাদের হাউসে থাকার কোনও মানে হয় না।

(নয়েজ)

**শ্রী জ্যোতি বসু :** অধ্যক্ষ মহাশয়, আমি ব্যাপারটা ঠিক বুঝতে পারছি না, এখানে নিয়ম প্রশ্নোত্তরের পরে ঐ এম.এল.এ যাঁরা ধরা পড়েছেন কি হয়েছে না হয়েছে সে সম্বন্ধে নানান রকমের কথাবার্তা হবে, সেগুলি যদি বলেন, তার আগে প্রশ্নোত্তরটা হয়ে যাবে নির্বিঘ্নে। কিন্তু এখানে প্রথমেই ওঁরা প্রশ্নটা তুললেন। আমি বলি, আপনারা একটু অপেক্ষা করুন না, ওটা আসবে, আমি বলব কি হয়েছে না হয়েছে—যতটা খবর আমি পেয়েছি সেটা আমি বলব। আর মাননীয় সদস্য সুনীতিবাবু যেটা বললেন সেটা আমি বুঝতে পারলাম না। তিনি বললেন, আমি বিরোধীদলের সদস্যদের সঙ্গে চাকরের সঙ্গে যে রকম ব্যবহার করে সেই রকম করছি। আমি তো চাকরদের সঙ্গে খুব ভাল ব্যবহার করি। তারাও তো মানুষ, চাকর বলে তাদের অসম্মান করছেন কেন? আপনাদের সঙ্গে যে রকম ব্যবহার করি চাকরদের সঙ্গেও সেই রকম ব্যবহার করি।

**(ভয়েসঃ- কুকুরের মতন)**

আর কুকুর যদি বলেন, কুকুরকেও আমি ভালবাসি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** উনি বাড়ির চাকরদের সঙ্গে কি রকম ব্যবহার করেন সে আমাদের জানা আছে স্যার, আমার কাছে ডকুমেন্ট আছে, আমি পরে দেব।

(Noise)

(Shri Rajani Kanta Doloi rose to speak)

(Noise)

(At this stage the members of the Congress and Congress(I) benches walked out of the Chamber.)

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** ১৩০টি পশু চিকিৎসকের পদ খালি আছে। এগুলি পূরণ করার জন্য আমরা পি.এস.সি'র কাছে সুপারিশ চেয়েছি। পি.এস.সি.র সুপারিশ এখনও পাইনি, যে মুহূর্তে সুপারিশ আসবে সেই মুহূর্তেই আমরা শূন্যপদগুলি পূরণ করব। একটু কাজের অসুবিধা হচ্ছে ঠিকই। সেজন্য অতিরিক্ত পশু চিকিৎসক যারা আছেন তাদের দিয়ে একাধিক পশু চিকিৎসা কেন্দ্রের কাজ চলছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রাজ্যের পশু চিকিৎসা কেন্দ্রগুলিতে যে তীব্র ঔষধপত্রের সমস্যার সৃষ্টি হয়েছে তার সমাধানের জন্য আশু কোনও ব্যবস্থা করছেন কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমাদের বাজেটে টাকা বরাদ্দ আছে ঔষুধপত্র কেনা হয়েছে পশুচিকিৎসকের যে পদ খালি আছে, যে মুহূর্তে পি.এস.সি.র সুপারিশ পাব সেই মুহূর্তে আমরা এগুলি নিয়োগ করতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশু চিকিৎসা কেন্দ্রের চাহিদা ক্রমশ যেভাবে বাড়ছে তাতে নতুন কোনও সাব-সেন্টার জেলায় জেলায় খোলা হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** ৪৭টি সাব-সেন্টার খোলা হচ্ছে এবং তার স্থান নির্বাচন এখন চলছে। এই বাজেট বৎসরের মধ্যেই আমরা এই ৪৭ সংখ্যক ভেটেরেনারি এড সেন্টার খুলব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিভিন্ন জেলার মধ্যে সমতা রেখে এই সাব-সেন্টারগুলি স্থাপন করা হবে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এটা ফেব্রুয়ারি মাস, মার্চ মাসের মধ্যেই আমরা এগুলো খুলতে পারব। আপনি দ্বিতীয় প্রশ্ন যেটা করেছিলেন তার জবাব আমি যেটা দিয়েছিলাম সেটা হয়ত ঠিক আপনি বুঝতে পারেন নি, আমি আবার বলছি, যথেষ্ট পরিমাণে ঔষধ আমাদের সীমিত ক্ষমতার মধ্যে এবারে পশু চিকিৎসা কেন্দ্রগুলিতে আমরা পাঠিয়েছি। বাজেটে যে ব্যয়বরাদ্দ আছে তার অতিরিক্ত ৩০ লক্ষ টাকার ঔষধ বন্যার সময় বিভিন্ন পশু চিকিৎসা কেন্দ্রগুলিতে পাঠানো হয়েছে। তা ছাড়াও ১৯৭৭/৭৮ সালের বাজেটে যে বরাদ্দ ছিল সেই বরাদ্দের উপরও অর্থ বিভাগের অনুমোদন নিয়ে ১২ লক্ষ ৬৫ হাজার টাকার বাড়তি ঔষধ আমরা সরবরাহ করতে পেরেছি।

[1-20—1-30 P.M.]

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বিভিন্ন ব্লকে দুস্থ গরু চিকিৎসার জন্য যায় যেখানে আশ্রয় নেই কারণ আশ্রয় স্থানগুলি ভেঙ্গে পড়ে আছে, সেই আশ্রয় স্থানগুলি কি মেরামত করার ইচ্ছা আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** একথা ঠিক যে এতদিন ধরে আউটডোরে এবং যেগুলিতে ইনডোর ক্যাটেল থাকত মানুষের হাসপাতালে যেমন রুগী থাকে তেমনি পশু হাসপাতালে খুব দুর্বল ও পীড়িত পশু রাখার ব্যবস্থা আছে, এতদিন এগুলি অব্যবস্থার মধ্যে ছিল। আমরা এগুলিকে ক্রমশ সংস্কার করছি এবং এগুলি যাতে ভালভাবে চালু করা যায় তার জন্য চেষ্টা করছি। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে চিকিৎসার জন্য যে সমস্ত দুর্বল পীড়িত গরু এবং অন্য পশু, জানোয়ার আছে তাদের মোরাকের জন্য সরকার থেকে বিনামূল্যে একটা বরাদ্দ ধার্য করা হয়েছে।

## মাধ্যমিক বিদ্যালয় ও মাদ্রাসাগুলির অনুমোদনের জন্য জেলাপর্যায়ে "পরিদর্শকদল" নিয়োগ

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্লাস টু ও ক্লাস ফোর মাধ্যমিক বিদ্যালয় এবং মাদ্রাসাগুলির অনুমোদনের জন্য জেলা পর্যায়ে কি কোনও পরিদর্শকদল নিয়োগ করা হয়েছে;

(খ) হয়ে থাকলে, কি নীতির ভিত্তিতে ঐসকল পরিদর্শকদলের সদস্য নির্বাচন করা হয়েছে;

(গ) ঐসকল সদস্যদের মধ্যে কি কোনও শিক্ষক সমিতির প্রতিনিধি আছেন; এবং

(ঘ) থাকিলে, তাঁহারা কোন কোন শিক্ষক সমিতির প্রতিনিধিত্ব করেন?

**শ্রী পার্থ দে ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রতি জেলায়, জেলা শিক্ষা পরিদর্শক (মাধ্যমিক) পঃ বঃ মধ্যশিক্ষা পর্ষদের মনোনীত একজন সদস্য পঃ বঃ মাদ্রাসা এডুকেশন বোর্ডের মনোনীত একজন সদস্য এবং পঃ বঃ সরকারের মনোনীত একজন সদস্য এই চারজন সদস্য নিয়ে জেলা পরিদর্শক দল গঠন করা হয়েছে।

(গ) ও (ঘ) কোনও শিক্ষক সমিতির প্রতিনিধি হিসাব কোনও সদস্যকে জেলা পরিদর্শক দলে অন্তর্ভুক্ত করা হয়নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ পরিদর্শক দলের স্বীকৃত মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মী সমিতির সদস্য অন্তর্ভুক্তির কথা ভাবছেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** এখনও সেই রকম কিছু ভাবা হচ্ছে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য আমি নিজে একজন মাধ্যমিক শিক্ষক হিসাবে শিক্ষকরা দীর্ঘদিন ধরে এই পরিদর্শক দলের ক্ষেত্রে বিভিন্ন মাধ্যমিক দলের পক্ষ থেকে তাদের একটা দাবি আছে যে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের পক্ষ থেকেও যারা শিক্ষকদের সমস্যা নিয়ে লড়াই করেছেন সেই সংগঠনগুলি থেকে প্রতিনিধিত্ব দেওয়া হোক এবং সে সম্পর্কে আপনি ভবিষ্যতে কোনও বিচার বিবেচনা করছেন কিনা বা সেই চিন্তা ভাবনা আছে কি না?

**শ্রী পার্থ দে ঃ** এটা পরিষ্কার হওয়া দরকার। শিক্ষকদের যে সংগঠন পশ্চিমবাংলায় আছে তাঁদের বিদ্যালয় অনুমোদনের ব্যাপারে, পরিদর্শনে তাঁদের অংশ দিতে হবে এই রকম দাবি কোনও দিন ছিল না এবং আজও নেই বলে আমার ধারণা। তবে একটা দল করা হয়েছে। সাধারণ নিয়ম হচ্ছে পরিদর্শন করার জন্য সরকারি যে পরিদর্শক যাঁরা নিযুক্ত আছেন তারাই সাধারণত করেন। এই সুত্রে একটা টিম বা দল করা হয়েছে এই জন্য যে বিগত কয়েক বছর ধরে অনেক দরখাস্ত যে সব স্কুল অনুমোদন চান তাদের জমা হচ্ছিল বেশ কয়েক হাজার হবে। সেগুলি দেখে সে সম্পর্কে একটা সিদ্ধান্ত করা প্রয়োজন ছিল বলে এবং যেহেতু আমাদের বিভিন্ন জেলাতে যাঁরা মাধ্যমিক স্কুল পরিদর্শনে আছেন তাঁদের বিভিন্ন কাজে ব্যস্ত থাকতে হয় সময় দিতে পারেন না। সেই জন্য কিছু সময় দেওয়া দরকার। এই কতকগুলো বিশেষ ভাবে বিবেচনা করে পরিদর্শক টিম করা হয়েছে এবং কোনও পর্যায়েই এই পরিদর্শক টিমে শিক্ষকদের সংগঠনের প্রতিনিধি রাখবেন, এই রকম কোনও প্রশ্ন ছিল না। কাজেই আজকে সেই প্রশ্ন নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কোন কোন মাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠানে তারা নিজের দায়িত্ব নিয়ে গ্রামে গ্রামে ইন্সপেকশনের কাজ করছে?

**শ্রী পার্থ দে ঃ** না, সেটা আমি বলতে পারব না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, কার্যত যে ভাবে পরিদর্শক দল গঠন করা হয়েছে তাতে গণতান্ত্রিক রূপ না থাকার ফলে সাধারণ শিক্ষকদের মধ্যে নানা প্রশ্ন দেখা দিয়েছে, এই সব স্কুলের অনুমোদনের ক্ষেত্রে?

**শ্রী পার্থ দে ঃ** স্কুল অনুমোদনের ব্যাপারে কতকগুলো নিয়ম বহুদিন ধরে চালু আছে, সেই নিয়ম অনুযায়ী হচ্ছে, কাজেই পক্ষপাতিত্ব হচ্ছে, এই প্রশ্ন ওঠে না।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে পরিদর্শক টিম তৈরি হয়েছে, এই পরিদর্শক দলের সকলে মাদ্রাসা শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট কি না, মাদ্রাসা শিক্ষা সম্পর্কে ওয়াকিবহাল কি না?

**শ্রী পার্থ দে ঃ** এটা সম্পর্কে নোটিশ দিন, জানিয়ে দেব।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে পরিদর্শক টিম, এই টিম কি মাদ্রাসা স্কুলে, হাইস্কুল এবং জুনিয়র হাইস্কুলের অনুমোদনের জন্য পরিদর্শনের কাজ শুরু করে দিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** তারা অনুমোদন দেবেন না, এইগুলো হচ্ছে জেলাতে যে পরিদর্শক দল গঠিত হয়েছে, তাদের কথা, এঁরা অনুমোদন দেন না।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** সরকার কি হাই, জুনিয়ার হাই স্কুল, হাইমাদ্রাসা কিছু স্কুলকে যে অনুমোদন দেবেন, সেই কোটা কি ঠিক করে ফেলেছেন?

**শ্রী পার্থ দে ঃ** এখানে কোটার কোনও ব্যাপার নেই। পশ্চিমবাংলায় যে পরিমাণ ছাত্র ছাত্রীর সংখ্যা বাড়বে সেটার একটা হিসাব আছে। তাছাড়া যে সব এলাকাতে মাধ্যমিক বিদ্যালয়, মাদ্রাসা নেই, সেই এলাকায় যাতে স্কুল তৈরি করা যায়, তার জন্য একটা পরিকল্পনা তৈরি করা হয়েছে, এটা কোটার ব্যাপার নয়।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** এই বছর কত হাই, জুনিয়ার হাই মাদ্রাসা সিনিয়ার মাদ্রাসা অনুমোদন পেতে পারে বলে মনে করছেন?

**শ্রী পার্থ দে ঃ** সংখ্যাটা এখন বলা যাবে না, সেটা সম্পর্কে সমীক্ষা চলছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ঐ স্কুলগুলো অনুমোদনের জন্য যে সব শর্তের কথা বলেছেন, সেই ব্যাপারে একটা বলুন।

**শ্রী পার্থ দে ঃ** এই বিষয়ে আমি পরে একটা বিবৃতি দিয়ে দেব।

**বিগত বন্যায় মৃত গবাদি পশুর সংখ্যা**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিগত বন্যায় মৃত গবাদি পশুর সংখ্যা কত; এবং

(খ) সরকার কি বন্যাদুর্গত এলাকায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে চাষের বলদ সরবরাহ করার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** (ক) যতদূর জানা যায় পশ্চিমবঙ্গে বিগত বন্যায় মৃত গবাদিপশুর সংখ্যা ২০৮৩৯৮।

(খ) পশুপালন ও পশুচিকিৎসা বিভাগে আর্থিক ঋণদানের কোনও পরিকল্পনা গৃহীত হয় নাই। তবে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক মারফত ঋণদানের বিষয়টি বাস্তবায়িত করার বিষয়ে অন্যান্য

বিভাগের সঙ্গে পশুপালন বিভাগে সচেষ্ট রয়েছেন।

বিগত বন্যার ব্যাপার নিয়ে বিধানসভায় যে বিতর্ক হয়েছিল মুখ্যমন্ত্রী বন্যার ক্ষয়ক্ষতির একটা পরিসংখ্যান দিয়ে এখানে একটা লিখিত বিবৃতি রেখেছিলেন। তাতেও এই পরিসংখ্যান ছিল। যদি জেলা ভিত্তিক জানতে চান তাহলে মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর সেই লিখিত বিবৃতিতে যে জেলা ভিত্তিক বিবরণ দিয়েছিলেন, সেটা আমি পড়ে দিতে পারি।

[1-30—1-40 P.M.]

আমরা যত দূর রেকর্ড সংগ্রহ করতে পেরেছি তার ভিত্তিতে হিসাবটি নিম্নরূপঃ

মেদিনীপুর জেলায় গবাদি পশুর প্রাণহানি হয়েছে ২৩,৫০০ টির। হাওড়া জেলায় উল্লেখযোগ্য কিছু পাইনি, তাহলেও সেখানে গবাদি পশুর প্রাণহানির কিছু বিবরণ আমরা পেয়েছি। হুগলি জেলায় ৫২,৯১০টির প্রাণহানি হয়েছে। বর্ধমান জেলায় সব চেয়ে বেশি গবাদি পশুর প্রাণহানি ঘটেছে, ৮০ হাজার ৪৪টির। বীরভূম জেলায় ২৫ হাজার। মুর্শিদাবাদ জেলায় ৭ হাজার ৬৫ টির। নদিয়া জেলায় ৮ হাজার ৫০ টির। বাঁকুড়া জেলায় ৯ হাজার। ২৪-পরগনা জেলায় ২ হাজার ৩৭৯ টির। মোট ২ লক্ষ ৮ হাজার ৩৯৮ টি গবাদি পশুর প্রাণহানির রেকর্ড আমরা সংগ্রহ করতে পেরেছি।

### পশ্চিমবঙ্গের অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয় ও মাদ্রাসাগুলিকে ঘাটতি বেতন অনুদানের আওতাভুক্ত করা

***২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের সমস্ত অনুমোদনপ্রাপ্ত নিম্ন মাধ্যমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলি এবং মাদ্রাসাগুলি ঘাটতি বেতন অনুদানের (ডেফিসিট স্যালারি বেসিস) আওতাভুক্ত করা হয়েছে বা হচ্ছে?

**শ্রী পার্থ দে ঃ** অনুমোদন প্রাপ্ত সমস্ত নিম্ন মাধ্যমিক বিদ্যালয় এবং নিম্ন মাদ্রাসার এবং অনুমোদিত শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের পুরা বেতন বাবদ অনুদান ১-১-৭৯ হইতে দেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে।

১-১-৭২ পর্যন্ত অনুমোদন প্রাপ্ত সমস্ত উচ্চ বিদালয় এবং উচ্চমাদ্রাসাগুলিকে ঘাটতি বেতন অনুদানের আওতাভুক্ত করা হয়েছে। ১-১-৭২ এর পর অনুমোদন প্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ঘাটতি বেতন ভিত্তিক অনুদান পরিকল্পনার আওতায় আমার প্রশ্নটি বিবেচনাধীন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে জুনিয়ার হাইস্কুল এবং জুনিয়ার মাদ্রাসার ক্ষেত্রেও কি এই নিয়ম প্রযোজ্য?

**শ্রী পার্থ দে ঃ** আমি লিখিত উত্তরের মধ্যে এ প্রশ্নের উত্তর দিয়েছি, আপনি পড়ে দেখুন। জুনিয়ার হাইস্কুল এবং জুনিয়ার মাদ্রাসাকে ঘাটতি ভিত্তিক অনুদান অনুযায়ী স্যালারি ডেভিজিট স্কীমের মাধ্যমে এর আওতায় আনা হয়েছে।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** সিনিয়ার মাদ্রাসাকে ঘাটতি ভিত্তিক অনুদান দেওয়া হচ্ছে কি?

**শ্রী পার্থ দে ঃ** না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ৭২ সালের পর যে স্কুল গুলিকে অনুমোদন দেওয়া হয়েছে তারা বিবেচনাধীন আছে। তা আপনি কত দিনের মধ্যে আশা করছেন তারাও ঘাটতি ভিত্তিক অনুদান স্কীমের মধ্যে আসবে?

**শ্রী পার্থ দে ঃ** এটা বিবেচনাধীন আছে, সিদ্ধান্ত হলেই জানতে পারবেন।

### পাঠ্যপুস্তকের অভাব

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাজারে পাঠ্যপুস্তকের খুব অভাব দেখা দিয়েছে;

(খ) সত্য হইলে ইহার কারণ কি; এবং

(গ) এই অবস্থার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ** (ক) কোনও কোনও ক্ষেত্রে কিছু অভাব দেখা দেওয়া সম্ভব।

(খ) ছাপা ও বাঁধাই এর ক্ষেত্রে অসুবিধার দরুন প্রকাশন বিলম্বিত হওয়া সম্ভব।

(গ) সমস্যার প্রতি সংশ্লিষ্ট সকলের যথাযথ দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, বাজারে বর্তমানে যে কাগজের সংকট তাতে পাঠ্য পুস্তক ছাপার কাজ যথেষ্ট ক্ষতিগ্রস্ত হচ্ছে, সে ক্ষেত্রে এই ক্ষতি পূরণের জন্য আপনারা যে পরিকল্পনা গ্রহণ করেছেন, সেই পরিকল্পনাটা কি?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, এ প্রশ্ন এখানে আসে না।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### বন্যাবিধ্বস্ত জেলায় মাধ্যমিক বিদ্যালয়ের পুনর্গঠন

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বন্যাবিধ্বস্ত জেলার মাধ্যমিক স্কুলগুলির পুনর্গঠনের ব্যাপারে সরকার কি কোনও স্কীম গ্রহণ করেছেন;

(খ) করে থাকিলে, (১) তাহা কি এবং (২) কবে নাগাদ ও কতগুলি ক্ষতিগ্রস্ত স্কুলকে ঐ স্কীমের আওতায় আনা হবে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রতি জেলায় কতগুলি বিদ্যালয় কি পরিমাণ ক্ষতিগ্রস্ত হইয়াছে তাহা অনুসন্ধান করা হইতেছে। বিদ্যালয়গৃহের ক্ষতির সহিত বিদ্যালয়ের আসবাব পত্র, লেবরেটরির যন্ত্রপাতি লাইব্রেরির বই ইত্যাদির ক্ষতির পরিমাণও অনুসন্ধান করা হইতেছে। অনুসন্ধানের পর ক্ষতির পরিমাণ নির্দ্ধারণ করিয়া প্রয়োজনীয় সাহায্য দেওয়া হইবে।

(গ) এই আর্থিক বৎসরের মধ্যে যে সকল বন্যা বিধ্বস্ত বিদ্যালয় সম্বন্ধে তথ্য পাওয়া যাইবে সেগুলিকে সাহায্য দেওয়ার ব্যবস্থা করা হইবে।

### Time allowed to tenderers in submitting tenders

***18.** (Admitted question No. *153.) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-Charge of the Finance Department be pleased to state the minimum time allowed to tenders in submitting their tenders quotations while such tenders quotations are invited by various Government organisations through advertisements in the newspapers?

**The Minister-in-charge of Finance Department :**

The general principles to be followed in respect of State Government tenders quotations are laid down in rule 47 of the West Bengal Financial Rules, Volume I. Some Government Department for example, P.W.D., Irrigation and waterways Department, etc. have made specific provisions in departmental codes under which the minimum time has

been fixed varying from one week to four weeks depending on the value of the work and other factors. However Government may provide in public interest that bids may be held or tender called in as short a time as possible.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলেছেন যে প্রশ্নোত্তরের পর গতকালের ঘটনার বিষয়ে আপনি আমাদের বলবার সুযোগ দেবেন। আমি সেই প্রসঙ্গে বলছি যে, আজকের প্রভাতী সংবাদপত্রে একটি দুর্ভাগ্যজনক উল্লেখ দেখলাম। গতকাল বিরোধী দলের এম.এল.এ.রা এবং সাংবাদিকরা মরিচঝাঁপিতে যেতে পারেনি এবং তাঁরা অ্যারেস্ট হয়েছেন। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার।

## ARREST OF MEMBERS

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি ঐ বিষয়ে একটি সংবাদ পেয়েছি। এর আগে আমাকে জেলা কর্তৃপক্ষ ফোনে জানিয়েছিলেন এবং এখন হোম ডিপার্টমেন্টের মাধ্যমে লিখিতভাবে জানিয়েছে। তাদের মেসেজটি এই রকম—

I am directed to state for the information of the speaker, West Bengal Legislative Assembly that Shri Kashi Kanta Moitra, Shri Prabodh Chandra Sinha, Shri Sandip Das, Shri Balailal Das Mahapatra, Shri Rabi Sankar Pandey, Shri Birendra Kumar Moitra, and Shri Kironmoy Nanda, all M.L.As of West Bengal were arrested on 11.2.79 night at Basirhat P.S. under sections 41 cr. P.C. and 26(d), Indian Forest Act, 1927. The M.L.As were offered bail but they refused to furnish PR or bail bond. This is for the information of the House.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে সাংবাদিকদের গ্রেপ্তারের ব্যাপারটা কি অসত্য?

**মিঃ স্পিকার ঃ** এটা স্পিকার বলতে পারেন না, মুখ্যমন্ত্রী মহাশয় বলতে পারেন। আপনি শর্ট নোটিশ কোয়েশ্চেন দেবেন। Speaker cannot do anything.

## Adjournment Motions

**মিঃ স্পিকার ঃ** যাই হোক, আমি দুইটি মূলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথমটিতে শ্রী জন্মেজয় ওঝা মহাশয় বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র এবং অপর ছয়জন বিধানসভা সদস্য সহ অন্যান্যদের গ্রেপ্তার সম্পর্কে আলোচনার জন্য বিধানসভার অধিবেশন মূলতুবি রাখতে চেয়েছেন। দ্বিতীয়টিতে শ্রী ধীরেন্দ্রনাথ সরকার মহাশয় রাজ্যের আইন শৃঙ্খলার অবনতির আলোচনার জন্য বিধানসভার অধিবেশন মূলতুবি রাখতে চেয়েছেন। প্রথমটি সম্বন্ধে

আমি স্থানীয় প্রশাসকের কাছ থেকে একটা তারবার্তা পেয়েছি। এতে জানানো হয়েছে শ্রী কাশীকান্ত মৈত্র সহ বিধানসভার সদস্যগণ ক্রিমিন্যাল প্রসিডিওর কোডের ৪৯ ধারায় এবং ভারতীয় বন আইনের ২৬(ডি) ধারায় গ্রেপ্তার হয়েছেন এবং পি.আর.বন্ড দিতে অসম্মতি জ্ঞাপন করেন। কাজেই এটা সাধারণ আইন শৃঙ্খলা সংক্রান্ত বিষয়। দ্বিতীয়টিও পুরাপুরি আইন শৃঙ্খলার বিষয়, সাধারণভাবে আইন শৃঙ্খলার বিষয় মূলতুবি প্রস্তাবের বিষয় বস্তু হতে পারে না। এ বিষয়ে পূর্বের অনেক নজির আছে। তা ছাড়া রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে, বাজেটের সাধারণ আলোচনায় এবং সাধারণ প্রশাসন খাতে ব্যয়-বরাদ্দের আলোচনার সময় সদস্যেরা এ বিষয়ে বিস্তারিত আলোচনা করবার সুযোগ পাবেন। এই সমস্ত কারণে আমি মূলতুবি প্রস্তাবের নোটিশ দুইটিতে সম্মতি জ্ঞাপন করতে পারছি না। সদস্য মহাশয়গণ মনে করলে সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে, প্রশ্নোত্তরের পর তিনি স্টেটমেন্ট দেবেন, কিন্তু কই তিনি তা দিচ্ছেন না কেন?

**মিঃ স্পিকার ঃ** আমি মুখ্যমন্ত্রীকে অনুমতি দিইনি। আমার কাজ আমি করছি। আপনি বারে বারে ইনটারাপ্ট করতে চান—সেই স্বাধীনতা কতটুকু আছে সেটা আপনি বিবেচনা করুন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মরিচঝাঁপি গিয়েছিলাম এবং সেখানে কি হয়েছে তা বলছি। **(ভয়েজ) আমি সেখানে ছিলাম ওখানে গ্রেপ্তার করেনি,** অন্য জায়গায় গ্রেপ্তার করেছে, বসুমতী দেখবেন। **(ভয়েজ) ভয়ে পালিয়ে যায়নি,** আমি গিয়েছিলাম, আইন লঙ্ঘন করেছে, মুখ্যমন্ত্রী মহাশয় ইচ্ছা করলে গ্রেপ্তার করতে পারেন। আমি আপনার অংশটুকু পড়ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গ বিধানসভার বিরোধী দলনেতা শ্রী কাশীকান্ত মৈত্র সহ অপর ছয়জন এম.এল.এ.র এবং সাতজন সাংবাদিকের গ্রেপ্তার ও হয়রানি। ১১ই ফেব্রুয়ারি বিরোধী দলনেতা, জনতা দলের আরও সাতজন এম.এল.এ. কয়েকজন বিশিষ্ট জনতা নেতা এবং আটজন সাংবাদিক ও ফটোগ্রাফার সরকারের পুলিশ কুমীরমারি থেকে বসিরহাট পর্যন্ত বিভিন্ন স্থানে দফায় দফায় হয়রানি ও লাঞ্ছিত হয়েছেন। তাঁহারা সারাদিন অভুক্ত, অস্নাত ছিলেন। শ্রী কাশীকান্ত মৈত্র গত শুক্রবার মরিচঝাঁপি যাবার কথা বিধানসভায় ঘোষণা করেছিলেন। শ্রী মৈত্রের নেতৃত্বে রবিবার (১১-২-৭৯) সকালে মরিচঝাঁপি প্রবেশ করার পর পুলিশ বাধা দেয় নাই। ফেরার সময় কুমীর মারিতে এস.ডি.পি.ও সকলকে লঞ্চে তোলেন। পুলিশ লঞ্চ থেকে নেমে বাসে ওঠার পর সেই বাস বসিরহাট পর্যন্ত নিয়ে থানায় আটকে রেখে বিনা কারণে, পরোয়ানা ব্যতিরেকে আটক করা হয় রাত নটায়। কয়েকজন সাংবাদিকও এইভাবে লাঞ্ছিত ও আটক হলেন। এই ঘটনা আলোচনার জন্য অদ্যকার সভা মূলতুবি রাখা হউক।

[1-40—1-50 P.M.]

আমরা যখন কুমীরমারিতে—এস.ডি.পি.ও বললেন এ.ডি.এম বললেন আপনাকে গ্রেপ্তার করা হচ্ছে না তাঁরা আমাদের নির্বিঘ্নে পৌঁছে দিলেন। তারপর আমরা সেখান থেকে পুলিশ লঞ্চে এলাম কিন্তু তারপর আমরা যখন বাসে উঠলাম সেই বাস বন্ধ করে দেওয়া হল এবং সেই বাস নিয়ে গেল বসিরহাট থানায়, রাত ৯টা পর্যন্ত আমাদের কোনও খবর দেওয়া হয় নি তাঁদের জিজ্ঞাসা করলাম আপনাদের গ্রেপ্তারি পরোয়ানা কোথায়? কিন্তু আমাদের তাও দেওয়া হয়নি। গোসাবা থানায় আমাদের গ্রেপ্তার করল না, এস.ডি.পি.ও, এ.ডি.এম. আমাদের গ্রেপ্তার করলেন না, সন্দেশখালি থানায় আমরা গ্রেপ্তার হলাম না, কিন্তু যখন গ্রেপ্তার হলাম রাত্রি ৯টা পর্যন্ত আমাদের কোনও খবর দেওয়া হয়নি, সকাল থেকে আমাদের উপর লাঞ্ছনা গেছে, বসুমতীর রিপোর্টে এসব ভালভাবে দেখতে পাবেন।

**মিঃ স্পিকার ঃ** বিরোধী পক্ষের সঙ্গে আলোচনা করেই এইসব জিনিস ঠিক করা হয়েছে কিন্তু আপনারা বার বার প্রতিশ্রুতি ভঙ্গ করছেন। আপনাদের এই অধিকার আপনারা ভঙ্গ করবেন না অথচ আপনারা সেটাই করছেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমাদের অধিকার ভঙ্গ করা হয়েছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মূলতুবি প্রস্তাবে যা দিয়েছিলাম তার অর্থগুলি একদম নেই, তা সত্ত্বেও আপনি যখন বলছেন আমি পড়ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁরা কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—"রাজ্যের আইন শৃঙ্খলার অবনতি"

সংক্ষিপ্ত বিবরণ, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সারা রাজ্য জুড়ে হিংসাত্মক কার্যকলাপ শুরু হয়েছে। প্রকাশ্য দিবালোকে ট্রামে, বাসে ট্রেনে চুরি, ছিনতাই সহ প্রতি রাত্রে ডাকাতি, খুন, রাহাজানি চলছে। নারীদের শ্লীলতাহানি ও রাজ্যের সমাজ বিরোধীর সংখ্যা বেড়ে চলেছে এবং কালোবাজারি মুনাফাখোরদের দৌরাত্ম্য এমন পর্যায়ে পৌঁছে গেছে যে কোনও গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় তা কল্পনা করা যায় না।

এহেন পরিস্থিতিতে উক্ত বিষয়ে আলোচনা করার জন্য সভার কাজ মূলতুবি রাখা হোক।

## Calling attention to matters of urgent public importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। উর্দুভাষাকে সরকারি স্বীকৃতি না দেওয়া—শ্রী এ.এক.এম. হাসানুজ্জামান

২। শিলিগুড়ির মেডিক্যাল কলেজ ছাত্রদের উপর লাঠি চার্জ—শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

৩। প্রেস কর্মীদের বিক্ষোভ—শ্রী সামসুদ্দিন আহমেদ।

৪। কয়েকটি গেঞ্জীর কারখানা ও কয়েকটি ছাপাখানা অন্য রাজ্যে চলে যাওয়ার সংবাদ প্রকাশ—শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

আমি ৪নং বিষয়ের উপর শ্রী হাবিবুর রহমান ও শ্রী সামসুদ্দিন আহমেদ কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** বুধবার।

**মিঃ স্পিকার ঃ** এবার আমি শ্রী জ্যোতি বসু মহাশয়কে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমাদের কাছে কিছু সংখ্যক এম.এল.এ. গ্রেপ্তার হয়েছেন তাঁদের নামগুলো এসেছে যা আপনি জানিয়ে দিয়েছেন এবং কি ধারায় তাঁবা গ্রেপ্তার হয়েছেন তাও আপনার কাছে এবং আমাদের কাছে এসেছে। এ বিষয়ে নতুন ভাবে বলার কিছু নেই আজকে কোর্টে তাঁদের আনা হচ্ছে কারণ তাঁরা পি.আর. বন্ডে ছাড়া হতে চাননি। আশা করি তাঁরা সেখান থেকে বেল নিয়ে চলে আসবেন। কিছু সংখ্যক সাংবাদিক যাঁরা গ্রেপ্তার হয়েছিলেন তাঁরা পি.আর. বন্ডে ছাড়া পেয়ে চলে এসেছেন। এর চেয়ে আমি বেশি বলতে চাই না, কারণ মামলাটা বিচারাধীন। সংরক্ষিত বনাঞ্চল যা আছে সে সম্বন্ধে কতকগুলি আইন আছে এবং অনুমতি না নিয়ে সেখানে যাওয়া যায় না। বসুমতী সরকারি কাগজ বলে সেখানে যেতে পারবে তার কোনও মানে নেই। যাঁরা গিয়েছিলেন তাঁরা জেনেই গিয়েছিলেন যে তাঁরা আইন ভঙ্গ করে যাবেন। বিরোধী দলের নেতা সেদিন হুমকি দিয়েই বলেছিলেন এবং চ্যালেঞ্জও করেছিলেন, আমি বলেছিলাম আসুন আমরা আলোচনা করে দেখি কি করা যায়। কেন্দ্রীয় সরকার আপনাদেরই সরকার তাঁরা তো সাহায্য করছেন। কিন্তু তাঁরা জেনেশুনেই আইন ভঙ্গ করতে গেছেন এবং আইন ভঙ্গ করলে যা হয় তাই হয়েছে। সেখানকার অফিসারদের ডেকে পাঠিয়েছি ডিটেল খবর নেবার জন্য।

**শ্রী হরিপদ ভারতী ঃ** ফরেস্ট ডিপার্টমেন্টের অভিযোগক্রমেই কি তাঁদের গ্রেপ্তার করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** সেটা আমি বলতে পারব না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মুখ্যমন্ত্রী বললেন না যে কোথায় তাঁদের গ্রেপ্তার করা হয়েছিল, কেন না খবরের কাগজে দুরকম বিবৃতি আছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি সমস্ত খবর চেয়ে পাঠিয়েছি, অফিসাররা সেখান থেকে আসবেন তারপর তাঁদের সঙ্গে আলোচনা করে দেখা যাবে কি হয়।

**মিঃ স্পিকার ঃ** আমি জানিয়ে দিয়েছি, বসিরহাট লেখা আছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** যখন বাইরে চলে আসছিলেন তখন সেই পথে তাঁরা গ্রেপ্তার হয়েছেন এই রকম খবর আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্পিকার বললেন বসিরহাটে গ্রেপ্তার করা হয়েছিল, আর আপনি বললেন কুমীরমারিতে কোনটা সত্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** কুমারমারির ব্যাপার নয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** ঘটনাটা পরিষ্কার করে আমাদের বলুন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি ছিলেন, আপনি সমস্তটাই জানেন। ওঁরা এলে ওঁদের কাছ থেকে ডিটেল নিয়ে সমস্ত জিনিসটা জানতে পারব।

[1-50—2-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরপাড়া স্টেশনের নিকট যাত্রীদের ট্রেনে কাটা পড়ার বিষয়ে মাননীয় সদস্য শ্রী সামসুদ্দিন আহমেদ এবং শ্রী কৃষ্ণদাস রায়ের আনীত দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বক্তব্য পেশ করতে চাই।

উত্তরপাড়া স্টেশনের নিকট প্রায় প্রতি দিনই ট্রেনে কাটা পড়ছে বলে যে অভিযোগ করা হয়েছে তা সত্য না হলেও এটা নিঃসন্দেহে দুঃখজনক যে সারা ১৯৭৮ সালে এরূপ ১৬টি দুর্ঘটনায় ১৬ জন নিহত হয়েছেন। বর্তমান বছরে এ পর্যন্ত তিনটি দুর্ঘটনা ঘটেছে এবং তাতে ৬ জনের মৃত্যু এবং ২ জন জখম হয়েছেন। গত ৫-২-৭৯ তারিখের একটি ঘটনাতেই চারজন মারা যান এবং দুজন আহত হন।

প্রায় সব ক্ষেত্রেই দেখা গেছে লোকে ঘুরপথ এড়াবার জন্য লাইন পার হতে গিয়ে এইসব দুর্ঘটনার শিকার হয়। ৫/২/৭৯ তারিখের ঘটনার পর যাত্রী বিক্ষোভের দরুন বহুক্ষণ ট্রেন চলাচল বন্ধ ছিল। যাত্রীদের দাবি ছিল নিহতদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ এবং ডাউন মেন লাইনের পাশে রাস্তা নির্মাণ। জানা গেছে রেল কর্তৃপক্ষ এক হাজার টাকা করে প্রতি পরিবারকে ক্ষতিপূরণ দিতে এবং ডাউন মেন লাইনের পূর্বপ্রান্ত থেকে ডাউন প্ল্যাটফর্ম পর্যন্ত চলাচলের রাস্তা করে দিতে সম্মত হয়েছেন।

রাজ্য সরকার এই রাস্তা নির্মাণের অগ্রগতির উপর দৃষ্টি রাখবেন। এছাড়া পুলিশ

রেলকর্তৃপক্ষের তরফে যাত্রীদের উদ্দেশ্যে হেঁটে লাইন পার না হবার জন্য সংবাদপত্রে ও অনান্য স্থানে প্রচার করা হয়ে থাকে। ইতিমধ্যেই আমরাও রেলকর্তৃপক্ষের কাছে এ ব্যাপারে বিশদভাবে জানতে চেয়েছি ও তাদের সঙ্গে আলোচনার ব্যবস্থা করা হচ্ছে।

## Mention Cases

**Sm. Renu Leena Subba :** The existing explosive situation in Cinchona Plantation in the district of Darjeeling, where five thousand workmen are employed, has arisen owing to the adament dictatorial attitude of the Commerce and Industries Department of the State Government. The General Secretary of the Workers Union, Mr. L.M. Sarma, has gone on hunger strike for an indefinite period since 9.2.79 over the workers genuine and legal demand. The rest of the workers have also gone on a chain hunger strike to save the Cinchona and other medical plants, industry in general and to seek justice for the down trodden workers of the plantation in particular.

38 demand নিয়ে এই হাংগার স্ট্রাইক চলছে।

I want an assurance from the Minister-in-Charge of Commerce and Industries Department.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা নিয়ে আলোচনা করতে চাইছিলাম সেটা হচ্ছে মরিচঝাঁপি নিয়ে সংবাদপত্রের মাধ্যমে আমাদের কানে যে সংবাদ আসছে, যে নির্যাতন ঘটছে সেটা শুধু ভারতবর্ষের ইতিহাসে নয়, দুনিয়ার ইতিহাসে তার কোনও নজির আছে কিনা জানি না এবং সেখানে আইনের ধুয়ো তুলে যেভাবে সাংবাদিক, রাজনৈতিক নেতৃবৃন্দকে পর্যন্ত নিষিদ্ধ করা হচ্ছে তার দ্বারা এটাই প্রমাণিত হচ্ছে যে সেখানে একটা অমানুষিক ঘটনা হয়েছে। যেখানে আমরা সর্বদলীয় কমিটির মারফত তদন্তের দাবি জানাচ্ছি সেখানে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এইসব নেতৃবৃন্দকে গ্রেপ্তার করা হচ্ছে। একি গণতন্ত্র?

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষয়ে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হচ্ছে আমার ওখানে একটা কারখানা আছে, তার নাম রাধা কেমিক্যাল, সেখানে প্রতি বছর লক আউট করে। এজন্য গতবার এই বিষয়টা নিয়ে আমাকে মেনশন করতে হয়েছিল তার উপর হস্তক্ষেপ করার জন্য। প্রতিবার লক আউট সরাসরি হত, এবারে লক আউট করার জন্য একটা কৌশল নিয়েছে। প্রথমে হাইকোর্টে মামলা করেছে যে তাদের ম্যানেজারকে আটকে রেখেছে। কিন্তু পুলিশ গিয়ে খুলতে দেখা গেল যে ম্যানেজার খাওয়া-দাওয়া করছে, আটকে নেই, তিনি চলে এলেন। সেই কারখানা

লক আউট করেছে, শ্রমিকদের কোনও কাজ নেই। এর মালিকের নাম জে.কারনানি, তিনি আগে কংগ্রেস করতেন, এখন জনতা পার্টির নেতা হয়েছেন। শ্রমিকরা যাতে কাজ করতে পারে এই ব্যাপারে সরকারের হস্তক্ষেপ দাবি করছি আপনার মাধ্যমে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি পঞ্চায়েতের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে যে সময় বামফ্রন্ট সরকার গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম বাংলার উন্নয়ন করতে চাইছেন সেই বামফ্রন্ট সরকারের মুখ্য দল সি.পি.এম.র সদস্যরা গুন্ডা বাহিনী নিয়ে কংগ্রেসের গ্রাম পঞ্চায়েতের প্রধানদের উপর, শুধু কংগ্রেসের প্রধানদের উপর নয় যারাই সি.পি.এম. ছাড়া অন্যান্য দলের যারা প্রধান অর্থাৎ আর.এস.পি. এবং ফরোয়ার্ড ব্লকের প্রধান যারা রয়েছে তাদেরকেও কাজ করতে দিচ্ছে না। আমি এখানে একটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। বিগত ২২/৯/৭৯ তারিখে মুর্শিদাবাদের রঘুনাথগঞ্জের দুই নম্বর ব্লকে গ্রামপঞ্চায়েতের সভা ছিল সেই সভাতে সি.পি.এম.এর সমর্থিত সদস্যরা তাদের কয়েকজন গুন্ডা বাহিনী নিয়ে সভাতে ঢুকে প্রধানের কাজকে বাধা দেয় এবং বলে যে তোমাকে পদত্যাগ করতে হবে আর না হয় যা বলছি তাই লিখতে হবে। এই প্রধান আলোচ্য সূচির বাহিরে যখন কোনও কথা লিখতে অস্বীকার করে এবং সেই প্রধান বদরুদ্দিন সাহেব তাদের কথা মতো রেজিগনেশন দাখিল করলেন না এবং পদত্যাগ করলেন না তখন তাকে মারধর করে তার হাত থেকে ঘড়ি ছিনিয়ে নিয়েছে এবং তার জামা কাপড় কেড়ে নেওয়া হয়েছে এবং আরেক জন সদস্যর সাইকেল এবং টাকা পয়সা কেড়ে নেওয়া হয়েছে। এই খবর যথা সময়ে মাননীয় আইন মন্ত্রী জানা সত্ত্বেও তিনি দুঃখপ্রকাশ তো করেন নি বরঞ্চ উপহাস করেছেন, স্যার, আজকে এই মন্ত্রীর উপরেই আমাদের আইন নির্ভর করছে। স্যার, আমরা স্থানীয় কর্তৃপক্ষের কাছে আবেদন করেছি কিন্তু এখন পর্যন্ত কোনও প্রতিকার পাইনি। স্যার, আজকে পশ্চিমবাংলার গ্রামপঞ্চায়েতের সমস্ত কাজ বন্ধ হতে চলেছে। শুধু তাই নয় সি.পি.এম.এর নেতৃবর্গ থানার সহযোগিতায় আজকে কংগ্রেসি সদস্যদের নানাভাবে হয়রান করবার জন্য ব্যস্ত রয়েছে। এরপর গ্রাম পঞ্চায়েতের আরেকটা সভা ডাকা হয়েছে গত পরশুদিন কিন্তু সি.পি.এম.এর সদস্যরা যদি গুন্ডামি করে সেই সভার নোটিশ কেড়ে নেয় এবং প্রধানকে আক্রমণ করে তাহলে কি করে গ্রামপঞ্চায়েতের সদস্যরা কিভাবে কাজ করবে। স্যার, আমাদের ঐ এলাকা বন্যা বিধ্বস্ত এলাকা সেখানে হাজার হাজার মানুষ দুঃখ কষ্টে আছে এবং বন্যায় অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়ে আছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন তিনি অবিলম্বে এই বিষয়ে হস্তক্ষেপ করেন এবং গ্রাম পঞ্চায়েত সুষ্ঠুভাবে কাজ করতে পারে সে বিষয়ে দৃষ্টি দেন।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য আইন শৃঙ্খলা সম্বন্ধে অনেক অভিযোগ করলেন। আমি আপনার কাছে একটা ঘটনার বিষয় উল্লেখ করব। আমাদের হুগলি জেলার আরামবাগ মহকুমায় খানাকুলে থানার ঘোষপুর অঞ্চলের ঘটনা। স্যার, কংগ্রেসের লোক এবং জনতা পার্টির লোক মিলে আমাদের একটি মিছিলের

উপর আক্রমণ করে এবং গত ৩০ জানুয়ারি তারা আমাদের কর্ম্মীদের আক্রমণ করে কয়েকজন কর্ম্মীকে গুরুতর জখম করে এবং তাদের আরামবাগ হাসপাতালে পাঠাতে হয়েছে। যারা আক্রমণ করেছে তাদের সকলের নাম আমি জোগাড় করেছি, আমি কয়েকটি নাম পড়ে দিচ্ছি—জয়নাল সাহেব, রামচন্দ্র জানা, প্রবীর চৌধুরি, গোপাল জানা, শম্ভু জানা প্রভৃতি স্যার, এরা সব নাম করা কংগ্রেসি লোক, এরাই আক্রমণের নেতৃত্ব করেছে। আমরা থানায় ডায়রি করেছি কিন্তু দুর্ভাগ্যক্রমে আক্রমণকারীরা কেউ গ্রেপ্তার হয়নি বরং যারাই আক্রান্ত হয়েছে তাদের বিরুদ্ধে পুলিশকে দিয়ে ব্যবস্থা গ্রহণের চেষ্টা করা হচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে যারা পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নাই বলে চিৎকার করেন এবং তাদের নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আরামবাগ মহকুমায় আইন শৃঙ্খলা কি রকম ভয়াবহ অবস্থা চলেছে সেটা আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[2-00—2-10 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মরিচঝাঁপির বিষয় নিয়ে অনেক আলোচনা হয়েছে, তাতে আমি শুধু একটা ঘটনার বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করব। স্যার, একটা ১৮ বছরের মেয়েকে নিয়ে বাপ মা এবং আত্মীয়স্বজনের সামনে তাকে পুলিশ লঞ্চের উপর টেনে নিয়ে তার উপর পাশবিক অত্যাচার করা হয়েছে। স্যার, তারপরে আর সেই মেয়ের কোনও খবর পাওয়া যায় নি। তারপর ওখানকার একজন শিক্ষিতা মেয়ে তার নাম পারুল দে তার শ্লীলতাহানি করা হয়েছে। শুধু তাই নয় বিশাখা মন্ডল বলে একজন ১৫/১৬ বছরের মেয়ে আমাদের সামনে অভিযোগ করেছে এবং সেখানে রিপোর্টাররা ছিল তাদের সামনে অভিযোগ করেছে যে তাকে ধরে নিয়ে গিয়ে তার শ্লীলতাহানি করা হয়েছে। তার বাপ মা এখনও মরিচঝাঁপিতে রয়েছে। স্যার, বিশাখা মন্ডল ও তার বোন পালিয়ে এসে কান্নায় ভেঙ্গে পড়ে এই ঘটনার কথা আমাদের জানায়। আমি সি.পি.এম.এর সদস্যদের অনুরোধ করব যে তারা সেখানে গিয়ে তার কান্না শুনে আসুন।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** স্যার, আমি অপানার সামনে একটি দুঃখজনক ঘটনার প্রতি আপনার এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৮/২/৭৯ তারিখে রাত্রি সাড়ে আটটার সময়ে বিদ্যাসাগর কলেজের স্টুডেন্ট ইউনিয়ন এর ইলেকশনের ব্যাপার নিয়ে এস.এফ.আই.এর ছেলেরা পুলিশের সামনে মামলা করে এবং কংগ্রেসের ছাত্র পরিষদের নেতা এবং আরও ১৩ জনের উপর আঘাত করে এবং মারধর করে এবং উল্টে তাদের উপর কেস করে। স্যার, আমি বলতে চাই পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা বলে কিছু নেই। স্যার, এখানে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যারা সেখানে মারধর করল যারা আক্রান্ত হল যারা হাসপাতালে রয়েছে তাদেরই বিরুদ্ধে আবার কেস করা হয়েছে। এটা কিভাবে হচ্ছে। স্যার, আমার কাছে সব ফটো আছে আপনার কাছে দিয়ে দিচ্ছি তাহলে আপনি বুঝতে পারবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, ইট ইজ এ ভেরি সিরিয়াস ইন্সিডেন্ট, স্যার, জ্যোতি বাবু কিছু স্টেপ নেবেন না আপনি যদি কিছু নেন তাহলে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিম দিনাজপুর জেলার, বিশেষ করে রায়গঞ্জ বালুরঘাট সাব ডিভিসনে চাষের সেচের জন্য যেখানে গভীর নলকূপ বসানো হয়েছিল, নদী সেচ প্রকল্প চালু করা হয়েছিল সেগুলি বেশ কয়েক মাস যাবৎ অকেজো হয়ে আছে। এখন বোরো চাষের সময়, এখন কৃষকদের যে জলের প্রয়োজন সেই প্রয়োজনীয় জল তারা পাচ্ছে না। আপনার মাধ্যমে বিভাগীয় অফিসারদের জানাতে চাই, বিভাগীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যাতে করে এই কৃষকরা ঠিক সময় জল পায় এবং যে সমস্ত নলকূপ ও নদী সেচ প্রকল্প অকেজো হয়ে আছে সেগুলি যাতে মেরামত করা হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিচিত্র লীলা সম্বন্ধে, একটা ঘটনা উল্লেখ করতে চাই। আপনাদেরই দলের প্রধান কিভাবে আইনকে ফাঁকি দেওয়া আরম্ভ করেছে দেখুন। ২১/১/৭৯ তারিখে মালদা জেলার কালিয়াচক থানার বিননগর পঞ্চায়েত প্রধান মিটিং ডাকলেন এবং সেই মিটিং এর সময় দেওয়া হল বেলা ১২ টা। সেখানে কংগ্রেস হচ্ছে মাইনোরিটি, মাত্র ৫ জন এবং আপনাদের ৯ জন। খুব কায়দা করে নোটিশ দেওয়া হল এবং সই করিয়ে নেওয়া হল, সব হল কিন্তু যখন আমাদের সভ্যরা সেখানে গেলেন তখন দেখলেন যে অফিস ঘরে তালা ঝুলছে। গ্রাম পঞ্চায়েত অফিসের প্রধান আপনাদের পার্টির কিন্তু গিয়ে দেখা গেল যে তালা ঝুলছে। খোঁজ করে জানা গেল যে কংগ্রেস কর্মীরা ইতিপূর্বেই মিটিং করে চলে গিয়েছে, ১০-১১ টায় মিটিং করে চলে গিয়েছে। অথচ মিটিং-এর নোটিশ দেওয়া হয়েছিল বেলা ১২টার সময়। আমাদের সভ্যরা শুধু ঘুরে গেল। এই গেল এক দিনের কথা। আবার ৭/২/৭৯ তারিখে মিটিং ডাকলেন—এখানে মন্ত্রী মহাশয় থাকলে ভাল হত, এর প্রতিকারের জন্য স্থানীয় কর্তৃপক্ষকে জানানো হল এবং তিনি বললেন যে এনকোয়ারি করে দেখবেন, ৭/২/৭৯ তারিখে আবার মিটিং ডাকা হল এবং তার যে সময় দেওয়া হয়েছিল তার আগেই মিটিং করে চলে গেলেন। আপনাদের ভয়টা কিসের? আপনারা হচ্ছেন ৯/১০ জন, যে কোনও রেজোলিউশন পাস করিয়ে নিতে পারেন, আর আমরা হচ্ছি মাত্র ৫ জন, তবুও ঘরে তালা ঝুলতে দেখি। স্যার, আমরা কি গণতান্ত্রিক দেশে বাস করছি? সেইজন্য আপনার মাধ্যমে তাড়াতাড়ি যাতে এর প্রতিকার করা যায় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

[2-10—2-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি আপনার কাছ থেকে অনুমতি নিয়ে এসেছি একটি বিষয়ে বলবার জন্য। আমাদের এক্স এম.এল.এ শ্রী পরেশ বৈদ্য, শ্রী প্রদীপ পালিত এবং

শ্রী বিদ্যুৎ বসু, কংগ্রেস থেকে মরিচঝাঁপিতে শনিবার রাত্রে গিয়েছিলেন। সেখানকার অধিবাসীরা তাঁদের কাছে ডেপুটেশন দেন তাঁরা তাঁদের কাছে লিখিতভাবে যা দিয়েছেন, তা থেকে আমি আপনার কাছে একটু পড়ে দিচ্ছি। আমি সবটা পড়ব না, শুধু লাস্ট প্যারাটা পড়ে দিচ্ছি। তাঁরা লিখেছেন ঃ আমরা কোনও রাজনীতি সংস্থা নই, রাজনীতি আমরা করি না, বা বুঝি না। আমরা যা কিছু বলেছি বাঁচার জন্য করেছি। সুন্দরবনে আমরা যে এসেছি এর জন্য প্রত্যক্ষভাবে এবং পরোক্ষভাবে বামফ্রন্ট সরকারি দায়ী। আপনারা এই সংক্ষিপ্ত বক্তব্যের পরিপ্রেক্ষিতে নিজেরা বিচার করুন এর জন্য দায়ী কে? এই সঙ্গে আমাদের সকরুণ আবেদন ১৪৪ ধারা সহ খাদ্য এবং অর্থনৈতিক অবরোধ সরকারকে উঠিয়ে নিতে বলুন। আমাদের মৃত্যুর কবল থেকে বাঁচান এবং এও আবেদন করছি বামফ্রন্ট সরকারের কাছে আমাদের উপর এই নারকীয় অত্যাচারের জন্য বিচারবিভাগীয় তদন্তের ব্যবস্থা করুন এবং প্রকৃত দোষীকে জানুন এবং এই সমস্যার সুষ্ঠু সমাধানের জন্য এগিয়ে আসুন। এটা এবং এই যে একটা লিস্ট আমাকে দিয়েছেন, সেটা আপনার কাছে আমি দিচ্ছি।

## Discussion on Governor's Address

**Mr. Speaker :** There are 42 amendments. All the amendments are in order and are taken as moved.

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

এই রাজ্যে সংখ্যালঘুদের জন্য কেন্দ্রের মাইনরিটিস কমিশন-এর অনুরূপ কমিশন গঠন বা অন্য কোনও ব্যবস্থা গ্রহণের বিষয় রাজ্য সরকারের বিবেচনাধীন থাকা সত্ত্বেও এই প্রশ্নে সরকারি নীতি ঘোষিত হয় নাই;

মুসলমানগণ এই রাজ্যে মোট জনসংখ্যার এক-পঞ্চমাংশ হওয়া সত্ত্বেও এই রাজ্যের সরকারি চাকুরিতে তাহাদের সংখ্যা অতি নগণ্য অথচ এই রাজ্যে নাগরিকদের অনুকূলে সংবিধানের ১৬(৪) অনুচ্ছেদ অনুযায়ী চাকুরি সংরক্ষণের প্রশ্নে সরকারি নীতি সম্পর্কে এখনও কোনও ঘোষণা করা হয় নাই;

(১) মাদ্রাসা শিক্ষার উন্নয়ন ও মাদ্রাসা বোর্ডের স্বয়ংসম্পূর্ণ সংস্থায় পরিবর্তন সম্বন্ধে কোনও কথা নাই;

(২) মুসলমান ও খ্রিস্টান সম্প্রদায়ের অর্থনৈতিক দুর্দশার কথা ও প্রতিকার বিধানের কোনও কথা নাই;

(৩) বামফ্রন্ট সরকারের ৩৬-দফা কর্মসূচির মধ্যে কতটা রূপায়িত হয়েছে, সে সম্পর্কে কোনও উল্লেখ নাই;

(৪) আনুপাতিক প্রতিনিধিত্বের নীতি বামফ্রন্ট সরকারের নীতি হলেও সে সম্পর্কে কোনও উল্লেখ নাই;

(৫) দেশের আইন শৃঙ্খলার ক্রমাবনীত হচ্ছে, সে সম্বন্ধে কোনও বক্তব্য নাই এবং প্রতিকারের ব্যবস্থার কোনও উল্লেখ নাই; এবং

(৬) সরকারি প্রকল্পগুলিতে ক্রমাগত লোকসানের উল্লেখ ও প্রতিকারের ব্যবস্থার কোনও উল্লেখ নাই;

(১) আনুপাতিক প্রতিনিধিত্বের নীতি রূপায়ণের কথা বলা নাই;

(২) গণতান্ত্রিক মূল্যবোধ বৃদ্ধির জন্য প্রতি মন্ত্রী দপ্তরের সঙ্গে সর্বদলীয় পরামর্শ কমিটি গঠনের কোনও উল্লেখ নাই; এবং

(৩) সরকারের বিভিন্ন স্ট্যাটুটরি কমিটিতে আনুপাতিক প্রতিনিধিত্বের নীতি অনুযায়ী সর্বদলীয় সদস্য মনোনয়নের নীতির ঘোষণা নাই; এবং

(১) সম্প্রতি মহরম উপলক্ষে মালদহ জেলার আলিনগরের গুলি চালনার;

(২) মরিচঝাঁপিতে গুলি চালনার;

(৩) জমি জবরদখল হওয়ার ঘটনার;

(৪) চাঁচল কলেজ তার প্রতিষ্ঠাতাদের হস্তে প্রত্যর্পণ করার; এবং

(৫) সাতটি বিশ্ববিদ্যালয়ের মধ্যে অন্তত একটি বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর মুসলমান বা খ্রিস্টান সম্প্রদায়ের মধ্য থেকে নিয়োগের কথা—

প্রভৃতি বিষয়ের উল্লেখ নাই।"

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর বাজ্যে আইন শৃঙ্খলার দ্রুত অবনতি ঘটেছে এবং রাজ্যের সর্বত্র সমাজবিরোধীদের কার্যকলাপ এতদূর বৃদ্ধি পেয়েছে যে, কোথায়ও জনজীবনে নিরাপত্তা বলতে কিছু নেই, আইনের শাসনের পরিবর্তে বামফ্রন্ট সরকারের

প্রধান শরিক সি পি আই(এম) ক্যাডার এবং সমর্থকরা গণ আদালত প্রতিষ্ঠা করে নিরপরাধ নাগরিকদের যথেচ্ছাচার শাস্তি প্রদান করছে, দলীয় প্রভাব বিস্তার করে পুলিশ ও প্রশাসন ব্যবস্থাকে নিষ্ক্রিয় রাখা হচ্ছে কিংবা সি পি আই (এম) এর দলীয় স্বার্থে কাজে লাগানো হচ্ছে, সুতরাং নির্যাতিত নাগরিকরা কোথাও প্রতিকার পাচ্ছেন না—এসমস্ত বিষয়ের কোনও উল্লেখ নাই;

এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর শিক্ষাক্ষেত্রের সর্বত্র অবনতি ঘটেছে পরীক্ষা ব্যবস্থা অস্বাভাবিকভাবে বিলম্বিত হচ্ছে; পরীক্ষা সমূহের ফল প্রকাশে অনিশ্চয়তা দেখা যাচ্ছে কিংবা অকারণে বিলম্বিত হচ্ছে; পরীক্ষার ফল প্রকাশের আগেই পরীক্ষার্থীদের প্রশ্নোত্তরের খাতা মুদির দোকানে বিক্রয় হচ্ছে; শিক্ষা প্রতিষ্ঠানগুলির বৈধ পরিচালকমন্ডলীকে অন্যায়ভাবে অপসারিত করে প্রশাসক নিয়োগ করে শিক্ষাক্ষেত্রে দলীয় প্রভাব বিস্তারের অপচেষ্টা হচ্ছে—এ বিষয়ের কোনও উল্লেখ নাই;

সি পি আই (এম) বামফ্রন্ট সরকারের প্রধান শরিক হিসাবে বর্গা অপারেশনের নামে রাজ্যের সর্বত্র বৈধ এবং বহুসালের বর্গাদারদের উচ্ছেদ করে দলীয় লোকদের জাল বর্গাদার সাজিয়ে তাদের নাম বর্গাদার হিসাবে নথীভুক্ত করার চেষ্টা করে চলেছে—এই বিষয়ের কোনও উল্লেখ নাই;

বামফ্রন্ট সরকার এই রাজ্যে ক্ষমতাসীন হওয়ায় বিদ্যুৎ উৎপাদন এবং সরববাহ ব্যবস্থায় চরম অবনতি ঘটেছে; কলকারখানায় এবং কৃষিতে বিদ্যুৎ সরবরাহ অনিশ্চিত এবং অনিয়মিত হওয়ায় কৃষি এবং কারখানাসমূহ বিপন্ন হয়েছে এবং উভয় ক্ষেত্রেই উৎপাদন ব্যাহত হয়েছে; রাজ্যের পাটকলগুলিতে শ্রমিক ধর্মঘট চলতে থাকা সত্ত্বেও শীতকালেও ব্যাপক লোডশেডিং হচ্ছে; গার্হস্থ জীবনে তো বটেই এমনকি হাসপাতালের রোগীরা এবং পরীক্ষার্থী ছাত্রছাত্রীরা পর্যন্ত বিদ্যুৎ সঙ্কটের ফলে ভীষণ অসুবিধায় পড়েছেন; রাজ্য সরকার বিদ্যুৎ উৎপাদন কিংবা সরবরাহ ব্যবস্থার উন্নতি তো দূরের কথা পূর্বের উৎপাদন ও সরবরাহ ব্যবস্থা পর্যন্ত স্থিতিশীল রাখতে পারে নি—রাজ্য সরকারের এইসব ব্যর্থতার কোনও উল্লেখ নাই;

এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর কৃষিতে কিংবা শিল্পক্ষেত্রে কোনও উল্লেখযোগ্য বিনিয়োগ না হওয়ায় সমস্যা সঙ্কুল এই রাজ্যে নতুন কোনও কর্মসংস্থান হচ্ছে না, ফলে দুর্বিষহ বেকারি বেড়েই চলছে—রাজ্য সরকারের এই ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ নাই;

বিগত ভয়াবহ ও বিধ্বংসী বন্যার আশঙ্কা থাকা সত্ত্বেও রাজ্য সরকার সময়মতো সকলকে সতর্ক করতে ব্যর্থ হয়েছেন এবং প্রশাসনিক বিভাগসমূহের কাজকর্মে সমন্বয়ের অভাবে উদ্ধার ও ত্রাণকার্যে অপরিসীম অবহেলা হয়েছিল—এই বিষয়ে কোনও উল্লেখ নাই;

বামফ্রন্ট সরকারের ভ্রান্ত নীতি ও উদ্দেশ্যমূলক প্রচারের ফলে এই রাজ্যে সম্প্রতিকালে

যে উদ্বাস্তু সমস্যা সৃষ্টি হয় মানবিক দৃষ্টিভঙ্গি এবং মমত্ববোধ নিয়ে এই সমস্যার সমাধান করার চেষ্টা না করে বামফ্রন্ট সরকার নিষ্ঠুর নির্যাতন এবং অত্যাচারের পথ অবলম্বন করার ফলে মরিচঝাঁপিতে যে সমস্যার সৃষ্টি হয়েছে তার কোনও উল্লেখ নাই;

বামফ্রন্ট সরকার যথোপযুক্ত দৃঢ়তার সঙ্গে পাটকল শ্রমিকদের সঙ্গত ও গ্রহণযোগ্য দাবিসমূহ পূরণ করতে মালিকপক্ষকে বাধ্য করতে ব্যর্থ হওয়ায় একদিকে শ্রমিকদের ক্ষতিগ্রস্ত হতে হচ্ছে এবং অন্যদিকে পাট উৎপাদনকারীদের অস্বাভাবিক নিম্নমূল্যে পাট বিক্রয় করতে হচ্ছে—এ বিষয়ে কোনও উল্লেখ নাই;

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়াব পর রাজ্যে পরিবহন ব্যবস্থার কোনও উন্নতি তো হয়ই নি বরং অনেক ক্ষেত্রে অবনতি ঘটেছে; নতুন নতুন লাভজনক রুট সৃষ্টি করে দলীয় স্বার্থে বেসরকারি মালিকানায় রুটগুলিতে পরিবহনের দায়িত্ব দেওয়ার চেষ্টা চলেছে অথচ সরকারি পরিবহন ব্যবস্থা এখনও ক্ষতিগ্রস্ত সংস্থা হিসাবে পরিচালিত হচ্ছে—এই বিষয়ে কোনও উল্লেখ নাই;

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর উত্তরবঙ্গেব উন্নয়নের জন্য সামগ্রিক কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নি· বরং এই সরকার আসার আগে গৃহীত উত্তরবঙ্গের জন্য উন্নয়নমূলক পরিকল্পনা সমূহ মন্থর গতিতে রূপায়ণের নামমাত্র কাজ করা হচ্ছে, যেমন তিস্তা প্রকল্পে এবং ফরাক্কা সুপার থার্মাল পাওয়ার প্রকল্প ইত্যাদি—এ বিষয়ে কোনও উল্লেখ নাই; এবং

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্র ও অন্যান্য চিকিৎসা প্রতিষ্ঠানগুলিতে যথোপযুক্ত দৃষ্টি দিয়ে প্রতিকারযোগ্য কারণগুলি অপসারণ না করার ফলে এই রাজ্যে হাসপাতালসমূহ যখন তখন অশান্তির সৃষ্টি হচ্ছে, এমনকি কর্মবিরতি ও ধর্মঘট সংঘটিত হয়ে রোগীদেব অপরিসীম অযত্ন এবং অবহেলা সহ্য করতে হচ্ছে—এই বিষয়ের কোনও উল্লেখ নাই।"

**শ্রী মহঃ সোহরাব ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

বন্যাত্রাণে বামফ্রন্টের বিভিন্ন শরিক দল যেভাবে দুর্নীতি চালাচ্ছে সেই দুর্নীতি বন্ধ করার কোনও কথা মহামান্য রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই;

মাধ্যমিক বিদ্যালয় সমূহের শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের বিভিন্ন দাবিদাওয়া নিয়ে রাজ্যের বিভিন্ন শিক্ষকসংস্থা সরকারের নিকট আর্জি পেশ করে আসছেন, সেই সমস্ত দাবিদাওয়া পূরণের ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নাই;

জঙ্গিপুর মহকুমায় লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক বর্তমানে যে দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে সেই দুরবস্থা দূর করার ব্যাপারে এবং সেই শিল্পে এখনও যে মিনিমাম ওয়েজ অ্যাক্ট চালু হয় নাই সেই আইন চালু করার ব্যাপারে কোনও কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

মুর্শিদাবাদ জেলার ফরাক্কা হইতে খাঁদুয়া পর্যন্ত পদ্মা নদীর ভাঙ্গন রোধকল্পে সরকারের পরিকল্পনার উল্লেখ নাই;

ফরাক্কা ফিডার ক্যানেল চালু হওয়ার পর জঙ্গিপুর মহকুমার ২৮ বর্গমাইল জায়গা প্লাবিত হয়ে আছে এবং এর ফলে হাজার হাজার মানুষ আজ তিন বৎসর ধরে অনাহার, অর্ধাহারে দিন কাটাচ্ছে কিন্তু এই বিরাট এলাকার জল নিষ্কাশনের ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনার উল্লেখ নাই;

ফরাক্কা ফিডার ক্যানেল এবং জঙ্গিপুর রঘুনাথগঞ্জে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনার উল্লেখ নেই;

গ্রামবাংলায় বর্গা অপারেশন নামে বে-আইনিভাবে এবং জোর করে সি পি (এম)-এর লোক জমি দখল করে চলেছে এবং এর ফলে গ্রামবাংলায় আইনশৃঙ্খলার দারুণ অবনতি হচ্ছে; এই অবস্থার উন্নতির ব্যাপারে কোনও পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

পশ্চিমবাংলায় বিশ্ববিদ্যালয় ও কলেজীয়, মাধ্যমিক এবং প্রাথমিক স্তরের শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা ও নৈরাজ্য চলছে তা নিরসনকল্পে কোনও পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই; এবং

মরিচঝাঁপিতে নিরীহ সর্বহারা উদ্বাস্তুদের উপর পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ যেগুলি চালিয়েছে সে ব্যাপারে বিচারবিভাগীয় তদন্তের ব্যবস্থা করার কোনও উল্লেখ নেই।''

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

''কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে-গঞ্জে খুনখারাপি, মারামারি, রাহাজানি, লুণ্ঠন ও ডাকাতির ব্যাপারে সি পি (এম) কর্মীরা পুলিশ ও প্রশাসনকে কুক্ষিগত করে সাধারণ নিরীহ মানুষের উপর অত্যাচার করে চলেছেন তা বন্ধ করার ব্যাপারে কোনও উল্লেখ নেই; এবং

পশ্চিমবাংলায় বিভিন্ন হাসপাতালে বিশেষভাবে পুরুলিয়া জেলার হাসপাতালসমূহে যে অব্যবস্থা চলছে সেই অব্যবস্থা দূরীকরণের কোনও পরিকল্পনার বিষয় উল্লেখ নাই।''

**শ্রী নবকুমার রায় ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবাংলায় বর্তমান সরকারের সহায়তায় সরকারের শরিকদলের সদস্য দ্বারা রাজনৈতিক খুন ও লুঠতরাজের কোনও বক্তব্যই উল্লিখিত নাই; এবং

পশ্চিমবাংলায় পুলিশের নিষ্ক্রিয়তায় একশ্রেণীর সমাজবিরোধী প্রতিদিন সাধারণ মানুষের জীবনযাত্রাকে অসহনীয় করে তুলেছে এবং এর প্রতিকারের কোনও বক্তব্যই উল্লিখিত হয় নাই।"

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

দন্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তু ভাইদের উপর যে অমানুষিক অত্যাচার হয়েছে তার জন্য দুঃখ প্রকাশের কোনও উল্লেখ নাই; এবং

বর্তমানে পশ্চিমবঙ্গের প্রশাসনকে সম্পূর্ণভাবে সি পি আই (এম) দলের স্বার্থে ব্যবহার করা হচ্ছে বলে দুঃখ প্রকাশের উল্লেখ নাই।"

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

সরকার রাজ্যের তীব্র বেকার-সমস্যা সমাধানে ব্যর্থ হয়েছেন এবং আগামী আর্থিক বৎসরের মধ্যে রাজ্যের সমস্ত কর্মক্ষম বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করা হবে—এ বিষয়ে কোনও উল্লেখ নাই;

পশ্চিমদিনাজপুর জেলার কুশমন্ডি থানার "কুশমন্ডি মহীপাল দীঘিতে টাঙ্গন নদীর ওপর সেতু নির্মাণের ব্যাপারে কোনও উল্লেখ নাই;

রাজ্যের প্রশাসনিক কতিপয় আমলার কাজের ফলে পরিচ্ছন্ন ও সৎ প্রশাসন গড়ে তোলার সরকার-ঘোষিত নীতি রূপায়িত হচ্ছে না—কোনও উল্লেখ নাই; এবং

পঞ্চায়েতি ব্যবস্থা চালু হলেও পঞ্চায়েতের হাতে প্রকৃত ক্ষমতা দেওয়া সম্ভব হয় নি—এ বিষয়ে কোনও উল্লেখ নাই।"

**শ্রী লুৎফল হক ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(১) সুতী ও রঘুনাথগঞ্জ থানার (মুর্শিদাবাদ জেলার) যে ২৪ বর্গমাইল এলাকা ফরাক্কা ফিডার ক্যানেলের জলে ডুবে আছে তার প্রতিকারের;

(২) বিড়ি শিল্পে নিম্নতম মজুরি যা নির্ধারিত আছে তা চালু করার বিষয়ে; এবং

(৩) ১৯৬৬ সালের বিড়ি অ্যান্ড সিগার কন্ডিশন অব এমপ্লয়মেন্ট অ্যাক্ট অনুসারে পশ্চিমবঙ্গের কোনও বিড়ি কোম্পানি লাইসেন্স করেন নাই, প্রভৃতি বিষয়ের কোনও উল্লেখ নাই।"

**শ্রী কিরণময় নন্দ ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) বর্গাদারদের জমির মালিকানা দিয়ে কৃষকদের জমিতে স্থায়িত্ব দেওয়ার কথা;

(খ) পূর্ব ঘোষণামতো প্রস্তাবিত ১,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় এ পর্যন্ত স্থাপন না করে প্রতিশ্রুতি ভঙ্গের;

(গ) পেট্রো-কেমিক্যাল ফ্যাক্টরির কাজ শুরু না করে ও লবণ কারখানার জন্য কেন্দ্রের হাতে জমি না দিয়ে হাজার হাজার বেকারদের বঞ্চনা করার;

(ঘ) গ্রামাঞ্চলে ফুড ফর ওয়ার্কের টাকা, গম নিয়ে দলবাজির; এবং

(ঙ) প্রশাসনকে দলীয় স্বার্থসিদ্ধির হাতিয়ার করে গ্রামাঞ্চলে অরাজক অবস্থা সৃষ্টির প্রচেষ্টা, প্রভৃতি বিষয়ের কোনও উল্লেখ নাই।"

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে বহু সমস্যা জর্জরিত পশ্চিমবঙ্গ রাজ্যের সমস্যা সমাধানের জন্য সুষ্ঠু ব্যবস্থা গ্রহণের বিশেষভাবে—

(১) রাজ্যের বিভিন্ন স্তরে প্রশাসনিক ক্ষেত্রে অচল অবস্থা এবং শান্তিশৃঙ্খলার ক্রমাবনতি;

(২) দাঙ্গা-হাঙ্গামা, নরহত্যা, গৃহদাহ, লুণ্ঠন প্রভৃতি গুরুতর অপরাধে বিচারাধীন অথবা

দন্ডিত ব্যক্তিদের ব্যাপকভাবে নির্বিচারে রাজনৈতিক কারণে মামলা প্রত্যাহার করা অথবা দন্ডিতদের মুক্তি দেওয়ার ব্যাপারে আইনের শাসনের প্রতি উপেক্ষা;

(৩) মরিচঝাঁপিতে ছিন্নমূল উদ্বাস্তুদের উপর সরকারের বর্বর অত্যাচারের বিরুদ্ধে ক্ষোভ প্রকাশ অথবা পুলিশের গুলিতে নিহত অসহায় উদ্বাস্তুদের প্রতি সহানুভূতি প্রকাশ;

(৪) শিক্ষাক্ষেত্রে ব্যাপক অরাজকতা বন্ধ করার এবং প্রাথমিক শিক্ষা বিস্তারের ক্ষেত্রে সরকারের জনস্বার্থ বিরোধী নীতি এমনকি প্রাথমিক বিদ্যালয়ের শিশুদের মিড-ডে মিল বিতরণের ব্যাপারে সরকারের অবাঞ্ছিত পক্ষপাতদুষ্ট নীতি;

(৫) এই রাজ্যের লক্ষ লক্ষ বেকারের কর্মসংস্থানের জন্য সুনির্দিষ্ট কর্মসূচি ;

(৬) লক্ষ লক্ষ মানুষের তীব্র পানীয় জল সমস্যা সমাধানের সময় সীমাভিত্তিক কর্মসূচি ;

(৭) উৎকট বিদ্যুৎ সমস্যা সমাধানে সরকারের চরম ব্যর্থতা;

(৮) ধর্মঘট, লক-আউট, বিদ্যুৎ সঙ্কট প্রভৃতি কারণে শিল্পক্ষেত্রে বিপর্যয়;

(৯) সরকারের পক্ষপাতদুষ্ট ও অদূরদর্শী ভূমিনীতি সমগ্র পশ্চিমবাংলার কৃষক সম্প্রদায়ের মধ্যে যে আতঙ্ক সৃষ্টি করেছে এবং ব্যাপক আকারে দাঙ্গাহাঙ্গামা, খুন জখম প্রভৃতি হিংসাত্মক ঘটনাকে প্রশ্রয় দিচ্ছে সেই সকল সমাজবিরোধী কার্যের;

(১০) ক্রমবর্ধমান দ্রব্যমূল্য বৃদ্ধি ও ভেজাল নিরোধ এবং চোরাকারবারী ও মজুতদারদের বিরুদ্ধে ব্যাপকভাবে কার্যকর কঠোর ব্যবস্থা অবলম্বন; এবং

(১১) উন্নয়নমূলক কার্যের ক্ষেত্রে সরকারের ব্যর্থতা, প্রভৃতি বিষয়ের কোনও উল্লেখ নাই।"

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অবনতি ও নিরাপত্তার অভাবের কোনও উল্লেখ নাই; এবং

পশ্চিমবঙ্গে বন্যাত্রাণে দলবাজি চলছে—এ বিষয়ে কোনও উল্লেখ নাই।"

**Shri A.K.M. Hassan Uzzaman :**Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz:—

"But regret that though as many as fifty-four mosques, graveyards

and other sacred places remained under forcible occupation, there is no mention of any assurance to the Muslims that the persons who continue to forcibly occupy them would be penalised and possession thereof would be restored to the Muslims."

**Shri Janmejoy Ojha :** I beg to move that the following be added at the end of the address in reply, viz.:—

"But regret that there has been breach of law and order all over West Bengal and administrative lapses and that refugees at Marichjhanpi have been brutally treated."

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই ফেব্রুয়ারি পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থাপিত করেছেন, সেই ভাষণের পরিপ্রেক্ষিতে আমি আমার বক্তব্য রাখবার জন্য উঠে দাঁড়িয়েছি। প্রথমে এই ভাষণ পাঠ করে আমার মনে হয়েছে একথা যে, নতুন করে মাননীয় রাজ্যপাল কোনও ভাষণ রাখার চেষ্টা না করলেই ভাল করতেন, অন্তত তিনি কিছু পরিশ্রমের হাত থেকে মুক্ত হতে পারতেন। গত বছর ভাষণের পরিশিষ্টরূপে বন্যা, পঞ্চায়েত এবং উদ্বাস্তু নিপীড়ন নামক নিবন্ধগুলি সংযোজিত করলেই বোধ হয় আমাদের বক্তব্যের কথা সম্পূর্ণভাবে উপস্থাপিত করা হত। বলা বাহুল্য মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও নতুন কথা নেই, কোনও আশার কথা নেই, কোনও নতুন পরিকল্পনার কথা নেই। তার মধ্যে সেই সীমাহীন সমস্যার সরলীকরণ, অবাস্তব আত্ম সন্তুষ্টি, এবং সম্পূর্ণ ব্যর্থ প্রতিশ্রুতি প্রদানের পুনরাবৃত্তি রয়েছে, এছাড়া তাঁর বক্তব্যে অন্য কোনও বিষয় পাইনি। আমি একে একে এই প্রসঙ্গে আমার বক্তব্য রাখব। কিন্তু প্রথমে আমি যেকথা আপনার সামনে উপস্থিত করতে চাইব সে হচ্ছে উদ্বাস্তু প্রসঙ্গে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন, তার সঙ্গে বাস্তব ঘটনার আদৌ কোনও মিল নেই। মাননীয় রাজ্যপাল বলেছেন উদ্বাস্তুরা দন্ডকারণ্য ছেড়ে যারা এসেছে এখানে, আমার সরকার বুঝিয়ে সুঝিয়ে শান্তভাবে সেই সব উদ্বাস্তুদের দন্ডকারণ্যে পাঠাচ্ছে। কয়েক হাজার এখনও মরিচঝাঁপিতে আছে, তারাও চলমান দন্ডকারণ্যের পথে। এই পথে এই সমস্যার সমাধান হয়ে যাবে এবং মাননীয় রাজ্যপাল সঙ্গে সঙ্গে বক্তব্য রেখেছেন যে পশ্চিমবাংলায় কোনও উদ্বাস্তুর পুনর্বাসনের অবকাশ নেই। অতএব দন্ডকারণ্য থেকে আগত প্রতিটি উদ্বাস্তুকে সেখানে ফিরে যেতে হবে। মাননীয় রাজ্যপাল মহাশয়ের বক্তব্য সম্বন্ধে পশ্চিমবাংলার মানুষের নিশ্চয়ই বক্তব্য আছে, যে বক্তব্য তাঁর নিজের বক্তব্যের সঙ্গে আদৌ সঙ্গতি রক্ষা করবে না। কারণ বুঝিয়ে সুঝিয়ে শান্তভাবে মাননীয় রাজ্যপালের সরকার একটি উদ্বাস্তুকেও দন্ডকারণ্যে পাঠাতে পারেন নি। গুলি করে পাঠিয়েছেন, জোর করে পাঠিয়েছেন, শিশুদের পর্যন্ত ট্রেনের কামরার মধ্যে ছুঁড়ে ফেলে ইতঃস্তত পাঠিয়েছেন, এভাবে দন্ডকারণ্যে উদ্বাস্তুদের পাঠিয়েছে। কাজেই বুঝিয়ে সুঝিয়ে উদ্বাস্তুদের শুভবুদ্ধি জাগ্রত করে দন্ডকারণ্যে পাঠিয়েছে রাজ্যপালের এই বক্তব্য বাস্তব অবস্থার

সঙ্গে সঙ্গতি রক্ষা করবে না। মরিচঝাঁপি ঘটনার পুনরাবৃত্তি আজকে নিশ্চয় দীর্ঘায়িতভাবে আমি করব না। কারণ মরিচঝাঁপি সম্বন্ধে গত শুক্রবার বিস্তারিত আলোচনা হয়েছে। সবাই আমরা আমাদের বক্তব্য রেখেছি। কিন্তু এই পরিপ্রেক্ষিতে একটা নতুন ঘটনা ঘটেছে যে ঘটনার দিকে আমি সভার দৃষ্টি, মাননীয় অধ্যক্ষ মহাশয়-এর অনুমতিক্রমে আকর্ষণ করতে চেয়েছিলাম শুরুতেই। সেদিন শুক্রবার মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের বললেন সেখানে কোনও অবরোধ নেই, যাবার পথে কোনও বাধা নেই, সাংবাদিক বন্ধুদের নিয়ন্ত্রণ করবার কোনও ব্যবস্থা নেই। যে কেউ গিয়ে দেখতে পাবেন। অথচ কার্যকালে সেখানে যেয়ে অবরোধ আইন ভঙ্গের জন্য আসামী কাঠগড়ায় শুধু সাধারণ মানুষ নয়, এই বিধানসভায় বিরোধী দলের নেতা, বিধানসভার কয়েকজন সদস্য এবং সাংবাদিক বন্ধুদের যাদের পরিপূর্ণ স্বাধীনতা দেবার প্রতিশ্রুতি পশ্চিমবঙ্গ সরকার বহুবার ঘোষণা করেছেন, তাদের সেখানে গ্রেপ্তার করা হল। এই হচ্ছে আমাদের সামনে দেওয়া মুখ্যমন্ত্রীর বিবৃতির বাস্তব রূপ। তিনি বলেছিলেন সেদিন সেখানে কোনও ব্লকেড নেই, খাদ্য নিয়ে যাওয়ার কোনও বাধা নেই, পানীয় জল নিয়ে যাওয়ার কোনও বাধা নেই, এই সব নিয়ে যাওয়ার কোনও পথ বন্ধ করা হয় নি। কিন্তু কাশীকান্ত মৈত্র এবং তার কয়েকজন সহকর্মী এই জায়গায় তারা গিয়েছিলেন। তাঁরা কি নিয়ে গিয়েছিলেন? কোনও বিদ্রোহের স্ফুলিঙ্গ নিয়ে যান নি, কোনও বিদ্রোহ কববার কথা বলতে যান নি, তাদের পশ্চিমবঙ্গে থাকবার জন্য পীড়াপীড়ি করতে যান নি। কিছু খাদ্য, কিছু পানীয় জল তারা নিয়ে গিয়েছিলেন। অথচ তাঁরা গ্রেপ্তার হলেন এবং যেভাবে গ্রেপ্তার হলেন আমরা অবাকভাবে শুনলাম মাননীয় মুখ্যমন্ত্রীর সংরক্ষিত বনের সংরক্ষিত আইন ভঙ্গের জন্য তারা গ্রেপ্তাব হয়েছেন। অথচ মাননীয় সদস্যারা যখন যান তখন গ্রেপ্তার হয় নি, অথচ যখন ফেরত আসছেন সংরক্ষিত বন এলাকা থেকে যেখানে ওই সাধের ব্যাঘ্র প্রকল্পকে আদৌ তারা বিলম্বিত করেন নি এবং সাধারণভাবে যে এলাকা সংরক্ষিত বন এলাকার মধ্যে নয় সেখানে তাদের গ্রেপ্তার করা হল। যেভাবে গ্রেপ্তার কবা হল, তাতে বিজন গ্রেপ্তার করা হল, কোন অভিযোগে গ্রেপ্তার করা হচ্ছে, গ্রেপ্তার করার মালিক কে, কেউ জানেন না। এই কো-অর্ডিনেশনের শূন্যতা, এই ভিকটিম অফ ইনডিসিসান-এর অবস্থা বোধ হয় আগে কখনও বোঝা যায় নি। এ.ডি.এম. বলছেন তিনি জানেন না, বন বিভাগের লোকেরা বলছেন তারা গ্রেপ্তার করেন নি, অথচ পুলিশ বাসে করে নিয়ে যাচ্ছে, কোনও ওয়ারেন্ট দেওয়া হল না, অথচ গ্রেপ্তার করা হচ্ছে। বসিরহাট থানায় নিয়ে গিয়ে বলা হল, গ্রেপ্তার করা হল। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী যে সহযোগিতা চেয়েছিলেন, আমাদের শুভবুদ্ধি জাগ্রত করতে চেয়েছিলেন, আমাদের মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের দন্ডকারণ্যে ফেরত পাঠানোর ব্যাপারে সাহায্যের জন্য যে আবেদন জানিয়েছিলেন সেগুলো যে আন্তরিক ছিল না, প্রহসন ছিল এবং আসল কথা যে সেটা নয় সেটাই প্রমাণিত হল। বিরোধী দলের মানুষকে কোনও রকম মর্যাদা দিতে তিনি প্রস্তুত নয়। আমাদের সহযোগিতা তাঁর আদৌ কাম্য নয়। পুলিশ দিয়ে, গুলি চালিয়ে, বেয়োনেট চালিয়ে, দন্ডকারণ্যের উদ্বাস্তুদের ফেরত পাঠাতে তারা বদ্ধপরিকর, এটা বাস্তবে বোঝা গেল। কাজেই সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কতগুলো কথাই বলা হ... এর ...

কিছু হবে বলে মনে হয় না। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বন্যার কথা স্বাভাবিকভাবেই এসেছে এবং একটা অসাধারণ আত্মতুষ্টি করেছে যে তার সরকার সমস্ত কর্তব্য করেছে, বন্যায় ত্রাণের ব্যবস্থা করেছে, পুনর্বাসনের ব্যবস্থা করেছে। কোথাও কিছু করণীয় কাজ অসমাপ্ত নেই—এমনই একটা সুর মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে শুনছি। কিন্তু আজকে সেসব নিয়ে দীর্ঘ আলোচনা করে লাভ নেই। বন্যা নিয়ে আলোচনা করেছি, ভাষণের বন্যা এই সভায় বয়ে গিয়েছে। অনেক কথা উঠেছে। দলবাজি হয়েছে, হওয়ার সাক্ষাত পাওয়া গিয়েছে। কো-অর্ডিনেশন কমিটির প্যারালাল গভর্নমেন্ট চালাবার কথা উঠেছে। নিজ দলের লোককে পাইয়ে দেওয়ার কথা উঠেছে। সবই হয়েছে।

[2-20—2-30 P.M.]

আজকে তার পুনরাবৃত্তি করে আমার বক্তব্য দীর্ঘায়িত করে ভারাক্রান্ত করতে চাই না। আজকে ত্রাণের যখন কথা উঠেছে তখন কিন্তু একটা গুরুতর সমস্যা দেখা দিয়েছে। কি করবেন কেমনভাবে হবে কিভাবে হচ্ছে কতটুকু হয়েছে এই সব প্রশ্নগুলি নিশ্চয়ই আজকে আলোচনা করবার কারণ আছে। পুনর্বাসনের জন্য গৃহনির্মাণের জন্য ১০০/২০০ টাকা আমাদের সরকার অনেককে দিয়েছেন। কিন্তু ঐ গরিব মানুষ, গৃহ হারা মানুষ তারা সেই ১০০/২০০ টাকা খেয়ে ফেলেছে। তারা ঘর তৈরি করতে পারে নি এমন কি ঘরের কোনও উপাদানও কিনতে পারেনি। আজকে সেই সমস্ত টাকাগুলি সব জলে গেল। তাদের ক্ষুধা নিবৃত্তি করবার জন্য সেই টাকা ব্যয়িত হয়েছে পুনর্বাসন হয় নি। আবার পুনর্বাসনের কাজ অনেক স্থানে শুরুই হয় নি পরিকল্পনারূপে সরকারের মস্তিষ্কে বিরাজমান করছে কার্য ক্ষেত্রে তার কোনও সম্পর্ক নেই। অথচ এতদিন হয়ে গেল বন্যা হয়ে গেছে। পুনর্বাসন হল না ঘর তৈরি হল না এবং যে সমস্ত বিদেশি সংস্থা যারা চেয়েছিল গ্রামগুলিকে পুনঃনির্মাণ করতে তাদের নিজেদের অর্থ দিয়ে সামর্থ দিয়ে তারা সেটা করতে পারল যেটা বিহারে করেছে উত্তর প্রদেশে করেছে। সেখানে গ্রামগুলি সুন্দরভাবে নির্মাণ হচ্ছে আর এখানে আমাদের পশ্চিমবাংলা বলছে না কেউ করতে পারবে না তোমাদের টাকা থাকে আমাদের হাতে দাও মাল মসলা আমাদের হাতে দাও তোমরা কিছু করতে পারবে না। কেন? না আসলে বৈষম্য হবে কোনও কোনও গ্রামে বেশি উন্নত হয়ে যাবে কোনও গ্রাম কম উন্নত হয়ে যাবে। তারা তো বৈষম্য দেখতে পারেন না ওঁরা হচ্ছেন সাম্যের পুরোহিত। কিন্তু তারফল কি হল। অনেক কিছু তারা পেল না। কিন্তু তাদের কাজ করতে না দেবার কারণ কি? কেন সরকার এটা করতে চাইল না। এদের কাজ করতে ছেড়ে দিলে বৈষম্য হবে এটা কোনও যুক্তি নয়। আসল কথা হচ্ছে টাকাটা নিজেদের হাতে না পেলে নয়ছয় করা যাবে না দলবাজি করা যাবে না এর মধ্যে দিয়ে নিজেদের দলের প্রসার করা যাবে না। এটাই হল প্রথম গুরুত্বপূর্ণ প্রশ্ন। আসুন আমি আরও কিছু আলোচনা করতে চাইছি ডেভেলপমেন্টের ব্যাপারে। বন্যায় ক্ষতিগ্রস্তদের অর্থনৈতিক পুনর্বাসন সকল প্রকার গ্রামীণ অর্থনৈতিক পুনর্বাসনের দায়দায়িত্ব কার উপর ন্যস্ত? বিরাট ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট রয়েছে বহু স্টাফ আছে, বহু অর্থ বরাদ্দ হয় এবং ব্যয়িত হয়।

কিন্তু হঠাৎ পশ্চিমবাংলা সরকার সিদ্ধান্ত করেছেন সেটা রাজ্যপালের ভাষণের মধ্যে অভিব্যক্ত আছে। সেটা ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট নয়। এখন থেকে পঞ্চায়েতের হাতে সমস্ত টাকা দিতে হবে এবং তারাই সব পুনর্নির্মাণের দায়িত্ব নেবে। কিন্তু আপনি ভাল করেই জানেন স্যার, যে এই পঞ্চায়েতগুলি কিভাবে কাজ করবে তাদের কি অভিজ্ঞতা আছে? তাদের একটা অফিস ঘর নেই কর্মী নেই কোথায় কাজ তার সঙ্গে কোনও সঙ্গতি নেই আর তাদের হাতে কোটি কোটি টাকা দিয়ে পশ্চিমবাংলার বন্যা বিধ্বস্ত গ্রামগুলির পুনর্নির্মাণের যে স্বপ্ন এটা আমি আলোচনার যোগ্য বলে মনে করি না। এতে অর্থ নষ্ট হবে হিসাব নিকাশ মিলবে না। আজকে কিভাবে পুনর্নির্মাণ হবে তার কোনও সুষ্ঠু পরিকল্পনা নাই। টাকা পয়সার হিসাবের ব্যাপারে কোনও ব্যবস্থা নাই কোনও রকম সুষ্ঠু পরিকল্পনা আমরা দেখতে পাচ্ছি। অথচ এই এত টাকা কতকগুলি অনভিজ্ঞ মানুষের হাতে ছেড়ে দেওয়া হবে। আর এ দিকে আমাদের মুখ্যমন্ত্রীর তহবিল দিনের পর দিন স্ফীত থেকে স্ফীততর হয়ে যাচ্ছে একটা অ্যাস্ট্রনমিক্যাল ফিগারে গিয়ে দাঁড়িয়েছে। চিত্র তারকারা এখানেও করে, ওখানে করে এবং চিত্র তারকারা কত আন্তরিকভাবে অর্থ সাহায্য করেন তাও দেখছি। আমার কথা তা নয়—রবীনবাবু আপনি একটু ভাল করে শুনুন—জ্যোতিবাবুর তহবিল স্ফীত হওয়ায় আমাদের আন্তরিক আনন্দ আছে। কিন্তু তিনি টাকা এনে দিচ্ছেন কার হাতে? ঐ পঞ্চায়েতের হাতে টাকা তুলে দিচ্ছেন, যার কোনও অফিস নেই, কাজ নেই, দক্ষ কর্মচারী নেই, নিয়োগ নেই, তারাই পুনর্নির্মাণ করবেন। আমরা চাই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টটিকে হয় তুলে দিন যে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট দরকার নেই, টাকাগুলি বাঁচান, আর নইলে তাদের ডেভেলপমেন্ট করতে দিন। তারা ডেভেলপমেন্ট করবেন না, বি.ডি.ও.র কোনও ক্ষমতা থাকবে না, তাদের কোনও কাজ নেই, বসে বসে তাদের মাইনে দেবেন, আর পঞ্চায়েত পুনর্নির্মাণ করবেন, যা সম্বন্ধে তাদের কোনও ধারণা নেই—এই ধরনের পুনর্নির্মাণের কথাই আমি বিশেষ করে আপনাদের কাছে বলতে চাইব। আজকে বার বার আইন শৃঙ্খলার প্রশ্ন মাননীয় রাজ্যপাল তুলেছেন। এই বিষয়ে তিনি আত্মপ্রসাদ অনুভব করছেন যে তার সরকার সম্পূর্ণ সুন্দর শান্ত আইনের রাজত্ব স্থাপন করেছেন। সেদিন কোনও একটি সংবাদপত্রে দেখলাম মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় বলেছেন পশ্চিমবাংলায় যা শান্তি আছে ভারতের কোথাও তা নেই। তিনি যদি এই কথা বলে থাকেন, ভাল কথা—কিন্তু আমি গোটা ভারতবর্ষে যাব না, বিহারে যাব না, উত্তরপ্রদেশে যাব না, আপনাদের অত কষ্ট দেব না, সরকারি অর্থ অপব্যয় করে রাজস্থান ঘোরাব না, পশ্চিমবাংলার রাজ্যপাল মাননীয় শ্রী ত্রিভুবন নারায়ণ সিং এই বিধানসভায় দাঁড়িয়ে যে কথা সেদিন বলে গেছেন, সেই বিষয়ে আমি যেটা বলতে চাই সেটা হল এই—এখানকার চেয়ে অন্য জায়গায় আইন শৃঙ্খলার অবস্থা আরও খারাপ, এই কথা বলে যদি আত্মতৃপ্তি লাভ করতে চান, আমাদের কোনও আপত্তি নেই—কিন্তু আমার মনে হয় যুক্তিটা কি—আমি চোর কিনা—প্রশ্নটা হল তাই যে আমার চেয়ে আরও একজন বড় চোর আছে—এতে আমার চৌর্যবৃত্তি অপরাধ স্খালিত হয়ে যাওয়ায় আমি পরম পবিত্র হয়ে যাই, আমাদের কাছে এই যুক্তি আদৌ যুক্তি হিসাবে গণ্য নয়। তাই আপনাদের এখানে প্রতিদিন সংবাদপত্রে কতগুলি খুন, রাহাজানি

ডাকাতি শস্য লুঠ, কতগুলি জমি জবর দখল এর ঘটনা ঘটছে তার হিসাব নিশ্চয় সরকার রাখেন। প্রতিদিন থানায় গিয়ে কত আর্ত মানুষ উপস্থিত হয়, অথচ থানা তার খবর নেয় না, ডায়রি নেয় না, প্রতিকার করে না। একটু আগে সরকার পক্ষের একজন মাননীয় সদস্য তার অভিজ্ঞতার কথা বললেন—থানা কিছু করে না। সরকার পক্ষের মাননীয় জবরদস্ত সি পি এম সদস্যেরই যখন করে নি, তখন আমরা তো কোন ছার আমাদের দলের লোকদের কথা তো শোনেই না। কাজেই এই যদি চিত্র হয় তাহলে আইন শৃঙ্খলা সম্বন্ধে আর যাই গর্ব করে বলুন অন্যত্র খুব খারাপ—পশ্চিমবাংলার এই আদর্শ আইন শৃঙ্খলা পরিস্থিতিতে আর এই কথা বলবেন না। লুঠ হয়, আক্রান্ত হয় মানুষ, কারখানায় হাঙ্গামা হয়, ভেড়ি লুঠ হয়, লোকে থানায় যায়। থানার লোকেরা বলে আমাদেব কিছু করণীয় নেই। কারণ, এটা গণতান্ত্রিক আন্দোলন, আমরা তো বাধা দিতে পারব না। কিন্তু কখনই সরকার পক্ষ স্পষ্ট করে বলেননি, সংজ্ঞা দেন নি যে কোনটা গণতান্ত্রিক আন্দোলন পুলিশ যাবে না, আর কোনটা গণতান্ত্রিক আন্দোলন নয়, পুলিশ যাবে। কাজেই এই বিষয়ের মাননীয় মুখ্যমন্ত্রী যদি একটা সুস্পষ্ট ধারণা আমাদের দেন তাহলে আমরা বুঝে নেব যে এইগুলি গণতান্ত্রিক আন্দোলন, এতে পুলিশ ডাকা যাবে না, আর এগুলি অগণতান্ত্রিক আন্দোলন, এতে পুলিশ ডাকা যাবে। কিন্তু তা তো হয়—ছোট কারখানায় হাঙ্গামা হয় পুলিশ যায় না, বড় কারখানায় হাঙ্গামা হয়—বিড়লার ফ্যাক্টিতে হাঙ্গামা হয় পুলিশ যায়—এটা হল অগণতান্ত্রিক আন্দোলন? কাজেই এটা হল অগণতান্ত্রিক, এটা হল গণতান্ত্রিক আন্দোলন চলছে—এইভাবেই আমাদেব এখানে আজকে কথা বলতে হচ্ছে।

[2-30—2-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যপাল তাঁব ভাষণের মধ্যে একটা তৃপ্তি প্রকাশ করে বলেছেন, সমস্ত রাজনৈতিক বন্দিদের তারা মুক্তি দিচ্ছেন, তার সরকার একটা পরম পবিত্র দায়িত্ব পালন করছেন। কিন্তু সমস্ত রাজনৈতিক বন্দিদের তারা মুক্তি দিচ্ছেন কিনা এবং যাদের মুক্ত করেছেন তারা সবাই রাজনৈতিক বন্দি কিনা এ প্রশ্নের জবাব বোধ করি মাননীয় মুখ্যমন্ত্রী দিতে পারেন, রাজ্যপাল শেখানো বুলি বলেন, তিনি এটা বলতে পারেন না। কিন্তু আমরা জানি, অনেক বন্দি মুক্তি পেয়েছেন যারা রাজনৈতিক বন্দি আদৌ নন। আমার সামনে মাননীয় বিচার মন্ত্রী হালিম সাহেব বসে আছেন, কিছুদিন আগে একটি মামলার অভিযুক্ত কিছু আসামী সরকারকে নিয়ন্ত্রিত করে তাদের বিরুদ্ধে মামলা প্রত্যাহার করে নিয়েছিলেন, সে কিন্তু রাজনৈতিক বন্দি সংক্রান্ত মামলা ছিল না, ধর্ষণের মামলা ছিল। কিন্তু তাও হালিম সাহেব তুলে নিলেন এবং এও নাকি রাজনৈতিক। অতএব এখানে অনেক ব্যাপার ঘটছে যা বাঞ্ছনীয় নয়, গর্ব করার বিষয় নয়, রাজ্যপাল বৃদ্ধ মানুষ, তার ভাষণের মধ্যে এর উল্লেখ করা উচিত হয় নি বলেই আমরা বিশেষ করে বলতে চাই। শিক্ষা সংক্রান্ত অনেক বক্তব্য মাননীয় রাজ্যপাল রেখেছেন, আমি তার সেই বক্তব্য থেকে খানিকটা অংশ স্যার, আপনাকে পড়ে শোনাব। মাননীয় রাজ্যপাল যা ভবিষ্যত তাকে অতীত বলে চালাতে চেয়েছেন, যা

করেন নি সরকার তার কীর্তির জন্য তিনি আত্ম শ্লাঘা পোষণ করেছেন, যা হয়নি তাকে তিনি পরম কীর্তি বলে আমাদের সামনে চালাতে চেয়েছেন। তিনি বলেছেন, লেট মি নাউ রেফার টু সাম অব দি আদার অ্যাচিভমেন্টস অব মাই গভর্নমেন্ট। আশা করি মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যাচিভমেন্টের মানে কাউকে বুঝিয়ে বলতে হবে না। অ্যাচিভমেন্ট নিশ্চয় যা হয়ে যায়, করা হয় তার মধ্যেই অ্যাচিভমেন্ট থাকে কিন্তু মাননীয় রাজ্যপাল লিখেছেন যা কিছু করা হবে ভবিষ্যতে—যেমন তিনি বলেছেন, টুয়েলভ হানড্রেড নিউ প্রাইমারি স্কুলস উইল বি সেট আপ অ্যান্ড অ্যাবাউট থ্রি থাউজেন্ট এইট হানড্রেড টিচার্স অ্যাপয়েন্টেড ইন ১৯৭৯/৮০—সবই উইল বি হবে অথচ এটাকে সরকারের অ্যাচিভমেন্ট বলে মাননীয় রাজ্যপাল বলছেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, এই সরকারের বয়স তো অনেকদিন হল, মেঘে মেঘে অনেক বেলা হয়েছে, প্রথম অধিবেশন থেকেই শুনছি প্রাইমারি স্কুল বছরে তিন হাজার করে করব, শিক্ষার বিস্তার করে দেব কিন্তু সেই প্রথম থেকে আজ পর্যন্ত সবই উইল বি শ্যাল বি, একটা প্রাইমারি স্কুলও এই সরকার নতুন করে গঠন করে নি, অথচ বলা হচ্ছে অ্যাচিভমেন্ট। একটি নতুন টিচারও অ্যাপয়েন্টেড হয়নি অথচ বলা হচ্ছে অ্যাচিভমেন্ট। যে সমস্ত টিচাররা আছেন তাদের মাহিনা দেওয়া হয় না, এটাও অ্যাচিভমেন্ট, যে টিচাররা তারা অর্গানাইজার টিচার বলে স্কুল তৈরি করেছেন তাদের বাতিল করে দিয়েছেন যেহেতু তারা আপনাদের দলের পতাকাবাহী নয়—এও অ্যাচিভমেন্ট। সবই আপনাদের অ্যাচিভমেন্ট। স্যার, এদের অ্যাচিভমেন্টের একটি নমুনা আমি আপনার সামনে উপস্থিত করতে চাই। হিঙ্গলগঞ্জ থেকে কিছু প্রাথমিক শিক্ষক আমার কাছে চিঠি লিখেছেন, সেই চিঠিতে তারা বলছেন, তিন মাস নয়, তিন বছর তাবা সরকারের কাছ থেকে মাহিনা পান নি। অথচ তাঁরা রেকগনাইজড টিচার, তাঁরা পড়ান। আমি জানতে চাই যে এও কি সরকারের অ্যাচিভমেন্ট? ৩ বছর আপনারা শিক্ষকদের মাইনা দেন না এটাও কি একটা অ্যাচিভমেন্ট? এই অ্যাচিভমেন্ট কলকাতা বিশ্ববিদ্যালয় প্রসঙ্গে রাজ্যপাল মহোদয়া তাঁর ভাষণে লিখেছেন যে কলকাতার বিশ্ববিদ্যালয়গুলিকে অধিগ্রহণ করা হয়েছিল গণতান্ত্রিক ভিত্তি দেবার জন্য, দুর্নীতি দূর করার জন্য, প্রশাসনিক দক্ষতা বাড়াবার জন্য। এটা আমরা আগেও শুনেছি এবং আজও শুনছিলাম রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে। কতদিন হয়ে গেছে সমস্ত ইউনিভার্সিটি অধিগ্রহণ করা হয়েছে, নতুন ইলেকশন-এর ব্যবস্থা করেছেন, গণতান্ত্রিক ভিত্তি দেবার চেষ্টা হয়েছে। করা যেত না, সময় পান নি এতদিনে? আর যে দুর্নীতি দূর করতে চেয়েছিলেন সেটা কি পেরেছেন? কত রেজাল্ট কেলেঙ্কারি, কত রকম দুর্নীতির কথা এসেছে। কাজেই আপনারা যা বলেছেন সেটা করেন নি। আজ যা রাজ্যপাল বলছেন তাঁর সরকার করবেন সেটা যে করবেন সে বিষয়ে বিশ্বাস পোষণ করার মতো কোনও অতীত অভিজ্ঞতার নজির নেই। সঙ্গে সঙ্গে আমি আপনাদের কাছে একথা বলতে চাই, গত অধিবেশনে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী, নিম্ন নানা রকম আছে, উচ্চশিক্ষা মন্ত্রী শম্ভুঘোষ মহাশয় আমাদের বলেছিলেন যে ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ক্রাফ্টস অধিগ্রহণ করছেন। কারণ সেখানে দুর্নীতি, নানা রকম বিশৃঙ্খলা সেগুলি দূর করবার জন্য এটা করছেন। এক বছর হয়ে গেছে কিন্তু দুর্নীতি বেড়েছে না কমেছে? শিক্ষকরা বেতন পান?

না, পান না। পঠন পাঠন হয়? হয় না। অন্যায় ভাবে যে প্রিন্সিপালকে সাসপেন্ড করা হয়েছে, আজও তিনি সাসপেন্ডই আছেন, কোনও পরিবর্তন হয় নি এবং আপনাদের সরকারের কাছে কয়েক লক্ষ টাকা অনুদান বাকি পড়ে আছে—কলেজ অব আর্টস অ্যান্ড ক্রাফ্টস আপনারা অধিগ্রহণ করেছেন। আর ওখানকার চিত্র রূপী আমাদের কাছে যা এসেছে তাও বড় শোচনীয়। শম্ভুবাবু শিক্ষামন্ত্রী কিন্তু একটা আলাদা দলের তিনি নেতা। কাজেই সেই দল অধিগ্রহণ করেছেন যাতে তিনি নাজেহাল হন এবং এই আর্টস অ্যান্ড ক্রাফ্টস কলেজে যাতে সব প্রকার বিপর্যয় আসে তার জন্য সরকারের অন্য শরিকরা অন্য ভাবে নানা উপদ্রব করবার চেষ্টা করেছেন। আজকে এই অবস্থা এবং এই অবস্থার মধ্যে দিয়ে আমরা চলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই, আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই যে শিক্ষা জগতে দুর্নীতি চলছে, অব্যবস্থা চলছে। গণতন্ত্রীকরণের প্রস্তাব যাঁরা রেখেছিলেন তাঁরা গণতন্ত্রীকরণ করেন নি, তাঁরা নিজেদেরকে আরও শক্তিশালী করার জন্য এই ব্যবস্থাকে চালু রেখেছেন। আর ভাষা সম্পর্কে কথা উঠেছে এবং বাইরেও অনেকে বলেছে যে স্নাতকোত্তরে ইংরাজি, বাংলা আবশ্যিক থাকবে না, এটা ঐচ্ছিক হবে এবং ভাষার কথা কেন বলা হচ্ছে—অনেকে হয়ত না জানতে পারেন কিন্তু শম্ভুবাবু তো জানেন, পার্থবাবুতো জানেন, স্নাতকোত্তর স্তরে ঠিক ভাষা শেখানো হয় না ভাষা তো আছেই। ভাষায় প্রকাশিত পরোক্ষভাবে তা ভাষার কথাই আছে। কিন্তু শেখানো হয় ইংরাজি, বাংলাতে কিন্তু সাহিত্যে তা বন্ধ। ঐচ্ছিক হলে তা অনেকে পড়বে না ইচ্ছাময় ছাড়া। অতএব এটা থাক। আমাদের দেশের গ্রাজুয়েট সে সাহিত্য শিখবে না, দর্শন শিখবে না, সে গ্রাজুয়েট হবে। যখন সমস্ত কমিশন—একটার পর একটা শিক্ষা কমিশন বলেছেন যে সায়েন্সের স্টুডেন্টদেরও কিছু আর্টস-এর কিছু দর্শনের জ্ঞান দেওয়া উচিত তা না হলে পরিপূর্ণ গ্রাজুয়েট হয় না। আর সেখানে আমাদের সরকার বলেছেন এবং ঠিক করেছেন যে ইংরাজিটা থাকবে না, বাংলাটা থাকবে না, একটা নিরালম্ব গ্রাজুয়েট বের হবে। তারা দারুণ যুক্তি দিয়েছেন যে পাশ করতে পারে না, পাশের সংখ্যা বাড়ে না, অতএব ইংরাজি বাংলা বাদ এবং ভবিষ্যতে বলবেন অঙ্কও বাদ, এটাও বড় কঠিন। তারপর ভবিষ্যতে বলবেন যে সব বাদ থাকবে শুধু একটি জিনিস—সেই বাদ হচ্ছে মার্কসবাদ এবং যা পড়লে সকলে পাশ করবে।

[2-40—2-50 P.M.]

কিন্তু এইভাবে কখনও শিক্ষা ব্যবস্থা চলতে পারে না, আমরা চলতে দিতে রাজি নই। এই কথা আমরা জানিয়ে দিতে চাই। আমিন সাহেব ওখানে বসে আছেন, আমাদের রাজ্যপাল যানবাহনের খুব প্রশংসা করেছেন, আমরা যারা বাসে আরোহন করি, ট্রামে চড়ি কলকাতার সাধারণ নাগরিক—আমিন সাহেব ভাল মানুষ, আমি তাঁকে শ্রদ্ধা করি, কিন্তু তাঁর বাসের ব্যবস্থা, ট্রামের ব্যবস্থাকে শ্রদ্ধা করি না। ট্রাম, বাসের কি অবস্থা এবং তা সত্ত্বেও আমিন সাহেব যদি প্রশংসা চান, রাজ্যপাল যদি প্রশংসাপত্র দিতে চান আমরা আপত্তি করব না, কিন্তু পশ্চিম বাংলার সাধারণ মানুষ নিশ্চয়ই তার কণ্ঠে কণ্ঠ মেলাবে না। এমন ধরনের

পরিবহন ব্যবস্থা নিঃসন্দেহে কোনও সরকারের পক্ষে গর্বের নয়, আত্মতুষ্টির নয়। আমিন সাহেব নিশ্চয়ই সচেষ্ট থাকবেন। আর লোকসান, চুরি, দুর্নীতি, এইগুলোর ফিরিস্তি বাড়িয়ে লাভ কি? আমিন সাহেব এই বিষয়ে নিশ্চয়ই জেনে ক্লান্ত, তিনি জানেন এই অবস্থা চলছে। এখানে প্রশান্ত বাবু নেই, প্রশংসা করব প্রশান্ত বাবুকে কলকাতাকে পরিষ্কৃত রাখবার জন্য, ফুটপাত পরিষ্কার করবার যে চেষ্টা করে চলেছেন, আমি আন্তরিক ভাবে তারজন্য তাঁকে স্বাগত জানাই। কিন্তু লক্ষ্য করেছি, তিনি ফুটপাত পরিষ্কার করেন এক জায়গায়, আর একজায়গায় হকার বসাবার জন্য দোকানপাট করে দেন, সেখানে দোকান পাঠ হয়, যে ফুটপাথ তিনি পরিষ্কার করেছেন আবার সেই লোকগুলো অন্য মানুষ ডেকে এনে বসিয়ে দেয়। মাঝে মাঝে তাদের কাছে লাল পতাকাও দেখি। অতএব প্রশান্ত বাবু সাবধান, নিজের দলের লোকেরা আপনাকে সাবোট্যাজ করতে চান, এটা খুব ভাল করে বোঝবার চেষ্টা করুন। আমি পরিশেষে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। বেকারি বাড়ছে এবং রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে বেকার সমস্যার তীব্রতাকে স্বীকার করেছেন এবং চাকুরি চাই, তাও তিনি বলেছেন, বেকার ভাতা দিয়েছেন, তার জন্য গর্ব করেছেন। কিন্তু বেকার ভাতা পায় ভাগ্যবান অনেককে জানি, তারা কিন্তু কেউ একবার পেয়েছিলেন আর পাননি। কেউ দুবার পেয়েছিলেন আর পাননি। কাজেই বেকার ভাতা পাচ্ছে নিয়মিত এটা ঠিক নয়। (কণ্ঠস্বর—এটা ঠিক নয়) এমন ভাগ্যবান থাকতে পারেন, যাঁরা ঠিক নয় বলছেন, হয়ত তাঁদের ঠিকটাই তাঁরা জানেন, কিন্তু আমি যাদের জানি, তারা পায়নি, পাচ্ছে না এই বেকার ভাতা। সুতরাং এই বেকাব ভাতা দিয়ে আপনারা কাদের সমস্যার সমাধান করছেন আমি জানি। চাকরি হচ্ছে, দলের মধ্যে দিয়ে হচ্ছে এবং কোনও অ্যাডভার্টাইজমেন্ট নেই। রাজ্যপাল বলেছেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দিয়ে আসছে। কত চাকরি হচ্ছে, যা সোজা রাস্তা দিয়ে আসছে না, খিড়কির দরজা দিয়ে আসছে। আমি এখানে দৃষ্টান্ত দেখাতে চাই না এবং কোন দলের থেকে আসছে? বিরোধী দলের তো নৈব নৈব চ, আমি যদি কাউকে রেকমেন্ড করি, এমনিতে যদি তার চাকরি হত, তাও হবে না। কিন্তু বেকার যুবকরা বোঝে না আমরা বিরোধী দলের এম.এল.এ. সরকার পক্ষের এম.এল.এ.দের খুঁজে পাওয়া ভার, তা ছাড়া তাঁরা নিজের দলের লোক ছাড়া লিখতেও চান না। সুতরাং আমাদের কাছে লেখাতে আসে, আমাদের লেখা দেখলে সঙ্গে সঙ্গে ওদিকে বলে দেয়, হবে না। তবে চাকরি এক দলের হবে, আর কারোর হবে না। যাদের হয়, তাদের জন্য আপত্তি করছি না, আপনাদের দলের ছেলেরা চাকরি পাক তারাও আমাদের দেশের ছেলে, তাদের চাকরি পাওয়া উচিত, বেকারদের রাজনীতি আছে, এটা আমি বিশ্বাস করি না। কিন্তু আমরা একটু অনুরোধ করলেও তা বাতিল হয়ে যাবে। আমাদের রেকমেন্ডেশন মানে তাকে ওয়েস্ট পেপার বাস্কেটে ফেলবেন আর মুখে গণতন্ত্র, নিরপেক্ষ, পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলবেন। এই দুটোর মধ্যে মিল খায় না। আবার এমন সব তালে-বর রেখেছেন যাদের পোষার জন্য আপনারা আবার নতুন করে আইন করতে যাচ্ছেন।

(এই সময় লাল আলো জ্বলে)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আর আলো দেখাবেন না, আমি আমার শেষ কথাটি বলে বসে যাচ্ছি। ১-৪-১৯৭০ সাল থেকে কয়েকটি জুনিয়র সার্ভিসের বেতন হার সংশোধন করে তাদের সিনিয়র সার্ভিসের স্কেল দেওয়া হচ্ছে। এর ফলে বহু সিনিয়র অফিসারের সিনিয়ারিটি ক্ষুন্ন হবে। পে কমিশন চলাকালীন অ্যাড-হক্ বেসিসে কয়েকটি স্কেলের বেতনহার সংশোধন নিশ্চয়ই আইন সঙ্গত নয়, যুক্তি সঙ্গত নয়, এছাড়া সমস্ত বিষয়টি হাইকোর্টের বিচারাধীন। সরকারি নিয়ম-কানুন অনুযায়ী পে-কমিশন চলাকালীন ঐ ধরনের পে রিভিসন নিষিদ্ধ। বস্তুত বর্তমানের ৪ লক্ষ পিওন, করনিক, অফিসার, ড্রাইভার-এর মাঝ থেকে দেড় দুই হাজার লোককে জুনিয়ার সার্ভিস থেকে সিনিয়ার সার্ভিসে তুলে দেবার ব্যবস্থা সরকার করতে চলেছেন আগামী ক্যাবিনেটের বৈঠকে। এবং করতেই শুধু যাচ্ছেন না এদের রেট্রসপেক্টিভ এফেক্ট দিচ্ছেন ১৯৭০ সাল থেকে। এই কি পরিচ্ছন্ন? এই কি যুক্তিসঙ্গত প্রশাসন? এই কি নিরপেক্ষ প্রশাসন? না কি নিজেদের লোক তৈরি করতে যাচ্ছেন, যারা 'এ' ক্লাস সিটিজেন হয়ে আপনাদের বংশবদ থাকবেন, এই কথা ভেবে এটা করতে যাচ্ছেন? রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও আশা নেই, কোথাও এমন কথা নেই যাতে সাধারণ মানুষ কোনওভাবে উপকৃত হবেন, এমন কোনও বক্তব্য নেই যাতে প্রত্যাশা জাগে বা প্রতিশ্রুতি পালনের এবং কর্তব্য কর্ম সম্পাদনের দৃষ্টান্ত কোথাও নেই, তাই আমি এই ভাষণের বিরোধীতা করছি। রাজ্যপালের ভাষণের পরিপূর্ণ বিরোধীতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয় সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুসারে এখানে ভাষণ দিয়েছেন। সেই ভাষণ দেখে আমাদের মনে হচ্ছে নৈতিক নিয়ম অনুসারে তাঁকে ভাষণ দিতে হবে বলেই ভাষণ দিতে হয়েছে। এবং যেভাবে মাননীয় মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন সেভাবে ভাষণ লেখা হয়েছে এবং সেভাবেই তিনি এখানে ভাষণ রেখেছেন। আসলে আমরা সবাই জানি যে পশ্চিমবঙ্গে যা ঘটছে, না ঘটছে তা সব কিছু জেনে শুনেই তিনি তাঁর মানসিক ইচ্ছার বিরুদ্ধে এই ভাষণ দিয়েছেন এবং এটাই আমাদের বিশ্বাস। তাই তিনি যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। তার কারণ তাঁর ভাষণের বিভিন্ন অংশে তিনি যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের সঙ্গে আসল ঘটনার কোনও মিল নেই। আমি কতগুলি দৃষ্টান্ত আপনার মাধ্যমে এখানে উপস্থিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল বলেছেন, আমার সরকার জনগণের গণতান্ত্রিক অধিকার-গুলি পুনরুদ্ধারের প্রচেষ্টা গত ১ বছর যাবৎ অব্যাহত রেখেছে।" কিন্তু কার্যত আমরা দেখছি গণতন্ত্রের কথা মুখে বলা হচ্ছে, আসলে সি পি এম ছাড়া অন্য দলের সমর্থকদের অধিকার, গণতান্ত্রিক অধিকার সব আসতে আসতে কেড়ে নেওয়া হচ্ছে। সি পি এম দলের লোকেরা ছাড়া অন্য দলের লোকেরা মিছিল করলে সেই মিছিলের উপর আক্রমণ করা হচ্ছে। সি পি এম দলের লোকেরা ছাড়া অন্য দলের লোকেরা বলতে পারবে না যে, আমরা অমুক দল করি। যদি কেউ সে কথা বলে তাহলে তার ঘর-বাড়ি ঘেরাও করা হচ্ছে, মজুরি

বন্ধ করা হচ্ছে, সামাজিক বয়কট করা হচ্ছে। এইভাবে গণতান্ত্রিক দল করার অধিকার এবং অন্যান্য সমস্ত গণতান্ত্রিক অধিকারগুলি কেড়ে নেওয়া হচ্ছে পশ্চিমবঙ্গ থেকে সি পি এম ছাড়া আর সমস্ত দলের লোকেদের কাছ থেকে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল বলেছেন শিল্পে কোনও সংকট নেই, শিল্পে অগ্রগতি হচ্ছে, শিল্পের যাতে ভাল হয় তার জন্য সমস্ত রকম উন্নয়নমূলক কাজ করা হচ্ছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭৮ সাল থেকে আমরা দেখছি ভারতবর্ষে ৮০ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে ৩ মাসে।

[2-50—3-00 P.M.]

কিন্তু পশ্চিমবঙ্গে দেখা যাচ্ছে গত ৫ মাসে ধর্মঘট, লক-আউট প্রভৃতি করে শ্রম-দিবস নষ্ট হয়েছে ৫ লক্ষ দিবস। বিগত কয়েকমাসে পশ্চিমবঙ্গে যে সমস্ত শিল্পে ত্রি-পাক্ষিক চুক্তি হয়েছে সেখানে দেখা যাচ্ছে কংগ্রেস সরকারের শ্রমমন্ত্রীর আমলের সুযোগ-সুবিধা ও অর্থনৈতিক পাওনা হতে অনেক কম সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। পশ্চিম জার্মানীর সিমেন্স কোম্পানি যেখানে মন্ত্রী যতীন চক্রবর্তীর ইউনিয়ন সেখানে মাত্র ৭৫ টাকা বেতন বৃদ্ধি করা হয়েছে। মেটাল বক্স একটি বহুজাতিক কর্পোরেশন। গত ২০ মাসের বকেয়া টাকা না দিয়ে এককালীন কিছু টাকা দিয়ে চুক্তি সই করানো হয়েছে। ডানলপ একটি বহুজাতিক কর্পোরেশন। অন্যায় এবং অবৈধভাবে ৫ বৎসরের চুক্তি করানো হয়েছে। ১৮ মাসের বকেয়া পাওনা টাকা দেওয়া হয় নাই। এমন কি ৮.৩৩ পারসেন্ট বোনাস পাবে বলেও অগ্রিম চুক্তি স্বাক্ষর করা হয়েছে শ্রমমন্ত্রীর টেবিলে কিন্তু সেটা দেওয়া হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে আমরা দেখছি, মেটাল ওরস (বহুজাতিক কর্পোরেশন), রেকেট কোলম্যান, এইচ.এম.ডি. এনজেল ব্রাদার্স প্রভৃতি কোম্পানিতে শ্রমিক স্বার্থ জলাঞ্জলি দিয়ে সিটু ইউনিয়নগুলি পার্টি স্বার্থে কাজ করে যাচ্ছে। সেখানে সিটু ইচ্ছামতো কাজ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে শিল্প সম্বন্ধে যে কথা বলেছেন তা আমি উদাহরণ দিয়ে দেখাতে চাইছি যে, শিল্পে সংকট কিভাবে বেড়ে যাচ্ছে। নতুন শিল্প হচ্ছে না, যেসব শিল্পগুলি ছিল না কিভাবে নষ্ট হচ্ছে সেটা প্রমাণ করতে চাচ্ছি। গত ১১.১.৭৯ তারিখে শ্রমমন্ত্রী এবং পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তী যেভাবে পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং শিল্পে ৪ লক্ষ শ্রমিক কর্মচারীর ত্রি-পাক্ষিক চুক্তি স্বাক্ষর করেছেন তা ট্রেড-ইউনিয়ন আন্দোলনের ইতিহাসে এবং শিল্প-চুক্তির ক্ষেত্রে এর নজির মেলা দুস্কর এবং নতুন নজির সৃষ্টি করা হয়েছে। চটকলের ২ লক্ষ ৫০ হাজার শ্রমিক কর্মচারী ৩৮ দিন যাবৎ ধর্মঘট করে চলেছে এবং তাতে ৪০ কোটি টাকা ক্ষতি হয়েছে। সুতাকলে ধর্মঘট চলেছে। জয় ইঞ্জিনিয়ারিং-এও ধর্মঘট চলেছে। আমি শুনেছি, মালিক পক্ষর কাছ থেকে টাকা নিয়ে প্লেনামে খরচ করা হয়েছে এবং মালিকদের পক্ষে চুক্তি করা হয়েছে এবং তারফলে ওখানকার কর্মচারিরা ক্ষতিগ্রস্ত হয়েছে এবং তাদের প্রতি দৃষ্টি দেওয়া হচ্ছে না। লেবার কমিশনের অফিস আর নিউ সেক্রেটারিয়েটে নেই ওটা আলিমুদ্দিন স্ট্রিটে চলে

গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই শিল্পে নৈরাজ্য চলেছে এবং যার ফলে আজ আমাদের অর্থনীতি ক্ষতিগ্রস্ত। রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ উদ্দেশ্য প্রণোদিত ভাষণ হয়েছে এবং পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করবার জন্য এই ভাষণ দেওয়া হয়েছে। বর্গা-অপারেশনের কথা বলেছেন রাজ্যপালের ভাষণের মধ্যে। বর্গাঅপারেশন করে বর্গাদারদের ন্যায্য দাবি পাইয়ে দেওয়ার চেষ্টা করা হচ্ছে অর্থাৎ যাদের জমি বন্টন করা হচ্ছে তাদের নাম লিস্ট করা হয়েছে এবং তাতে লক্ষ লক্ষ বর্গাদার উপকৃত হচ্ছে। কিন্তু আসলে কি হচ্ছে? রাজ্যপাল মহাশয় গ্রামাঞ্চলে যান না, তাঁর কাছে রিপোর্ট আসে। গ্রামে এক আতঙ্ক সৃষ্টি করা হয়েছে। যারা ২ বিঘা, ৫ বিঘা জমির মালিক তাঁরা আজকে আতঙ্কিত হয়ে উঠছে। যারা ২ বিঘা জমির মালিক এবং যারা নিজেরা চাষ করে কিন্তু সি.পি.এমের লোক নয় বলে তাদের জমিকে বর্গায় লেখানো হয়েছে এবং তাদের জমিতে বর্গা জোর করে বসানো হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলের এই ধরনের দৃষ্টান্ত আমি ভুরি-ভুরি বলতে পারি। আজকে যারা সি.পি.এমের সমর্থক তাদের নাম বর্গায় লিস্ট করা হচ্ছে।

এইভাবে গ্রামাঞ্চলে বর্গা-অপারেশনের নামে সেখানে মানুষের কাছে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করা হয়েছে। আইন শৃঙ্খলার সম্বন্ধে বলতে গিয়ে রাজ্যপাল বলেছেন আইনশৃঙ্খলা পশ্চিমবাংলায় ভালোভাবেই চলছে। কিন্তু খবরের কাগজে দেখা যাচ্ছে প্রতিদিনই ৪/৫টা করে চুরি, ডাকাতি, রাহাজানি লেগেই আছে অর্থাৎ প্রতিদিন গড়ে এর সংখ্যা ফোর পয়েন্ট সামথিং। ব্যারাকপুর থেকে অস্ত্রাগার লুন্ঠন হয়েছে, ২৯টি স্টেনগান এবং কিছু কার্তুজ চুরি গেল এবং এই সবের তদন্ত করার ভার দিলেন একজন ও.সি'র উপর। সি.পি.এম. গ্রামাঞ্চলে যে অত্যাচার করছে তার কয়েকটি দৃষ্টান্ত দিই। পুলিশের কাছে ডায়রি করতে গেলে তারা ডায়রি নেয় না। তারা ভয়ে কোনও কেস নেয় না এবং প্রকৃত তথ্য তারা জেনেও চুপ করে থাকে। মানুষ কার কাছে আবেদন করবে তা তারা বুঝতে পারছে না। পশ্চিমবাংলার মানুষ জানে না কবে এই রাজত্বের অবসান হবে। গত মাসে ভগবানপুরের ও.সি'কে সি.পি.এম.রা ধরে মারে, তার জামাকাপড় খুলে নেয় এবং এই ঠান্ডায় তার টুপিটা ভিজিয়ে তার মাথায় চাপিয়ে রাখে। কাটোয়ার এস.ডি.ও.র উপর এমন নির্যাতন করা হল যাতে সে পাগল হয়ে গেল এবং সি.পি.এমের কর্মীরা তাঁর স্ত্রীকে পর্যন্ত ধিকৃত করেছে। সবংয়ের বি.ডি.ও-কে এমন ভাবে মারা হল যাতে তাকে মেদিনীপুর হাসপাতালে নিয়ে গিয়ে অক্সিজেন দিয়ে কোনও রকমে বাঁচানো হল কিন্তু এই সবের কোনও প্রতিকার হচ্ছে না। সেটেলমেন্টের কর্মচারিরা ন্যায্যভাবে যাঁরা কাজ করতে চাইছেন সি.পি.এমের ক্যাডাররা তাদের উপর অন্যায়ভাবে অত্যাচার করছে, এই বিষয়ে আমি একটা কংক্রীট উদাহরণ দিচ্ছি। কেশপুর থানার পাঁচকড়ি মুখার্জি, ৭০ বৎসর বয়স তাঁকে ব্রাহ্মণ হয়েও এই বয়সে লাঙল ধরতে হল—আমাদের হিন্দু ধর্মে ব্রাহ্মনকে লাঙল ধরতে নেই কিন্তু সি.পি.এমের পাল্লায় পড়ে তাঁকে এই বয়সেও লাঙল ধরতে হয়েছে। এইভাবে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলাকে তাঁরা পদদলিত করছেন। সি.পি.এম ছাড়া অন্য কোনও দলকে বা নেতাকে সমর্থন করে কিছু বলা যাবে না অর্থাৎ মার্কসবাদ

ছাড়া অন্য বাদ তাদের উপরে বিভিন্নভাবে অত্যাচার করা হচ্ছে। গতকাল বাণী দত্ত বলে কংগ্রেস আই-এর একজন সমর্থক ঢাকুরিয়ায় যার বাড়ি, সি.পি.এমের কর্মীরা ঠান্ডা মাথায় তাঁকে খুন করেছে অথচ রাজ্যপাল বললেন এই সরকারের আমলে আইন শৃঙ্খলা ঠিকভাবে চলছে। কিন্তু আমরা বললে মুখ্যমন্ত্রী যেসব উত্তর দেন তাতে তাঁর কাছ থেকে সত্য রিপোর্ট আমরা কিছুই পাই না। জানি না এইভাবে কতদিন তিনি আমাদের চালাবেন।

[3-00—3-35 P.M.] (including adjournment)

বন্যাত্রাণ সম্বন্ধে ভাষণের মধ্যে অনেক কথা বলা হয়েছে। বন্যাত্রাণ নিয়ে দলবাজি যে হচ্ছে এ কথা অস্বীকার করবার উপায় নেই, অথচ রাজ্যপাল বললেন সুষ্ঠুভাবে সমস্ত জিনিস চলছে। সরকার বলেছেন নির্বাচিত প্রতিনিধির মাধ্যমে সমস্ত কিছু হবে। কিন্তু আমরা দেখছি সি.পি.এম. ছাড়া অন্যদলের নির্বাচিত অঞ্চল প্রধান বা গ্রামপ্রধানকে বাদ দিয়ে সি.পি.এমের ক্যাডারদের দিয়ে এই সমস্ত করানো হচ্ছে। কেসপুর থানায় চিত্তরঞ্জন মুখার্জি যিনি কেসপুরের কংগ্রেস আই থেকে নির্বাচিত হয়েছেন—গ্রাম প্রধান হিসাবে তাঁকে কোনও কিছু ভারই দেওয়া হচ্ছে না. সেখানে ৯ জন সদস্য কংগ্রেস আইয়ের কিন্তু তাদের বাদ দিয়ে ৪ জন সি.পি.এমের সভ্য যাঁরা আছেন তাঁদের দিয়ে বন্যাত্রাণের কাজ করানো হচ্ছে. হাউস বিল্ডিং গ্রান্ট দেওয়া হচ্ছে এবং ফুড ফর ওয়ার্ক করানো হচ্ছে। এই কথা আমি মুখ্যমন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রীকে বলেছি কিন্তু আজ পর্যন্ত কিছুই হল না। কংগ্রেসের যারা সমর্থক তাঁদের মারফত, কাপড় জি.আর, হাউস বিল্ডিং গ্রান্ট দেওয়া হচ্ছে না। রামকুমার চাটার্জিকে সি.পি.এমের একজন প্রতিনিধি বলেছেন যে তুমি যদি আমাকে ৬০ টাকা দাও তাহলে তোমাকে ২৬০ টাকা হাউস বিল্ডিং গ্রান্ট পাইয়ে দেব. এইভাবে আমাদের ওখানে কমিশনে কাজ চলছে; এই সময়ে বোরো চাষ হয়, গত বছর বোরো বাঁধের জন্য ৫ হাজার টাকার স্কীম করা হয়েছিল, কিন্তু এ বছর করা হয়েছে ৪৫ হাজার টাকা। এই সমস্ত কাজ সি.পি.এমের সদস্যদের দিয়ে করানো হচ্ছে। গতকাল মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী ২৫ লক্ষ টাকা দিয়েছেন, সিনেমা শিল্পীরা অনেক টাকা দিয়েছেন, কিন্তু সেইসব টাকা নিয়ে এঁরা পার্টি করছেন। এঁরা বলেন কংগ্রেস চুরি করে দেশকে শেষ করে দিয়েছে, কিন্তু এখন দেখছি বন্যাত্রাণের মাধ্যমে এঁরা কামিয়ে নিয়ে একটা ইতিহাস সৃষ্টি করেছেন। যে আগে বিড়ি খেত সে এখন সিগারেট খাচ্ছে যে আগে জামা কাপড় পড়তে পেতনা সে এখন স্টেট লন, পরিষ্কার রের প্যান্ট পড়ছে এবং ঐ সমস্ত টাকা দিয়ে সি.পি.এম এখন প্লেনাম করছে, ডি.ওয়াই.এফ করছেন এবং পার্টির কাজে নানা জায়গায় ব্যানার ও পোস্টারের জন্য খরচ করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। বামফ্রন্ট সরকার নির্বাচনের প্রাক্কালে বলেছিলেন Nationalisation of basic industries, take over of foreign Capital, Ban on entry of multi-national and investment of private foreign capital, Need based minimum wages for all, Immediate re-opening of closed factories. করব। টেক ওভার অব ফরেন ক্যাপিট্যাল করতে পারেন নি, একটাও ক্লোজড ফ্যাক্টরী রিওপেন করতে পারেন

নি। নিড-বেসড মিনিমাম ওয়েজের কথা বলেছিলেন, কিন্তু বিগত ২ বছর ধরে দেখা গেছে একটা জায়গাতেও শ্রমিকদের স্বার্থ রক্ষা করে নিড-বেসড মিনিমাম ওয়েজ দেওয়া দূরের কথা শ্রমিক স্বার্থ রক্ষা করেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২ বছর ধরে কোন কলকারখানা জাতীয়করণ হয়েছে? মাল্টি-ন্যাশনাল কোম্পানিকে ডাকা হচ্ছে। বলেছিলেন ব্যান অন এন্ট্রি অব মাল্টি ন্যাশনাল করব, কিন্তু এইসব জিনিস করা হচ্ছে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি বলতে চাই মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমরা দেখতে পাচ্ছি এই ভাষণে কোনও রকম আশার আলো নেই, ভবিষ্যতের কোনও রকম শুভ ইঙ্গিত নেই, পশ্চিমবঙ্গকে গঠনের ব্যাপারে কোনও রকম নতুন কর্মসূচির কথা নেই, তিনি যে কথা বলেছেন সমস্ত পুরানো কথা, এই ভাষণের মধ্যে যথেষ্ট অসত্য কথা রয়েছে। যেহেতু এই ভাষণে নতুন কিছু আশার আলো নেই, এই ভাষণের সঙ্গে প্রকৃত ঘটনার কোনও মিল নেই, এটা তাঁর নিজের ভাষণ নয়, বামফ্রন্ট সরকারের ভাষণ, মুখ্যমন্ত্রীর ভাষণ, তাই এই ভাষণের আমি বিরোধীতা করছি। এই ভাষণের প্রত্যুত্তরে যে ধন্যবাদ জানানো হয়েছে সেই ধন্যবাদের সঙ্গে আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেই অ্যামেন্ডমেন্ট সংযোজিত করা হোক এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now, there will be recess. The House will again meet at 3-35 P.M.

(At this stage the House was adjourned upto 3-35 P.M.)

**(After Adjournment)**

[3-35—3-45 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বাজেট অধিবেশনের উদ্বোধন করতে গিয়ে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন গত ৭ই ফেব্রুয়ারি তার সারমর্ম হচ্ছে পশ্চিমবাংলা আজকে প্রগতিহীন। আমরা দেখছি পশ্চিমবাংলা ক্রমে ক্রমে পিছিয়ে যাচ্ছে অর্থনৈতিক, সামাজিক এবং উন্নয়নের সর্বক্ষেত্রে। মহামান্য রাজ্যপাল যে ৩৬ দফা বক্তব্য এখানে উপস্থিত করেছেন তাতে আমরা দেখছি এই বামফ্রন্ট সরকারকে যেন ৩৬ দফায় পেয়ে বসেছে। এঁরা নির্বাচনের আগে ৩৬ দফা প্রতিশ্রুতি দিয়েছিল এবং বছরের শেষে ওই ৩৬ দফা সম্বন্ধে যে বক্তব্য উপস্থিত করেছেন তাতে নিট ফল দেখছি পশ্চিমবাংলা প্রগতির দিক থেকে পিছিয়ে গেছে অন্তত ৫ বছর। স্যার, এঁদের পূর্ব ইতিহাস যদি দেখি তাহলে দেখব এই বামফ্রন্ট সরকার যেটা বেনামী যুক্তফ্রন্ট সরকার তারা ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে শাসন ক্ষমতায় এসেছিল এবং আমরা দেখলাম পশ্চিমবাংলাকে অর্থনৈতিক প্রগতির ক্ষেত্রে অন্ততঃ ১৫ বছর পিছিয়ে দিয়ে গেছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এদের যে কর্মতৎপরতা তাতে এঁরা কি দাবি করতে পারে পরিকল্পনা খাতে পশ্চিমবাংলায় যে ব্যয় হয় মাথাপিছু

তাতে বাৎসরিক কোনও ব্যয় বৃদ্ধি হয়েছে? আমরা যদি এই প্রসঙ্গে মহারাষ্ট্রে এবং হরিয়ানার ইতিহাস দেখি তাহলে দেখব তারা পশ্চিমবাংলাকে পেছনে ফেলে এগিয়ে গেছে এবং সেখানকার সরকারগুলি যে পরিকল্পনা গ্রহণ করেছে তাতে সেখানে অর্থনৈতিক প্রগতি সম্ভবপব হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার তাদের বন্ধ্যা নীতির ফলে পশ্চিমবাংলার জন্য কোনও পরিকল্পনা এখানে উপস্থিত করতে পারেনি। আমরা দেখছি বিগত বৎসরের বন্যা এবং পঞ্চায়েতের কথা বলে রাজ্যপাল তাঁর দায়িত্ব শেষ করেছেন। আমরা দেখছি পশ্চিমবাংলার উন্নতির জন্য এঁরা কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি। আমরা দেখছি কৃষিতে সবচেয়ে বেশি আঘাত এসেছে এই বন্যার জন্য কিন্তু সেই কৃষির পুনরুজ্জীবনের জন্য কোথায় এদের পরিকল্পনা? সেচ ব্যবস্থার কোন পরিকল্পনা দিয়ে, আধুনিকীকরণের কোন পরিকল্পনা দিয়ে পশ্চিমবাংলার এই বিধ্বস্ত কৃষিকে তাঁরা চাঙ্গা করতে চান? আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি সেচ ব্যবস্থা যেটা ছিল সেটাও বন্যার ফলে বিধ্বস্ত হয়েছে, অথচ সেগুলির সংস্কার এবং সম্প্রসারণের কোনও প্রস্তাব নেই। আমরা দেখেছি বিগত কংগ্রেস সরকার তিস্তা প্রকল্প গ্রহণ করেছিল। এতবড় একটা বিধ্বংসী বন্যার পর এই পরিকল্পনা রূপায়ণ করলে আমাদের রাজ্যের কৃষিতে এবং বন্যা নিয়ন্ত্রণে সুফল আশা করা যেত। কিন্তু দুঃখের বিষয় সেই তিস্তা পরিকল্পনার কথা বলা হয় নি। আঞ্চলিক বৈষম্য যে গড়ে উঠেছে আমরা স্বীকার করি বা না করি আঞ্চলিক বৈষম্য আছে সারা ভারতবর্ষে, তারজন্য বিগত কংগ্রেস সরকার সুন্দর বন ডেভেলপমেন্ট বোর্ড, নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড এই সব পরিকল্পনা গ্রহণ করেছে। দার্জিলিং হিল এরিয়ার উন্নয়নেব জন্য পরিকল্পনা গ্রহণ করেছে। আমি সরকারের কাছে জিজ্ঞাসা করছি যে অনগ্রসর এলাকাগুলির জন্য কংগ্রেস সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছিলো সেগুলি কি আপনারা অ্যাবানডান করেছেন বা প্রত্যাহার করেছেন বা রূপায়ণ করছেন এর কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। এইরকম অসাম্য এবং অযৌক্তিক ব্যবস্থা আমরা অতীতে কখনও দেখিনি। শুধু তাই নয় স্যার, এই সরকারের যে মালিক তোষণ নীতির এবং ক্যাপিটালিস্টদের তোষণ নীতির ফলে আজকে চট কলে ধর্মঘট চলেছে। আমরা দেখছি কাঁচা পাটের মূল্য পড়ে গেল অথচ যে জিনিস পাট কলে ব্যবহার হয় না সেই সমস্ত কৃষি সামগ্রীর মূল্য কেন পড়ে গেল? আজকে ৩০ টাকা কুইন্টালে আলু বিক্রি হচ্ছে, কৃষি পণ্যের দাম পড়ে যাচ্ছে, অথচ আমরা দেখছি শিল্পদ্রব্য সামগ্রীর উৎপন্নের দাম পড়ছে না। কারণ, এই সরকার কলকারখানার এবং শিল্পাঞ্চলের মানুষকে পোষণ করবার জন্য ব্যস্ত। একদিকে কৃষকরা মার খাচ্ছে, উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য পাচ্ছে না, অন্যদিকে কল-কারখানার উৎপাদিত দ্রব্যসামগ্রীর মূল্য ক্রমশঃ উর্ধ্বমুখী। এরাই আবার বলছেন যে মুনাফা নিয়ন্ত্রণ করবেন। খাদ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই, খাদ্য এবং সরবরাহ মন্ত্রী সিমেন্ট বন্টনের ভার নিয়েছেন। আজকে আমরা দেখছি ১৮ টাকার সিমেন্ট কালোবাজারে ৫৮ টাকার বিক্রি হচ্ছে। আমরা জানি না এর ফলে বামফ্রন্ট সরকারের কত কালো টাকা অর্থাৎ সি.পি.এম-এর কালো কোষাগারে কত কালো টাকা জমা পড়ছে। স্যার, রাজ্যপাল বলছেন যে ৯০ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে। আজকে হাসকিং ক্যাপাসিটি এবং মিলিং ক্যাপাসিটি রয়েছে মাত্র ৪ লক্ষ টন। ৪ লক্ষ টনের অতিরিক্ত

ক্যাপাসিটি যদি পশ্চিমবাংলায় না থাকে তাহলে আজকে রাইস মিলিং ইন্ডাস্ট্রির দিকে দৃষ্টি দিতে হবে। কিন্তু আমরা দেখছি এই সরকারের লক্ষ্য হচ্ছে সকলকে আদালতমুখি করা। আজকে আইন মন্ত্রী হালিম সাহেব এবং বার কাউন্সিলের বিতাড়িত অ্যাডভোকেট জেনারেল তাদের লক্ষ্য হচ্ছে হাসকিং এবং মিলিং ইন্ডাস্ট্রিকে বৈধ করা। এর ফলে মিলিং ইন্ডাস্ট্রি বাড়ছে না। যখন ফসল উঠছে তখন ধানে এবং চালে কৃষকরা মার খাচ্ছে। সেই ইতিহাসের পুনরাবৃত্তি বারবার করা হচ্ছে বলে আমি মনে করি।

[3-45—3-55 P.M.]

আজকে সুস্পষ্টভাবে সিদ্ধান্ত গ্রহণ করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের ন্যাশনাল ইনকামের ৫০ পারসেন্ট কৃষি থেকে আছে, এই কৃষি নিদারুণ অবহেলিত। ফলে আজকে কৃষকশুধু মার খাচ্ছে না কৃষি ব্যবস্থাকে আধুনিকীকরণ সম্ভব হচ্ছে না। পশ্চিমবঙ্গ আজকে পিছিয়ে আছে। পশ্চিমবঙ্গকে সেল্ফ রিলায়েন্সের দিকে নিয়ে যাওয়ার কোনও পদক্ষেপ এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই পশ্চিমবঙ্গ সরকারের কোনও সেল্ফ রিলায়েন্সের পরিকল্পনা নেই বলেই রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ দেখতে পাচ্ছি না। পাশাপাশি শিল্পে কি দেখি আমরা? এটা বেরিয়েছিল একটা দৈনিক কাগজে, এদের স্মল স্কেল ইন্ডাস্ট্রিস সম্বন্ধে যে বহু বিঘোষিত নীতি—জনতা সরকারের সঙ্গে তো এদের মিতালি, অবৈধ প্রেম, এদের কি পর্যায়ে নিয়ে গিয়েছে। ক্ষুদ্র কুটির শিল্প সম্প্রসারিত করার ও উৎসাহিত করার নীতিতে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে এর উন্নয়ন সম্ভবপর হয়েছিল খাদি, কুটির শিল্পে ও স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে, কিন্তু আজকে স্মল স্কেল ইন্ডাস্ট্রি ইন দি স্টেট ইজ ইন এ ভেরি ব্যাড স্টেট। কাঁচামাল পাচ্ছে না, ওদের কমপিটিশনে বড় ইন্ডাস্ট্রির সঙ্গে যে ইনসেন্টিভ পাওয়ার কথা ছিল তা পাচ্ছে না, রিজারভেশন আজকে লংঘিত হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের বাজার সংকুচিত হচ্ছে, কনজামশনের প্রসার যেটুকু হচ্ছে সেখানে দক্ষিণ এসে পশ্চিমবঙ্গকে হটিয়ে দিচ্ছে। দেড় বছরে পশ্চিমবঙ্গের তাঁত শিল্প যে মার খেয়েছে তার উপর এই বন্যার ধাক্কায় তা প্রায় অক্কা পাবার উপক্রম হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে ক্ষুদ্র শিল্পের সম্প্রসারণ নেই। বৃহৎ শিল্পের ক্ষেত্রে আমরা দেখছি, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে গিয়ে দেখলাম যে রাজ্যপাল হলদিয়া কমপ্লেক্সের মতো একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি দেননি। দেননি কারণ রাজ্য সরকার আজকে একটা স্টেলমেটে পড়ে গিয়েছেন। হলদিয়াতে কোনও অগ্রগতি সম্ভব হয়নি—হবে কি করে? শিল্প ও কৃষির যে মূল প্রাণ বিদ্যুৎ সেই বিদ্যুৎ ব্যবস্থা পশ্চিমবঙ্গে ভেঙ্গে পড়েছে। আমরা দেখতে পাচ্ছি যে কারখানা, জুটমিলে আজকে স্ট্রাইক, শীতকাল, বড়লোকে রেফ্রিজারেটর চালাচ্ছে না, তবু আজকে যেভাবে লোডশেডিং হচ্ছে তা গ্রীষ্মকালেও এত তীব্র হয়নি। জিজ্ঞাসা করি বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে যে জেনারেশন আপনারা পেয়েছিলেন, যে প্রডাকশন ক্যাপাসিটি ছিল, যে ডিস্ট্রিবিউশন ছিল, বাইরে থেকে যে সাপ্লাই অগমেন্টেড হল তা সত্ত্বেও বিদ্যুতের কোনও উন্নয়ন আপনারা সম্ভব করতে পারেন নি কেন? আপনাদের বহু বিঘোষিত গ্যাস টারবাইন, তার একটাও কমিশন করতে

পারেন নি কেন? দুর্গাপুর প্রকল্পের উল্লেখ করেছেন ১১০ মেগাওয়াট, সেটা আমাদের প্রকল্প, আমরা বলেছিলাম সেবাই ৭৯ ১১০ মেগাওয়াট, ১৬১৮ দুর্গাপুর কমিশন হবে, এই দেড় বছরে কতখানি তা করেছেন এবং কবে সেটা কমিশন হবে সে কথা বলা নেই। এখানে আপনারা লড়াই করলেন ফারাক্কা সুপার থার্মাল প্লান্ট, রাজ্যপালের ভাষণে তার উল্লেখ নেই। এই ফারাক্কা সুপার থার্মাল প্লান্ট কি সেন্ট্রাল গভর্নমেন্ট এগ্রি করেছে তা আপনারা বলতে পারেন নি। এই বিদ্যুৎ ব্যবস্থা ভেঙ্গে পড়ার ফলে কারখানা সম্প্রসারিত হচ্ছে না, জুট মিল আজকে বন্ধ, এই লোড শেডিং-এ আমরা দেখতে পাচ্ছি যে শুধু কারখানা বন্ধ হচ্ছে তা নয়, আজকে আমরা দেখছি গার্হস্থ জীবনও ভেঙ্গে পড়ছে। পরীক্ষার সময় ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারছে না, সার্জেনরা ছুরি হাতে দাঁড়িয়ে আছে হাসপাতালে অপারেশন বন্ধ করতে হচ্ছে, এই ইরাটিক লোড শেডিং ইজ দি অর্ডার অব দি ডে। হবে না কেন? এর মূল কারণ যে বিদ্যুৎ প্রকল্প আছে সেখানে একদিকে কর্মীদের দলীয় প্রভাব বিস্তার অন্যদিকে অনভিজ্ঞতা যার ফলে এই বিদ্যুৎ ব্যবস্থা পশ্চিমবঙ্গে ভেঙ্গে পড়ছে। নর্থ বেঙ্গলের কথা আর বললাম না। নর্থ বেঙ্গলের ডালখোলা প্রকল্প পরিত্যক্ত হয়েছে, বিহারের বারাউনী বন্ধ, ট্রেন মাঝ পথে বন্ধ হয়ে যায়, যাতায়াত করতে গেলে দেখবেন ট্রামগুলি একটার পর একটা বন্ধ হয়ে আছে। শুধু তাই নয়, এর ফলে আজকে পশ্চিমবঙ্গ বন্ধ্যা হয়েছে, এব কোনও প্রডাক্টিভিটি নেই। অন্য দিকে দেখতে পাচ্ছি শিক্ষায়—আজকে একটা দৈনিক কাগজে বেরিয়েছে পলিটিক্স ডোমিনেটিং এডুকেশন, ৮ শত স্কুলের ৫ শতটিতেই অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছেন।

মাদ্রাসা, প্রাইমারি এডুকেশন বাড়ানো বহু বিঘোষিত নীতি কিন্তু দেড় বছর কেটে গেল কয়টি স্কুল করেছেন? সি পি এম ক্যাডারভুক্ত লোকদের নিয়োগ করাব জন্য মনোমতো জায়গায় স্কুল স্থাপনের পরিকল্পনা নিয়েছেন। কিন্তু আজকে কয়টি প্রাইমারি স্কুল বেড়েছে? আজকে লজ্জার কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্যার সময়ে আমি কল্যাণীতে গেছলাম, দেখলাম মেদিনীপুরে স্কুলে যে খাদ্য দেবার কথা সেই খাদ্য কল্যাণী হাসপাতালে কন্ট্রাক্টর বিলি করে গেছে। থানায় যে এজাহার দিল তার লাঞ্ছনার শেষ নেই। আজ পর্যন্ত তার কোনও প্রতিকার হয়নি। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কোনও সম্প্রসারণ হয় নি, কেন্দ্রীয় সরকার অ্যাডাল্ট এডুকেশনের শিক্ষানীতি গ্রহণ করেছে, তার সম্প্রসারণ কিছু হয়নি, কলেজগুলিতে দলবাজি করার জন্য ইউনিভার্সিটি সুপারসিড করার জন্য গভর্নিং বডি এখন পর্যন্ত প্রিন্সিপ্যাল দিতে পারছে না। লজ্জার কথা যে সি পি এম তাদের মধ্যে থেকে উপযুক্ত লোক পাননি, সেখানে লোক দেওয়া বন্ধ করে রেখেছে। ইউনিভার্সিটিতে ভাইস চ্যান্সেলার নিয়োগ করা যাচ্ছে না, এদের মধ্যে ফার্টাইল ব্রেন নেই তাই। আজকে আমরা দেখছি এক একটা স্কুলে প্যারালাল ব্যবস্থা চলেছে, দুটি করে হেড মাস্টারের পোস্ট। ম্যানেজিং কমিটিকে সুপারসিড করা হয়েছে, হাইকোর্টে আপীল করা হয়েছে, আবার অ্যাডমিনিস্ট্রেটার কাজ করছে। শিক্ষাক্ষেত্রে নৈব নৈব চ এই অবস্থা। শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলেছে। একটাও নতুন মাদ্রাসা গ্রান্ট করেছেন? বারি সাহেব বোধ হয় মাদ্রাসার দায়িত্বে আছেন। বলেছেন মাদ্রাসা বোর্ড তুলে দিতে, কিন্তু

জনগণের চাপে পড়ে সেটা করতে পারেন নি। শিক্ষাক্ষেত্রে এই যে নৈরাজ্য তার জন্য পশ্চিমবাংলা হতাশায় ডুবছে। উপাধ্যক্ষ মহাশয়, পাশাপাশি দেখুন স্কুল কলেজে ছাত্র আছে শিক্ষক আছে, বিদ্যাসাগর কলেজে নির্বাচনে এদের তান্ডব সত্ত্বেও ছাত্র পরিষদ জিতেছে, সেখানে ছাত্র পরিষদের ১৪ জন ছাত্রকে নিষ্ঠুরভাবে আহত করেছে তার লিস্ট আজকে সুনীতি বাবু আপনার কাছে দিয়েছে। স্যার, আমি আপনার সামনে এটা তুলে ধরছি যে ছাত্র ও যুবকদের এঁরা এখনও ইন্ডাক্ট্রিনেট করতে পারেন নি। অন্য জায়গায় দেখছি সোশ্যাল সার্ভিসের ক্ষেত্রে কি ঘটছে? রোগী জানেন, ডাক্তার জানেন, সরকার জানেন না, জনসাধারণ জানেন কোন হাসপাতালে কখন কোথায় কি ধর্মঘট হবে। ওয়াইসড ক্যাট স্ট্রাইকের মেডিক্যাল কলেজ বন্ধ হয়ে যাচ্ছে, পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে, রোগীর অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে। কখন এটা ঘটবে এটা কেউ জানে না, এদের কোনও দায়িত্ব যেন নেই একদিকে ডাক্তার, অন্য দিকে ইন্টার্নী, হাউস স্টাফ, ক্লাস ফোর জি ডি এদের স্ট্রাইক..(নয়েজ)

স্বাস্থ্যমন্ত্রী মাঝে মাঝে এড়িয়ে যাবার চেষ্টা করছেন। ব্লকে একটা হেলথ সেন্টার, দুটো সাবসিডিয়ারি হেলথ সেন্টার হবে, কিন্তু চিকিৎসার কি ব্যবস্থা, বৃহৎ ব্লকে চিকিৎসার কি ব্যবস্থা? নিউ ডিজিজ এনকেফালাইটিস রোধের জন্য সরকারের কি পরিকল্পনা আছে? আমরা দেখতে পাচ্ছি এনকেফেলাইটিস ভারতের অন্য প্রান্ত থেকে পশ্চিমবঙ্গে আসছে এরজন্য কোনও ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না। যে ম্যালেরিয়াকে আমরা ইরাডিকেট করেছিলাম দেখা যাচ্ছে আজকে হাজার হাজার মানুষে সেই ম্যালেরিয়া রোগে আক্রান্ত হচ্ছে। ম্যালেরিয়ার এই যে রিসার্জেন্স, রি-ইনফেকশন এবং ক্রস ইনফেকশন বন্ধ করার জন্য আপনাদের কোনও ব্যবস্থা নাই। যে ম্যালেরিয়াকে আমরা দূর করে আপনাদের হাতে দায়িত্ব দিয়েছিলাম, আজকে সেই ম্যালেরিয়াকে এঁরা সাদরে আহ্বান করে আনছে। আমি জানি না ম্যালেরিয়ার জীবানুগুলি সি পি এম ক্যাডারভুক্ত কিনা।

[3-55—4-05 P.M.]

এটা লজ্জার কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু কি শিক্ষাক্ষেত্রে, স্বাস্থ্যক্ষেত্রে, আজকে পরিবহন ব্যবস্থা এখানে ভেঙ্গে পড়েছে। বহু ঘোষিত আন্ডার গ্রাউন্ড রেল এখানে হবে। আপনি দেখেছেন মাঝে মাঝে মাটির স্তুপ। কবে হবে জানি না। কারা এদের সঙ্গে যোগাযোগ করেছে, সেকথাও জানি না। কিন্তু বৃহত্তর সি এম ডি ও এরিয়ার যোগাযোগ ব্যবস্থা পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেম এর ক্ষেত্রে সরকারের যে দায়িত্ব ছিল সে দায়িত্ব পালনে সরকার ব্যর্থ হয়েছে। কারণ একদিকে যেমন সরকারি উদ্যোগে লোকসানের বহর বেড়েছে, তেমনি অন্যদিকে দেখছি নতুন লাভজনক রুট তৈরি করে বেসরকারি মালিকদের দেওয়ার প্রস্তাব এদের রয়েছে। কারণ মাননীয় পরিবহন দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর তো ভি আই পি কার ছাড়া চলাফেরা চলবে না। চলবে না বলেই এমন মানুষ চাই যে ভি আই পি কার তাকে প্রোভাইড করতে পারে। সেইজন্য আজকে লাভজনক রুটকে প্রাইভেট মালিকানায় দেওয়া হচ্ছে। আজকে সরকারি

উদ্যোগে পরিবহন ব্যবস্থা লোকসান খাচ্ছে, মার খাচ্ছে। আজকে এখানে পরিবহনের উদ্যোগ নেই শুধু তাই নয়, এখানে ট্রেন চলাচলে যে প্যাংচুয়েলটি ছিল এখন তা নেই। এই সরকারের পরিবহন দপ্তরের উদ্যোগে সুবারবন এরিয়াতে কিংবা ডিস্ট্যান্ট এরিয়াতে নতুন কোনও রেল লাইন সম্প্রসারণের কোনও ব্যবস্থা হচ্ছে না। নতুন রেল গাড়ি চলাচল করছে না। নর্থবেঙ্গল যেতে একটা, দুটো, তিনটে গাড়ি যদি না হয় তাহলে কি করে হবে? আজকে নতুন কোনও ব্যবস্থা হয়েছে কি? আমরা দেখতে পাচ্ছি পুরানো ব্যবস্থাই এখানে এখনও আছে। মালদহ যেতে কম সে কম ১০ ঘন্টার কম সময় লাগে না। রাজধানী যেতে ১৭ ঘন্টা, আর মালদহ যেতে ১০ ঘন্টা। এই যে অনিয়মিত রেল ব্যবস্থা এবং সুবারবন রেল যে আজকে ব্যহত হচ্ছে। নতুন গাড়ির দরকার। আজকে এই সরকারের কোনও উদ্যোগ নেই এই সম্পর্কে। আজকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে নতুন রেল ব্যবস্থার উন্নয়নের জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। রাজ্য সরকারের দায়িত্ব নেই মানি। কিন্তু যে সমন্বয় করা কো-অর্ডিনেশন করা কেন্দ্রীয় সরকারের সঙ্গে দরকার, সে উদ্যোগ পর্যন্ত এরা নিচ্ছে না, আমরা দেখতে পাচ্ছি। সর্বশেষ কথা, আইন-শৃঙ্খলার কথা। আমাদের এখানে দেখি এটা আসলেই সন্ত্রাসের রাজত্বের সৃষ্টি হয়, তাতে দুঃখের নেই। আমি এদের কাছে অনুরোধ করতে চাই না যে, তোমরা কংগ্রেসকে বাঁচাও, ছাত্র পরিষদ, যুব কংগ্রেসকে বাঁচাও। শুধু এদের হুঁসিয়ারি দিতে চাই, তোমরা এই রাজ্যে প্রতিদিন পাঁচজন করে খুন করছ, তোমাদের এই রাজ্যে রাজনীতির ফরে প্রত্যক্ষ বা অপ্রত্যক্ষভাবে পাঁচজন করে খুন হচ্ছে। আজকে খুনগুলো করার আগে ভাবো তোমরা কবরে যাচ্ছো কিনা, আজকে যাদের কবরে পাঠাচ্ছো তাদের আগে। আইন-শৃঙ্খলা কোথায়? থানায় এজাহার দিতে গেলে একটা প্যাকেট সিগারেট দিতে হচ্ছে। তা না হলে এজাহার নেওয়া হবে না। কারণ ও.সির পাশে সি পি এমের ক্যাডার বসে আছে, তার সিগারেট চাই। থানায় কোনও অপরাধ গ্রহণ করা হচ্ছে না, ডায়রি গ্রহণ করা হচ্ছে না। যদি কেউ গ্রহণ করে সেই অফিসার সঙ্গে সঙ্গে বদল। আপনাদের জিজ্ঞাসা করি কেন যে বলেছিলেন, সাবাস ইন্সপেক্টর সাহেব, সাবাস ইন্সপেক্টর সাহেব। হুকুম হল ইন্সপেক্টরকে বদলি করবেন, সঙ্গে সঙ্গে ইন্সপেক্টর গিয়ে বললেন, আমি তোমাদের লোক, সঙ্গে সঙ্গে বদলির অর্ডার ক্যান্সেল হয়ে গেল। আজকে দলবাজি করতে গিয়ে আইন-শৃঙ্খলা এমন অবস্থায় এসেছে যে ডাকাতি, খুন, জখম অত্যন্ত বেড়ে গিয়েছে। বর্ডার এরিয়াতে ক্যাটল লিফটিং হচ্ছে। ওপারের মানুষের সঙ্গে যোগসাজস করে ক্যাটল লিফটিং হচ্ছে। এই রকম জঘন্য অপরাধ আজকে হচ্ছে। আজকে আইনশৃঙ্খলা এই পর্যায়ে এসে গিয়েছে যে আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। কারণ হাসিম আব্দুল হালিম সাহেব রয়েছেন। অপরাধীদের কেস তিনি কোর্ট থেকে তুলে অ্যাডভোকেট জেনারেলের পরামর্শে। সেইজন্য বার কাউন্সিল রেজোলিউশন নিয়েছে আইনের শাসন বলে কিছু থাকে না। বামফ্রন্ট মন্ত্রীদের কতটা নিজেদের আসামী ছিল যে এতগুলো ফৌজদারি হিনিয়াস কেসের মামলা তারা প্রত্যাহার করে নিল। আমরা তাই দেখতে পাচ্ছি, আইনের শাসন ভেঙ্গে পড়েছে, আইনের শাসন বলে এখানে কিছু নেই। এইপ্রসঙ্গে গ্রামের আইন-শৃঙ্খলার কথা বলতে হয়। গ্রামের আইন-শৃঙ্খলা নির্ভর করে

জমি এবং জমি সংক্রান্ত বা জমির উৎপাদন নিয়ে। এরা বর্গাদার অপারেশনের নাম করে নিজেদের সি পি এম ক্যাডারদের জাল বর্গাদার, ভুয়া বর্গাদার সাজিয়ে বহুদিন যারা বৈধ বর্গাদার তাদের উচ্ছেদের চেষ্টা করছে। তাতে খুব সুফল লাভ করতে পারছেন না। আজকে ভূমি সম্বন্ধে কি হবে? ল্যান্ড রিফর্ম করবার জন্য যেসব কথা বলেছিলেন তার কি হল। সেগুলি কবে ইমপ্লিমেন্ট করবেন? নতুন সরকার আসার পর এই সরকারের মুখ্যমন্ত্রী বলেছিলেন দু' মাসের মধ্যে ভূমি সংস্কার করবেন এবং সে সম্বন্ধে বিল আনবেন। কিন্তু কার্যত তার কিছুই দেখতে পাচ্ছি না। আমার শেষ আমরা তো বিরোধী পক্ষ ফ্রন্ট সরকারের মেজরিটির কাছে আমরা তো অত্যন্ত তুচ্ছ। কিন্তু আপনারা আজকে সংবাদপত্রদের কণ্ঠ রোধ করে দিচ্ছেন। গতকাল আপনারা সাংবাদিকদের গ্রেপ্তার করেছেন লজ্জার কথা। পশ্চিমবাংলা তো দূরের কথা সারা ভারতের ইতিহাসে এটা বিরল। আজকে সংবাদপত্রের যদি স্বাধীনতা না থাকে তাহলে গণতন্ত্রের প্রতি কোনও বিশ্বাস থাকে না বিরোধী পক্ষের মর্যাদার কথা ছেড়েই দিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আমার অ্যামেন্ডমেন্টগুলি মুভ করছি। আপনি এগুলিকে টেকেন অ্যাজ রেড বলে ধরে নেবেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** I give you two minutes time exgratia your amendments are taken as moved.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি স্যার, শেষ করেই এনেছি। আমার অ্যামেন্ডমেন্টগুলি মুভ করার সঙ্গে সঙ্গে স্যার, একটা কথা বলছি পাইয়ে দেবার রাজনীতির পক্ষে এই সরকার সিদ্ধহস্ত। আপনারা সব পে কমিশন তৈরি করলেন কলেজ সার্ভিস কমিশন মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন এই সব যে করলেন তার কি হল। আজ পর্যন্ত তার কোনও ফল আমরা দেখতে পেলাম না। সরকারি কর্মচারী বেসরকারি কর্মচারী শিক্ষক কর্মচারী অশিক্ষক কর্মচারী এদের জন্য একটা সর্বজনীন ব্যবস্থা করতে আপনারা ব্যর্থ হয়েছেন। প্রশাসনে আপনারা নিরপেক্ষতা হারিয়ে ফেলেছেন। অ্যাডমিনিস্ট্রেশন নিউট্রালিটি বলতে এখন আর কিছুই নাই। সেখানে দলীয় প্রভাব, নিজের দলের লোককে পাইয়ে দেবার ব্যবস্থাকে জোরদার করে তুলেছেন। আমি এই সরকারকে অনুরোধ করব ৪টি বিষয়ে। আপনারা কৃষিতে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন, বৃহৎ এবং ক্ষুদ্র শিল্পের সমন্বয় সাধন করে যাতে শিল্পের অগ্রগতি করা যায় সেদিকে লক্ষ্য করুন এবং তারজন্য বিদ্যুৎ ব্যবস্থাকে অগ্রাধিকার দিন তাকে আরও উন্নত করার ব্যবস্থা করুন। শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য দেখা দিয়েছে তাকে রোধ করুন সেখানে শৃঙ্খলা ফিরিয়ে আনুন। তা না হলে সমাজ ব্যবস্থা থাকবে না। এখানে অমৃতেন্দু বাবু রয়েছেন। দুধ সম্পর্কে বলব। আমাদের ইনটেনসিভ ক্যাটল প্রোজেক্ট ছিল তাকে কার্যে পরিণত করার জন্য পরিকল্পনা আপনাদের নেই। সেইরকম পরিকল্পনা নিয়ে আপনারা দুধের প্রোডাকশন যাতে বাড়ে তার ব্যবস্থা করুন। ভারতবর্ষের অধিকাংশ নাগরিক গ্রামে বাস করে। আজকে গ্রামে যে সমবায় ব্যবস্থা ছিল সেই সমবায় ব্যবস্থা কি উন্নতি হয়েছে? ১৯৭৬/৭৭ সালে ৬১ কোটি টাকা স্বল্পমেয়াদী ঋণ দেবার টার্গেট ছিল আপনারা সেই টার্গেটে পৌঁছতে পারেন নি। আজকে

কমিউনিটি লাইফ ভেঙ্গে পড়েছে, কো-অপারেশন লাইফ সমবায় ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার উপর আমি যে সংশোধনী দিয়েছি আশা করব সেগুলি গৃহীত হবে। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি একটু আগে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় বললেন যে রাজ্যপালের ভাষণে শুধু কৃতিত্বের দাবি করা হয়েছে। স্যার, অত্যন্ত বিনীতভাবে বলব যে কৃতিত্ব যেটুকু দাবি করা হয়েছে রাজ্যপালের ভাষণে সেটা যথাযথভাবে দাবি করার যোগ্যতা এই বামফ্রন্ট সরকার গত ১৮/১৯ মাসে অর্জন করেছেন।

[4-05—4-15 P.M.]

এবং এটুকু স্মরণ করিয়ে দিতে চাই যে রাজ্যপালের ভাষণে কোনও দাম্ভিকতা নেই। আমরা এই জন্য আনন্দিত যে রাজ্যপালের ভাষণ অত্যন্ত সংযত এবং এর মধ্যে কোনও দাম্ভিক মনোভাব নেই। বোধ হয় মাননীয় সদস্য অধ্যাপক হরিপদ ভারতী মহাশয় এটা ভাল করে লক্ষ্য করেন নি। মাননীয় রাজ্যপাল ৩৬ প্যারায় বলেছেন, "আমার সরকার বিগত বছরের কর্ম সাফল্যের জন্য কৃতিত্ব দাবি করলেও আত্ম সন্তুষ্টির মনোভাব পোষণ করেন না"—বামফ্রন্ট সরকারের মনোভাবের প্রতিফলন এখানে যথাযথভাবেই ঘটেছে। অনেক বিষয়ে আপনারা এখানে প্রশ্নের অবতারণা করেছেন, আমরা স্বল্প সময়ে আমি সমস্ত বিষয়ের মধ্যে যাব না, দু-একটি বিষয় সম্পর্কে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ওরা এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার পরিস্থিতি কি ছিল সেটা কারও অজানা নেই। ঐ সময়ে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা বলে কিছু ছিল না, আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের রাজত্ব তৈরি হয়েছিল। খুন, হত্যা, বন্দি-হত্যা, বিনা বিচারে আটক করা ইত্যাদি এই রকম একটা পরিস্থিতির মধ্যে মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকার-এর কবর রচনা করা হয়েছিল। বামফ্রন্ট সরকার সেই পরিস্থিতির পরিবর্তন ঘটিয়ে আজকে একটা গণতান্ত্রিক পরিবেশ পশ্চিমবাংলায় সৃষ্টি করেছেন এবং যথাযথভাবে রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে যে আইন শৃঙ্খলা পরিস্থিতির যথেষ্ট উন্নতি সাধিত হয়েছে। আমি আপনাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই, যারা এই সমস্ত অভিযোগ তুলেছেন—কংগ্রেসি বন্ধু যারা তুলেছেন তাদের বেশি কিছু বলার নেই, পশ্চিমবাংলার মানুষ এটা ভাল করেই জানেন, আর মাননীয় সদস্যরাও এটা জানেন। কিন্তু জনতা পার্টির পক্ষ থেকে যারা অভিযোগ তুলেছেন আমি একটু বিনীতভাবে তাদের স্মরণ করিয়ে দিতে চাই, আমাদের পাশেই হচ্ছে বিহার রাজ্য। সেখানে

জনতা পার্টির সরকার প্রতিষ্ঠিত। সেখানকার আইন শৃঙ্খলার পরিস্থিতি কি সেটা আপনারা সকলেই জানেন। ধানবাদ, ঝরিয়া কয়লা খনি অঞ্চলে গত ১০ মাসে প্রায় ২ হাজার মানুষ খুন হয়েছে। এর মধ্যে প্রায় সকলেই জানেন ট্রেড ইউনিয়ন নেতা কর্মী, সি আই টি ইউ নেতা কেদার পান্ডে খুন হয়েছেন, আই এন টি ইউ সি নেতা মুখারাম সিং খুন হয়েছেন। সেখানে মানুষের জীবনের কোনও নিরাপত্তা নেই। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জনতা বন্ধুদের একটু স্মরণ করিয়ে দিতে চাই, বিহারের রাজধানী পাটনায় একদিনে দু' জন অধ্যাপক খুন হয়েছেন। ২৬ শে জানুয়ারি রাত ১০টায় এই ঘটনা ঘটেছে। আপনাদের নিশ্চয়ই স্মরণে আছে বিজ্ঞান কলেজের ভূতত্ব বিভাগেব প্রধান ডঃ রঘুজি ভার্মা, তাকে শিক্ষায়তন ক্যাম্পাসের মধ্যেই ছুরি মেরে খুন করা হয় এবং অপরাধীদের পুলিশ আজও ধরতে পারে নি। এরই প্রতিবাদে পাটনায় অধ্যাপকরা ধর্মঘট কবেছেন। আব একজন অধ্যাপকের মৃতদেহ ২৭ তারিখে পাওয়া গেছে তারই বাড়ির প্রধান ফটকের পাশে। তার নাম হচ্ছে এম.পি.শর্মা। তিনি সংস্কৃত কলেজের অধ্যাপক। সেখানে এই বকম পরিস্থিতি চলেছে। বিহারে হরিজনদের উপর, সাঁওতালদের উপর, পিছিয়ে পড়া মানুষের উপর যে অত্যাচাব চলেছে সেটা আপনাদের সকলেই জানেন। আপনারা সকলেই জানেন বিহারের সাঁওতাল পরগনা, বেগুসরাই জেলায় ক্রমবর্দ্ধমান এক ভীষণ পরিস্থিতি সৃষ্টি হয়েছে, বিশেষ করে গোড্ডার মহকুমার কতকগুলি গ্রামে আইন শৃঙ্খলা রক্ষার নাম করে মিলিটারি, পুলিশ, সি আর পি এরা সকলে মিলে আদিবাসী, সাঁওতাল, পিছিয়ে পড়া মানুষদের উপর অকথ্য অত্যাচার দিনের পর দিন চালিয়ে যাচ্ছে। ঐ গোড্ডা মহকুমার বেলদিযা গ্রামে ৩০শে ডিসেম্বব ভোর রাত্রে ২০০ মিলিটারি, সি আর পি, পুলিশ গোটা গ্রামটাকে ঘেরাও কবল, সেখানে নির্বিচারে মানুষকে পেটানো হল, বেয়োনেট চার্জ করা হল, ৩৬ জন মানুষকে সেখানে গ্রেপ্তার করা হল,—তার মধ্যে একজন টি বি রোগী এবং ২ জন সরকারি কর্মচারী—একজন পিওনের কাজ করে, তিনি কর্মস্থলে এসেছিলেন রাত্রে তার নিজের বাড়িতে আশ্রয় নিয়েছিলেন। ঐ সমস্ত মানুষদের সেখানে গ্রেপ্তার কবা হল, এইরকম একটা পরিস্থিতি সেখানে চলেছে। ঐ গোড্ডা মহকুমাতে পয়েরহাট গ্রামে এইভাবে ঘেরাও করে পুলিশ, সি আর পি দিয়ে বেয়োনেট চার্জ করা হয় এবং কয়েক রাউন্ড গুলি চালানো হয়, গুলিতে একজন নিহত হয়। ঐ গ্রামের ৮ বছরের একটি শিশুর উপর বেয়োনেট চার্জ করা হয় এবং তার বাঁ পায়ের উরুতে আঘাত কবা হয়, ছেলেটি এখন হাঁটতে পাবে না। সেখানে ৫ জন মহিলার শ্লীলতাহানি করা হয়। ঐ পয়েরহাট পঞ্চায়েতের অন্তর্গত দুটি গ্রাম—দোদাবান্দ শামপুর—সাঁওতাল অধ্যুষিত গ্রাম, সেখানে ২০শে ডিসেম্বর ঐভাবে পুলিশি অত্যাচার চলে, হাঙ্গামা চলে, লুঠতরাজ চলে গ্রামের মানুষদের হাঁস, মুরগী টাকা পয়সা যা কিছু ছিল লুঠ করে নিয়ে যায়। সেখানেও একটি মহিলার শ্লীলতাহানি করা হয়। এই হচ্ছে আইন শৃঙ্খলার পরিস্থিতি। কাজেই আমি বলব, অন্য রাজ্যের দিকে তাকিয়ে দেখুন পশ্চিমবঙ্গ সম্বন্ধে সমালোচনা করার আগে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০শে জানুয়ারি টাইমস অফ ইন্ডিয়ায় প্রকাশিত একটি সংবাদের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, ইউ পির মধ্যে লখনউতে ১৯৭৭ সালে ৫ হাজার ২ শত

২টি হত্যার ঘটনা ঘটেছিল। জনতা সরকার আসার আগে ও পরে সমস্ত ঘটনা মিলিয়ে ১৯৭৬ সালে ৪২৮৬টি ঘটনা ঘটেছিল। জনতা বন্ধুদের মধ্যে যাঁরা সমালোচনা করছেন তাঁরা একটু নিজেদের দিকে তাকান এই অনুরোধ জানাচ্ছি। উপরের দিকে থুতু ফেললে নিজের গায়েই পড়ে—এই সত্যটা নিশ্চয়ই আপনারা জানেন। স্যার, ঐ টাইমস অফ ইন্ডিয়ায় ঐ তারিখেই আরেকটি সংবাদ বেরিয়েছে যে ২ মাস ধরে আলিগড়ে যে দাঙ্গা হল তাতে ৫০ জন নিহত হয়েছেন। কানপুরে ঐ একই রকমের দাঙ্গায় ১৪ জন নিহত হয়েছেন পুলিশের গুলিতে। পশ্চিমবঙ্গে সরকার অন্তত এই কৃতিত্ব দাবি করতে পারে যে পশ্চিমবঙ্গে হরিজন, সংখ্যালঘুদের উপর নিপীড়ন হয় না। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষ এবং সরকার তাদের স্বার্থ রক্ষা করার মতো ভূমিকা পালন করতে পারেন। তবে একথাও ঠিক যে ক্রাইমের কিছু ঘটনা ঘটে—চুরি, ডাকাতি অপরাধমূলক ঘটনা ঘটছে। এটা দুঃখজনক, এগুলি বন্ধ করার জন্য আরও ব্যবস্থা সরকারকে নিতে হবে নিঃসন্দেহে সে সম্পর্কে কোনও কথা নেই কিন্তু এটাও ঠিক যে ক্রাইম ডিটেকশন সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি হারে আজকে করা সম্ভব হচ্ছে এই সত্যটা নিশ্চয় স্বীকার করা উচিত। এখন এই যে ক্রাইমের ঘটনা ঘটছে—চুরি, ডাকাতি খুন, রাহাজানি ইত্যাদি হচ্ছে এগুলি কারা করছে? স্যার, আপনি জানেন ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলার যুব সমাজকে বিপথগামীতার পথে নিয়ে গিয়ে, উশৃঙ্খলতার পথে নিয়ে গিয়ে তাদের মস্তান তৈরি করা হয়েছিল গোটা সমাজব্যবস্থাকে কলুষিত করার জন্য, গণতান্ত্রিক আন্দোলনকে দমন পীড়নের মধ্যে দিয়ে স্তব্ধ করার জন্য। এই বাহিনী যা তৈরি হয়ছিল তারা পাড়ায় পাড়ায়, দোকানে, দোকানে খ্রেট করত, কর্মচারিরা মাহিনার দিন মাহিনা পেলে তাদের বলত এই টাকা তোমাদের লেভী দিতে হবে নইলে পাড়ায় থাকতে পারবে না, এইভাবে তারা টাকা পয়সা রোজগার করত এবং উশৃঙ্খল জীবন যাপন করত। তারা লুঠ, খুন, চুরি, ডাকাতি, রাহাজানি এইসব করত, আজকে পরিবর্তিত পরিস্থিতিতে তারা নিজেদের মানিয়ে নিতে পারছে না সেই অংশ তাই এইসব কাজের সঙ্গে তারা লিপ্ত হচ্ছে এবং এইসব ঘটনা কিছু কিছু ঘটছে এটা অস্বীকার করার কোনও কারণ নেই। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে যে কৃতিত্বের দাবি করা হয়েছে অত্যন্ত সঠিকভাবে হারভেস্টিং এর প্রশ্নে এ বছর, হাঁ অত্যন্ত দুঃখের কথা কিছু ডেথ কিছু ক্ল্যাস এগুলি হয়েছে, এগুলি আমরা চাই না, এগুলি বন্ধ করার ব্যবস্থা করার জন্য আমরা সকলে যৌথ উদ্যোগ নেবার কথা বলি, জনগণকে সেই উদ্যোগ নিতে আমরা বলি।

[4-15—4-25 P.M.]

কেন ঘটছে, কি কারণে ঘটেছে, কতটা ঘটেছে? আমি জানি এবারে হার্ভেস্টিং এর প্রশ্নে মেদিনীপুর এবং ২৪ পরগনাতে একটু বেশি ঘটনা ঘটেছে। কিন্তু তুলনা করে যদি দেখি তাহলে দেখব যে বর্ধমান, পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম জেলাতে এই ঘটনার সংখ্যা আগেকার থেকে অনেক কম। এখন এই যে ক্ল্যাস হচ্ছে, এই ক্ল্যাস জোতদারদের সঙ্গে ভাগচাষী,

ক্ষেতমজুরের ক্লাস এবং আপনি দেখবেন যে মৃত্যুর ঘটনা সম্বন্ধে দেখা যাবে যে বেশির ভাগ ক্ষেতমজুর এবং ভাগচাষী মৃত্যু মুখে পতিত হচ্ছে এবং জোতদাররা আক্রমণ করছে। আজকে দুর্ভাগ্যজনক যে বিরোধী পক্ষ জোতদারের সমর্থন করছে। আমি কংগ্রেসের কথা বলছি না কিন্তু জনতা পার্টির নেতৃত্বে যাঁরা রয়েছেন যাঁরা বিরোধী পক্ষে রয়েছেন তাঁরাও দেখছি জোতদারের পক্ষ অবলম্বন করেছেন। আইন শৃঙ্খলার প্রশ্নের কথা তোলা হয়েছে। আমি আপনাদের এই কথা বলতে চাই যে শিল্প ক্ষেত্রে আইন শৃঙ্খলার অবনতি হয়নি। এই সাম্প্রতিককালে জুট ধর্মঘট হয়েছে, জয়ার শ্রমিকরা ধর্মঘট করেছে প্রেস ধর্মঘট হয়েছে, এই সমস্ত ধর্মঘটের মধ্যে দিয়ে প্রমাণ হয়েছে যে শিল্পের ক্ষেত্রে আইন শৃঙ্খলার অবনতি ঘটেনি জয়নাল আবেদিন সাহেব বললেন যে বামফ্রন্ট সরকার নাকি জুট মালিকদের পক্ষে নিয়েছেন তাই জুট শ্রমিকরা ধর্মঘট করছে না। অদ্ভুত কথা তিনি শুনালেন। এই রকম কথা কেউ কোনও দিন শুনেছেন কি না আমি জানি না। তিনি একটা অদ্ভুত তথ্য উপস্থিত করলেন বাম সরকারের নীতি সম্পর্কে প্রশ্ন তুলেছেন যে কি নীতি? কোনটা গণতান্ত্রিক আন্দোলন? হ্যাঁ, আগে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ নেমে ছিল মালিকদের পক্ষে নিয়ে, জোতদার জমিদারের পক্ষ নিয়ে এবং শ্রমিকদের পিটাই করেছিল, ভাগচাষীদের, ক্ষেতমজুরদের পিটাই করেছি। সেই নীতি পরিবর্তনের কথা ঘোষণা করা হয়েছে। বলা হয়েছে যে পুলিশ নিরপেক্ষ ভূমিকা গ্রহণ করবেন। কলকারখানার মালিকের পক্ষে, জমিদার জোতদারের পক্ষে শ্রমিকদের, কৃষকদের পিটাই করবে না এবং এই ক্ষেত্রে আমি বলতে পারি যে সাধারণ ভাবে সেই নীতি বামফ্রন্ট সরকার রক্ষা করতে পেরেছে। আমি জানি যে পুলিশের সঙ্গে জনসাধারণের সম্পর্কের প্রশ্নে গত ৩০ বছর সেই সম্পর্কে কি গড়ে উঠেছিল। এমন পরিবেশের মধ্যে পুলিশকে ব্যবহার করা হয়েছিল যে পুলিশকে পীড়নের যন্ত্র হিসাবে তৈরি করা হয়েছিল। আমরা এটা জানি যে সীমিত ক্ষমতার মধ্যে আমরা যা চাই তার সমস্ত কিছুর পরিবর্তন ঘটাতে পারব না। আমাদের সরকারের যে লক্ষ্য জনসাধারণের সঙ্গে পুলিশেরও উন্নতি করা তাতে আমরা দেখেছি সম্প্রতি বন্যার ক্ষেত্রে সেই ভূমিকার প্রতিফলন হয়েছে। আমি এই কথা বলতে চাই না যে সমস্ত পুলিশের মনোভাব পরিবর্তন হয়েছে। আমি একথাও বলছি না, গত ৩০ বছর ধরে পুলিশের মধ্যে যে মনোভাব গড়ে তোলা হয়েছিল বেশির ভাগ পুলিশ সেই মনোভাব নিয়ে চলবার চেষ্টা করছেন। পুলিশের মধ্যে অধিকাংশ যাঁরা নিরপেক্ষভাবে সরকারের নীতি প্রয়োগ করতে চান এই রকম সংখ্যাও দেখেছি। আবার এই রকম একটা অংশও আছে যাঁরা ৩০ বছর ধরে কায়েমী স্বার্থের সঙ্গে গাঁটছড়া বেঁধেছিল সেই সম্পর্কে তাঁরা আজও ছিন্ন করতে পারেন নি এবং এই সরকারকে তাঁদের নীতি প্রয়োগের ক্ষেত্রে সফলভাবে সহযোগিতা করছে না। এটা আমি আপনাদের সামনে উপস্থিত করছি এবং এ কথা বলতে চাই যে আগে যে রকম হত যে পুলিশ ক্যাম্প জোতদারের বাড়িতে বসতো এবং সেখানে মুরগী, মটন ইত্যাদি হত। আজকে বামফ্রন্ট সরকারের নীতি অনুযায়ী জোতদারের বাড়িতে পুলিশ ক্যাম্প বসে না। কিন্তু এও আমরা জানি যে কিছু কিছু পুলিশ ক্যাম্পে রাতের অন্ধকারে জোতদারের বাড়ি থেকে মটন সাপ্লাই করার ব্যবস্থা হয়। কাজেই একটা অংশ, যাঁরা এখনও নিজেদের

বিচ্ছিন্ন করতে পারে নি, কায়েমী স্বার্থবাদীদের সঙ্গে আজও গাঁটছড়া বেঁধে রয়েছে, তাঁরা আজও এই সব কাজ চালিয়ে যাচ্ছে। সুতরাং আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে চুরি, ডাকাতি, ছিনতাই ইত্যাদি যে সব জিনিস হচ্ছে এইগুলি বন্ধ করার জন্য আমাদের আরও দৃঢ় হস্তক্ষেপ নিতে হবে। আর তার পাশাপাশি আপনাদের কাছে এই আবেদন জানাচ্ছি যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে পরিস্থিতি আপনারা তৈরি করেছিলেন, যে মস্তান বাহিনী তৈরি হয়েছিল, তাঁরা যাতে সৎ ভাবে জীবনযাপন করে তার জন্য আপনাদের সামাজিক দায়িত্ব, রাজনৈতিক দায়িত্ব পালন করার চেষ্টা করুন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আলোচনা করতে গিয়ে বন্যা সম্পর্কে বিরোধী পক্ষ থেকে অনেক কিছু বলা হয়েছে। আমার স্বল্প সময়ের মধ্যে আমি ২/৪টি কথা আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই। আপনি জানেন যে পরপর ২ মাসের মধ্যে ৩টি বন্যা হয়েছে। এই বিধ্বংসী বন্যার ব্যাপারে সকলেই একমত, কোনও রাজনৈতিক দল এই বিষয়ে ভিন্ন মত পোষণ করেন না। অতীতে ১০০ বছরের মধ্যে এই রকম বিধ্বংসী বন্যা পশ্চিমবাংলায় হয় নি। অনেকে স্বপ্ন দেখছিলেন এই বন্যাকে কেন্দ্র যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এই বন্যা পরিস্থিতির মোকাবিলা করতে পারবে না এবং সেই সুযোগ নিয়ে বামফ্রন্ট সরকারকে সরিয়ে দেওয়া যাবে। অনেকে স্বপ্ন দেখছিলেন যে এর ফলে মহামারি দেখা দেবে, দুর্ভিক্ষ দেখা দেবে, নিত্য প্রয়োজনীয় জিনিস পত্রে দাম বেড়ে যাবে এবং তার ফলে আইন শৃঙ্খলা ভেঙ্গে যাবে। কিন্তু আপনি জানেন মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনগণের সাহায্য নিয়ে এই সমস্ত পরিস্থিতির মোকাবিলা করতে পেরেছে। পশ্চিমবাংলায় মহামারি দেখা দেয়নি, দুর্ভিক্ষ দেখা দেয় নি। তার জন্য অনেকেই হতাশ হতে পারেন, কিন্তু পশ্চিমবাংলার অগনিত মানুষ আজকে আনন্দিত। যাঁরা ভেবেছিলেন ১৩৫০ সালের মতো কলকাতার রাজপথে গ্রাম থেকে শত শত লক্ষ লক্ষ মানুষ এসে ভীড় করবে, খাদ্যের জন্য হাহাকার করবে, সেই পরিস্থিতির সৃষ্টি হয়নি। নিত্য প্রয়োজনীয় জিনিসেব মূল্য এই সরকার একটা স্তরে বেঁধে রাখতে সমর্থ হয়েছেন এবং আইন শৃঙ্খলা পশ্চিমবাংলায় ভেঙ্গে পড়েনি, সরকার সুষ্ঠুভাবে সমস্ত ব্যবস্থা করতে পেরেছেন। এই জিনিস সম্ভব হয়েছে নির্বাচিত পঞ্চায়েত প্রতিষ্ঠানের মাধ্যমে। সুতরাং আজকে এই পঞ্চায়েত নির্বাচন এর মাধ্যমে রাজনৈতিক সংগ্রামে পশ্চিমবঙ্গের মানুষ জয়ী হয়েছে। আজকে এই নীতি সাধারণ মানুষ সমর্থন করেছেন, ব্যাপক জনসমর্থন ছাড়া এই পরিস্থিতির মোকাবিলা করতে পারা যেত না। এই বিষয়ে একটা নমুনা দিই, মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে প্রায় তিন কোটি টাকা উঠে গেছে, ভারতবর্ষের ইতিহাসে বহু বন্যা হয়ে গেছে, বহু দুর্ভিক্ষ হয়ে গেছে, মহামারি হয়ে গেছে, মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে জনগণের এত বিপুল সমর্থন তার কখনও দেখা গিয়েছিল কি? আমরা এই নীতির কথা বলেছি, যা কিছু কাজ হবে, পঞ্চায়েতের মারফত হবে। আমরা কেন্দ্র রাজ্যের সম্পর্কের পুনর্বিন্যাসের দাবি করি, আমরা বলি, রাজ্যগুলোকে আরও ক্ষমতা দিতে হবে, আরও টাকা দিতে হবে, আমরা নিজেরাও ঠিক সেই নীতি পালন করি। আমরা গ্রাম স্তরের স্বায়ত্ব শাসন মূলক প্রতিষ্ঠানগুলোকে পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলোকে আরও অধিক ক্ষমতা দেবার কথা

বলেছি, আরও টাকা দেবার কথা বলেছি। আমরা যা দাবি করি, যে আন্দোলন করি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে তাকে আমরা বাস্তবে রূপায়িত করি। স্বশাসিত পঞ্চায়েত, নির্বাচিত পঞ্চায়েতগুলোকে উন্নতিকল্পে আরও বেশি খরচ করার ক্ষমতা দিতে হবে। এই নির্বাচিত পঞ্চায়েতগুলো ছিল বলে আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই রকম একটা ভয়াবহ পরিস্থিতির মোকাবিলা করতে পেরেছে। আমাদের মাননীয় ইন্দিরা গান্ধী কংগ্রেসের সদস্য রজনী দোলুই মহাশয় বললেন যে যাঁরা নির্বাচিত হয়েছেন এই পঞ্চায়েতগুলোতে তাঁরা অর্বাচীন। গণতন্ত্রের প্রতি এদের কি দৃষ্টি সেটা আমরা সকলেই জানি, ওঁদের কাছে এর কোনও মর্যাদা নেই। নির্বাচিত হলেন যে সব প্রতিনিধি, যারা দায়িত্ব নিয়ে এই ভয়াবহ পরিস্থিতির মোকাবিলা করলেন, সারা পশ্চিমবাংলায় যখন এই রকম একটা ভূমিকা পালিত হচ্ছে, সেই নির্বাচিত পঞ্চায়েতগুলোকে উনি বললেন অর্বাচীন, ওঁরা যে এই কথা বলবেন, এটা আমরা জানি, এতে আমি অবাক হইনি। ওঁরা দলবাজির কথা বলেছেন, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান হচ্ছে বিরোধী দলের নেতা কাশীকান্ত মৈত্র। তিনি এই কমিটির চেয়ারম্যান হিসাবে কিছুদিন আগে বিধানসভায় যে রিপোর্ট দিয়েছেন তার কয়েকটি বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাংলা দেশের উদ্বাস্তুরা ১৯৭১ সালের মার্চ থেকে ডিসেম্বর পর্যন্ত যখন আসতে থাকেন, তদানীন্তন সরকার বলেছিলেন যে ৭৫ লক্ষ উদ্বাস্তু এসেছিল, এই উদ্বাস্তুদের খাওয়া, থাকার ব্যবস্থা করার জন্য, রিলিফের ব্যবস্থা করার জন্য তদানীন্তন কেন্দ্রীয় সরকার ১১ কিস্তিতে ১১০ কোটি ৫৭ লক্ষ টাকা তদানীন্তন পশ্চিমবঙ্গ সরকারের হাতে দিয়েছিলেন। তদানীন্তন রাজ্য সরকার দাবি করেছিলেন যে ৮৯ কোটি ৩০ লক্ষ টাকা তারা খরচ করেছিলেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট আপনার কাছে আছে, সেই রিপোর্টে উল্লেখ আছে তদানীন্তন রাজ্য সরকার দাবি করেছিলেন যে ডিসেম্বর মাসের মধ্যে ৮০ কোটি টাকার হিসাব তারা দিয়েছেন কিন্তু অ্যাকাউন্টেন্ট জেনারেল বলছেন ৭৮ কোটি ৪৬ লক্ষ টাকার হিসাব তিনি পেয়েছেন। যে টাকা হিসাব দিয়েছেন, তার হিসাব অ্যাকাউন্টেন্ট জেনারেল পান নি। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে এই কথা বলা হয়েছে ১১ কোটি টাকা বেপাত্তা হয়ে গেছে।

[4-25—4-35 P.M.]

স্যার, পাবলিক অ্যাকাউন্টস কমিটির আর একটা রিপোর্টের উপর আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলছে নদীয়া জেলার সেনাপাড়া ডিস্ট্রিবিউশন সেন্টার ক্যাম্পের ক্যাম্প কমানডান্ড ২,১০,১৭৮ টাকা ৪০ পয়সার আজ অবধি হিসাব দেয়নি এবং ঐ পাবলিক অ্যাকাউন্টস কমিটি বলছে, যে বসিরহাটের একটি যুব সংগঠনকে, বোধ করি যুব কংগ্রেস, তাদের হাতে ১ লক্ষ ৬৯ হাজার টাকার বন্টনের জন্য, দেওয়া হয়েছিল। কিন্তু এই রিপোর্টে বলা হয়েছে যে, সেই মালের কোনও হিসাব পাওয়া যায় নি। তাহলে আজকে কারা দলবাজির অভিযোগ করছে দেখুন। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনি জানেন ১৯৭১ সালের ডিসেম্বর থেকে ১৯৭২ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সল্টলেকে

ক্যাম্প হয়েছিল এবং সেখান থেকে ৩ লক্ষ ২ হাজার টাকার খাদ্য দ্রব্য চুরি ও লুঠ হয়েছিল। কাদের সাহায্যে ক্যাম্পগুলি পরিচালিত হয়েছিল তা আমরা জানি। পাবলিক অ্যাকাউন্টস কমিটি আশ্চর্য হয়ে গিয়েছে যে, এত বড় চুরির ঘটনা ৩/৪ বার করে ঘটে গেল অথচ যারা ক্যাম্পে ছিলেন তারা দায়িত্ব অনুভব করলেন না জেলা ম্যাজিস্ট্রেটকে জানাবার। জেলা শাসক অ্যাকাউন্টেন্ট জেনারেল রিপোর্ট থেকে আনতে পারেন। ৩ লক্ষ ২ হাজার টাকার মাল চুরি হয়েছে, লুট হয়েছে, এই নজীর যারা সৃষ্টি করেছে, তারাই আবার আজকে অভিযোগ করছে দলবাজির। ডেপুটি স্পিকার, স্যার, আপনি জানেন যে দুর্গত মানুষদের সাহায্য করার জন্য বিলেতের বিভিন্ন সংস্থার কাছ থেকে ১২.১২১ গাঁট কম্বল এসেছিল। তারমধ্যে ১৫,৬০০ টি কম্বল বেপাত্তা হয়ে যায়, যার কোনও হিসাব নেই। বিলিতি কম্বল বেশি দামে বাজারে বিক্রি হয় আমরা জানি। কিন্তু যারা দুর্গত মানুষদের কম্বলের হিসাব দিতে পারে না তারা আবার দলবাজির কথা বলে। জনতা পার্টির বন্ধুরাও অভিযোগ করেছেন। তাঁদের কাছে আমার অনুরোধ এই যে, পশ্চিমবাংলার পুনর্গঠনের জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ সংগ্রহের জন্য আমরা আপনাদের সহযোগিতা চাই। আমরা বেশি দাবি করিনি। জনতা পার্টির কয়েক জন এম পি পর্যবেক্ষক হয়ে আমাদের এখানে এসেছিলেন। তাঁরা সরকারকে ভাবতে বলেছিলেন এবং তাঁরা বলেছিলেন যে, এই বিধ্বংসী বন্যায় ১ হাজার কোটি টাকার মতো ক্ষতি হয়েছে। আমাদের সরকার বেশি টাকা চায়নি। যেটুকু প্রয়োজন তার চেয়েও অনেক সামান্য টাকা চেয়েছে। আপনারা এই রাজ্যপালের ভাষণের মধ্যেই দেখতে পাবেন যে, আমাদের সরকার ত্রাণ ও পুনর্গঠন বাবদ ৩৫০ কোটি টাকা চেয়েছে বাজেট অনুদান হিসাবে। আর ব্যাঙ্কও অন্যান্য আর্থিক সংস্থাগুলি থেকে সংস্থাগত ঋণ চাওয়া হয়েছে ১৩০ কোটি টাকা। আর এখন পর্যন্ত আমরা কি পেয়েছি? সেটাও রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। স্বল্পমেয়াদী কৃষিঋণ বাবদ ৩০ কোটি টাকা বাজেট সাহায্য মঞ্জুর হয়েছে ৮৮.৯৩ কোটি টাকা, তার মধ্যে পাওয়া গেছে ৬৫ কোটি টাকা। এছাড়া কি পেয়েছি? খয়রাতী সাহায্য ও ফুড ফর ওয়ার্কের জন্য খাদ্য শস্য পেয়েছি। আমরা যেটা চেয়েছিলাম সেটা ন্যূনতম প্রয়োজনের জন্য চেয়েছিলাম। অথচ আজকে কেন্দ্রীয় সরকার পরিষ্কার করে বলছেন না যে, তাঁরা কত দেবেন, কত দেবেন না। তাঁরা যদি একটু পরিষ্কার করে বলেন তাহলে আমরা একটা পরিকল্পনা নিতে পারি। আমরা জানি আমাদের টাকা কম, ক্ষমতা কম। কিন্তু পশ্চিমবাংলার ৫ কোটি মানুষের জনসমর্থন আমাদের পিছনে রয়েছে, তাই মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে ৩ কোটি টাকা ওঠে, যা ভারতবর্ষের জন্য কোনও রাজ্যে অতীতে উঠেছে বলে আমাদের জানা নাই। ডেপুটি স্পিকার মহোদয়, সুতরাং আমি বলব যে-সামান্য টাকা আজকে আমরা কেন্দ্রের কাছে দাবি করেছি সেটা তাঁরা দেবেন কিনা পরিষ্কার করে বলুন। তাঁরা কিন্তু পরিষ্কার করে বলছেন না। তাঁরা যদি পরিষ্কার করে আমাদের বুঝিয়ে দিতে পারেন যে, আমরা অন্যায় দাবি করছি, জনতা পার্টি যদি আমাদের দেখিয়ে দেন তাহলে আমরা নিশ্চয়ই আমাদের দাবির বিষয়ে চিন্তা করব। কিন্তু আমরা জানি কেউ একথা বলতে পারে না, পশ্চিমবাংলার মানুষ কেন, সারা ভারতবর্ষের মানুষ একথা বলতে পারবে না। এই রকম

বিধ্বংসী বন্যার যে বিরাট তান্ডব সৃষ্টি হয়েছিল তার হাত থেকে পশ্চিমবাংলাকে মুক্ত করে তাকে পুনর্গঠনের জন্য আমরা সামান্য টাকাই চেয়েছি এবং সেটা দুটি বাজেটে চেয়েছি। তাঁরা একটু পরিষ্কার করে বলুন দেবেন, কি দেবেন না। যদি না দেন, কেন দেবেন না, সেটাও সারা ভারতবর্ষের মানুষের কাছে বলুন, শুধু পশ্চিমবাংলার মানুষের কাছে নয়। আমরা আশা করি কেন্দ্রীয় সরকার বিবেচনা করবেন এবং জনতা পার্টির বন্ধুদের বলব যে, তাঁরা কেন্দ্রীয় সরকারকে উপযুক্ত বিবেচনা করাবার জন্য তাঁদের যে ভূমিকার প্রয়োজন সেই ভূমিকা পালন করুন। শুধু বিরোধীতার জন্য বিরোধীতা করবেন না। কেন্দ্রে আপনারা সরকারে রয়েছেন, আর রাজ্যে আপনারা বিরোধী দলে। আপনাদের কাছে আমার জিজ্ঞাস্য, ৮ তারিখে দেখেননি কাদের কোথায় অবস্থান ছিল? স্বৈরতন্ত্রে এবং গণতন্ত্রের প্রশ্ন জনতা বন্ধুরা কোথায় দাঁড়িয়েছিলেন? কাদের পাশে সেদিন দাঁড়িয়েছিলেন আর স্বৈরতন্ত্রী শক্তিগুলি সেদিন এই বিধান সভার অভ্যন্তরে কিভাবে ঐক্যবদ্ধ হয়েছিল। সুতরাং আজকে সেই নীতি গ্রহণ করুন অর্থনৈতিক এবং রাজনৈতিক নীতিতে স্বৈরতন্ত্রী বিরোধী শক্তিকে সাহায্য করুন। শুধু পশ্চিমবাংলায় বিরোধীতার জন্য বিরোধীতা এই নীতি ছেড়ে গণতন্ত্রের বিশ্বাসঘাতক স্বৈরতন্ত্রী শক্তির বিরোধীতা করুন। ডেপুটি স্পিকার স্যার, এই কয়টি কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজভবনের কাছে আজকে বিভিন্ন কলেজগুলির কর্মচারী শিক্ষক এবং ছাত্ররা অবস্থান করছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাঁরা তাদের প্রতিনিধিদের সঙ্গে দেখা করে তাদের সমস্যাগুলির সমাধানের ব্যবস্থা করেন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সহকারি অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তার প্রতি পূর্ণ সমর্থন্ জানাচ্ছি। রাজ্যপালের ভাষণ বাস্তব অবস্থার অনুরূপ হয়েছে এবং বাস্তব অবস্থার প্রতিফলন দেখতে পেয়েছি। বামফ্রন্ট সরকার একথা কখনও দাবি করেনি যে, সমস্ত সমস্যার সমাধান করতে পেরেছেন। যে সামাজিক অর্থনৈতিক ব্যবস্থা রয়েছে তাতে জনসাধারণের যে কোনও মৌলিক সমস্যার সমাধান করা মুশকিল। সংবিধানের বাধা রয়েছে এবং এই সংবিধান রাজ্যকে কম ক্ষমতা দিয়েছে। রাজ্যের আর্থিক সঙ্গতি কমিয়ে দিয়েছে। তাছাড়া দীর্ঘকাল ধরে কংগ্রেসি শাসনের ফলে যে অবক্ষয় হয়েছে সেই অবক্ষয় অল্পদিনের মধ্যে দূর করা সম্ভব নয়। তাঁদের পুরানো পাপের কাজ বহন করতে হচ্ছে। তারা যে শূন্য ভান্ডার ফেলে চলে গেলেন তা অল্প দিনের মধ্যে পরিপূর্ণ করে ফেলা সম্ভব নয়। তা ছাড়া আমলাতন্ত্র এবং পুলিশ বিরোধীতা করছে। এই ব্যবস্থায় করা সম্ভব না হলেও ১৮/১৯ মাসের ভেতর এই বামফ্রন্ট সরকার কিছু কিছু করতে সক্ষম হয়েছে এবং তারফলে তারা জনসাধারণের সমর্থন লাভ করতে পেরেছেন, মূল নীতি কতকগুলি তুলে ধরতে পেরেছেন যা আমরা ভূমিসংস্কারের ক্ষেত্রে, পঞ্চায়েত নির্বাচনের ক্ষেত্রে লক্ষ্য করেছি এবং যে কথা পূর্ববর্তী বক্তা বলে গেলেন আমিও সেই কথা বলতে

চাইছি—রাজ্যপালের ভাষণে অত্যন্ত সুস্পষ্টভাবে বলা হয়েছে কিছু কিছু কাজ হলেও সন্তুষ্টির মনোভাবের কোনও কারণ নেই—এটা একটা বড় কথা, এখনও সেই অবস্থার সৃষ্টি হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কিছুদিন ধরে লক্ষ্য করছি যে বিরোধী দলের যে ভূমিকা সেটা তাঁরা ঠিকমতো পালন করছেন না। সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় বিরোধী দলের একটা বিশেষ গুরুত্বপূর্ণ স্থান আছে। যদি বিধানসভায় এবং লোকসভায় বিরোধী দল না থাকে, বিরোধী দল যদি সরকারের ন্যায্য সমালোচনা না করে তাহলে সরকার ঠিকমতো চলতে পারে না এবং জনগণের যে স্বাধীন গণতন্ত্র সেটা নষ্ট হয়। বিরোধী দল তার ভূমিকা পালন করতে গিয়ে সরকারের কঠোর সমালোচনা করবেন, অত্যন্ত কঠোর মন্তব্য করবেন এবং দরকার হলে কখনও কখনও পথ দেখাবার চেষ্টা করবেন—এটাই সর্বত্র স্বীকৃত। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? সেই ভূমিকা তারা পালন করতে পারছেন না, তাদের বক্তৃতার মধ্যে, সমালোচনার মধ্যে সেই জিনিস তারা দেখাতে পারছেন না। গাল দেওয়া আর সমালোচনা করা এক জিনিস নয়। বিরোধী দলের কাজ হচ্ছে সরকারকে কথায় কথায় গাল দেওয়া, কোনও যুক্তি নেই, খালি গাল দেওয়া ছাড়া। এইভাবে আজকে বিরোধী দলের তিন জন বক্তা বক্তৃতা করলেন, শ্রী হরিপদ ভারতী মহাশয়, রজনীকান্ত দোলুই এবং ডঃ জয়নাল আবেদিন সাহেব—পুরো নেতি-বাচক বক্তব্য রেখে গেলেন। এটা খারাপ, সেটা খারাপ, একটাও গঠনমূলক কথা নেই—কৃষিতে পিছিয়ে আছি, শিল্পে পিছিয়ে আছি এইসব কথা বলে গেলেন। কি করব আমরা? একটাও গঠনমূলক কথা নেই।

[4-35—4-45 P.M.]

বিরোধী দলের কাজ এটা নয়, বিরোধী দলের দীর্ঘকালের একটা ঐতিহ্য আছে। যে সংসদীয় গণতন্ত্রের জন্ম বৃটেনে হয়েছে সেখানে যে বিরোধী দল আছে তারা গঠনমূলক সমালোচনাই করেন। পশ্চিমবাংলার বিধানসভায় দেশ বিভাগের পূর্বে মুসলিম লীগের শাসনের আমলে কংগ্রেসের বিরোধীর ভূমিকা ছিল, পরবর্তীকালে বামপন্থীরা ছিল সেখানে বিরোধী দলের লোকেরা গঠনমূলক সমালোচনা করেছেন, এবং সরকারের কি করা উচিত সেইসব কথাই বলেছেন। কিন্তু এই বিধানসভায় সরকারের সমালোচনা করে তাঁদের কি কি করা উচিত সে সম্বন্ধে একটি কথাও কেউ বললেন না। এটা বিরোধী দলের কাজ নয়। একটা কথা মনে রাখা দরকার সংসদীয় গণতন্ত্রে বিরোধীতা করার জন্যই বিরোধী দল নয়। প্রকৃত সমালোচনা করার পরিবর্তে তাঁরা স্টান্টের ভূমিকা গ্রহণ করেছেন। ধানের আঁটি নিয়ে, পোস্টার নিয়ে ভাঙ্গরা নাচ নাচতে নাচতে বিধানসভায় আসা বিরোধী দলের ভূমিকা নয়। একথা ঠিক যে অন্যায় কোথাও কোথাও হচ্ছে, পুলিশ ধোয়া তুলসীপাতা নয় কিন্তু সমালোচনা সেইভাবে করুন। উদ্বাস্তু ব্যাপারে শিক্ষার ব্যাপারে যদি কোথাও ভুল ত্রুটি হয় সে কথা বলুন কিন্তু ভূমি সংস্কারের ব্যাপারে সরকারের সঙ্গে বিরোধী দলের এক কথা বলা মুশকিল, কারণ বর্গাদারদের অধিকার দেবার জন্য যে সংগ্রাম চলছে তাতে তাঁরা এক হবেন কিভাবে? বন্যার ব্যাপারে যেখানে মানুষ বিপন্ন হয়েছে তাদের ত্রাণের কাজে একসঙ্গে কথা বললেই ভাল হত।

উদ্বাস্তুদের ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে কি করা যায় সেইভাবে কথা বললেই ভাল হত, কিন্তু তাঁরা কোনও রকম সহযোগিতার কথা বলেন নি যেটা বিরোধী দলের ভূমিকা নয়। মানুষের বিপদের দিনে সরকারের সঙ্গে একসঙ্গে যেখানে কাজ করা প্রয়োজন সেখানে আপনারা তা করছেন না, সমালোচনা আপনারা জোরভাবে করুন কিন্তু প্রকৃত বিরোধী দল হিসাবে ভূমিকা পালন করুন। রাজ্যপাল বলেছেন এতবড় বিপর্যয় ১০০ বছরে হয়নি, কিন্তু আমাদের প্রধানমন্ত্রী বলেছেন ৫০০ বছরের মধ্যে ভারতবর্ষে এতবড় বিপর্যয় হয়নি। এই বিপর্যয়ে রাজ্য সরকার যে টাকা কেন্দ্রের কাছ থেকে চেয়েছিলেন সেই টাকার সামান্যই পাওয়া গেছে। আমি মনে করি পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের অনুদার মনোভাব এতেই প্রমাণিত হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও এই বিপর্যয় অতিক্রান্ত করা গেছে এবং জনসাধারণ নিজেদের সহযোগিতায় নিজেদের পায়ে দাঁড়াতে পেরেছেন, কারণ তারা দেখছে বন্যার ব্যাপারে বামফ্রন্টের মন্ত্রী থেকে আরম্ভ করে সাধারণ কর্মীরা যেভাবে কাজ করছেন তাতে তাঁরা আশ্বস্ত বোধ করছেন। পুনর্বাসনের ব্যাপারে পশ্চিমবাংলা যে সমস্ত জনসমাবেশ হয়েছিল তাতে এতবড় সমাবেশ হয় যা আমরা আগে দেখিনি। মানুষের অভাব আছে বাড়ি ঘর ভেঙ্গে গেছে, জমিতে চাষ হয় নি, কিন্তু তবুও সরকারের পাশে দাঁড়িয়ে তারা কাজ করেছে। শুধু জনসাধারণের জন্যই কাজ করা নয়, জনসাধারণকে নিয়েই কাজ করা হয়েছে। আব্রাহাম লিংকন বলেছিলেন গভর্নমেন্ট অফ দি পিপল, ফর দি পিপল, অ্যান্ড বাই দি পিপল। কিন্তু এর সঙ্গে নতুন একটা শব্দ যোগ করা দরকার, সেটা হচ্ছে Government with the people অর্থাৎ জনসাধারণকে সঙ্গে নিয়ে কাজ করতে হবে। এটা শুধু বন্যার ব্যাপারেই নয়, সর্বক্ষেত্রে এই চেষ্টা চলছে, রাজ্যপালের ভাষণে আছে জরুরি অবস্থার সময় এই রাজ্যে ক্ষমতার অপব্যবহার যাঁরা করেছিলেন তাঁদের সম্পর্কে তদন্ত করার জন্য কয়েকটি কমিশন হয়েছে যার মধ্যে একটি কমিশনের রিপোর্ট বিধানসভায় পেশ করা হয়েছে। কিন্তু এই রিপোর্টের মধ্যে যেসব অভিযোগ আছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে জনসাধারণ সেইসব জানতে চায় কারণ স্বৈরতন্ত্র আরও মাথাচাড়া দেবার চেষ্টা করছে, সেইজন্য শুরুতেই এদের সাবধান করা দরকার। শান্তি শৃঙ্খলার কথা বিরোধী দলের তিনজন বক্তাই বলেছেন—হরিপদ বাবু বললেন পশ্চিমবাংলায় যা হচ্ছে তারই আলোচনা হোক, অন্য কোথাও কি হচ্ছে তা জানার দরকার নেই, উটপাখি যদি বালির মধ্যে মুখ গুঁজে থাকে তাহলে আমরা নিরুপায়। সুতরাং সারা পৃথিবীটা দেখা দরকার। বিহার, উত্তরপ্রদেশে, কলেজ বিশ্ববিদ্যালয়গুলিতে কি হচ্ছে তা তিনি জানেন—সেখানে জনতা সরকার, চোখ তিনি যদি ঢেকে থাকে তাহলে আমরা কি করব, আমরা যে তাকিয়ে দেখতে চাই কোন কণ্ঠের হয়ে তিনি এইসব কথা বলছেন তা আমরা জানতে চাই। প্রধান মন্ত্রীর শাসিত দিল্লিতেই মেয়েরা সন্ধ্যার পর রাস্তায় বের হয় না, কেন্দ্রের শিক্ষামন্ত্রী কিছু দিন আগে দিল্লিতে একটা সভা ডেকেছিলেন কিভাবে সারা দেশের শিক্ষা প্রতিষ্ঠান থেকে অশান্তি দূর করা যায়। উত্তরপ্রদেশ, বিহার, হরিয়ানা, মহারাষ্ট্র সব জায়গায় গোলমাল হচ্ছে, শুধু কলকাতা নয়, পশ্চিমবাংলার ৭টা বিশ্ববিদ্যালয়ের দরজা খোলা পরীক্ষা হচ্ছে, ক্লাশ হচ্ছে এখানে আলো আছে, অন্ধকার নেই কিন্তু কিছু জীব আছে যারা আলোতে চোখ মেলতে

পারে না যেমন বাদুড়, এইজন্যই তাঁদের কষ্ট হচ্ছে, সেইজনাই বলছি পশ্চিমবাংলায় অশান্তির রাজ্য সৃষ্টি করবেন না এখানকার মানুষ সজাগ আছেন। তিনি বলেছেন বিভিন্ন বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করে দুর্নীতি কি দূর হয়েছে? বিশ ত্রিশ বছরের যে জঞ্জাল তা কি এত সহজে দূর করা যায়? কিন্তু তিনি কি জানেন না কলকাতা বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা দপ্তরে কিভাবে ধাক্কা মারা হয়েছে, সেখানকার কন্ট্রোলার অফ একজামিনেশন এবং আরও কয়েকজন অফিসারকে দুর্নীতির দায়ে ছাঁটাই করা হয়েছে এর ফলে আজকে সকলেই সন্ত্রস্ত যে আর দুর্নীতি করব না, দুর্নীতি দূর করার জন্য বর্ধমানে কমিশন গঠন করা হয়েছে এই একদিনে সমস্ত কাজ হবে না কারণ এই কাজ খুব কঠিন কাজ, এই কাজে আপনারা সহযোগিতা করুন কিন্তু তা না করে আপনারা যেটা করছেন তাতে ছাত্র, অভিভাবক ইত্যাদি কে কি আপনারা সাহায্য করছেন? বিশ্ববিদ্যালয়গুলিতে যে অনেক অব্যবস্থা আছে সেটা দূর করতে হবে।

[4-45—4-55 P.M.]

আসুন সকলে মিলে আমরা সেটা করি। কিন্তু যেটুকু ভাল কাজ হচ্ছে সেটাকে নস্যাৎ করার চেষ্টা, বিদ্রুপ করার চেষ্টা ঠিক নয়। নৈরাজ্যের কথা তাঁরা বলেছেন। ভাষা শিক্ষা সম্পর্কে হরিপদ বাবু বলেছেন বামফ্রন্ট সরকার কিংবা বিশ্ববিদ্যালয় বাংলা বা ইংরাজি পড়া তুলে দিয়েছে ডিগ্রি স্তরে। এটা একটা ভুল ধারণার সৃষ্টি করা হচ্ছে। দীর্ঘ সময় ধরে তাঁরা পড়ে এসেছেন কলেজ স্তরে, উচ্চতর শিক্ষায় বিভিন্ন বিষয়ে তাঁরা স্পেশালাইজেশন করবেন, কেউ ইংরাজি নেবেন তার পড়াবার ব্যবস্থা থাকবে, কেউ বাংলা নেবেন তার পড়াবার ব্যবস্থা থাকবে, কেবলমাত্র অন্যান্য ক্ষেত্রে বিজ্ঞান, কমার্স, তাদের ক্ষেত্রে এই সুযোগ দেওয়া হয়েছে। এটা তুলে দেওয়ার কোনও ব্যবস্থা করা হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবার একটু অন্যদিকে আলোচনা করব সেটা হল বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ পুনর্গঠনের কাজ শুরু করেছেন, বিভিন্ন ক্ষেত্রে তাঁরা নজর দিয়েছেন। কৃষির ব্যাপারে অনেক সমালোচনা হল। কিন্তু রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন এবং এই তথ্য কেউ অস্বীকার করতে পারবেন না ইদানিংকালে কৃষির উৎপাদন অত্যন্ত বেড়েছে, বন্যার বিপর্যয় সত্ত্বেও কৃষির উৎপাদন বেড়েছে। আমাদের পশ্চিমবঙ্গের কয়েকটি সমস্যার প্রতি আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি প্রথমে আমাদের চা শিল্প সম্পর্কে কয়েকটি কথা বলব। চা শিল্প কেবল পশ্চিমবঙ্গ নয় ভারতের অন্যতম প্রধান শিল্প। এই শিল্পে বহু লোক নিযুক্ত রয়েছে। এই শিল্পের অর্থ নীতির উপর বহু মানুষ নির্ভর করছে এবং চা এবং পাট থেকে আমাদের ভারতবর্ষ প্রচুর বিদেশি মুদ্রা উপার্জন করে। কিছুদিন চায়ের আন্তর্জাতিক বাজার কিছুটা খারাপ হলেও ইদানিংকালে চায়ের আন্তর্জাতিক বাজার ভাল হয়েছে। কিন্তু উত্তরবঙ্গে এর দার্জিলিং, জলপাইগুড়ি, অল্প কিছু কোচবিহার, পশ্চিমদিনাজপুরএ যে চা-বাগানগুলি রয়েছে সেগুলি নষ্ট হতে বসেছে। এক শ্রেণীর মালিক অল্প সময়ে টাকা কেড়ে নেবার জন্য গাছ কেটে ফেলছে, তারা সার ঠিকমতো দিচ্ছে না। চা গবেষণা কেন্দ্রের আমাদের দার্জিলিং চা যেটা সারা পৃথিবী

বিখ্যাত সেই চা কেন নষ্ট হচ্ছে, ভুল সার দেওয়ার জন্য, কি রিপ্ল্যান্টিং না করার জন্য, কি কারণে নষ্ট হচ্ছে সেটা ভাল করে গবেষণা করা দরকার। আমাদের পশ্চিমবঙ্গে কোনও চা গবেষণা কেন্দ্র নেই। টি রিসার্চ অ্যাশোসিয়েশন এর একটা সাব-স্টেশন নাগরাকাটায় আছে এবং আসামে টোকলাইতে একটা সাব-স্টেশন আছে। আমাদের পশ্চিমবঙ্গে একটা চা গবেষণা কেন্দ্র করা উচিত। আমি আমাদের অর্থমন্ত্রী অশোক মিত্র মহাশয়ের কাছে নিবেদন করতে চাই শিলিগুড়ি অকশনের উপর যে ট্যাক্স চাপানো হয়েছে তার ফলে উত্তরবঙ্গের চা-বাগানগুলি গৌহাটিতে চলে যাচ্ছে। এই বিষয়ে চা সংশ্লিষ্ট সকল পক্ষ ঐ অঞ্চলের নানাভাবে আবেদন করেছেন। আমি তাঁর কাছে একটা নিবেদন রাখতে চাই এই বিষয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় হচ্ছে ডুয়ার্সে বহু হাজার একর জমি উদ্বৃত্ত পড়ে রয়েছে, সেটা বন্টন করা দরকার। আন্তর্জাতিক বাজারে চায়ের চাহিদা বেড়েছে, চা বিক্রির সুযোগ বেড়েছে, এই জমি চায়ের জন্য ব্যবহার করা উচিত। কিন্তু এই জমি চা-বাগানের কোম্পানির হাতে না দিয়ে যেসব বেকার ছেলে রয়েছে তাদের হাতে দিয়ে কো-অপারেটিভ করে যদি চা উৎপন্ন করা যায় তাহলে বেকার সমস্যার সমাধান হয়। সেজন্য আমি প্রস্তাব করছি নীলগিরি, কেরালা, হিমাচল প্রদেশের মতো সমবায় সমিতি করে চায়ের উৎপাদন বৃদ্ধির জন্য উদ্বৃত্ত জমি এদের মধ্যে বন্টন করা হোক। তারপর কথা হচ্ছে উত্তরবঙ্গের পাঁচটি জেলার উন্নয়নের দিকে নজর দেওয়া দরকার। জয়নাল আবেদিন সাহেব দীর্ঘদিন মন্ত্রী ছিলেন, তাঁর সরকারের আমলে উত্তরবঙ্গের উন্নতির জন্য কোনও চেষ্টা হয়নি। তাঁর সংশোধনীতে উত্তরবঙ্গের উল্লেখ করেছেন বটে কিন্তু উত্তরবঙ্গের উন্নতির জন্য কি করা উচিত সে সম্বন্ধে তিনি কিছু বললেন না। উত্তরবঙ্গের পাঁচটি জেলা পিছিয়ে রয়েছে। এতদিন গঙ্গার উপর সেতু ছিল না বলে যাতায়াতের অসুবিধা ছিল, এখন ফাবাক্কায় ব্যারেজ হয়েছে, তার উন্নতির জন্য বহু এলাকা, দার্জিলিং, তরাই এলাকা নিয়ে একটা ব্যাপক জিওলজিক্যাল সার্ভে হওয়া দরকার।

অনেক খনিজ সম্পদ সেখানে পাওয়া যাবে, সেই সম্ভাবনা সেখানে রয়েছে এবং এই বিষয়ে অনেক পন্ডিত আলোচনা করেছেন। কাজেই আমি মনে করি একটা সামগ্রিক ভূতাত্ত্বিক সমীক্ষা হওয়া প্রয়োজন। ডুয়ার্স এবং দার্জিলিং এলাকায় একটা বিরাট বনাঞ্চল রয়েছে এবং সেখানে মেডিক্যাল প্ল্যান্টে পাওয়া যায়। কাজেই এই ব্যাপারেও ভালভাবে সমীক্ষা করা প্রয়োজন। তারপর, কৃষিতে ধান, তামাক, আলু এবং সর্ষের উৎপাদনের পাশাপাশি আরও বেশি করে নজর দেওয়া উচিত অন্যদিকে। সেখানে লেবুর প্রচুর সম্ভাবনা রয়েছে এবং সেই সম্ভাবনা এমন যে সাইট্রাস রেভলিউশন করা যায়। কাজেই এইদিকে আমাদের নজর দিতে হবে। আমাদের অঞ্চলে আপেলের চাষ করা দরকার। তারপর, কালিম্পং-এ সুগার বিটের গবেষণা করে এর উৎপাদন করা সম্ভব। এই সুগার বিট থেকে ঝোলাগুড় তৈরি করা সম্ভব। আখের চিনির ঝোলাগুড়ের কুইন্টাল ৩০ টাকা কিন্তু সুগার বিট থেকে যে ঝোলাগুড় হয় তার কুইন্টাল হচ্ছে ১৮০০ টাকা। শুধু তাই, এ থেকে যে অ্যালকোহল আমরা পাব সেটা শিল্পের কাজে ব্যবহার করতে পারব। কাজেই এই এলাকায় সুগার বিটের চাষ আমাদের

করার ব্যবস্থা করতে হবে। তারপর, দার্জিলিং জেলার পাহাড় এলাকায় নানা রকম মশলা হতে পারে, এলাচ তৈরি হতে পারে। ভুট্টা ডুয়ার্স এবং পাহাড় অঞ্চলে হয় এবং একে আরও বাড়াবার সুযোগ রয়েছে। ভুট্টা হচ্ছে ক্যাটেল ফিড, পোলট্রি ফিড, পিগারি ফিডের একটা প্রধান জিনিস। কাজেই এগুলি আমাদের বাড়ানো দরকার। তারপর শিল্পের ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে আনারস, কমলালেবু এবং আমের সংরক্ষণের ব্যবস্থা যখন হয়েছে তখন এর উৎপাদন বাড়িয়ে একে আরও উন্নত করা যায় এবং এর মাধ্যমে আমরা প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করতে পারি। আমরা জানি শিল্পোন্নয়ন ছাড়া বেকার সমস্যার সমাধান সম্ভব নয়। বেকার সমস্যার সমাধান না করতে পারলে আমাদের গ্রামীণ অর্থনীতির উন্নতি হবে না, কাজেই সেই ব্যবস্থা আমাদের করা দরকার। চা-এর অবশিষ্টাংশ থেকে যে ক্যাফিন তৈরি হয় সেগুলি রপ্তানি করা যায়। তারপর, রাউলফিয়া সার্পেনটিনা বলে একরকম গাছ পাওয়া যায় যা থেকে হার্টের ঔষধ তৈরি করা যায়। এবং একথা ডঃ অসীমা চ্যাটার্জি বলেছেন। ওখানে যে রেমি গাছ রয়েছে তা থেকে কাপড় তৈরি করা যায়। স্যার, আমরা দীর্ঘকাল ধরে শুনছি উত্তরবঙ্গে কাগজের কল হবে। তার কি হল আমরা বুঝতে পারছি না। আমরা জানি ভুটানে একটা সিমেন্ট কারখানা হচ্ছে। এই সিমেন্ট তৈরি করবার জন্য যে সমস্ত জিনিস দরকার সেটা আমাদের ডুয়ার্স অঞ্চলে পাওয়া যায়। জয়ন্তী হিলস-এ প্রচুর ডলোমাইট রয়েছে এবং তা থেকে এক ধরনের সিমেন্ট তৈরি করা যায়। স্যার, শিল্পের প্রসার করতে গেলে বিদ্যুতের প্রয়োজন। দক্ষিণবঙ্গে কিছু বিদ্যুৎ আছে কিন্তু উত্তরবঙ্গে কোনও বিদ্যুৎ নেই এবং এরজন্য দায়ী কংগ্রেসের অপশাসন। ডালখোলায় একটা থার্মাল প্ল্যান্ট হবে শুনছি, কিন্তু সেটা আজ পর্যন্ত হল না। আমি প্রস্তাব করছি এগুলি ত্বরান্বিত করা হোক, কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ভুটানের সঙ্গে কথা বলা হোক এবং চোখা থেকে যাতে আমরা বিদ্যুৎ পেতে পারি তার ব্যবস্থা করা হোক। শুধু তাই নয়, দার্জিলিং-এ রাম্মাম বিদ্যুৎ প্রকল্প যাতে চালু হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা হোক। তারপর শিলিগুড়িতে গ্যাস টার্বাইন আসছে ভাল কথা, কিন্তু আমি মনে করি এতে সমস্যার সমাধান হবে না। ডালখোলা থার্মাল প্ল্যান্ট পরিকল্পনা আবার চালু করা হোক এবং জলপাইগুড়িতে আর একটা প্ল্যাট তৈরি করা হোক। আমাদের পরিকল্পনা মন্ত্রী এখানে রয়েছেন, আমি তাঁর কাছে অনুরোধ রাখছি উত্তরবঙ্গে যে বিরাট সম্ভাবনা রয়েছে তাকে ভালভাবে খতিয়ে দেখে আমাদের কৃষি শিল্প এবং বাণিজ্য সম্পদের জিনিসগুলির যাতে সম্প্রসারণ হয় তার ব্যবস্থা তিনি করুন এবং উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ তৈরি করুন। একথা বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 P.M.]

**শ্রী মতীশচন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণ যেটা আমাদের সামনে মনে রাখা রয়েছে এবং তার উপর যে ধন্যবাদ প্রস্তাব উত্থাপিত হয়েছে সেটার সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আমাদের বন্ধু মাননীয় হরিপদ ভারতী মহাশয় এবং মাননীয় সদস্য জয়নাল সাহেব এখানে চিৎকার করে এখানে বলেছেন

যে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখতে চাই তিনি যেন ১৯৭০ সাল থেকে ১৯৭৮ সাল অবধি পশ্চিমবাংলার যে অপরাধের খতিয়ান, যেটা সরকারের কাছে আছে সেটা যেন এই সভায় বাজেট সেসনের মধ্যেই তিনি আমাদের সামনে পরিবেশন করুন। তা হলেই প্রমাণ হয়ে যাবে যে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা আমাদের আমলে অবনতি হয়েছে না উন্নতি হয়েছে। আমি আশা করব এই তথ্য তিনি হাউসের সামনে রাখবেন। স্যার, আমাদের এই পশ্চিমবাংলা সমস্যা সংকুল রাজ্য, এই রাজ্যের চিকিৎসা ব্যবস্থা যে পর্যায়ে আছে আমরা দাবি করতে পারি অন্যান্য রাজ্যের তুলনায় অনেক উন্নত। কিন্তু আমরা এতে আত্মসন্তুষ্টি নই। আমাদের বন্ধু কমরেড দীনেশ মজুমদার একটু আগেই বলেছেন যে আমাদের সরকারের লক্ষ্য হচ্ছে মানুষকে বাঁচানো এবং সেইদিকেই আমরা দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাব। স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে আমি বলতে পারি পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে রুগীদের জন্য খাদ্যের বরাদ্দ দৈনিক ৩ টাকা থেকে সওয়া তিন টাকা পরিবর্তন করা হয়েছিল। কিন্তু একথা আমি বলতে পারি যে ই-এস-আই হাসপাতালে এবং রাজ্যস্তরে শ্রমিক কর্মচারিদের চিকিৎসার জন্য দৈনিক খাদ্য বরাদ্দের টাকা ৫.৫০ টাকা করা হয়েছে এবং সরকারি যে সমস্ত হাসপাতাল আছে সেগুলিও একই হারে যাতে করা হয় তারজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি আবেদন রাখছি। মাননীয় রাজ্যপালের ভাষণে পরিষ্কার আছে যে এই সরকার সিদ্ধান্ত নিয়েছে যে প্রতিটি গ্রামের জনসাধারণ বিশুদ্ধ পানীয় জল খেতে পারেন তারজন্য বাস্তব কর্মসূচি গ্রহণ করেছেন। আমাদের পৌর এলাকা যাতে প্রতিটি মানুষ বিশুদ্ধ পানীয় জল পেতে পাবে তারজন্য পৌরমন্ত্রী মহাশয় ব্যবস্থা করেছেন। আমাদের রাজ্য সরকার সব দিকে পুরো দমে কাজ চালিয়ে যাচ্ছে। আমাদের মনে রাখতে হবে যে বিধ্বংসী বন্যায় পশ্চিমবাংলাকে একেবারে ধ্বংস করে দিয়ে গেছে কিন্তু এতে হতাশ হলে চলবে না। আমাদের সরকার দৃঢ় প্রতিজ্ঞ যে সমস্ত সমস্যার মোকাবিলা করতে। একটু আগেই মাননীয় সদস্য দীনেশ মজুমদার তিনি বলেছেন যে আমাদের সরকার সার্বিকভাবে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে সমস্ত পশ্চিমবাংলার মানুষকে বাঁচাবার চেষ্টা করছেন এবং কোনও মানুষকে না খেতে দিয়ে মরতে দেওয়া হবে না। মানুষকে না খেয়ে মরতে দিইনি। আমাদের ক্ষমতা অনুযায়ী যতটুকু সাহায্য দেওয়া যায় সেই সাহায্য দেবার জন্য সঠিক জায়গায় পৌঁছে দেবার চেষ্টা করা হয়েছে। আমাদের মন্ত্রীরা পুলিশের রিপোর্টের উপর নির্ভর না করে আমাদের বামফ্রন্টের মন্ত্রীরা নিজেদের জেলায় জেলায় গিয়েছেন বন্যা পীড়িত মানুষদের উদ্ধারের জন্য। দলমত নির্বিশেষে প্রত্যেকের সহযোগিতা নিয়ে সেদিন তাঁরা কাজ করেছেন এই কথা আজকে আমরা দাবি করতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার, বিহারে জনতা সরকার, উত্তর প্রদেশে জনতা সরকার এবং ত্রিপুরায় আর একটা বামফ্রন্ট সরকার আছে। আজকে মহারাষ্ট্রে সরকার বামফ্রন্ট সরকার নয় কিন্তু একই চেহারা এর দ্বারা কি ইঙ্গিত করে না? সুনীতি বাবু বললেন যে পশ্চিমবঙ্গ সরকার সমস্ত ভারতবর্ষের কাছে নাকি ধিকৃত। আজকে আমার কথা নয়, খবরের কাগজে আছে মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার তিনি কলকাতায় দাঁড়িয়ে বলে গিয়েছেন পশ্চিমবঙ্গবাসীদের যারা বন্যায় পীড়িত

হয়েছিল তাদের সাহায্যের জন্য মহারাষ্ট্রের শ্রমিক কৃষক, তারা ৭৫ লক্ষ টাকা আমাদের দেবে। কিন্তু আমরা জানি উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী তিনি যখন শুনলেন যে মহারাষ্ট্রের জনগণ পশ্চিমবাংলার জনগণের জন্য এগিয়ে আসছে তখন তারা বললেন যে উত্তর প্রদেশেও বন্যা হয়েছে তাদের কিছু সাহায্য করতে। তখন যতখানি সম্ভব হল সেই টাকার মধ্যে থেকে ২৫ লক্ষ টাকা উত্তরপ্রদেশকে দেওয়া হয়েছে, বাকি মহারাষ্ট্রের জনগণ তাদের ভালবাসার প্রতীক হিসাবে আমাদের মুখ্যমন্ত্রীর সাহায্য তহবিলে দিয়েছে। এর থেকে বোঝা যায় পশ্চিমবঙ্গের জন্য ভারতবর্ষের মানুষ কিভাবে চিন্তা করে। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বলতে চাই বন্যার মধ্যে দিয়ে শুধু আমার কথা নয়, সংবাদপত্রের কথা নয়, গ্রামবাংলা ও শহরের সমস্ত যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গিয়েছিল, সিদ্ধার্থ বাবুর সময় আমরা দেখেছিলাম যে তারা শুধু হাওয়াই জাহাজে চড়েই তাদের দায়িত্ব শেষ করতেন, আমাদের মন্ত্রীরা যেখানে মোটরে যাওয়া সম্ভব নয় সেখানে পায়ে হেঁটে বা নৌকায় করে মানুষের কাছে বন্যার সময় পৌঁছেছেন, সেখানে যাতে রাস্তাঘাট সংস্কার করা যায় পূর্ত দপ্তর যুদ্ধকালীন মনোভাব নিয়ে বাংলার যোগাযোগ ব্যবস্থা অল্প সময়ের মধ্যেই কার্যকর করেছে, যোগাযোগ পুনর্স্থাপন করেছে। সেখানে যে সমস্ত সেতু বন্যার কবলে পড়ে ধ্বংস হয়ে গিয়েছিল সেগুলো অধিকাংশই মেরামত করা হয়েছে। শুধু তাই নয়, পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে শাসিত হবে বলে যে প্রতিশ্রুতি দিয়েছিল নির্বাচনী ইস্তাহারে, ক্ষমতায় আসবার পর পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং সেই পঞ্চায়েত নির্বাচন করেই খান্ত হয়নি, আমাদের মুখ্যমন্ত্রী আমাদের বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত মন্ত্রী এই সভায় ঘোষণা করেন যে গ্রামবাংলায় এখন আর রাইটার্স বিল্ডিং-এর আমলাদের উপর নির্ভরশীল নয়, গ্রামের গরিব মানুষ যারা প্রতিনিধি হিসাবে নির্বাচিত গ্রামবাংলার উন্নয়নকল্পে তাদের হাতে অর্থ দেবে, তাদের সঙ্গে আলোচনা করে গ্রাম-বাংলাকে সুন্দর ও কি করে সব দিক থেকে শক্তিশালী করা যায় তার চেষ্টা করছেন।

[5-05—5-15 P.M.]

সেই কাজ পঞ্চায়েত মাধ্যমে পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে শুরু হয়েছে। আর একটা কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই সভাতে। বলা হয়েছে আমরা প্রতিশ্রুতি দিয়েছি, আমরা শুধু ফাঁকা প্রতিশ্রুতি দিচ্ছি না, বিগত বাজেটের সময় এই বিধানসভায় আমাদের অর্থমন্ত্রী অর্থ সংকটের কথা বলেছিলেন, তা সত্ত্বেও এখানে দাঁড়িয়ে অর্থমন্ত্রীকে এবং বামফ্রন্ট মন্ত্রীদের একথা বলেছিলাম যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত কর্মচারী আছে এবং আধা সরকারি যে সব কর্মচারী আছে তাদের যেন ১লা এপ্রিল ১৯৭৯ থেকে কেন্দ্রীয় হারে মাগ্গী ভাতা দেবার জন্য চেষ্টা করেন। তারজন্য অর্থমন্ত্রী চেষ্টা করেছেন, রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এই বাস্তবতার কথা ফুটে উঠেছে। তারজন্য আমি অর্থমন্ত্রীকে এবং গোটা মন্ত্রিসভাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে আত্ম সন্তুষ্টির কোনও কারণ নাই। আজকে আমাদের অর্থমন্ত্রী এবারে কি বাজেট রাখবেন জানি না। কিন্তু অর্থমন্ত্রীর কাছে আমি আবার এটা রাখছি যে কেন্দ্রীয় হারে যতখানি মাগ্গী ভাতা পাবার সেটা পশ্চিমবঙ্গ

সরকারি কর্মচারিদের এবং আধা সরকারি কর্মচারিরা যাতে পেতে পারে সেই আশ্বাস সরকারি কর্মচারিদের এবং আধা সরকারি কর্মচারিদের তিনি দিতে পারবেন। এ বিশ্বাস আমার আছে এবং এটা তিনি কার্যে পরিণত করবেন এই আসাও আমি রাখি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মরিচঝাঁপিকে কেন্দ্র করে অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন করা হয়েছে। আমি বিরোধী দলের বন্ধুদের কাছে আবেদন করছি যে তাঁরা ভেবে দেখুন এই দন্ডকারণ্য সৃষ্টি হয়েছিল কখন? বাংলাদেশ থেকে ছিন্নমূল হয়ে যখন উদ্বাস্তুরা এখানে আসলে পন্ডিত নেহেরু এবং সর্দার প্যাটেল প্রমুখ কংগ্রেসি নেতারা বলেছিলেন স্বাধীন ভারতের দরজা তাদের জন্য খোলা থাকবে। স্বাধীন ভারতবর্ষের নাগরিক হিসাবে তারা বেঁচে থাকতে পারবে, তারা সকলেই সাহায্য পাবে। এই যে কথা তাঁরা বলেছিলেন সেটা কতখানি কার্যকর হয়েছে সেটা ৩০ বছরের কংগ্রেসি রাজত্বের মধ্য দিয়ে প্রমাণ হয়ে গেছে। তাই আজকে আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন বাস্তবতার মধ্যে দাঁড়িয়ে আমরা সমস্যার মোকাবিলা করব। আমি বিরোধী বন্ধুদের জিজ্ঞাসা করতে চাই, তাঁরা কি প্রস্তুত আছেন? কেন্দ্রে জনতা সরকার আপনারা কি কেন্দ্রের কাছে সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব পাঠাতে প্রস্তুত আছেন যে দন্ডকারণ্য এলাকাকে একটা আলাদা রাজ্য হিসাবে ঘোষণা করা হোক, যদি থাকেন তবে আসুন বিরোধী দল সহ সকলে আমরা ঐকামত হয়ে এই প্রস্তাব ঘোষণা করি। দন্ডকারণ্য আলাদা রাজ্য হিসাবে যদি মর্যাদা পায় তাহলে দন্ডকারণ্যে যে উদ্বাস্তু আছে, তারা নিজেরাই সহজে নিজেদের ভাগ্য নির্ধারণ করাতে পারবেন। এই যে দন্ডকারণ্য এলাকার পরিধি, ভারতবর্ষ এমন অনেক ছোট রাজ্য আছে, যার আয়তন এই দন্ডকারণ্য থেকেও কম সুতরাং দন্ডকারণ্য যাতে রাজ্যের মর্যাদা পায় সেটা দেখতে হবে। যদি এর চাইতে ছোট রাজ্য রাজ্যের মর্যাদা পেয়ে থাকে, রাজ্যে রূপান্তরিত হতে পারে তাহলে দন্ডকারণ্যকেও একটা রাজ্যে রূপান্তরিত করা যাবে। সেটা করতে পারলে সেখানে বসবাসকারি মানুষদের নিয়ে রাজ্যে সুখ সুবিধা করা যাবে। যেভাবে অতীতে মাদ্রাজকে ভাগ করে অন্ধ্র সৃষ্টি হল সেই ভাবে আজকে দন্ডকারণ্য এলাকাকে একটা আলাদা রাজ্যের মর্যাদা দিই তাহলে বাস্তুহারা বন্ধুদের আজকে যারা অন্যদের উস্কানি দেওয়ার জন্য বিভ্রান্ত হয়ে অন্য পথে যাচ্ছে, তারা সম্মানের সঙ্গে স্বাধীন নাগরিক হিসাবে মর্যাদার সঙ্গে সেখানে বেঁচে থাকবে। তাই আমি এই আবেদন রাখছি।

মাননীয় সদস্য শ্রী রজনী দলুই বলেছেন যে সিমেন্ট কারখানায় নাকি মাত্র ৭৫ টাকা বেতন বেড়েছে! তিনি জানেন না। কমরেড শ্রী যতীন চক্রবর্তী এবং কমরেড শ্রী নিখিল দাসের গৌরব যে তাদের নেতৃত্বে সীমেন্স কারখানার ইউনিয়ন তাঁদের নেতৃত্বে পরিচালিত হয়। রজনীবাবু যদি ঠিক তথ্যটা দিতেন আমি খুশি হতাম। সীমেন্স কারখানার শ্রমিক কর্মচারী এবং অফিস কর্মচারী ইউনিয়ন শ্রী চক্রবর্তী এবং শ্রী দাসের নেতৃত্বে পরিচালিত হয়। সেখানে একজন ঝাড়ুদারও আজকের দিনে প্রায় ৬ শো টাকা ন্যূনতম বেতন পায়। আমাদের ইউনিয়নের সংগ্রামী ঐতিহ্য আছে। সংগ্রাম করে আমরা সেই বেতন আদায় করেছি মালিকের হাত থেকে। তিনি বলেছেন, সীমেন্স কারখানায় নাকি মাত্র ৭৫ টাকা বেতন বৃদ্ধি হয়েছে। ইতিমধ্যে

ইঞ্জিনিয়ারিং শিল্পে যে চুক্তি হয়েছে তাতে যে বেতন নির্ধারিত হয়েছে তার চাইতেও বেশি বেতন সীমেন্স কারখানার কর্মচারিরা পান এবং ইউনিয়নের জন্মের পর থেকে প্রতি বছর শতকরা ২০ পারসেন্ট হারে বোনাস পান এবং তার পরেও' তারা অতিরিক্ত টাকা পান। এইসব কথা রজনীবাবু জানেন না। তাই তাঁর কাছে সেই কথা আমি জানাচ্ছি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে এই সরকারের রাজত্বে কোনও উন্নতি হয় নি। তিনি ক্ষুদ্রশিল্প দপ্তরের দায়িত্বে ছিলেন কংগ্রেসি রাজত্বে। আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় জানাচ্ছি, আমি পাবলিক আন্ডার টেকিং কমিটির একজন সদস্য। আমরা সেদিন জানতে পারলাম, কংগ্রেসি রাজত্ব যেটা রাজ্য সরকারের পরিচালনাধীন কারখানা স্যাক্সবি ফারমার যেটা বৃহৎ ধরনের ইঞ্জিনিয়ারিং কারখানা, যে কারখানায় ভারতীয় রেলের বিভিন্ন ধরনের যন্ত্রপাতি তৈয়ারি হয়, সেই কারখানায় কংগ্রেসি রাজত্বে যারা বোর্ড অফ ডাইরেক্টরস এবং ম্যানেজিং ডাইরেক্টরস ছিলেন তারা ইঞ্জিনিয়ারিং দ্রব্যের উৎপাদন বন্ধ করে দিয়ে ধুতি, শাড়ি এবং লবণের ব্যবসা শুরু করেছিলেন এবং যে উৎপাদন হওয়া উচিত ছিল এবং যে মেশিনের উন্নতি করা উচিত ছিল তারজন্য কোনও পুঁজি নিয়োগ করা হয় নি এবং সেই কারখানা আজকে অচল অবস্থায় এসে গিয়েছে। এই বামফ্রন্ট সরকার আসার পর কারখানার কিভাবে উন্নতি করা যায়, সেজন্য শ্রমিক কর্মচারী এবং পরিচালক মন্ডলীর সাথে আলোচনা করে তার ব্যবস্থা করা যায়, তার চেষ্টা হচ্ছে। আর একটা কথা বলতে চাই, আমাদের পৌর মন্ত্রী আছেন, তিনি পৌরকর্মচারিদের চাকরির শর্ত, বেতন কাঠামো ইত্যাদির জন্য একটা কমিটি গত বছর করেছেন। কংগ্রেস রাজত্বে যে রিপোর্ট বেরিয়েছিল, আমরা মনে করি, সেই রিপোর্ট শ্রমিক স্বার্থ বিরোধী ছিল। সেইজন্য আমরা দাবি করেছিলাম সেই রিপোর্ট বাতিল করে নতুন একটা কমিটি করা হোক। তিনি সেই দাবির প্রতি মর্যাদা দিয়েছেন। তার সাথে পৌরমন্ত্রীর কাছে অনুরোধ করি, তিনি যখন তাঁর দপ্তরের বাজেট পেশ করবেন তখন তিনি এই সম্পর্কে বলবেন। ওঁরা কংগ্রেসিরা মুখে এক কথা বলেন, আর কাজে আর এক করেন। তাঁরা বলেন হরিজনদের প্রতি তাঁদের সবচেয়ে বেশি দরদ। মহাত্মা গান্ধীর নাম করে হরিজনদের উপর দরদের কথা বলেন। গত ২৩ বছরে চতুর্থ শ্রেণীর কর্মচারিদের বিশেষ করে ধাংগড়, মেথরদের কোয়াটার্স-এর অবস্থা এমন করে রেখেছেন যে সেগুলো দেখলে শুয়োরের খোঁয়াড় ছাড়া আর কিছু মনে হবে না। গত ২৩ বছরে চতুর্থ শ্রেণীর কর্মচারিদের আবাস স্থানের কোনও পরিবর্তন করেন নি।

[5-15—5-25 P.M.]

আমি পৌরমন্ত্রীকে আবেদন করব যে তিনি যখন তাঁর দপ্তরের বাজেট পেশ করবেন তখন যেন তিনি পৌর কর্মচারিদের চাকুরি এবং তাদের স্বার্থের কথা চিন্তা করেন। পৌর কর্মচারিদের মধ্যে যারা সব থেকে নিচের স্তরের কর্মচারী ঐ ধাঙ্গর মেথর তাদের বসবাসের উপযোগী বাসস্থানের ব্যবস্থা করেন এই আবেদন আমি তার কাছে রাখছি। এটা অবশ্য রাজ্যপালের ভাষণের মধ্যে না থাকলেও এটা আমি তাঁর কাছে তুলে ধরছি। আর একটা

কথা বলব সেটা হচ্ছে বেকার সমস্যা। এই সমস্যায় আজকে পশ্চিমবাংলা জর্জরিত। আমি বিরোধী বন্ধুদের কাছে আবেদন করব ১০০ বছর আগে সেই আমেরিকায় যে রব উঠেছিল যে এই শ্রমিক কর্মচারী যারা শোষিত বঞ্চিত তাদেরও সাধারণ মানুষের মতো আনন্দ করবার অধিকার আছে। যারা কারখানায় কাজ করে তাদের ৮ ঘন্টার বেশি কাজ করানো যাবে না। আজকে সেই ১০০ বছর পরে যেখানে বিজ্ঞান বেড়েছে, প্রযুক্তি বিদ্যার উন্নতি হয়েছে এবং অনেক কলকারখানায় যেখানে মানুষের কর্মক্ষমতা কমিয়ে দেওয়া হয়েছে, মেশিন বসিয়ে সেখানে ৩/৪ ঘন্টায় সেই সব জিনিসের উৎপাদন হচ্ছে। আমি বিরোধী পক্ষকে বলব তারা আমাদের সাথে একমত হয়ে প্রচলিত ফ্যাক্ট্রি অ্যাক্ট বদলে সংবিধান বদলে সেই ৮ ঘন্টা কাজের জায়গায় ৬ ঘন্টার কাজের ব্যবস্থা করেন তার জন্য যেন বিরোধী পক্ষরা আবেদন রাখেন। বিরোধী পক্ষের সাথে এক সঙ্গে আমরা এই দাবি কেন্দ্রের কাছে করতে চাই। আমি আবার রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমাদের বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করতে গিয়ে সরকার পক্ষের চীফ হুইপ যে বক্তব্য রাখলেন তার মধ্যে অধিকাংশ সময়ই অতিবাহিত করলেন এই বলে যে বিহারে এবং উত্তর প্রদেশে কি অরাজকতা চলছে। মানুষ আর নাই সেই জায়গায় সব মরতে বসেছে এই কথাই তিনি বলে গেলেন বিভিন্ন তথ্য প্রকাশ করতে গিয়ে। তাঁর বক্তব্য শুনে মনে হচ্ছিল যে তিনি যেন পশ্চিমবাংলার কেউই নয় বিহার কিংবা উত্তর প্রদেশের তিনি যেন বিরোধী দলের নেতা। আমি তাঁকে ধন্যবাদ জানাই তিনি এই কথা বলেছেন যে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রামে জনতা দলের সঙ্গে তাঁরা একই পথে সংগ্রাম করেছেন দেশ গঠনের কাজে সহযোগিতা করেছেন। সেই সাথে সাথে তিনি আবার বলেছেন আমরা নাকি জনতার লোক নয়, জোতদারদের দরদী। আমি তাঁকে জিজ্ঞাসা করতে পারি কি যে কোন কোন জোতদার আমাদের পক্ষে আছেন তাদের নাম কি? সেই নাম আমাদের দিতে পারেন? কিন্তু আমি বলতে পারি তাদের মধ্যে কত জোতদার আছেন। আজকে গ্রামাঞ্চলের সমস্ত জোতদার তাদের পক্ষপুটে আছে। কারণ তারা জানে কোন দিকের হাওয়া কোন দিকে বইছে। সমস্ত জোতদার তাদের পক্ষপাশে রয়েছে আর তার সাথে সমাজবিরোধীদের অশুভ আঁতাত হয়েছে। আর সেইজন্য মেদিনীপুরের গ্রামাঞ্চলে জনগণের জীবন সম্পত্তির কোনও নিরাপত্তা নাই। মেদিনীপুর জেলার ভগবানপুর থানায় হাজার হাজার অ্যাবস্কন্ট রয়েছে যাদের বিরুদ্ধে ওয়ারেন্ট আছে। একথা এস.ডি.ও জানেন। পুলিশকে বলা হয় তাদের গ্রেপ্তার কর। সেখানকার এস.ডি.ও-কে তাদের গ্রেপ্তারের কথা বললেন তাঁরা বলেন আমাদের একটা ম্যাজিস্ট্রেট দিন তা না হলে আমরা তাদের গ্রেপ্তার করতে যেতে পারব না। জোতদার সমাজবিরোধীরা মিলে তাহলে মারপিট করবে লাঠি চার্জ করবে গুলি চালাবে। তাদের যদি আমরা অ্যারেস্ট করি তাহলে হয় আমাদের চাকুরি যাবে না হলে আমাদের ট্রান্সফার হতে হবে। তার কারণ কিছুদিন আগে আমাদের ঐ ভগবানপুরে দেখেছি যে সমস্ত লোককে উৎখাত করে, পুলিশের বিরুদ্ধে তাদের আক্রমণ চলেছিল। তার ফলে

নিরীহ দুজন তাজা যুবক পুলিশের গুলিতে মরেছে, তারা আপনাদের দলেরই ছেলে। কিন্তু আজ পর্যন্ত মুখ্যমন্ত্রী সেই সম্পর্কে কোনও মুখ খোলেন নি, বক্তব্য রাখেন নি, অন্তত কৈফিয়ত পর্যন্ত দেন নি যে ব্যাপারটি সত্যিকারে কি হয়েছিল। রাজ্যপালের ভাষণ পড়তে পড়তে মনে হচ্ছিল—স্টেটসম্যান পত্রিকায় কয়েকদিন আগে একটি সংবাদ বেরিয়েছিল। তার মধ্যে এক জায়গায় দেখলাম সি পি এম কেন এই মন্ত্রী সভায় যোগ দিয়েছে—বিপ্লব, আর সরকার তো এক সাথে চলতে পারে না—তাতে উত্তর হচ্ছে—আমরা সরকারে গেছি প্রমাণ করবার জন্য যে এই সরকার দ্বারা কিছুই সম্ভব নয়। সুতরাং যারা প্রথমেই ঠিক করে রেখেছেন এই সরকার দ্বারা কিছুই হবে না, তাদের কাছ থেকে কি পাওয়া যাবে? তাদের কাছ থেকে কিছুই পাওয়া যাবে না। সেই জন্য দেখা যাচ্ছে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে গিয়ে রাজ্যপাল বলেছেন এবারে ১২০০ প্রাথমিক বিদ্যালয় হবে। ১২ হাজার বললেও কোনও অসুবিধা ছিল না! কেন না ১২০০ তো দূরের কথা, ১২টা বিদ্যালয়ও তো করতে হবে না। কারণ, এর আগের রাজ্যপালের ভাষণ খুলে দেখলে দেখবেন সেখানে লেখা আছে ১ হাজার করে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। কিন্তু আজ পর্যন্ত কোথাও একটিও হয় নি! আপনাদের যারা অতি শত্রু তারাও কিন্তু এই বদনাম দিতে পারবে না যে এতগুলি প্রাথমিক বিদ্যালয় হয়েছে। জমি সম্পর্কে আপনারা সেন্ট্রালাইজেশন অব ল্যান্ডের কথা বলেছেন। কিন্তু সেন্ট্রালাইজেশন অব ল্যান্ড আপনারা কি করে করবেন? সিলিং ব্রেক করবার—সিলিং কমিয়ে দেবার জন্য আপনারা কোনও কিছু আইন করেছেন? তারপর কৃষি সম্পর্কে আপনারা বলছেন গত বছর ৯২.৫ লক্ষ টন উৎপাদন হয়েছিল, কিন্তু এবারে বন্যা হওয়া সত্ত্বেও ৯৬ লক্ষ টন হবে। কিন্তু কেমন করে হবে, কি করে সম্ভব হবে তা অবশ্য বলেন নি। তবে আমাদের নির্মলবাবু বললেন এই এত কৃতিত্ব আমাদের সকলকে স্বীকার করতে হবে। কিন্তু আমরা স্বীকার করি কি করে? রাজ্যপাল নিজেই তো অস্বীকার করেছেন। ২৪ পাতায় বলা হচ্ছে বন্যার জন্য ফসল না হবার ফলে লেভি বন্ধ করে দেওয়া হয়েছে। এক দিকে বলছেন বন্যার ফলে ভাল ফসল হয়নি, তাই লেভি বন্ধ, আবার অন্য দিকে বলছেন ৯৬ লক্ষ টন ফসল উৎপাদন হবে। তারপর সরবরাহ মন্ত্রী বলছেন ভালভাবে যাতে সিমেন্ট সাপ্লাই হয় সেই জন্য সাপ্লাই কর্পোরেশন গঠন করেছেন। খুব ভাল কথা—কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা কিছু আছে। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় সিমেন্ট পারমিটের জন্য ফ্রি স্কুল স্ট্রিটে আসতে হয় এবং এখান থেকে পারমিট করে নিয়ে কলাইকুন্ডা থেকে তারপরে সাপ্লাই নিতে হয়। তাও আবার ওখান থেকে অর্দ্ধেক বস্তা পাওয়া যায় এবং বস্তার মধ্যে আবোল তাবোল অনেক কিছুই মেশানো হয়। এই হচ্ছে সর্বহারা ডিলারদের কুকীর্তি। আগেকার বুর্জোয়া ডিলার ছিল, তাদের বাদ দিয়ে এখন তো সর্বহারা ডিলার করেছেন। তাই সর্বহারা ডিলারদের কাছ থেকে এই সব মালপত্র পাওয়া যাচ্ছে। বন্যার ফলে যে সমস্ত স্কুল বিল্ডিং নষ্ট হয়ে গেছে সেইগুলিকে আবার পুনর্গঠন করতে হবে। তাই এখন সিমেন্ট জরুরি প্রয়োজন। এইভাবে পারমিট এনে তবে সিমেন্ট পাওয়া যায়। তারপরে বলেছেন পুলিশ নাকি খুব ভাল ব্যবহার করছে জনসাধারণের সঙ্গে। হয়ত আপনাদের সঙ্গে ভাল ব্যবহার করছে। কেন না পুলিশ

জানে যে দল যখন ক্ষমতায় আছে তখন তাদেরই মন কুটিরে চলতে হবে। সেই জন্য বিরোধীরা যত কথাই বলুক না কেন তাতে কিছু এসে যায় না। বিহার, উত্তরপ্রদেশ, অন্য কোথায় এত সব কি কান্ড হচ্ছে সেটা বিস্তৃত ভাবে বলছেন, কিন্তু আমরা যারা এত সব বলছি, পুলিশ আমাদের উপর অত্যাচার করছে, এতে কিছুই হচ্ছে না। আপনারা কেবল সাফাই গেয়ে যাচ্ছেন। আমরা যে বলছি এত অত্যাচার হচ্ছে তা কোনওদিন বন্ধ হবে না, বরং আরও যদি কিছু বেড়ে যায় তাতেও বলার কিছু নেই। আরও খুন, জখম, লুঠ, রাহাজানি ইত্যাদি হতে পারে। পুলিশ যে কি রকম ভাল ব্যবহার করে কালকে এই অভিজ্ঞতা আমাদের কিছুটা হয়েছে।

[5-25—5-35 P.M.]

বিস্তৃতে আমি যাব না, কাশীবাবুরা এলে তারা সব জানাবেন। বসিরহাটে কি হয়েছিল? বসিরহাটে গোটা পাবলিক বাসটাকে একেবারে থানাতে নিয়ে গেল। আমরা বললাম, এখানে নিয়ে এলেন কেন? পুলিশ এসে বলল, আপনাদের সকলকে গ্রেপ্তার করা হল। স্যার, পাবলিক বাসের ভেতরে আমরা ছিলাম, অন্য পাবলিক ছিলেন, সাংবাদিকরা ছিলেন সকলেই গ্রেপ্তার। অন্যান্য যাত্রীদের মধ্যে এক ভদ্রলোক ছিলেন তিনি তার ছেলের বিয়েব ব্যাপারে মাছ, মাংস কিনে নিয়ে যাচ্ছেন, তিনি খুব চটে গেলেন। তিনি হলেন কলকাতাব ল ইয়ার্স স্টাফ অ্যাশোসিয়েশনর ভাইস-প্রেসিডেন্ট মিঃ পান্ডে। তিনি বললেন, দেব আমি এক দফা ঠুকে কলকাতার কোর্টে। তিনি বললেন, আমাকে শীঘ্র ছাড়ুন, আমার মাছ, মাংস পচে যাবে, আমাকে গ্রেপ্তার করলে চলবে না, আমি ওসব বুঝি না। তখন বললেন, কাশীবাবুর লোকদের আর সাংবাদিকদের গ্রেপ্তার করা হচ্ছে। এখন কাশীবাবুর লোক কারা, কাদের গ্রেপ্তার করা হচ্ছে, কেন করা হচ্ছে, সে সব কোনও সংবাদ নেই। তাদের কাছে এসব জানতে চাওয়া হল এবং ওয়ারেন্ট দেখাও। তারা বললে, ওয়ারেন্ট নেই, পুলশি গ্রেপ্তার করতে পারে। আমরা বললাম, মরিচঝাঁপির কেস তো গোসাবা থানার অন্তর্গত, বসিরহাটে কেন গ্রেপ্তার করছ? তারা বললে, আমরা এসব বুঝিটুঝি না, আমাদের কাছে ম্যাসেজ এসেছে, আমরা যদি গ্রেপ্তার না করি তাহলে আমাদের চাকরি চলে যাবে, এই হচ্ছে অবস্থা। সুতরাং আপনাদের আমাদের সঙ্গে আসতে হবে। সমস্ত সাংবাদিক বন্ধুদের সামনেই তারা এই কথা বলেছে। তারপর তারা বললে, এক এক করে আপনারা চলে আসুন। আমি শেষের দিকে বসেছিলাম, আমার কাছে এলে আমি বললাম, আমার নাম কি বলুন? কেন আমাকে গ্রেপ্তার করছেন বলুন? তারা বলতে পারল না, আসতে আসতে নেমে চলে গেল। আমি ফিরে এলাম, গেলাম না তাদের সঙ্গে কারণ কিছু কিছু মাল মশলা আমার কাছে ছিল। তারপর রিফিউজিদের ব্যাপারে রাজ্যপাল বলেছেন ৩০ দফাতে যে পারস্যুয়েশনের দ্বারা—বুঝিয়ে শুনিয়ে লোকদের পাঠানো হবে দন্ডকারণ্য থেকে যারা এসেছেন। কি রকম বুঝিয়ে পাঠানো হচ্ছে সেটা একটু দেখুন। এখানে সেদিন নিখিলবাবুও বলেছেন, সেখানে ৮ হাজার লোক আছে, তার বেশি নেই। মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন ৮ হাজারের বেশি লোক নেই। এখানে একটা প্যারালাল সরকার

তারা চালাচ্ছে, তাদের সৈন্যবাহিনী আছে ইত্যাদি। তা আমরা দেখতে গিয়েছিলাম সেসব। তা ছাড়া বলা হয়েছে সতীশ মন্ডলের পাকা বাড়ি এখানে আছে। সতীশ মহাশয় সাংবাদিকদের সামনে তার স্ত্রী এবং অন্যান্যদের হাজির করেছিল এবং সে বলেছে, আমার কলকাতার কোথায় বাড়ি আছে মুখ্যমন্ত্রী সেটা বলবেন, আমি সেখানে গিয়ে উঠব। তারপর ওরা বলেছেন, কোনও অবরোধ নেই। কিন্তু স্যার, সেখানে কি রকম অবরোধ করে রেখেছেন সেটা একটু দেখুন। সেখানে লোকরা ১৬ দিন ধরে কি সব খেয়ে কাটিয়েছে দেখুন। এই দেখুন এটা হচ্ছে যদু পালং ঘাস-এটা শাক নয়-এটা তারা খেয়েছে, তা ছাড়া নারকেল গাছের আগা খেয়েছে। তারপর কি রকম পারস্যুয়েশন করলেন ওরা দেখুন। এগুলি হচ্ছে টিয়ার গ্যাসের সেল-এর রকম শত শত টিয়ার গ্যাসের সেল সেখানে পড়ে আছে, কয়েকটি কুড়িয়ে এনেছি। স্যার, আমরা দেখেছি ৮ হাজার নয়—সেদিন মুখ্যমন্ত্রী বিভ্রান্ত করেছিলেন সভাকে ১৫ হাজার লোক আধ ঘন্টার মধ্যে আমাদের সাথে এসেছে। আমরা দেখেছি, ৩০ হাজারের বেশি লোক সেখানে আছে। সেখানে আমরা দেখেছি অভুক্ত মানুষগুলিকে ১৬ দিন ধরে না খাওয়ার ফলে তারা কঙ্কালসার হয়ে গিয়েছে। সেই কঙ্কালসার মানুষগুলি মিছিল করে আমাদের কাছে এসেছিল। এই গণদরখাস্তে তাদের বিবৃতি আছে যে কত লোক মরেছে, কে কে মরেছে, তার মধ্যে কত শিশু, কত স্ত্রীলোক আছে, ১৬ থেকে ১৮ বছরের কত মেয়ে আছে এবং তাদের উপর কি ভাবে নির্যাতন হয়েছে। আপনারা সহযোগিতার কথা বলেন। আমরাতো সব সময় সহযোগিতা করতে রাজি আছি। কিন্তু আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে মাননীয় মুখ্যমন্ত্রী ইচ্ছা করে এই সভাকে বিভ্রান্ত করেছেন, ভুল খবর দিয়েছেন। আপনারা আমাদের সঙ্গে চলুন তাহলে সেখানে গিয়ে দেখবেন যে কি অবস্থা। এই সমস্ত না খেতে পাওয়া মানুষগুলি কি যুদ্ধ করতে পারে। তাঁরা না খেতে পেয়ে কঙ্কাল সার হয়ে গেছে। আজকে সরকারের মুখপাত্র যে বিবৃতি দিয়েছে তার মধ্যে কি রকম বৈষম্য রয়েছে সেটা দেখুন। বসুমতী পত্রিকায় আজকে রাইটার্স বিল্ডিংস থেকে স্টাফ রিপোর্টার এর খবর হচ্ছে, পুলিশের সতর্কবানী সত্ত্বেও কিছু লোক মারিচঝাঁপিতে যায় এবং তাদের ফেরার পথে গ্রেপ্তার করে বসিরহাট থানায় নিয়ে যাওয়া হয়। অর্থাৎ আমরা যাই এবং আমাদের গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হয়। এখানে বলা হচ্ছে যে পুলিশ আমাদের সতর্কবানী দিয়েছিল এবং আমরা যখন কুমীরমারিতে যাই তখন আমাদের গ্রেপ্তার করা হয়। আর বসুমতীর নিজস্ব সংবাদ দাতা, যিনি আমাদের সঙ্গে ভ্রমণ করছিলেন তাঁর রিপোর্ট শুনুন। তিনি বলছেন, রবিবার সকাল ৮টা ২৫ মিনিটের সময় তাঁরা মরিচঝাঁপি প্রবেশ করেছিলেন। আমি সংবাদ সংগ্রহের জন্য তাদের সঙ্গে গিয়েছিলাম। সেখানে পুলিশের কাছ থেকে কোনও বাধা আসেনি। এই সংবাদ দাতা তিনি নিজে তার প্রত্যক্ষদর্শী। কাজেই এই সব অসংলগ্ন কথা বলা হয়েছে। আমি মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থন করতে পারছি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। একটু আগে একজন মাননীয় সদস্য শ্রী জন্মেজয় ওঝা মহাশয় যে বিবৃতি দিলেন তাতে আমি

যা বুঝেছি, জানি না আমার বোঝা ভুল হয়েছে কি না. উনি বলেছেন যে অনারেবল চীফ মিনিস্টার ডেলিবারেটলি ফলস স্টেটমেন্ট দিয়ে হাউসকে মিসলিড করেছেন। স্যার, I want to bring a privilege motion against the Chief Minister.

**Mr. Deputy Speaker :** There is no point of privilege. Please take your seat.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Sir, I want to bring a privilege motion আপনি যদি এলাউ করেন আমি নোটিশ দিতে চাই।

**Mr. Deputy Speaker :** There is no point of privilege

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, যখন হাউস চলছে মুখ্যমন্ত্রী হাউসে ফলস স্টেটমেন্ট দেবেন, এটা হতে পারে না।

**Mr. Deputy Speaker :** I have already given a ruling that there is no point of privilege

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, একটু আগে সুনীতি বাবু হাউসে বললেন যে চিফ মিনিস্টার ফলস স্টেটমেন্ট দিয়েছেন। এই ফলস কথা তিনি বলেছেন, এটা পার্লামেন্টারি না আনপার্লামেন্টারি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা আমি দেখব কি বলা হয়েছে। Now Shri Debi Prosad Basu.

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের সমর্থন করতে উঠে আমি প্রথমে ৩টি ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি ট্রেনে যখন আসছিলাম তখন আমার সামনে একজন জরাজীর্ণ রুগ্ন অম্ল শুলের রুগী ছিল। তিনি সব রকম চিকিৎসা করিয়েছেন। তাকে দেখে মনে হয় বাঁচবে না।

[5-35—5-45 P.M.]

তারকেশ্বর যাচ্ছি যদি বাবা তারকনাথ রক্ষা করেন। ব্যান্ডেলে এসে স্টেটসম্যান খুলে দেখলাম, ভূট্টো বলছেন বাঁচব না, যদি না বাবা ব্রেজনেভ রক্ষা করেন। একটু দেরিতে হলেও হাউসে এসে দেখলাম, ওঁরা বলছেন নিশ্চিহ্ন হয়ে যাব যদি না মা মরিচঝাঁপি রক্ষা করেন। আপনি জানেন যে যারা এই পশ্চিমবাংলার এদিককার বাসিন্দা, হিন্দু বাসিন্দা, তারা সরস্বতী পুজোর পরের দিন শেতল ষষ্ঠী করেন, কলাই সিদ্ধ আর পান্তা ভাত খান। আমার আজকে বিরোধী পক্ষের বক্তব্য শুনে মনে হল, তাঁরা শেতল ষষ্ঠী করছেন, সিদ্ধ কলাই এবং পান্তা ভাত পরিবেশন করছেন। পুরাণো দিনের লোকের মধ্যে জয়নাল আবেদিন সাহেব আছেন, উনি তো শুনেছেন আগে বিরোধী দলের বক্তব্য কি তীব্র তীক্ষ্ণ, কি তথ্য নির্ভর ছিল এবং

কি ভাবে হাউস কেঁপে যেত, উনি তা জানেন। আজকে এটা হচ্ছে না কেন? তার কারণ রাজ্যপালের ভাষণের বিরুদ্ধে ওঁদের বলার কিছু নেই, আমাদেরও বলার কিছু নেই। আমাদের শুধু ওঁদের হাত ধরে নিয়ে গিয়ে দেখাবার আছে। ওদের আছে বলিবদ্ধ করা—যারা গাড়ি টানে। এছাড়া আর আপনাদের কিছু করবার নেই। রাজ্যপালের ভাষণ সংক্ষিপ্ত কিন্তু একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিরাট কথা তার মধ্যে দেওয়া হয়েছে। সেটা হচ্ছে পঞ্চায়েত নির্বাচন এবং তার তাৎপর্য। লোকসভার নির্বাচনের পর বিধানসভার নির্বাচনের পূর্বে ওঁরা বলেছিলেন হোটেলওয়ালার মতো, আমার হোটেলে শশকের মাংসের বিকল্প খরগোশের মাংস আছে, যেটা হয় একটা খান। ওঁরাও বলছেন কংগ্রেস আছে, তার বিকল্প জনতা পার্টিও আছে, যেটা হয় একটা নাও। বিধানসভার ২৯৪ টি প্রতিনিধি নির্বাচনের চেয়ে অনেক বড় গুরুত্বপূর্ণ নির্বাচন হয়ে গেল পঞ্চায়েত নির্বাচন। যেখানে নিচের তলা থেকে উপর তলা পর্যন্ত ৫৬ হাজার প্রতিনিধি নির্বাচিত হল। দেশের লোক কি বলল? আমরা খরগোশের মাংসও খাব না, শশকের মাংসও খাব না, তার মজাটা আমরা দেখেছি, আমরা এবার ফুলকপির ডালনা খেয়ে দেখি, তাই তারা বামফ্রন্টকে ভোট দেয়। তার ফলে সাধারণ মানুষের হাতে বিপুল ক্ষমতা এসেছে পরিচালনা করবার। সমস্ত গ্রাম বাংলার মানুষ জেগে উঠেছে, এটা একটা দেখবার বিষয়। আমি এক জায়গায় গিয়েছিলাম বাংলাদেশ সীমান্তে, আমি এর আগে দেখে এসেছি, পূর্বে বানপুর সীমান্ত থেকে পশ্চিমে মেদিনীপুর সীমান্ত পর্যন্ত একটানা বিপুল জলরাশি। আজকে গিয়ে দেখুন, সেই বার্নপুর থেকে মেদিনীপুর পর্যন্ত সবুজে সবুজ হয়ে গেছে। ইন্দিরা কংগ্রেসের একটা হাত আর এই কংগ্রেসের একটা গরু ছেড়ে দিলেও এত সবুজ নষ্ট করবার ক্ষমতা নেই। এটা সম্ভবপর হয়েছে, মানুষের ভিতর এই বিরাট জাগরণ থেকে। ভয় হবে বৈকি। আমাদের মরিচঝাঁপির ধানী মরিচ কাশীবাবু চাপড়ায় যে বিরাট বাঁধ কাটা হচ্ছিল পঞ্চায়েত-এর মাধ্যমে তাতে তিনি তাঁর এক পেটোয়া লোক দিয়ে হাইকোর্টে নিজে ওকালতি করে ইনজাংশন জারি করে সেই কাজ বন্ধ করে দিয়েছেন, যাতে গরিবরা এগিয়ে যেতে না পারে। তার চেয়েও পরিষ্কার ভাবে বলে দিয়েছেন হরিপদ বাবু। তিনি বললেন, ওদের হাতে টাকা দেওয়া, ছোটলোকদের হাতে টাকা দেওয়া—ছোটলোক ভাষাটা ব্যবহার না করলেও আকার ইঙ্গিত করে বললেন টাকার অপচয় হয়ে যাবে, চুরি হয়ে যাবে। বি.ডি.ও থাকবে না, হুজুর থাকবে না, রামা কৈবর্তা আর হাসিম শেখ শাসন চালাবে? সুপারফাইন আদ্দির পাঞ্জাবীর নিচে রোদ না লাগা ফুটফুটে দেহের তলায় সাদা ধবধবে হাত নিয়ে মাথায় সুগন্ধী তেল দিয়ে বিধানসভায় মুখর বক্তৃতা করব, এই তাঁদের ইচ্ছা। কিন্তু সেখানে হুজুর থাকবে না। হুজুরের ঘরের ছেলেরা থাকবে না? এক্ষেত্রে আমরা যেটা চেয়েছিলাম সেটাই হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এদের বক্তৃতার মানে হল ১৯১৭ সালে রুশ বিপ্লবের সময় সেখানে অধিবেশন বসেছিল এবং সেখানে মেনসেভিকরা বলেছিল, ছোটলোকদের হাতে শাসন ক্ষমতা তুলে দিলে দেশ রসাতলে যাবে। তাঁদের কথা শুনে সেই কথা ভাবছিলাম। আজকে কি বিপুল উদ্দীপনা নিয়ে বাংলাদেশ জেগে উঠেছে এবং এত বড় বন্যার মোকাবিলা করার ক্ষমতা রেখেছে। ওঁরা কিন্তু চেয়েছিলেন গ্রামের গরিব মানুষ শহরে আসবে এবং ওঁরা তাদের

আদর করবেন আর বলবেন মা ভাগীরথী, কংসাবতী, শিলাবতী, ময়ূরাক্ষী বামফ্রন্টকে ভাসিয়ে দাও। কিন্তু তা কি হল? পশ্চিমবাংলার মানুষ জেগে উঠেছে, সাঁড়াশী দিয়ে চেপে ধরে ওদের আশাকে ভেঙে চুরমার করে দিয়েছে। সেইজন্য আজকে ওঁদের ভেতর এত ক্ষোভ, বিক্ষোভ জমে উঠেছে। ওঁরা আবার দুর্নীতির কথা বলেছেন। সেদিন সুনীতিবাবু বললেন ১২৮টি লোকের ঘর-বাড়ি নেই তবুও তারা ঘরের জন্য টাকা নিয়েছেন। আজকে লোক জেগে উঠেছে। ৫৬ হাজার লোকের ভেতর কোথায় কে দু' খানা কম্বল বেশি নিয়েছেন সেটা বড় ব্যাপার নয়। হয়ত কোথাও কারও পদস্খলন হয়েছে। হতে পারে। কোথাও হয়ত কেউ একটা বাড়ির টাকা নিয়েছেন, এই পদস্খলন হতে পারে। কিন্তু তাই বলে যে সাধারণ মানুষ জেগে উঠেছে তাকে উপেক্ষা করতে হবে? পূর্বের ৩০ বছরের সঙ্গে আজকের তফাত এই যে, আজকে দুর্নীতির সামান্যতম খবর আসা মাত্র সেখানে পঞ্চায়েত সমিতির সদস্য জেলা পরিষদের সদস্য এবং এম.এল.এ.রা এক সঙ্গে ছুটে যাচ্ছি এবং সেখানে গিয়ে বলছি, খবরদার, এই রকম যেন না হয়। ৮ বছর আগে কৃষ্ণনগর কালেক্টরে গিয়েছিলাম রেকর্ড কিপারের ঘরে। সেখানে গিয়ে দেখলাম একজন উকিলের মুহুরী রেকর্ড কিপারকে বকছেন, আমি আর্জেন্ট সার্টিফায়েড কপির জন্য দরখাস্ত দিয়ে টাকা জমা দিয়েছি ২৪ ঘন্টার মধ্যে পাব বলে, অথচ ৫ দিন হয়ে গেল এখনও পেলাম না। তাতে রেকর্ড কিপার বলছে, যান না আমার বিরুদ্ধে দরখাস্ত করুন গিয়ে। মুহুরী বুড়ো চোখের নিচে চশমা নামিয়ে বললেন, কি বললেন আপনার বিরুদ্ধে দরখাস্ত করব, আমাকে বোকা পেয়েছেন, আপনার বিরুদ্ধে দুর্নীতির দরখাস্ত করব আর আপনার প্রোমোশন হয়ে যাবে। তার মানে সেই সময়ে এই জিনিস হত। অল্প পরিমাণ দুর্নীতি করলে উন্নতি হয়ে যেত, আর একটু বেশি করতে পারলে কংগ্রেসি মন্ত্রী হয়ে যেত। কিন্তু আজকে যদি কোথাও এতটুকু বিচ্যুতি হয় পদস্খলন হয় তাহলে আমরা সঙ্গে সঙ্গে গিয়ে তাদের টুঁটি চেপে ধরি, বলি এটা হবে না, আমরা জনসাধারণকে জানিয়ে দেব, এটা চলবে না, চলতে পারে না।

[5-45—5-55 P.M.]

কাজেই পঞ্চায়েতে এত বড় ঘটনা ঘটল সেটা আপনারা দেখতে পেলেন না। হরিপদ ভারতী মহাশয় এবং আরও অনেকে বললেন যে ৩ হাজার প্রাইমারি স্কুলের কথা বলা হল কই তা তো বল না? আমরা ৩ হাজার প্রাইমারি স্কুল করবই তা তো বলা হয়নি। প্রয়োজন হলে ৩ হাজার প্রাইমারি স্কুল করবার ব্যবস্থা থাকল বা হবে সেই কথা বলা হয়েছে। আমি সেই কমিটির মেম্বার আমাকে কথা দিয়েছে যে নবদ্বীপ টাউনে ২টি স্কুল হবে, আপনি সাইট সিলেকশন করে দেবেন—আমার এলাকায় দুটি স্কুল করতে পারলে আমার বেকার চারটি আটটি ছেলেকে ঢোকাতে পারতাম কিন্তু তা আর হবে না। আপনারা কি রেকর্ড নিয়েছেন যে আপনারা যত্রতত্র বিষ্ঠা ত্যাগ করেছেন? কাজেই তিল ধারণের স্থান নেই—আমরা স্কুল করতে পারব না। আপনারা বিদ্যা-আয়তন না করে মাস্টার আয়তন করেছিলেন। যেভাবে বিদ্যালয় স্থাপন করা দরকার তা করা হয়নি। আপনাদের লোক আমার কাছে পিটিশন

দিয়েছেন ট্রান্সফার হবার জন্য। যেখানে ৪০ জন ছাত্র সেখানে আপনারা ৮ জন শিক্ষক নিয়োগ করেছেন এবং এইভাবে স্কুল করে গেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা চান আমরা ছাদের উপর আর একটি করে স্কুল করে দেব। কাজেই এই কথা ঠিক নয়। উনি পরিহাস করে গেলেন কিন্তু পরিহাস করবার কিছুই ছিল না। কেন না এই ব্যবস্থা রাখা হয়েছে যখন প্রয়োজন হবে তখনই হবে। ইতিমধ্যে বর্ধমানে অনেকগুলি স্কুল হয়েছে, মুর্শিদাবাদ জেলায় কিছু কিছু হয়েছে, নদীয়ার করিমপুর এলাকায়ও স্কুল হবে, এছাড়া প্যানেল তৈরি হচ্ছে। ঐ যারা পুরানো পাশ করে বসে আছেন তাদের নেওয়া চলবে না যারা কালকে বেসিক ট্রেনিং পাশ করে এসেছে তাদের নিতে হবে এই রকমভাবে এরা বাধা সৃষ্টি করছেন। কাজেই কাজ তো এগিয়ে চলেছে তবে ৩ হাজার স্কুল বসিয়ে দিতে হবে এই রকম ধরনের অদ্ভুত কথা আমরা বলতে পারব না। ওরা বলছেন এবং হরিপদ ভারতী মহাশয় বলছেন যে বিদেশি সংস্থাকে গ্রামে পুনর্গঠনের কাজ করতে দেওয়া হচ্ছে না। আমি বলব, কলকাতা থেকে গ্রামে যান, কৃষক করে আসুন, আদ্দির পাঞ্জাবীতে বোধ হয় ধুলো লাগবে—গিয়ে দেখে আসুন, গ্রামে বিদেশি সংস্থা পুনর্গঠনের কাজ করছেন কিনা? এখানে বসে দেখা যাবে না? আমার সঙ্গে চলুন, আমার এলাকায় চলুন? এইসব আবোল-তাবোল কথা বলে লাভ হবে না। আর উনি বললেন, নতুন কথা কিছুই নেই। বাগাড়ম্বর করা আমাদের অভ্যাস নয়, আমাদের সরকার ইহা করিব, তাহা করিব তা বলে না। যেটুকু বাস্তব করতে পেরেছি, সেটুকুই এখানে বলা আছে। আর শুধু বলবারই নয় আমরা নিয়ে গিয়ে আপনাদের দেখাতে পারি, সবচেয়ে বড় জিনিস সেটা হচ্ছে আজকে যেরকম সুষ্ঠু বিলিবন্টন হচ্ছে যেরকম পুনর্নির্মাণ হচ্ছে সেটা গিয়ে আপনারা দেখে আসুন। এতবড় বন্যা হয়ে গেল একমাত্র মদ ছাড়া কোনও জিনিসের দাম বাড়ল না বরং কমল, এসব দেখলেন না। কাজেই অসার কড়াই সেদ্ধর বক্তৃতায় কান দেবার প্রয়োজন আছে বলে মনে করি না, তাই আমি মনে করি ৫ কোটি জনসাধারণ ১০ কোটি মুষ্টিবদ্ধ হাত নিয়ে এই ভাষণকে সমর্থন করবে, কোনও মরিচঝাঁপির মা এসে তাদের রক্ষা করতে পারবে না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আনপার্লামেন্টারি এক্সপ্রেশন সম্বন্ধে আমি আপনার কাছে একটা প্রশ্ন তুলেছিলাম—এলিস্ট অফ আনপার্লামেন্টারি এক্সপ্রেশন যেটা লোকসভা সেক্রেটারিয়েট থেকে বের হয় তাতে যে লিস্ট দিয়েছে সেটা দেখুন—Words and expression in English which have been declared unparliamentary in common wealth and State Legislatures in India. সেখানে ফলস এবং মিসলিড এটাকে তারা আনপার্লামেন্টারি বলছে, ফলস হুডকে আলপার্লামেন্টারি বলছে, এটা আনপার্লামেন্টারি কিনা আপনি দেখুন এবং এটা যদি আনপার্লামেন্টারি হয় তাহলে কথাটা আপনি এক্সপাঞ্জ করে দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, অনিল বাবু নিজেকে একটি পন্ডিত বলে মনে করেন এববং ফলস কথাটা আনপার্লামেন্টারি বলে এটাকে এক্সপাঞ্জ করার

কথা তিনি বললেন আপনি বললেন এটা আপনি বিবেচনা করে দেখবেন।

**Mr. Deputy Speaker :** Whatever I have expressed is my out look.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** It is privilege to say something before you. I am a member of this House. আপনি বলছেন যে আপনি এটা দেখবেন আপনার ওপর আস্থা না রেখে, চেয়ার ডিসঅনার করার কোনও রাইট আছে কিনা সেটা আপনি দেখুন. উনি মনে করছেন আপনি কিছু জানেন না, যেটা আমরা মনে করি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি নিজেকে পন্ডিত মনে করি না, আপনি জানেন হাইকোর্ট সুপ্রীমকোর্টের যখন কোনও বই দেখানো হয় তার মানে এই নয় যে চেয়ারের উপর ডিসরেসপেক্ট করা হচ্ছে, স্পিকারকে বই দেখানো তাঁর প্রতি ডিসরেসপেক্ট নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ফলস আনপার্লামেন্টারি কিনা সেটা কোথায় ইউস হবে না হবে সে সম্বন্ধে আমি বলেছি রেকর্ড দেখে বলব। অতএব ইউস করবার সময় যেখানে ফিট করা উচিত সেখানে ফিট না হওয়ার জন্য আনপার্লামেন্টারি হয়ে যায়, সেজন্য আমি বলেছি দেখব, যদি আনপার্লামেন্টারি হয় হবে না হয় হবে না সেটা রেকর্ড দেখে বলব।

[5-55—6-05 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর প্রতিক্রিয়া রাখতে গিয়ে বলছি এই ভাষণ অগণিত মানুষের আশা আকাঙ্খাকে ধুলিসাৎ করে দিয়েছে, গত ২০ মাস যাবৎ এই সরকার একটার পর একটা জনবিরোধী নীতি অনুসরণ করে চলেছেন যার ফলে একটা বেদনাময় পরিণতি পশ্চিমবাংলার জনসাধারণের উপর এসে পড়েছে, এই কঠোর সত্যের সঙ্গে মিলিয়ে দেখলে দেখা যাবে এই ভাষণ যেমন বেমানান তেমনি অসঙ্গতিপূর্ণ। তিনি তাঁর ভাষণের পঞ্চম অনুচ্ছেদে বলেছেন আমার সরকার জনগণের গণতান্ত্রিক অধিকারগুলির পুনরুদ্ধার প্রচেষ্টা গত এক বৎসর যাবৎ অব্যাহত রেখেছেন, বাস্তবিক এটা একটা অভিনব গণতন্ত্র এখানে চলছে। অর্থাৎ যেখানে হিংস্র ব্যাঘ্রের বস্তি স্থাপনের অধিকার স্বীকৃত সেখানে অসহায় মানুষের প্রাণ ধারণের অধিকার অস্বীকৃত। যেখানে জন্তু, জানোয়ার মারলে সাজা পেতে হয় সেখানে মানুষ মারলে কোনও বিচার হয় না—এটা একটা অদ্ভুত গণতন্ত্র, আজকে মরিচঝাঁপির সভ্যতা মুছে দেবার জন্য যে ঘটনা চলছে এবং এইরকম একটা মর্মান্তিক ঘটনা নিয়ে যে উৎকট উল্লাস চোখের সামনে দেখছি তার চেয়ে বেদনাদায়ক আর কিছু নেই। সংবাদপত্রের মাধ্যমে আমরা জানতে পারছি সেখানে কি ধরনের অত্যাচার হচ্ছে, সেখানে কিছু গুলি বা টিয়ার গ্যাস চালনা হচ্ছে তা নয় অর্থনৈতিক অবরোধের মতো একটা পদক্ষেপ গ্রহণ করে সেখানকার হাজার হাজার মানুষকে বিপন্ন করা হচ্ছে। এই রকম একটা অমানুষিক কাজকে সাধারণ মানুষের অগোচরে নিয়ে যাওয়া হচ্ছে। আজকে তথাকথিত বন

রক্ষা আইনের নজির দেখিয়ে সেখানে সাধাবণ মানুষকে সাংবাদিকদের এবং বিধানসভার সভ্যদের প্রবেশের অধিকার দেওয়া হচ্ছে না এগুলি কি ইন্ডিকেট করে? আজকে যখন প্রশ্ন উঠেছে এই বিষয়ে সর্বদলীয় তদন্ত করা দরকার তখন সরকার সেটা গ্রহণ করছেন না কেন? দুর্বলতা না থাকলে সেখানে যেতে দেওয়া হচ্ছে না কেন? এসব প্রশ্নের জবাব নেই। এগুলি আকস্মিক ঘটনা নয়, আমরা দেখেছি ইতিপূর্বে কাশীপুরে উদ্বাস্তুদের উপর গুলি করে হত্যা করা হয়েছে, মুর্শিদাবাদে বন্যা কবলিত মানুষকে গুলি করে হত্যা করা হয়েছে এবং সাঁওতালডির এবং কোলাঘাটের বিদ্যুৎ প্রকল্পের কর্মচারিদের উপরও গুলি করা হয়েছিল। অদ্ভুত গণতন্ত্র, অভিনব গণতন্ত্র, তাকে রক্ষা করার উপায় হিসাবে এই জিনিস চলছে। উত্তরবঙ্গে কি হয়ে গেল—আপনারা অনেকে জানেন উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ছাত্রদেব উপর লাঠি চালান হল, টি আর গ্যাস চালানো হল, ৩৮ জন মিছিলকারী ছাত্রকে গ্রেপ্তার করা হল। তাঁরা বাস ভাড়া কমানোর জন্য ডিমন্সট্রেশন করেছিলেন শিলিগুড়িতে, সেই ৩৮ জন মিছিলকারীকে গ্রেপ্তার করার পর তাদের উপর কি অমানুষিক ব্যবহার করা হয়েছিল, তাদের জল পর্যন্ত খেতে দেওয়া হয়নি। এই ঘটনার প্রতিবাদে শিলিগুড়ি স্পেশ্যাল জেলে তারা অনশন ধর্মঘট করছে অনির্দিষ্ট সময়ের জন্য। এই জিনিস দৈনন্দিন এব ঘটনা, কাগজ খুললেই দেখতে পাবেন। এই হচ্ছে গণতন্ত্রের নমুনা। গ্রামাঞ্চলেব কথা বলছেন, গ্রামাঞ্চলে একই জিনিস ঘটছে। আপনারা জানেন দক্ষিণ ২৪-পরগনা সুন্দরবন অঞ্চলে দীর্ঘদিন ধরে গরিব চাষী সংঘবদ্ধ হয়ে এস ইউ সি'র নেতৃত্বে জোতদারের বিরুদ্ধে ন্যায়সঙ্গত আন্দোলন পরিচালনা করে আসছে। এই ন্যায় সঙ্গত আন্দোলনকে পর্যুদস্ত করবার জন্য কংগ্রেস সরকার পুলিশ এবং জোতদাবদেব সহায়তায় এস ইউ সি সংগঠনের বিরুদ্ধে আক্রমণ করেছে। দীনেশ বাবু বলেছেন যে জোতদারদের ঘবে পুলিশ ক্যাম্প বসবে না। উনি কয়টা চান, নাম লিখে নিন, আমি হিসাব দিচ্ছি। কুলতলী থানায় কিশোরী মোহনপুর অঞ্চলে অতুল সাহু ৭০০ বিঘা জমির মালিক, সে জমি বেনামী করে রেখেছে, তার বাড়িতে পুলিশ ক্যাম্প বসেছে। সে যে ধান গাদাজাত করে রেখেছে সেই ধান যাতে বর্গাদাররা নিয়ে নিতে না পারে তারজন্য অতুল সাহুর বাড়িতে পুলিশ ক্যাম্প বসেছে। ক্যানিং থানার ইটখোলা অঞ্চলে বারীন রায় নামকরা জোতদার, ক্লাশ ওয়ান কন্ট্রাক্টর, গাড়ি আছে, বাড়ি আছে, হাজার হাজার বিঘা জমির মালিক, তার বাড়িতে পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। তার বাড়ি থেকে ওখানকার এস ইউ সি'র মিছিলের উপর সাধারণ মানুষের উপর পাইপগান বন্দুক দিয়ে আক্রমণ করা হয়েছে, তাতে ১০ জন গুলিবিদ্ধ হয়েছে। আমরা এর বিরুদ্ধে হোম সেক্রেটারির কাছে ডিমনস্ট্রেশন দিয়েছি, কিন্তু কোনও প্রতিকার হয়নি। ঘটনা যখন ঘটেছিল তখন বারিন রায়ে বাড়িতে ৪ জন পুলিশ ছিল, জানানোর পর পুলিশ রিইনফোর্স করা হয়েছে, সেখানে আরও ৪০ জন পুলিশ পাঠানো হয়েছে। সুকুমার পাল, একজন ডিজঅনেস্ট অফিসার, যার এগেনস্টে কমপ্লেন করা হয়েছিল তাকেই পুলিশ ক্যাম্পের ইনচার্জ করা হয়েছে। যার এগেনস্টে কমপ্লেন তাকেই ইনচার্জ করে বসানো হবে দ্যাট উইল বি এ সার্টিফিকেট অন দি পার্ট অব দি লেফ্ট ফ্রন্ট গভর্নমেন্ট। এই জিনিস ঘটছে। অপারেশন বর্গার নবম অনুচ্ছেদে বলা হচ্ছে গরিব চাষীর স্বার্থ রক্ষা করার

জন্য কি কি পদক্ষেপ নিয়েছেন। তার মধ্যে অত্যন্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপ বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য অপারেশন বর্গায় একটা অভিনব ব্যবস্থা তাঁরা নিয়েছেন। আজকে শুধু এই ভাষণ নয়, সারা পশ্চিমবঙ্গের আকাশ-বাতাস কাঁপিয়ে দেওয়া হয়েছে অপারেশন বর্গা বামফ্রন্ট সরকারের একটা অভিনব নীতি বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য।

[6-05—6-15 P.M.]

কি রকম অদ্ভুত কীর্তি। বর্গাদারদের একমাত্র বন্ধু এই বামফ্রন্ট সরকার প্রচুর মাথা খাটিয়ে বার করলেন অপারেশন বর্গা। কিন্তু তাঁরা এই মাথা কি খাটাননি যে এর মধ্যে আইনের ফাঁক রয়েছে। আশ্চর্য ব্যাপার, অদ্ভুত ব্যাপার। আপনারা জানেন এই অপারেশন বর্গার কোনও বৈধতা নেই। ভূমি সংস্কার আইনের কোনও ধারার মধ্যে এই অপারেশন বর্গা পড়ে না। কাজেই বলতে গেলে বলতে হয় এটা একটা অকার্যকর এবং অবৈধ পদক্ষেপ। জোতদাররা বুঝতে পেরেছে কোর্টে গিয়ে একটা নালিশ ঠুকে দিলেই এই অপারেশন বর্গা বানচাল করতে পারব। অথচ এইসব জেনেশুনে তাঁরা এই ব্যবস্থা নিয়েছেন। আমার এই অভিযোগ যে অসত্য নয় তার প্রমাণ গত ১৯-১২-৭৮ তারিখে হাইকোর্টের এই জাজমেন্ট। অপারেশন বর্গার উপর মামলা করা হয়েছে এবং সেক্ষেত্রে হাইকোর্টের যে রায় হয়েছে সেই জাজমেন্টের একটা অংশ আমি আপনাদের কাছে পড়ে শোনাচ্ছি এবং তাতেই আপনারা বুঝতে পারবেন এটা একটা অবৈধ জিনিস। এই রায়েতে বলছে, The impunged directions relating to Operation Barga are in the nature of administrative directions and the said Memo dated the 5th July, 1978. এখানে মেমো বলতে ওই অপারেশন মেমোর কথা বলছে। The processes or the stages in the settlement operations have been laid down in the relevant statutory Rules. The State Government by issuing an executive fiat cannot prepare or revise the record of Rights contrary to the said statutory provissions. West Bengal Government and others Vs Kanailal Saha, Court of Hon'ble Justice Chittatosh Mukherjee and B.C. Roy, dated 19.12.1978. আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন এটা একটা নিছক জিনিস। এই অ্যাডমিনিস্ট্রেটিভ ডাইরেকশনের কোনও স্ট্যাটুটরি বেসিস নেই, কোনও স্ট্যাটুটরি প্রভিশন নেই। কাজেই আপনারা বিচার করুন এই বহুল প্রচারিত অপারেশন বর্গা কোথায় গিয়ে দাঁড়াল। আমি মনে করি এই অপারেশন বর্গা কথাটা একটা চটকদারি স্লোগান। এই বামফ্রন্ট সরকার একদিকে বোঝাতে চাইছেন বর্গাদারদের প্রতি তাদের কত দরদ এবং অপর দিকে তাদের আসল যে সহযোগী সেই জোতদারদের বলছেন ডু নর্ট গেট নার্ভাস—এটা ঠুকে দিলেই হয়ে যাবে। অদ্ভুত এঁদের কৌশল এবং এই জিনিস অপারেশন বর্গার মধ্যে রয়েছে। আমি সময় অভাবে সমস্ত জিনিসের উপর আলোচনা করতে পারছি না। আমি শুধু একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেটা হচ্ছে শিল্পের ক্ষেত্রে এই সরকারের শ্রম নীতি। আমি দেখছি শ্রমিকদের ব্যাপারে এই সরকারের নীতি হচ্ছে চূড়ান্ত মালিক তোষণ নীতি। এটা অত্যন্ত আপত্তিজনক।

আপনারা জানেন আমাদের মতো পুঁজিবাদি সমাজ ব্যবস্থায় ভিন্ন স্বার্থের মানুষ থাকবে, শ্রেণী সংঘাত থাকবে, তাকে কেন্দ্র করে আন্দোলন গড়ে উঠবে এবং পুঁজিপতিরা জানেন এই আন্দোলন স্তব্ধ করা সম্ভব নয়। অতীতের অভিজ্ঞতা থেকেই তাঁরা এই জিনিসটা জানেন। কাজেই পুঁজিপতিদের কাছে সবচেয়ে বেশি প্রয়োজন হচ্ছে সেই শক্তি গণ আন্দোলনের কথা বলতে বলতে গণ আন্দোলনের কোমর ভেঙ্গে দিতে পারবে। আমরা দেখছি সি পি এম তথা বামফ্রন্ট সরকার ভারতবর্ষের পুঁজিপতিদের আশা আকাঙ্খা রূপায়িত করতে চান। তাঁরা ভারতবর্ষের পুঁজিপতিদের বোঝাতে চাচ্ছেন এই দেশের গণ আন্দোলন এবং বৈপ্লবিক আন্দোলনের সম্ভাবনাকে ধ্বংস করার ব্যাপারে তাঁরা কংগ্রেস দলের চেয়ে অনেক বেশি কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারেন। আপনারা যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গির পটভূমিকায় বামফ্রন্ট সরকারের শ্রমনীতি বিশ্লেষণ করেন, বিভিন্ন ধর্মঘটের চেহারা প্রত্যক্ষ করেন তাহলে এই জিনিসটা বুঝতে পারবেন। চটকলে ধর্মঘট শুরু হয়েছে গত ৫ই জানুয়ারি থেকে এবং সেটা আজ পর্যন্ত চলছে। কোনও শিল্পের মালিক শ্রেণী এতদিন পর্যন্ত এই সাহস দেখাতে পারেন? চটকলের মালিকবা যে শ্রমিকদের ন্যায় সঙ্গত দাবি মেনে নিচ্ছে না তার অন্তর্নিহিত অর্থ কোথায়? জুট শ্রমিকরা তাদের বিভিন্ন দাবি দাওয়ার ভিত্তিতে আন্দোলন করছে এবং এই জুট ধর্মঘটে বামফ্রন্ট সরকারের ইউনিয়নের তরফ থেকেও অংশ গ্রহণ করা হয়েছে। ৬টি ইউনিয়ন এই ধর্মঘট গড়ে তোলার চেষ্টা করেছে এবং শেষ পর্যন্ত জনসাধারণ থেকে এই শ্রমিকরা বিচ্ছিন্ন হওয়ার আশঙ্কা দেখা দিলে শ্রমমন্ত্রী প্রস্তাব আনলেন যে, মালিক বলছে ৪৭ টাকা তাঁরা দিতে চাচ্ছেন। কিন্তু শ্রমিকদের দাবি হচ্ছে ১০০ টাকা মূল বেতন বাড়াতে হবে। ট্রেড ইউনিয়ন লিডাররা গিভ অ্যান্ড টেক করে ৭৫ টাকায় আসতে রাজি হয়েছে এবং তার সঙ্গে ছিল বাড়ি ভাড়া। কিন্তু দেখা যাচ্ছে মালিক শ্রেণী সেটা মানছে না। আমি শুনলাম ডি-এ-র ব্যাপারে নাকি ট্রেড ইউনিয়নের তরফ থেকে প্রস্তাব দেওয়া হয়েছে যে, সরকার এই কাজটা করতে পারেন। আপনারা জানেন ১৯৭৪ সালে কংগ্রেস সরকার যখন ক্ষমতায় ছিলেন তখন তাঁরা এই জুট ইন্ডাস্ট্রিজ ওয়ার্কদের ডি.এ কার্যকর করবার জন্য একটা কমিশন বসিয়েছিলেন এবং তার নাম হচ্ছে ভট্টাচার্য কমিশন। তাঁরা সুপারিশ করেছিলেন ১৯৩৯ সালকে বেস ইয়ার ধরতে হবে এবং তার ফলে জুট ওয়ার্কার্সদের ডি.এ. বেড়ে যাবার কথা। কিন্তু কংগ্রেস সরকার ১৯৬০ সালকে বেস ইয়ার ধরলেন এবং ১৯৭৪ সালের কমিশনের সেই সুপারিশ তাঁরা মানলেন না। তারা ডি আই আর প্রয়োগ করল এবং শ্রমিকদের ডি.এ. ১৬ টাকা বেঁধে দিল। এর বিরুদ্ধে সমস্ত মানুষ, রাজনৈতিক দল এবং বামপন্থী দলগুলি ধিক্কার দিয়েছিল। আমরা আশা করেছিলাম বামফ্রন্ট সরকার আজকে ইনিসিয়েটিভ নিয়ে এই ব্যাপারে পদক্ষেপ করবেন। ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে বলা হয়েছে ডি আই আর-এর ওই অর্ডার তাঁরা রিভোক করতে পারেন এবং তারজন্য আইনের কোনও বাধা নেই। এই জিনিস করলে এক ধাক্কায় শ্রমিকরা ৬৫ টাকা ডি.এ. পেতে পারত। কিন্তু দুঃখের বিষয় বামফ্রন্ট সরকার সেই প্রস্তাব প্রত্যাখান করেছেন।

[6-15—6-25 P.M.]

আপনারাই বলুন বামফ্রন্ট সরকারের পদক্ষেপ মালিকের স্বার্থে, না শ্রমিকদের স্বার্থে। প্রস্তাব করা হয়েছিল ঐ ১৫ টাকা ঘরভাড়া হিসাবে পাওনা, সেই ১৫ টাকা দেওয়া হোক, এই প্রস্তাব প্রত্যাখান করা হয়েছে। দীর্ঘ আলোচনা করেও এসব শেষ করা যায়না। ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্সদের স্ট্রাইক, প্রেস ওয়ার্কার্স স্ট্রাইক যেভাবে কিভাবে তুলে নেওয়া হল। ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্সদের, তাদের স্ট্যান্ডিং ডিমান্ড, অত্যন্ত ন্যায়সঙ্গত দাবি দাওয়ার মধ্যে একটা গুরুত্বপূর্ণ দাবি ছিল ৫০ জনের যে সমস্ত ওয়ার্কার, ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউশনের বিভিন্ন প্রতিষ্ঠান তাদের ত্রিপাক্ষিক চুক্তির আওতায় নিয়ে আসতে হবে, বামফ্রন্টের আমলে সেটা মানা হল না। সামান্য কিছু বেতন বৃদ্ধি করি যে এই ধর্মঘট প্রত্যাহার করে নেওয়া হল। ইউ টি ইউ সি লেলিন কেন, সিপিএম ও তাদের বাহক যারা তারাও এটা করেনি। আজকে প্রেস ওয়ার্কাস স্ট্রাইক হচ্ছে সেখানে গভর্নমেন্টের তরফ থেকে একটা ফরমুলা দিয়ে দেওয়া হল কিন্তু সেটা ইমপ্লিমেন্ট হচ্ছে কি না সেটা দেখা হল না। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এই ক্রাইসিস রিডেন ক্যাপিটালিজিমকে ডিফেন্ড করার জন্য জনতা ও বামফ্রন্ট চেষ্টা করছে। ফলে আসলে এটা অচল টাকার এপিঠ আর ওপিঠ, এর জন্য আন্দোলনের পথে আজকে সমবেত হতে হবে। এই ত্রিদলীয় রাজনৈতিক চক্রান্ত দেশের বিপ্লবকে শেষ করার চেষ্টা কবছে তার বিরুদ্ধে মানুষ সচেতন হোক এই পরিষ্কার কথা বলে আমার দলের নীতি এখানে ব্যক্ত করব। আজকে গণতন্ত্রের নামে বামফ্রন্ট সরকার যে জিনিস করছে, মরিচঝাঁপি এবং অন্যান্য জায়গায় যা করছে তারজন্য জনতা দল কলকাতায় মিটিং করে এবং সেখানে বিজয় সিং নাহার যে বক্তৃতা করেছেন তার সঙ্গে আমাদের মতের সম্পূর্ণ পার্থক্য আছে। তাঁরা বলছেন যে দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রীকে বলে, ৩৬৫ ধারা প্রয়োগ করে এই সরকারকে টপল করে দেবেন। এটা অত্যন্ত বিপদজ্জনক নীতি, আমরা এর তীব্র প্রতিবাদ করি। এই ষড়যন্ত্রের বিরুদ্ধে শেষ পর্যন্ত সর্ব শক্তি দিয়ে আমরা লড়াই করব। আমরা চাই মানুষকে সচেতন করে গণ-আন্দোলনের ভিত্তিতে আদর্শগতভাবে, রাজনৈতিকভাবে একে পরাস্ত করতে। এটা ষড়যন্ত্রের পদক্ষেপ, অগণতান্ত্রিক পদক্ষেপ, এর দ্বারা একে পরাস্ত করতে চাই না। এই কথা বলে রাজ্যপালের ভাষণে, তিনি সরকারের যে বক্তব্য রেখেছেন, তাকে আমাদের সমর্থন জ্ঞাপনের অক্ষমতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মীর আব্দুস সঈদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমাদের রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আন্তরিক সমর্থন জানিয়ে আমি আমার দু-একটি বক্তব্য আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের সামনে পেশ করতে চাই। তার আগে এবারকার অ্যাসেম্বলির প্রথম দিনের চেহারা দেখে আমি একটু আশ্চর্য হয়ে গিয়েছি যে রাজ্যপাল যখন ভাষণ দিতে যাচ্ছিলেন তখন দুই কংগ্রেস ও জনতা যে আচরণ করেছেন আমি জানি না এটা শোভনীয় কিনা। নিশ্চয়ই ওয়াক আউট করার অধিকার তাদের আছে। কংগ্রেসের সম্পর্কে বিশেষ কিছু বলার নেই কিন্তু জনতার বন্ধুরা যারা কেন্দ্রীয়

সরকার পরিচালনা করছেন তাদের অন্তত এইটুকু বোঝা দরকার। অন্ততপক্ষে রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন যে শালীনতা রক্ষা করা দরকার সেটা তাদের নিশ্চয়ই বোধগম্য হওয়া উচিত। এখানে অনেক প্রশ্ন উঠেছে এবং অনেক জবাবও হয়েছে। আমার আগে শেষ বক্তা যিনি বললেন, আমি জানি না, উনি কোন দলের নাম বলছিলেন, তিনি রেড্ডি কংগ্রেস দলের নাম বলছিলেন, নাকি ইন্দিরা কংগ্রেসের নাম বলছিলেন, নাকি জনতা দলের কথা বলছিলেন, তাঁর বক্তব্য থেকে কি বেরোল, তা আপনারা নিশ্চয়ই বুঝবেন। বিপ্লবের কথাও বলছিলেন, সমাজ পরিবর্তনের কথাও বলছিলেন, আপনারাই জানেন কি বলছিলেন। যাই হোক অনেক কথা উঠেছে। বন্যা-ত্রাণে দলবাজির কথা উঠেছে, ল অ্যান্ড অর্ডারের কথা উঠেছে, ইন্ডাস্ট্রির প্রসঙ্গ উঠেছে, শ্রম দপ্তর সম্পর্কেও কয়েকটি প্রশ্ন উঠেছে। আমাদের বন্ধু মাননীয় চিফ হুইপ শ্রী দীনেশ মজুমদার এবং শ্রদ্ধেয় নেতা দেবী বসু, মতীশবাবু ইত্যাদি সকলেই কিছু কিছু বলেছেন। জনতার মুখপাত্র মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় আজকে সকালে বলেছেন, ডাঃ জয়নাল আবেদিন বলেছেন এবং রজনীকান্ত দলুইও বলেছেন যে কথা সেটা হচ্ছে তাঁরা সকলেই দলবাজির অভিযোগ করেছেন। কারণ গত ৩০/৩২ বছর ধরে তাঁরা তো দলবাজি করেই এসেছেন, শুধু একটা শ্রেণী স্বার্থ দেখে এসেছেন, বিশেষ করে বন্যা হলে কি করে বাস্তু ঘুঘুদের পেট ভরানো যায়, সেটাই দেখে এসেছেন, তার জন্য দলবাজি ছাড়া অন্য কথা তাদের পক্ষে চিন্তা করা খুব মুশকিল। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আয়নার সামনে দাঁড়ালে নিজের চেহারা ছাড়া অন্যের চেহারা দেখা যায় না। সুতরাং আজকে যাঁরা দলবাজির কথা বলছেন তাঁরা আয়নার সামনে দাঁড়িয়ে অন্যের চেহারা দেখতে পাচ্ছেন না। আপনি জানেন যে পঞ্চায়েত নির্বাচন হল এ সম্বন্ধে জনতা পার্টির, কেন্দ্রীয় সরকারের নির্বাচনী ম্যানিফেস্টোর মধ্যে যা ছিল, সেটা হচ্ছে এই যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে সাধারণ মানুষের হাতে তুলে দিতে হবে। আজকে পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। এই যে বন্যা হয়ে গেল এই রকম গত ১০৭ বছরের মধ্যে হয়নি, এটা দলমত নির্বিশেষে সকলে স্বীকার করেছেন যে ১২ থেকে ১৬ টি জেলা ভেসে গেছে। আজকে যদি পঞ্চায়েত নির্বাচন না হত, সাধারণ মানুষ নির্বাচনের মাধ্যমে পঞ্চায়েতের মধ্যে না আসত এবং পশ্চিমবঙ্গের সরকার, বামফ্রন্ট সরকার যদি সমস্ত জিনিস দক্ষতার সঙ্গে হ্যান্ডেল না করতেন তাহলে কি অবস্থা হত, কত ক্ষতি হত, কত লোক মারা যেত বলা মুশকিল।

[6-25—6-35 P.M.]

আজকে যেহেতু পঞ্চায়েতের হাতে ক্ষমতা ছিল, সমস্ত পঞ্চায়েত, সমস্ত বামফ্রন্টের শরিক এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার, তারা একাকার হয়ে একত্রে মিলে ঝাঁপিয়ে পড়েছিল। তাই আজকে এতবড় বন্যা থেকে বেরিয়ে আসা গিয়েছে। অবশ্য জনতা দলের নেতারা এবং অন্যান্যরা বিরোধীরা আমাদের কোনও ভাল কাজ দেখতে পান না। বর্ষিয়ান নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেনের ভাল কিছু নজরে পড়ে না। তার কারণ আমি ভাল কিছু [illegible]

না, শুধু একটা কথা বলি। শকুনী যতই উপরে উঠুক তার নজরে তাজমহল পড়ে না, পড়ে কংকাল। কাজেই এদের চোখেও আমাদের ভাল কাজ কিছু চোখে পড়ে না। শুধু কংকাল দেখছেন। আজকে তাঁদের অনুরোধ করি তাকিয়ে দেখুন, শুধু পঞ্চায়েত নির্বাচনের দিকে নয়, মহেশতলা এবং জয়পুরের নির্বাচনের দিকে তাকিয়ে দেখুন। আমি জনতা বন্ধুদের কাছে বলতে চাই, মহেশতলায় তাদের জামানত বাজেয়াপ্ত হয়েছে। জয়পুরে ইন্দিরা কংগ্রেসের জামানত বাজেয়াপ্ত হয়েছে। আপনারা বিচ্ছিন্ন হচ্ছেন। পথে চলার চেষ্টা করুন। আমরা যেটা করার চেষ্টা করছি সংবিধানের সীমিত ক্ষমতার মধ্যে আমাদের টাকা পয়সার সামান্য ক্ষমতার মধ্যে, সেইটা আপনাদের আমরা বারবার বলেছি, বোঝাবার চেষ্টা করেছি। একটু সহযোগিতার চেষ্টা করুন। আইন-শৃঙ্খলার প্রশ্নে, সারা ভারতবর্ষের মধ্যে হরিপদবাবু বললেন আমরা খারাপ। আমরা নাকি ভাল কিছু করতে পারব না। তিনি আত্ম-সমালোচনা করেছেন, আমাদের ঘুরিয়ে বলেছেন। তাঁর পার্টির সরকার দিল্লিতে আছে, আর কিছু রাজ্যে আছে ইন্দিরা কংগ্রেসের সরকার। আমি তাঁদের বলতে চাই, তাঁরা বলুন, আমাদের সরকার নির্বাচনের আগে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন—সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি দেওয়া হবে, সমস্ত গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেওয়া হবে, তা কি আমরা করিনি। আমরা বলেছিলাম, শ্রমিক-কৃষকরা ন্যায্য লড়াই করবে, কৃষক ভেস্টেড ল্যান্ডের উদ্ধারের জন্য লড়াই করবে, তার পিছনে থাকবে বামফ্রন্ট সরকার। মরিচঝাঁপি নিয়ে আমি আর বেশি বলতে চাই না। কারণ দেবী দা যেভাবে বলেছেন তাতে আর আর বেশি বলে লাভ নেই। আজকে চটকল শ্রমিকরা একচেটিয়া ন'টি মালিকের বিরুদ্ধে লড়াই করছে, কোথাও কৃষকরা লড়াই চালিয়েছে। কিন্তু আমি মনে করিয়ে দেব জনতা বন্ধুদের মধ্যপ্রদেশের ঘটনা সেখানে ৮ টাকা ৭৫ পয়সা রেট ঠিক করল সরকার ক্ষেত মজুরদের এবং সেখানে যখন ৮ টাকা ৭৫ পয়সার জন্য মজুররা লড়াই করল, সংগ্রাম করল তখন সরকার সেই ক্ষেত মজুরদের উপর গুলি চালিয়েছে এবং মিনি মিসা আইন করেছে। কোল মাইনের ওখানে কি হয়েছিল আশা করি মনে আছে। উত্তরপ্রদেশের পন্থনগর বিশ্ববিদ্যালয়ে যখন এগ্রিকালচারাল লেবারার্সরা দাবি-দাওয়া নিয়ে গিয়েছিল তখন তাদের উপর গুলি করে হত্যা করা হয়েছে সেই এগ্রিকালচারাল লেবারর্সদের। তারপর কানপুরে স্বদেশি সূতাকলে শ্রমিকরা যখন তাদের দাবি দাওয়া নিয়ে লড়াই করতে গিয়েছে তখন সেখানে শ্রমিকদের উপর গুলি চালিয়ে হত্যা করা হয়েছে। আজকে আমরা গর্ব করি নিশ্চয়। এই বিধানসভায় বিনীতভাবে সমস্ত বক্তব্য রাজ্যপাল রেখেছেন। যদিও আমাদের আত্ম সন্তুষ্টির মনোভাব নেই তবু আমরা গর্ব করতে পারি যে আজকে পশ্চিমবঙ্গ সরকার ও পশ্চিমবাংলার বামফ্রন্ট নিপীড়িত অত্যাচারিত শোষিত মানুষদের পাশে দাঁড়িয়ে আছে এবং প্রতিটি সংগ্রামের পিছনে লড়াইয়ের পিছনে দাঁড়িয়ে আছে তাদের রক্ষা করার জন্য। আজকে সংখ্যালঘু সম্প্রদায়ের কথা বলতে গিয়ে বলতে হয় ঐ যে বন্ধুরা বসে আছেন, ঐ দুই কংগ্রেস বন্ধুরা, তাঁরা ১৯৬৭ সালের আগে পর্যন্ত মুসলমানদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে রেখেছিলেন। পশ্চিমবাংলায় এক ছটাক জমি বিক্রি করতে হলে তাদের ডিক্লেয়ারেন্স দিতে হত যে তারা হিন্দুস্থানী না পাকিস্তানী। ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকার আসার পর সেটা নাকচ করা

হয় রদ করা হয়। কি ঘটনা ঘটছে আলিগড়ে জনতা বন্ধুরা কি জানেন না? লক্ষ্ণৌতে কি ঘটনা ঘটছে তাঁরা কি জানেন না? কংগ্রেস বন্ধুরা কি জানেন হায়দ্রাবাদে অন্ধ্রে কি ঘটনা ঘটছে? বিহারে কি ঘটনা ঘটছে? আমি কি জিজ্ঞাসা করতে পারি সেখানে সাম্প্রদায়িক দাঙ্গা, হরিজনদের উপর অত্যাচার হচ্ছে না? সুতরাং বলছি একটু বুকে হাত দিয়ে বলবেন। যেখানে সরকার আছে, যেখানে কংগ্রেস সরকার আছে সেখানে কি ঘটছে আপনারা বুকে হাত দিয়ে বলুন আপনারা কি সংখ্যালঘু সম্প্রদায়ের সমস্ত স্বার্থ তাদের সমস্ত কিছু রক্ষা করার গ্যারান্টি দিতে পেরেছেন? সাম্প্রদায়িক দাঙ্গা আপনারা কি বন্ধ করতে পেরেছেন? কিন্তু আজকে পশ্চিমবাংলায় ১৮ মাসের মধ্যে এটুকু অন্তত হয়েছে। পশ্চিমবাংলায় সংখ্যালঘু সম্প্রদায়ের উন্নতি হয়েছে, তারা মনে ভরসা ফিরে পেয়েছে, এই সরকার তাদের মনোবল ফিরিয়ে দিয়েছে। কি মুসলমান, কি খ্রিস্টান, যে যেই হোক না কেন, তারা তাদের মনোবল ফিরে পেয়েছে তারা গণতান্ত্রিক আন্দোলনে যোগদান করছে।' সংখ্যালঘুরা সংখ্যাগরিষ্ঠের সঙ্গে নিজেদের জীবন প্রতিষ্ঠা করার চেষ্টা করছে। আমি আপনাদের এইটুকু বলতে চাই যে আমাদের সরকার এই ব্যাপারে সাহায্য করে। আমি দেখি জনতা বন্ধুরা বলার পর কেউ থাকেন না, কি কাশীবাবু কি হরিপদবাবু কেউই থাকেন না। এটা আমি প্রথম থেকেই দেখছি তাঁরা থাকার প্রয়োজন মনে করেন না। যা হোক যে দু-একজন আছেন তাঁদের বলি আপনারা একটু চেষ্টা করুন। আমরা বলছি রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতা রেখে আমাদের সরকার কাজ করে চলেছে। আপনারা একটু চিন্তা করুন এই সীমিত ক্ষমতার মধ্যে আর কি করা যায়। হরিপদবাবু বললেন বন্যা কবলিত মানুষকে ১০০/২০০ টাকা করে দেওয়া হচ্ছে তাও আবার সময় মতো দেওয়া হচ্ছে না। তা আমরা ১৪৫ কোটি টাকা চেয়ে পরে পাচ্ছি কত? মাত্র ১৫ কোটি টাকা তাও আবার দফায় দফায়। ৩৫৮ কোটি টাকা চেয়ে পাওয়া যাচ্ছে ৯০ কোটি টাকা। এটা তো বলছেন না আমাদের প্রধান মন্ত্রী কি করলেন? ২৬ সেপ্টেম্বর বন্যা আরম্ভ হল আর ২৬শে অক্টোবর তিনি পরিস্থিতি দেখতে এলেন। আমার বলার কিছুই নাই। এক মাস পরে যখন বন্যার জল শুকিয়ে গিয়েছে তিনি তখন দেখতে এসেছেন। তাহলে কি করে কি হবে? আপনারা এইটুকু করুন, কেন্দ্র যাতে টাকা পয়সার ব্যাপারে এই বন্যা ত্রাণের ব্যাপারে ঠিকমতো কাজ করে তার ব্যবস্থা করুন।

[6-35—6-45 P.M.]

মানুষের আশা আকাঙ্খার শেষ নেই। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন। তাই মানুষ ভাবছেন তাদের চাকরি বাকরি হবে। চারিদিকে রাস্তা ঘাট হবে, টিউবওয়েল হবে, স্কুল কলেজ হবে। ৩০ বছরের মধ্যে যা হয় নি, আমাদের সরকার ১৮ মাস ক্ষমতায় আসার পরেই অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা ব্যয়ে শিক্ষা ব্যবস্থা চালু করেছেন এবং আমরা আশা করছি আরও দু-এক বছরের মধ্যে স্কুল ফাইনাল পর্যন্ত ফ্রিতে পড়ানোর ব্যবস্থা করা হবে। আমাদের সরকারের যদি টাকা না থাকে তাহলে ফ্যাক্টরি তৈরি হবে কি করে? টাকা না পেলে রুগ্ন

শিল্পগুলিকে আবার পুনরুদ্ধার করা হবে কি করে? আর এটা না হলে ছেলেদের চাকরির ব্যবস্থা করা হবে কি করে, রাস্তা ঘাট, টিউবওয়েল করা হবে কি করে? তাই আমি জনতা বন্ধুদের কাছে বলছি আপনারা দয়া করে একটু খানি তৎপর হোন, শুধু মরিচঝাঁপি, মরিচঝাঁপি করবেন না, তাহলে আবার ঐ মহেশতলার মতো অবস্থা হবে। ১০ হাজার থেকে ৭৭৭তে নেমে এসেছেন। সমস্তিপুরে ৩ লক্ষ ভোট কমে গেছে, ফতেপুরে ভোটের সংখ্যা নেমে গেছে। ওদিকে আবার ইন্দিরা কংগ্রেস চীকমাগালুরের স্বপ্ন দেখছে কি করে আবার ফিরে আসা যায় এবং আবার স্বৈরতন্ত্রকে ফিরিয়ে আনা যায় কিনা, যদিও আমরা জানি পশ্চিমবঙ্গের মানুষ আর স্বৈরতন্ত্রকে ফিরিয়ে আনতে দেবে •'। তাদের এই স্বপ্ন দূর অস্ত। যে সমস্ত ট্রেড ইউনিয়ন আন্দোলন হচ্ছে, স্ট্রাইক হচ্ছে সেখানে আমাদের শ্রম দপ্তরের মন্ত্রী মাননীয় কৃষ্ণপদ ঘোষ এবং তাঁর শ্রমদপ্তরের থেকে সঠিক নেতৃত্বই দেওয়া হচ্ছে। আমি জানি না ওরা কোন দেশে আছেন। ভাবছেন ওরা বোধ হয় সোসালিজমের রাজত্বে আছেন। ওরা হয়ত ভাবছেন সমাজবাদ হয়ে গেছে। তাই হয়ত আমাদের হাতে সমস্ত ক্ষমতা এসে গেছে। আমাদের শ্রমমন্ত্রী ইচ্ছা করলেই ৬২ টি চটকলের ৯ জন মালিককে ঘাড় ধরে বলতে পারবে তোমরা সব কিছু মেনে নাও—এটা বোধ হয় সংবিধানে আছে, ওরা হয়ত এটা ভাবছেন। আমি বলছি সংবিধানে নানা রকম লিমিটেশন আছে। কিন্তু তাসত্ত্বেও আমাদের শ্রমমন্ত্রী মাননীয় কৃষ্ণপদ ঘোষ চেষ্টা করে যাচ্ছেন, আমাদের মুখ্যমন্ত্রী চেষ্টা করে যাচ্ছেন। আমাদের মুখ্যমন্ত্রী সম্বন্ধে আপনারা যাই বলুন না কেন, তিনি সত্যিকারের ধর্মঘটগুলি কি করে মিটে যায় সেই চেষ্টা করে যাচ্ছেন এবং একটা সুষ্ঠু সমাধানের কথা চিন্তা করছেন। আমাদের শ্রমিকদের ন্যায্য দাবি দাওয়ার ব্যাপারে যতক্ষণ পর্যন্ত না একটা উপযুক্ত ফয়সালা হচ্ছে ততক্ষণ পর্যন্ত শ্রমমন্ত্রী, মুখ্যমন্ত্রী একটা সম্মতির মধ্যে যাবেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের আলোচনার সময় ৬.৩৭ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। কিন্তু আমাদের আরও ২/৩ জন বক্তা আছেন। তাই আমি প্রস্তাব করছি আন্ডার রুল ২৯০ অব দি রুলস অব প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অব বিজনেস ইন দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি—আধ ঘন্টার জন্য সবার টাইম এক্সটেন্ড করা হোক। আশা করি আপনারা সকলেই এটা সমর্থন করবেন।

**শ্রী মীর আব্দুর সৈয়দ ঃ** এই কথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে তাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## RELEASED OF ARRESTED MEMBERS

**Mr. Deputy Speaker :** I have received a radiogram from the S.D.P.O., Basirhat. I am reading the radiogram message. "Shri Kashi Kanta Maitra, M.L.A. and six other M.L.A.s who were arrested on

11.2.79 under section 41(1) C.R.P.C./26/D. Indian F. Act have been released today (on 12.2.79) on P.R. bond of Rs.50/- each by the learned S.D.J.M. Basirhat."

This is for the kind information of this Honourable House.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল মহাশয় এইসভায় তার মূল্যবান ভাষণ রেখেছেন। পরিষদীয় গণতন্ত্রে রাজ্যপালের লিখিত ভাষণ পাঠ করার অবকাশ আছে। এই লিখিত ভাষণ ত্রুটিপূর্ণ হলে চলে না কারণ এই ভাষণের গুরুত্ব অপরিসীম। সমগ্র জাতির প্রতি এর একটা গুরুত্ব আছে। কিন্তু স্যার, মহামান্য রাজ্যপাল সভার কাছে যে ভাষণ উপস্থিত করেছেন সেটা অত্যন্ত হতাশাব্যঞ্জক। হতাশাব্যঞ্জক এই কারণে বলতে চাই যে প্রথম বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসীন হন তখন মাননীয় রাজ্যপাল মহাশয়ের যে ভাষণ আমরা দেখেছি এবং বিগত ১৯৭৮ সালে রাজ্যপাল মহাশয় যে ভাষণ এই হাউসে দিয়েছেন আর আজকে ১৯৭৯ সালে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে দিয়েছেন তার মধ্যে কোনও সামঞ্জস্য নেই। আমি স্যার, বিগত ১৯৭৮ সালে রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন সেই বইটির ৫ পৃষ্ঠার ১৬ প্যারার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেই সময়েও মাননীয় রাজ্যপাল ছিলেন শ্রী ত্রিভুবন নারায়ণ সিং। তিনি বলেছিলেন, "বামফ্রন্ট সরকারের ন্যূনতম সাধারণ কর্মসূচির অন্যতম বিষয় হল শহরাঞ্চলীয় জমির সর্বোচ্চ সীমা আইন প্রত্যাহার এবং সম্পত্তির নির্ধারণ ও মূল্যায়নের ভিত্তিতে একটি নতুন আইন প্রণয়ন।" আমি জানি না এই আইন হয়েছে কিনা। বামফ্রন্ট সরকারের সদস্যরা হয়ত বলবেন, আমরা গত ৩০ বছরের জঞ্জাল এখনও পরিষ্কার করতে পারি নি তাই আইন এখনও করে উঠতে পারি নি। কিন্তু আমি স্যার, আজকে দৃপ্ত কণ্ঠে পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই যে এই ধরনের ভাঁওতাবাজি পশ্চিমবাংলার বুকে আর চলবে না। সরকারে বা ক্ষমতায় আসার আগে বছরের পর বছর ধরে ওরা সর্বহারা, নিরন্ন মানুষদের নিয়ে সংগঠন করেছিলেন, তাদের বাসস্থানের ব্যবস্থা করে দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন, তাদের অনেক পাওনা পাইয়ে দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন নিজেরা ক্ষমতায় আসার জন্য। কিন্তু আজকে আমরা দেখছি সেই সমস্ত ভাঁওতায় পর্যবসিত হতে চলেছে। আজকে আমরা দেখছি, পশ্চিমবাংলায় যে গৃহহীনরা আছেন তাদের জন্য আজ পর্যন্ত একটিও বাসস্থান নির্মাণ করা হল না এটা হচ্ছে অত্যন্ত পরিতাপের বিষয়। স্যার, আমরা দেখছি একটির পর একটি ভাঁওতা ওরা দিয়ে চলেছেন। স্যার, ক্ষমতায় আসার আগে ওরা নিজেদের জাহির করতেন বামপন্থী বলে। এখন এই বামপন্থাটা কি আমি জানতে চাই। আজকে যে বিভিন্ন অলিতে গলিতে রাহাজানি হয়ে চলেছে, সমাজবিরোধীদের দৌরাত্ম্য বেড়ে চলেছে যার কোনও সুরাহা হয় না বা হবে কিনা তার নিশ্চয়তা নেই—এটাই কি বামপন্থা স্যার, এখানে চিফ হুইপ শ্রী দীনেশ মজুমদার মহাশয় বিহার সরকার, হরিয়ানা ইত্যাদি প্রদেশের কথা বললেন এবং সেখানে কিভাবে গুলি চলেছে সে কথা বললেন। আজকে সাধারণ মানুষদের উপর, খেটে

খাওয়া মানুষদের উপর কিভাবে অত্যাচার চালানো হচ্ছে সেটা স্যার, খুব সহজেই অনুমান করা যায়।

[6-45—6-55 P.M.]

তাই গ্রামে যে নতুন শব্দ স্থাপন করা হয়েছে অপারেশন বর্গা নামে এটা সম্পূর্ণ ধুঁয়া ছাড়া আর কিছু নয়। আজকে ধুঁয়া বর্গাদার সাজিয়ে প্রকৃত বর্গাদারকে উচ্ছেদ করা হচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সমস্ত জিনিস ওখানে উপস্থাপিত করা হয়েছে সেগুলির কোনও মূল্য আছে বলে আমি মনে করি না। এই প্রসঙ্গে রাজ্যপালের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর আমার যে অ্যামেন্ডমেন্ট আছে সেগুলি মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহোদয় যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতিকে আমি সমর্থন করতে পারছি না। আপনার মাধ্যমে তাঁর যে মূল্যবান বিবৃতি দান সেই সম্পর্কে আমার অভিজ্ঞতা আমি জানাচ্ছি। আমি দেখেছি যে তিনি অনেক জায়গায় বলেছেন যে আমার সরকার, আমার সরকার, আমার সরকার এই করেছে, আমার সরকার ঐ করেছেন। যেমন স্ত্রীরা বলে থাকেন যে আমার স্বামী এই করেছেন, আমার স্বামী ঐ করেছেন। আমার মনে হয় রাজ্যপাল মহোদয়ও সেই রকম ভাবে এই কথা বলতে চেয়েছেন যে আমার সরকার এই করেছেন, আমার সরকার পল্লী অঞ্চলে ব্যাপক দারিদ্রের উপর প্রত্যক্ষ সংগ্রাম চালিয়েছে। দারিদ্রের উপর প্রত্যক্ষ সংগ্রাম নয়, দারিদ্রের উপর প্রত্যক্ষ আক্রমণ চালিয়েছে—এই কথাগুলি বললে ভাল হত। দরিদ্রকে কিভাবে নিষ্পেশন করেছেন এই সরকার সেটার আকার দিলে ভাল হত। বন্যা এলাকায় তাঁর সরকার অনেক দরিদ্র বা ক্ষতিগ্রস্ত মানুষকে উপকার করেছেন সেগুলি বলেছেন। এই রকম আরও অনেক কথা তিনি দিয়েছেন এবং আরও অনেক ভুল তথ্য তিনি দিয়েছেন যে, কতগুলি সেতু হয়েছে। অন্যান্য সেতুর কথা আমি জানি না, কিন্তু নরঘাট সেতু সম্পর্কে তিনি বলেছেন যে হচ্ছে। আমি বলছি যে এটা তিনি অসত্য কথা বলেছেন। এটা কি করে তিনি বললেন আমি জানি না। অথচ তিনি তাঁর ভাষণের মধ্যে বলেছেন যে সেতুর কাজ অব্যাহত চলেছে। রাজ্যপালের ভাষণে আরও অনেক কথা বলা হয়েছে। তিনি যদি বন্যা এলাকায় যেতেন এবং খবর নিতেন তাহলে বুঝতে পারতেন যে সেখানকার মানুষ নিপীড়িত, নির্যাতিত এই সরকারের কর্মীদের মাধ্যমে, শাসকদলের কর্মীদের দ্বারা। তার আগে একটা কথা বলি, আমাদের বিরোধী পক্ষ থেকে যখন বলা হচ্ছে তখন সরকার পক্ষ থেকে নানা রকম ব্যঙ্গক্তি করা হচ্ছে। আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই, ১৯৬৬ সালের কথা। আজকে যাঁরা মন্ত্রী হয়েছে, তাঁরা স্মরণ রাখবেন, কমল বাবু ফরওয়ার্ড ব্লক থেকে এসেছেন, আজকে এখানে তিনি মন্ত্রী হয়েছেন,—২১/২/৬৬ তারিখে তিনি এবং তাঁর দলের লোক স্পিকারকে ঘেরাও করেছিলেন এবং স্বহস্তে অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ দিচ্ছিলেন, সেই বাজেট বই নিয়ে টুকরো টুকরো করে

দিয়েছিলেন। সেদিনকার ননীবাবু, নিখিলবাবু, অপূর্ব বাবু যিনি স্পিকারে ছিলেন কংগ্রেসি আমলে, তখন তাঁরা বিরোধী পক্ষে ছিলেন, তাঁরা এক বাক্যে সেদিন বলেছিলেন বাজেট সেশন হচ্ছে বিরোধী দলের সেশন, বিরোধীদের বক্তব্য সরকার পক্ষকে শুনতে হবে, তাছাড়া এই অ্যাসেম্বলি চলতে পারে না, অ্যাসেম্বলি চলতে দেব না। এই যে বই আছে, ছাপানো পৃষ্ঠাতে নিশ্চয়ই এই জিনিসগুলো পাবেন। তাঁরা আজকে যখন বিরোধী পক্ষ নেই, সরকার পক্ষে গেছেন, সেই একই পদ্ধতি তাঁরা গ্রহণ করছেন, সেটারই অবতারণা করছেন। বাঁ পাশের সদস্যদের কোনও বক্তব্য রাখতে দেবেন না। যদিও তাঁরা সেদিন বলেছিলেন বাজেট সেশন হচ্ছে বিরোধী পক্ষের সেশন। বন্যা এলাকায় কি হয়েছে? আমি এখানে দায়িত্ব নিয়ে বলছি, ঘুরে আসুন, আজকে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী নেই, তাঁকে টাকা দেওয়া হয়েছে তাঁতীদের উন্নতির জন্য। তমলুকের যে আধিকারিক আছে তাঁর কাছ থেকে শুনেছি, কিন্তু এটা ঠিক কথা সরকারি অফিসার, তিনি তো লিখিত ভাবে কিছু দিতে পারবেন না—যেখানে তাদের টাকা দেওয়া হয়েছে ৩০০ টাকা থেকে ৯০০ টাকা পাচ্ছে, ভুয়ো তাঁতী, যাদের তাঁত নেই, তাদের দেওয়া হচ্ছে। সেই অফিসারের সামনে ১০০/১৫০/২০০ টাকা পার্টির জন্য আদায় করা হচ্ছে। যে লোক ঘরের ক্ষতি হয়েছে বলে ২০০ টাকা পেয়েছে, তার কাছ থেকে ৫০ টাকা আদায় করা হচ্ছে, সেই সব রসিদ এনে দিতে পারি। আমি দায়িত্ব নিয়ে বলছি, ওখানে প্রমোদ বাবু প্রমোদ বিহারে যাবেন যুব গোষ্ঠীর যে সম্মেলন হবে তার জন্য, তারজন্য ব্যাপক ভাবে ভয় দেখিয়ে চাঁদা আদায় করা হয়েছে। সেখানে যারা ফুড ওয়ার্ক করছে তাদের কাছ থেকে বাধ্যতামূলক ভাবে এক টাকা করে আদায় করা হয়েছে। হাজার হাজার টাকা সংগ্রহ করা হয়েছে। সেদিন মুখ্যমন্ত্রী বললেন সরকারি গাছ কেউ কাটবেন না। আমাদের ওখানে ক্যানেল পাড়ে সেচ বিভাগের জায়গায়, খাস জায়গায় গাছ ছিল, প্রমোদ বাবু সেখানে যাবেন তার জন্য সেই গাছ কাটা হয়েছে। সুতরাং আজকে কি করে ওঁরা বলতে পারেন যে আমাদের সরকার পরিচ্ছন্ন, সৎ প্রশাসন গড়ে তোলার জন্য সমস্ত দপ্তরকে নির্দেশ দেওয়া হয়েছে। আমি আজকে অত্যন্ত তিক্ততার সঙ্গে বলব, যদিও তাঁরা সহযোগিতার কথা বলছেন—নিশ্চয়ই এই কথা বলব, আজকে গ্রামে গ্রামে পঞ্চায়েতে যারা এসেছেন, পঞ্চায়েত প্রধান থেকে আরম্ভ করে সকলেই আমাদের সরকার টাকা দিচ্ছেন গ্রামের উন্নতি কল্পে।

[6-55—7-05 P.M.]

কেন্দ্রীয় সরকার যদি আজকে টাকা না দিত তাহলে পঞ্চায়েতের মাধ্যমে এত টাকা বন্টন করা যেত না, একথা বলার মতো কি আজকে সরকারের সৎসাহস নেই? আজকে কেন্দ্র বদল হয়েছে, যদি আজকে কেন্দ্রে ইন্দিরা গান্ধী থাকত তাহলে পঞ্চায়েতের মাধ্যমে আপনাদের কোনও কাজ করার ক্ষমতাই থাকত না, কোনও টাকাই পেতেন না। আজকে যদি সৎসাহস থাকে তাহলে বলতে হবে যে, কেন্দ্রীয় সরকারের পরিবর্তনের জন্য আজ মূল বাজেটের ৪৩ পারসেন্ট কৃষি ক্ষেত্রে বরাদ্দ করা হচ্ছে। এখন চরণ সিং অর্থমন্ত্রী হয়েছেন তিনি ঘোষণা করেছেন আগামী বছর ৫০ পারসেন্ট-এর বেশি কৃষি বরাদ্দ করা হবে। সুতরাং

কেন্দ্রীয় বরাদ্দের বেশির ভাগটাই আজকে কৃষকদের জন্য ব্যয় করা হচ্ছে, এটা বলা দরকার। কিন্তু আপনারা অসংলগ্ন কথা বলছেন। আজকে বামফ্রন্টের পঞ্চায়েত সদস্যরা কি করছে দেখুন। তাদের মাধ্যমে আপনারা সেখানে কাজ করার কথা বলছেন। মেদিনীপুরে মন্ত্রী মহাশয় গিয়েছিলেন, সেখানে জেলা পরিষদের কাছে কয়েক গাড়ি কাপড় এবং কম্বল গিয়েছিল। মন্ত্রী মহাশয় সেখানে তাদের জিজ্ঞাসা করেছিলেন কাপড় কোথায় থাকবে, সেখানকার জেলা পরিষদের সদস্য সুকুমারবাবু বললেন, কোথায় আর থাকবে, আমাদের পার্টি অফিসে যাবে। কিন্তু সেখানে কাপড় কি পঞ্চায়েতের মাধ্যমে বিলি হয়েছে? এস.ডি.ও বা ডি.এম.-এর মাধ্যমে বিলি হয়েছে? হয়নি। সেই কাপড় পার্টির লোকেরা বিলি করেছে। তারপর মুখ্যমন্ত্রীর তহবিলে যে টাকা জমা পড়ছে সেটাকে আমরা নিশ্চয়ই সমর্থন করি। কিন্তু সেই তহবিলের হিসাব কি আমরা বিরোধী পক্ষ থেকে দাবি করতে পারি না? তহবিলের টাকা কোথায় যাচ্ছে, না যাচ্ছে সেই হিসাব কি মুখ্যমন্ত্রী দেবেন না? আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে সেই তথ্য থাকা উচিত ছিল। রাজ্যপাল তাঁর ভাষণের যেখানে বন্যা সম্পর্কে তাঁর বক্তব্য রেখেছেন সেখানে মুখ্যমন্ত্রীর এত বড় তহবিলের উল্লেখ নেই। সেটা থাকা দরকার ছিল। তাই আমরা বিরোধী পক্ষ থেকে দাবি করছি, মুখ্যমন্ত্রী সেই তহবিলের হিসাব দিন। যদি তিনি না দেন তাহলে বিধানসভার সদস্যদের অধিকার তিনি ক্ষুন্ন করবেন। সর্বশেষে আমি আবার বলব যে, রাজ্য সরকার যেভাবে চলছে সেটা ঠিক পথ নয়। একটু আগে সরকার পক্ষের সদস্য সঈদ সাহেব দুঃখ করে বলছিলেন খুনের কথা। আমি তাঁকে বলব আয়নায় আগে নিজের মুখ দেখুন, তাহলে নিশ্চয়ই বুঝতে পারবেন যে এখানে খুন হচ্ছে কি না। শুধু ঐভাবে বক্তৃতা করে গেলে চলবেনা। আজকে প্রশ্নটা হচ্ছে এগুলি বন্ধ করতে হবে। মরিচঝাঁপির কথা আমি আর বলছি না। তবে এখানকার খুন-খুনীর দিকে আপনারা একটু নজর দিন।

সর্বশেষে রাজ্যপালের এই ভাষণকে আমার সমর্থন না জানিয়ে, বিরোধীতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি প্রথমেই আমাদের মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় রেখেছেন সেই ভাষণের প্রতি আমার আন্তরিক ধন্যবাদ জানিয়ে সংক্ষেপে দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

আমাদের বিরোধী পক্ষের দলনেতারা, বিশেষ করে দু'জন দলনেতার নাম করতে চাই, একজন হরিপদবাবু আর এক জন জয়নাল আবেদিন সাহেব, এই দু'জন হাউসের সামনে রাজ্যপাল মহাশয়ের ভাষণ সম্পর্কে বার বার বলবার চেষ্টা করেছেন যে, এই ভাষণ বাস্তবের সঙ্গে সঙ্গতিহীন। আমি মাননীয় সদস্যদের বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যদের একথা বলবার চেষ্টা করব যে, আমাদের বামফ্রন্ট সরকারের কাজ-কর্মের পক্ষে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তা অত্যন্ত সঙ্গতিপূর্ণ। আমি আমাদের বিরোধী পক্ষের সদস্যদের কাছে এই অনুরোধ করছি যে, আপনারা বামফ্রন্টের ৩৬ দফা কর্মসূচিটি একবার লক্ষ্য করুন। সেটা যদি

একবার পড়ে দেখেন তাহলে দেখতে পাবেন যে ঐ ৩৬ দফা কর্মসূচির মধ্যে বামফ্রন্ট যে কথা বলবার চেষ্টা করেছে সেই কথা অনুযায়ী কাজগুলি বামফ্রন্ট সরকার গত ১৯ মাস ধরে করবার চেষ্টা করে আসছে। এই বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে যে কাজ সেই কাজ এখনও শেষ, করেনি, আমরা চেষ্টা করছি এবং কাজের অগ্রগতি ঘটছে, কাজ শেষ হয়নি। এই সত্যটুকু বিরোধীদলের নেতা এবং বিরোধী দলের মাননীয় সদস্যদের বোঝা উচিত ছিল কিন্তু তাঁরা তা বুঝতে ব্যর্থ হয়েছে। মাননীয় হরিপদ ভারতী মহাশয় এবং জয়নাল সাহেব বারে বারে একটি কথা বলবার চেষ্টা করেছেন যে আমরা মাননীয় রাজ্যপালের ভাষণ পড়ে হতাশ হয়েছি কিন্তু আমি বুঝলাম না তাদের হতাশ হওয়ার কারণ কি? কোন দিক থেকে বলছেন—দুইদিক থেকে বলা যায়, একদিক হল, এই ভাষণে সার-বস্তু যদি না থাকে তাহলে হতাশ হতে পারে বলে আমার মনে হয়। কিন্তু এই ভাষণের মধ্যে সারবস্তুর কোনও অভাব নেই। আর একটি দিক থেকে হতাশ হওয়ার কারণ আছে, সেটা হল, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কায়েম হওয়ার পরে ১৯ মাস কাজ করেছে, ৩৬ দফা কর্মসূচি রূপায়ণের কাজ করেছে এবং তার ফলে আজ পশ্চিমবাংলায় কংগ্রেস, কংগ্রেস-আই, জনতা পার্টি এস ইউ সি প্রভৃতি যে সমস্ত বিরোধী দল আছেন তাদের পায়ের নিচে মাটি সরে যাচ্ছে তাই তারা হতাশ হয়ে পড়ছেন, ভবিষ্যৎ-এর আলো দেখতে পাচ্ছেন না—এই কারণে হতাশ্যর কারণ ঘটছে। আমরা খুশি এই কারণে যে, আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চল থেকে তাদের যে ভীত সেই ভীত নড়ে গেছে—পঞ্চায়েত নির্বাচন তার প্রমাণ করেছে, উপ-নির্বাচনগুলি তার প্রমাণ করেছে। তারা প্রমাণ করেছে যে পশ্চিমবাংলার মানুষ তথা গ্রামের মানুষ আজ এইসব বিরোধী দলের কার্যকলাপ, বিরোধী দলের যে ভূমিকা সেই ভূমিকা আর সমর্থন করে না, তাই তাদের পায়ের নিচের পাটি সরে যাচ্ছে এবং তারজন্যই হতাশ হয়ে পড়ছেন এবং তারজনাই বোধ হয় মাননীয় রাজ্যপালের ভাষণ পড়ে হতাশার কারণ ঘটেছে। যাই হোক, সেই জন্য আমরা চিন্তিত নই, আমরা গর্বিত যে আমাদের কাজের জন্য বাংলাদেশের লক্ষ লক্ষ মানুষ পাশে এসে দাঁড়িয়েছে, দুই হাত তুলে আশির্বাদ করছে এবং তারজন্য আমরা গর্বিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি জয়নাল সাহেবের একটি বক্তব্য নোট করেছিলাম। তিনি বলেছিলেন রাজ্যপালের ভাষণের মধ্যে নাকি তিস্তা প্রকল্পের কোনও উল্লেখ নাই। আমি জানি না তিনি এই রিপোর্ট পড়েছেন কি না? তিনি যে বক্তব্য রেখেছিলেন, আমার মনে হয় সেটা তিনি দেখেছিলেন কিন্তু এই ভাষণটা সঠিকভাবে মনে রাখতে না পারার জনাই বোধ হয় তিনি এই মন্তব্য করেছিলেন। এই ভাষণে পরিষ্কার লেখা আছে। ৬ পৃষ্ঠার ১৪ নম্বর প্যারাতে তিস্তা ব্যারেজ প্রকল্পের কথা লেখা আছে। কাজেই বামফ্রন্ট সরকার সেই পরিকল্পনাকে বাদ দিয়েছে এই অভিযোগ তোলা যায় না। একটা বিশেষ পরিকল্পনা নিয়ে একটা মহা-ভারত রচনা করা রাজ্যপালের ভাষণের উদ্দেশ্য নয় তাই সংক্ষেপে উল্লেখ করেছেন। সুতরাং মাননীয় জয়নাল সাহেবের বক্তব্য সঠিক নয়। তিনি এই ভুল পরবর্তীকালে সংশোধন করে নেবেন। আজকে অন্য যেসব প্রশ্ন করেছেন—আমি বুঝতে পারলাম না কেন তাঁদের হতাশার কারণ ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য

করুন, আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণে একথা পরিষ্কার করে বলেছেন, এই ভয়ঙ্কর বন্যার পরে পশ্চিমবঙ্গে যে ভয়াবহ খাদ্য-শস্যের অভাব হওয়ার কথা ছিল সেই অভাব হয়নি। পশ্চিমবঙ্গে খাদ্য-উৎপাদন রেকর্ড ছাড়িয়ে গেছে এই ভয়াবহ বন্যার পরেও।

[7-05—7-09 P.M.]

এই রিপোর্টে উল্লেখ আছে ১৩নং প্যারায় যে যেখানে ১৯৭৭-৭৮ সালে ৯০ মেট্রিক টন উৎপাদন হয়েছিল সেখানে এবারে হয়েছে ৯২.০৫ টন। কাজেই উৎপাদন আড়াই লক্ষ টন বৃদ্ধি পেয়েছে। এতবড় প্রলয়ঙ্কর বন্যার পরেও এটা একটা সরকারি সার্থক দিক নয় কি? এদিক থেকে অন্তত স্বীকার করবেন ওনারা। পশ্চিমবঙ্গে যেভাবে শাসন চলেছে তাতে খাদ্যশস্যের মূল্যস্তরে যেভাবে রয়েছে তা শুধু পশ্চিমবঙ্গে নয় গোটা ভারতবর্ষের রাজ্যগুলির অনুসরণ যোগ্য। আমরা লক্ষ্য করেছি যে কিভাবে প্রলয়ঙ্কর বন্যার পরে সরকার বাংলাদেশের মূল্য স্তর, মূল্যবৃদ্ধি রোধ করেছেন। একদিকে জনসাধারণ, একদিকে প্রশাসন, একদিকে পুলিশ মূল্যবৃদ্ধিকারি তাদের বিরুদ্ধে রাস্তায় নেমেছেন। যার ফলে কালোবাজারিরা, মুনাফাখোরিরা মূল্যবৃদ্ধি ঘটাতে পারে নি। আজকে শেষে একটি কথা উল্লেখ না করে পারছি না যে পূর্বে বহু বক্তা বার বার আইন শৃঙ্খলার প্রশ্ন তোলার চেষ্টা করেছেন। আমি এইকথা জোরের সঙ্গে বলতে পারি পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার উন্নতি ঘটেছে, ১৯৭০-৭১-৭২-৭৩ সালে যে অবস্থা ছিল সে সম্বন্ধে গত জুলাই মাসে আনন্দবাজারে ধারাবাহিকভাবে ৯ই জুলাই, আনন্দবাজার লিখেছিল যে ৬ মাসে ৩৯৪ জন খুন হয়েছিল ১৯৭৩ সালে। সেখানে ৩ মাসের হিসাব দেওয়া হয়েছিল, সেইসব দেখলেই বুঝতে পারবেন। আমি সংক্ষেপে আমার কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 1 P.M. on Tuesday the 13th February, 1979.

## Adjournment

The House was accordingly adjourned at 7-09 P.M. till 1 P.M. on Tuesday, the 13th February, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 13th February, 1979 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 5 Ministers, 6 Ministers of State and 167 Members.

[1-00 — 1-10 P.M.]

**Starred Questions**

**(To which oral answers were given)**

**কলকাতা কর্পোরেশন ও পুরসভাগুলির নির্বাচন**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৯ সালের ডিসেম্বর মাসের মধ্যে কলকাতা কর্পোরেশন ও পুরসভাগুলির (মিউনিসিপ্যালিটি) নির্বাচন অনুষ্ঠিত হবার কোনও সম্ভাবনা আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত নির্বাচনগুলি অনুষ্ঠিত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ

(ক) সম্ভাবনা আছে।

(খ) ডিসেম্বর মাসের মধ্যেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কলকাতা কর্পোরেশনের বর্তমানে যে নির্বাচন কেন্দ্রগুলি আছে তার পুনর্বিন্যাস করা হবে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ কর্পোরেশনের ওয়ার্ডের সংখ্যা বাড়ানো হবে না কিন্তু ওয়ার্ডের যে সীমানা সেই সীমানার বিন্যাস করা হবে যাতে ভোটারদের সমতা রক্ষা করা যায়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কর্পোরেশনের নির্বাচনের প্রাক্কালে কলকাতার বিভিন্ন কেন্দ্রের ভোটার লিস্ট সম্পর্কে যে সমস্ত অভিযোগ আছে সেই অভিযোগগুলি সম্পর্কে তদন্ত করে দেখা হবে কিনা, সংশোধন করা হবে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি পরিষ্কার করে বলুন আপনার কাছে কোনও অভিযোগ আছে কি?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কলকাতা কর্পোরেশনের বিভিন্ন কেন্দ্রের ভোটার লিস্ট সম্পর্কে অভিযোগ শোনা যায় যে ভূতুড়ে ভোটারের সংখ্যা বিভিন্ন কেন্দ্র আছে। তা যদি থেকে থাকে তাহলে সে সম্পর্কে তদন্ত করবেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা ইতিমধ্যে জানেন বিধানসভায় একটা বিল পাস হয়েছে ১৮ বছর বয়স যাদের তারাই ভোটার হবে। সুতরাং নূতন ভাবে ভোটারের তালিকা হচ্ছে। যদি ভূতুড়ে ভোটার কংগ্রেস বা বিরোধী পক্ষ কেউ ঢোকাতে চেষ্টা না করেন তাহলে ভূতুড়ে ভোটার থাকবে না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** নূতন ভোটার তালিকা কিভাবে হচ্ছে? বাড়ি বাড়ি গিয়ে ভোটারদের নাম সংগ্রহ করছেন, না কি যারা ভোটার হবে তাবা দরখাস্ত করবে সেটা জানতে চাই?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বাড়িতে বাড়িতে যাবে যখন ভোটাব তালিকা তৈরি হবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এর লাস্ট ডেট ফিক্স করা হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই বিধানসভায় দুটো বিল আসবে — একটা ক্যালকাটা মিউনিসিপ্যাল বিল, ১৯৭৯, আর একটা বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২ অ্যামেন্ডমেন্ট। তবে আমি এটুকু বলতে পারি আমরা বোধ হয় ১লা এপ্রিল থেকে এই ভোটার তালিকা করতে শুরু করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন এই বছরের ডিসেম্বর থেকে ভোট হতে পারে। আমি জিজ্ঞাসা করছি গত ডিসেম্বর মাসে কেন হল না, এবছর এপ্রিল থেকে কেন হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই প্রশ্ন আগে একবার করা হয়েছে। আমি মাননীয় সদস্যদের বলেছিলাম যে বন্যায় পশ্চিমবঙ্গের অবস্থাটা আপনারা জানেন, নূতন করে বলার কিছু নেই।

আমরা ১৮ই ডিসেম্বর নির্দিষ্ট দিন ঘোষণা করেছিলাম, কিন্তু তারপর যে ঘটনা ঘটে গেল সেটা কি নূতন করে বিশ্লেষণ করতে হবে?

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এমন কি ঘটনা ঘটল যার জন্য ইলেকশন পিছিয়ে গেল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ব্যাপারে বিরোধী পক্ষের বন্ধুদের সঙ্গে একটা তর্ক-বিতর্ক হয়েছিল। বিধ্বংসী বন্যায় পশ্চিমবঙ্গের এক-তৃতীয়াংশ মানুষ কিভাবে বিপন্ন হয়েছে সেটা আপনারা সকলে জানেন। আপনাদের মধ্যে অনেকে সেই বিপন্ন মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত মন্ত্রী মন্ডলী তাঁদের প্রত্যেকের এলাকায় গিয়ে সেই আর্ত মানুষের পাশে গিয়ে তাঁরা দাঁড়িয়েছেন এবং তাদের সেবা করেছেন, ভারতবর্ষের মানুষ সেকথা জানেন। পশ্চিমবঙ্গের বিধানসভার সদস্যদের মধ্যে যদি কেউ সেটা না জেনে থাকেন তাহলে আমি দুঃখিত।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমি মনে করি অধিকাংশ শহরে বন্যা হয় নি! আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি পশ্চিমবঙ্গে কয়টা জেলা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** অধিকাংশ জেলায় বন্যা হয়েছিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর নূতন যে মিউনিসিপ্যালিটির অনুমোদন দেওয়া হয়েছে সেগুলি এই নির্বাচনের আওতাভুক্ত হবে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আইনত দুই বছর নির্বাচন হবে না। এখন নমিনেটেড বডি হবে তারপরে নির্বাচন হবে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্যার অন এ পয়েন্ট অফ অর্ডার মাননীয় মন্ত্রী মহাশয় কি মাননীয় সদস্যদের প্রশ্ন করতে পারেন?

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব দেবার কথা তবে কোনও কোনও ক্ষেত্রে তিনি ক্ল্যারিফিকেশন চাইতে পারেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নূতন অনুমোদিত মিউনিসিপ্যালিটিগুলিতে দুই বছর নমিনেটেড বডি থাকবে তারপরে নির্বাচন হবে। আমি তাঁকে জিজ্ঞাসা করছি এই নূতন মিউনিসিপ্যালিটিগুলিতে নমিনেটেড বডি অলরেডি হয়েছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আগে তিন মাসের সময় দিতে হয় তারপরে নমিনেটেড বডি হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গত ডিসেম্বর মাসে কতগুলি পৌরসভার ভোট হবার কথা ছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৭২টি পৌরসভার ভোট হবার কথা ছিল।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কতগুলি মিউনিসিপ্যালিটি বন্যায় ডুবে ছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৫২টি মিউনিসিপ্যালিটি বন্যায় বিধ্বস্ত হয়েছিল।

[1-10 — 1-20 P.M.]

আমার উত্তর মনঃপুত হয় নি আপনার?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কয়টি মিউনিসিপ্যালিটি বন্যায় ডুবেছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৫২টি মিউনিসিপ্যালিটি বন্যায় বিধ্বস্ত হয়েছিল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বন্যার জন্য ইলেকশন করতে পারেন নি, ইট ইজ ওয়ান অব দি রিজিন্স, মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার অবনতি ঘটাও একটা রিজিন্স?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ভারতবর্ষের বহু রাজ্যে কোথায়ও জনতা, কোথায়ও কংগ্রেস (আই), কোথায়ও অন্য সরকার আছে কিন্তু আমরা জানি পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার অবস্থা এত সুন্দর যে এই অবস্থা ভারতবর্ষের আর কোনও রাজ্যে নেই।

## কুশুম্বী গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে অভিযোগ

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট ১নং সমষ্টি-উন্নয়ন এলাকাভুক্ত কুশুম্বী গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে কোনও অভিযোগ কি সরকারের নিকট আসিয়াছে; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার সে বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) কুশুম্বী গ্রাম পঞ্চায়েত প্রধানকে তাঁর পদ থেকে অপসারণ করার জন্য গ্রাম পঞ্চায়েতের প্রস্তাবের একটি নকল পাওয়া গিয়াছে। এ ছাড়া উক্ত প্রধানের বিরুদ্ধে আর কোনও অভিযোগ সরকার পান নাই।

(খ) গ্রাম পঞ্চায়েতের প্রস্তাব অনুযায়ী সমষ্টি উন্নয়ন আধিকারিককে জেলার সরকারি উকিলের পরামর্শমতো কাজ করার নির্দেশ দেওয়া হইয়াছে।

**শ্রী সরল দেব ঃ** আপনি যে অভিযোগ করলেন তার জন্য কোনও শাস্তি মূলক ব্যবস্থা করা কি সম্ভব?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ব্যাপারটা টেকনিক্যাল সেইজন্য সরকারি উকিলের পরামর্শমতো কাজ করবার জন্য নির্দেশ দিয়েছি।

### জেলায় জেলায় লিগ্যাল এইড কমিটি পুনর্গঠন

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জেলায় জেলায় লিগ্যাল এইড কমিটি পুনর্গঠন করা হচ্ছে; এবং

(খ) সত্য হইলে, —

(১) এ ব্যাপারে সরকার কতদূর অগ্রসর হয়েছেন, ও

(২) ঐ কমিটি পুনর্গঠনের প্রয়োজনীয়তা কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ**

(ক) এখনও পুনর্গঠন করা হয় নি।

(খ) (১) বিষয়টি সরকারের বিবেচনাধীন।

(২) যাতে গরিবদের চাহিদা যথার্থ ভাবে মেটানো যেতে পারে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই কমিটির পুনর্গঠনের প্রয়োজনীয়তা কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সমস্ত জিনিসটাই বিবেচনাধীন আছে। কংগ্রেস গভর্নমেন্টের

সময় লিগ্যাল এড দিয়ে গরিবদের সাহায্য করা হয় নি তাই তারা যাতে উপযুক্ত লিগ্যাল এড পায় সেইজন্য এটা পুনর্গঠন করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন যে জেলায় জেলায় লিগ্যাল এড কমিটি পুনর্গঠন করবার প্রস্তাব আছে, এই লিগ্যাল এড কমিটি কিভাবে পুনর্গঠিত হবে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এটা হলেই জানতে পারবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** প্রসেসটা জানতে চাই?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সমস্ত জিনিসটাই বিবেচনাধীন আছে সুতরাং প্রসেসটা জানাবে কি করে?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন যে লিগ্যাল এড কমিটির পুনর্গঠন প্রয়োজন গরিবদের চাহিদা মিটানোর জন্য, এটা কি মিটছিল না?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** উপযুক্ত লিগ্যাল এড কমিটি করার জন্য আমরা বিবেচনা করছি। কংগ্রেসের সময় যে ব্যবস্থা হয়েছিল তাতে গরিবদের উপযুক্ত লিগ্যাল এড দিয়ে সাহায্য করা হত না, সেইজন্য এটা নূতন ভাবে করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কংগ্রেসের সময় উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় নি এটা কিসের ভিত্তিতে বলছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সামাজিক ব্যবস্থা দেখলেই তা বুঝতে পারবেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই লিগ্যাল এড কমিটিগুলিতে বিগত সরকার তারা নিজেদের দলীয় লোককে বেশি নিয়েছিল কিনা?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সেটা এখন আমার পক্ষে বলা সম্ভব নয়, তবে এইটুকু বলতে পারি যে তখন উপযুক্ত কাজ হত না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানতে চাইছি, এই লিগ্যাল এইড কমিটি করতে পারছেন না তার কারণ কি এই যে সি. পি. এম. মেম্বার পাচ্ছেন না বলেই কি এই কমিটি করতে পারছেন না?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি তো কমিটি করতে পারছি না বলি নি, বিবেচনাধীন আছে, একথাই বলেছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এই যে লিগ্যাল এইড কমিটি এগুলিতে এক বছর, দু বছর, তিন বছরের পাশ করা লোকদের নিয়ে করা হয়েছিল বলেই কাজ হয় নি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এটা আমার পক্ষে উত্তর দেওয়া সম্ভব নয়, লিখিত প্রশ্ন করলে উত্তর দিয়ে দেব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এই লিগ্যাল এইড কমিটির পরিকল্পনা কোন সরকারের আমলে হয়েছিল জানাবেন কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এটা কয়েক বছর আগে হয়েছে এবং নিশ্চয়ই কংগ্রেস সরকারের আমলে হয়েছে, কিন্তু এতে গরিবদের সাহায্য করা হত না, অবশ্য উকিলদের হত।

**শ্রী শচীন সেন ঃ** অতীতে এই যে লিগ্যাল এইড কমিটি হয়েছিল তারা কি ইন্দিরা গান্ধী কর্তৃক ইমার্জেন্সি ডিক্লেয়ার সমর্থন করেছিল বা কনফার্ম করেছিল কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এটা আমার কাছে খবর নাই প্রশ্ন করলে উত্তর দিয়ে দেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে লিগ্যাল এইড কমিটি ছিল সেগুলি এখনও কাজ করছে কিনা, না কি বন্ধ করেছে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি বলেছি লিগ্যাল এইড কমিটি আছে, যে সিস্টেমে লিগ্যাল এইড কমিটি করা হয়েছিল তাতে কোনও কাজ হত না, এতে গরিব লোকদের সাহায্য করা যায় না, সেজন্য বিবেচনা করছি যাতে উপযুক্ত ভাবে গরিব লোকদের সাহায্যের ব্যবস্থা করা যায়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** যে লিগ্যাল এইড কমিটি ছিল সেটা ফাংশনিং অবস্থায় আছে কিনা?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি তো বলেছি আছে, আমি উত্তরে বলেছি যে নূতন সিস্টেমে করার কথা বিবেচনা করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** অসংখ্য কেস তুলে নেওয়া হচ্ছে বলেই কি লিগ্যাল এইড কমিটি কাজ করতে পারছে না?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমরা যথেষ্ট গুরুত্ব দিচ্ছি এই ব্যাপারে, আপনারা জানেন যে দিল্লিতে লিগ্যাল এইড কমিটির উপর সেমিনার হয়েছিল, তাতে হাইকোর্ট, সুপ্রীম কোর্টের জাজেরা, বিভিন্ন বিচার বিভাগীয় মন্ত্রীরা, বিখ্যাত আইনজীবীরা আলোচনায় অংশ গ্রহণ করেছিলেন, এই ব্যাপারে আলোচনা হয়েছে, নূতন স্কীম তৈরি হচ্ছে, কিছু দিনের মধ্যে জানতে পারবেন। আপনি যে কথা বলেছেন এটা ঠিক নয়।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই বিবেচনাধীন অবস্থায় দু' বছর চলছে, এটা কবে ফলপ্রসূ হবে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমাদের সরকারেরই তো দু' বছর হয় নি, কি রকম দু' বছর বিবেচনাধীন ছিল জানি না।

**শ্রী নবকুমার রায় ঃ** দেড় বছর ধরে তো বিবেচনাধীন আছে, আমি জানতে চাইছি কবে ফলপ্রসূ হবে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এর শিডিউল্ড টাইম কি বলব, অনেক ব্যাপার আছে, কেন্দ্রীয় সরকার আছেন, তাঁদের সঙ্গে বলে আলোচনা হয়েছে, ৭ তারিখে শক্তি ভূষণের সঙ্গে আলোচনা করেছি, সুপ্রীম কোর্টের জাজেদের সঙ্গে, চীফ জাস্টিসের সঙ্গে আলোচনা করছি, এই সম্বন্ধে পরে জানতে পারবেন।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি শ্রীমতী ইন্দিরা গান্ধী লিগ্যাল এইড কমিটিকে দিয়ে ফ্যামিলি প্ল্যানিং করিয়েছিলেন কিনা?

**Mr. Speaker :** Question is disallowed.

### রাজ্যের কারাগারগুলিতে চিকিৎসাধীন মানসিক রোগীর সংখ্যা

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের কারাগারগুলিতে চিকিৎসাধীন মানসিক রোগীর (উন্মাদ) সংখ্যা কত; এবং

(খ) ঐরূপ চিকিৎসাধীন রোগীদের আদৌ কোনও চিকিৎসা হয় না এবং তাদের প্রতি সংশ্লিষ্ট কর্তৃপক্ষ মানবিক ব্যবহার করেন না এরূপ কোনও অভিযোগ সবকারের নিকট আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) পশ্চিমবঙ্গের কারাগুলিতে বর্তমানে অপরাধী নহে এইরূপ মানসিক রোগীর সংখ্যা ১১১০ জন।

(খ) তাঁহাদের তত্বাবধানের ত্রুটি বিচ্যুতি সম্বন্ধে দু' একটি অভিযোগ পাওয়া গিয়াছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গের কোন কোন কারাগারে মানসিক রোগীদের চিকিৎসার ব্যবস্থা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** লালগোলা সাব জেল, প্রেসিডেন্সি জেল এবং দমদম সেন্ট্রাল জেল। অন্যান্য কোন কোন জায়গায়ও আছে, কিন্তু ব্যবস্থা অপর্যাপ্ত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এইসব মানসিক রোগীদের চিকিৎসার জন্য উপযুক্ত মানসিক রোগ বিশেষজ্ঞ চিকিৎসক আছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নন-ক্রিমিন্যাল লুনাটিক্সদের জন্য যেটা বিশেষ প্রয়োজন সেটা হচ্ছে মনোরোগ বিশেষজ্ঞ অর্থাৎ সাইকাট্রিক্স। অন্যান্য জায়গায় পার্ট টাইম আছেন, ফুল টাইম সাইকাট্রিক্স আছেন লালগোলা সাব জেলে যিনি সুপারিটেন্ডেন্ট। এছাড়া, প্রেসিডেন্সি জেলে একটা ব্যবস্থা করা হয়েছে স্ত্রী রোগীদের জন্য। সেখানে ১০ বেডের হাসপাতালের সুযোগ যাতে পাওয়া যায় সেই রকম চিকিৎসার ব্যবস্থা সেখানে করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন কোন জায়গা থেকে রোগীদের প্রতি দুর্ব্যবহারের অভিযোগ পেয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সবচাইতে বেশি অভিযোগ লালগোলার সুপারিন্টেন্ডেন্ট সম্পর্কে এবং ইতিমধ্যেই সেই মেডিক্যাল অফিসারকে বদলের সুপারিশ স্বাস্থ্য দপ্তরে করে পাঠিয়েছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় কারা মন্ত্রীর কাছে জানতে চাইছি দমদম সেন্ট্রাল জেলে যারা পাগল রোগী রয়েছে তারা যে অমানুষিক অবস্থায় রয়েছে, অর্ধেক খাইয়ে রাখা হয়েছে, এই সম্পর্কে কোনও অভিযোগ আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই রকম অভিযোগ এসেছে, তদন্ত চলছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কোন জেলে কত মানসিক রোগী আছেন বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সমস্ত উত্তর আমার কাছে রয়েছে। মহিলা মানসিক রোগীর সংখ্যা ৩৭৬ এবং পুরুষ মানসিক রোগীর সংখ্যা ৭৩৪ এবং মোট রোগীর সংখ্যা ১১১০। এট' ২০টা জেল, সাব জেল, সেন্ট্রাল জেল মিলিয়ে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যদি আমি যে প্রশ্নটা করছি সেটা এই প্রশ্ন থেকে ওঠে না। তবুও অনুরোধ করব অপ্রাসঙ্গিক বলে এড়িয়ে যাবেন না। যে রিটেনশনের ব্যবস্থা আছে এটা একটা ক্লামসি প্রসেস। প্রথমে পিটিশন করতে হবে, তার সার্টিফিকেট দেবেন ডাক্তার। অনেক জায়গায় এটা সম্ভব হচ্ছে না এইসব প্যারাফারনেলিয়া মিট করার। এটা সিম্পিফ্লিফাই করবার জন্য আমাদের সময়ে চেষ্টা হয়েছিল। এই যে রিটেনশনের ব্যবস্থা এটার সিম্পফ্লিকেশন করা যায় কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা আলোচনা করছি, নিশ্চয় করা যাবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে লালগোলা জেলে মানবিক ব্যবহার পাওয়া যাচ্ছে না অফিসাররা মানবিক ব্যবহার করে না একথা মন্ত্রী বলেছেন। তাহলে অমানবিক ব্যবহার করা হচ্ছে আমার প্রশ্ন হচ্ছে অমানবিক ব্যবহার মানে কি কি রকম ব্যবহার করা হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অমানবিক মানে অমানুষিক।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** তারা মানবিক ব্যবহার পান না তাহলে কি কি অমানবিক ব্যবহার পাচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অনেক রকম অমানবিক ব্যবহার পাচ্ছে অর্থাৎ অমানবিক ব্যবহার বলতে যা যা বোঝায় সেই রকম ব্যবহার করা হচ্ছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন অব্যবস্থা আছে রোগীরা মানবিক ব্যবহার পাচ্ছেন। তাহলে এর প্রতিকারের কি ব্যবস্থা করেছেন? একটা সর্বদলীয় কমিটি করে বা জেল ভিজিটারদের দিয়ে সেটাকে কন্ট্রোল করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অবিলম্বে সেই রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### রামপুরহাট পৌর প্রতিষ্ঠানের পরিচালন ব্যবস্থা

***৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট পৌর প্রতিষ্ঠানটিকে আংশিক সময়ের প্রশাসক দ্বারা পরিচালনার পরিবর্তে ঐ স্থানে সর্বক্ষণের জন্য প্রশাসক নিয়োগের কোনও ইচ্ছা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ইহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## ইন্ডেন গ্যাস ও কেরোসিন তেলের অভাব

***৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন বৃহত্তর কলকাতায় ও কলকাতার বাইরে ইন্ডেন গ্যাস ও কেরোসিন তেলের অভাব দেখা দিয়েছে;

(খ) অবগত থাকলে, ইহার কারণগুলি কি কি; এবং

(গ) ঐ অভাবগুলি দূর করবার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ইন্ডেন গ্যাস খাদ্য ও সরববাহ দপ্তরের আওতার বাইরে। কোন কোন জায়গায় সাময়িক ভাবে কেরোসিন তেলের সরবরাহের অসুবিধা দেখা দিয়েছে একথা সরকার অবগত আছেন।

(খ) মৌরী গ্রাম থেকে সাময়িকভাবে তেল সরবরাহ বিঘ্নিত হওয়ায় এবং কয়লার অভাব হেতু রান্নার প্রয়োজনে তেলের চাহিদা বৃদ্ধি পাওয়ায় এই সাময়িক অসুবিধার সৃষ্টি হয়েছে।

(গ) বর্দ্ধিত চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে সরবরাহ অক্ষুন্ন রাখবার জন্য ইতিমধ্যেই ভারত সরকারের কাছে আরও অধিক পরিমাণে সরবরাহ মাত্রা বাড়াবার জন্য জরুরি বার্তা পাঠানো হয়েছে এবং আই. ও. সি. প্রভৃতি তেল কোম্পানিগুলির সঙ্গে নিয়ত যোগাযোগ রাখা হচ্ছে। যাহাতে পাইকারি ও খুচরা বিক্রেতার অতিরিক্ত মজুদ করে কৃত্রিম অভাব সৃষ্টি না করতে পারে সে দিকেও লক্ষ্য রাখা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পাইকারি ও খুচরা বিক্রেতারা কৃত্রিম অভাব সৃষ্টি করে দাম বাড়িয়ে দিচ্ছে এই রকম অভিযোগ আপনি কি পেয়েছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** অভিযোগ সাধারণভাবে অনেকেই এই রকম করে থাকেন। কিন্তু সুনির্দিষ্ট অভিযোগের সংখ্যা খুব কম নাই বললেই চলে।

**শ্রী সরল দেব ঃ** সরবরাহের অভাবের জন্য এই রকম হচ্ছে, অর্থাৎ প্রয়োজনের তুলনায় পাওয়া যাচ্ছে না। কিন্তু বাজারে বেশি পয়সা দিলে প্রচুর কেরোসিন পাওয়া যায় এর কি প্রতিকার করেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রথমত ইন্ডেন গ্যাস সম্পর্কে বলি ওটা এই বিভাগের অন্তর্গত নয়। আর কেরোসিনের ব্যাপারে বলেছি বিঘ্নিত হচ্ছে সাময়িকভাবে এবং তার কারণও বলেছি। কয়লা কম আসছে এবং কেরোসিন সরবরাহ ভাল থাকলে কেরোসিনের দাম বাড়তে পারে না। সরবরাহ সাময়িক ভাবে কম হয়েছে এটা আমরা দেখছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে বামফ্রন্ট সরকারের প্রশাসনিক ব্যর্থতার জন্য এই কয়লা এবং কেরোসিন এত পরিমাণে কালোবাজারি হচ্ছে এবং এই কালোবাজারি বন্ধ করার জন্য সরকার কি চিন্তা করছেন?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সুধীন কুমার ঃ** কতটা হচ্ছে যদি তার পরিমাণ তিনি তার খাতা থেকে হিসাব করে আমাকে বার করে দেন তাহলে আমি ব্যবস্থা করতে পারি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমিই যদি দেব তাহলে আপনি ওখানে আছেন কি জন্যে? Then you are for ?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি আপনাকে বলেছি, আপনি নির্দিষ্ট অভিযোগ করলে আমি তার ব্যবস্থার কথা আপনাকে বলতে পারি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** এই কেরোসিন, কয়লা এবং সিমেন্টের বেশির ভাগ ডিলার হচ্ছে দুর্নীতি পরায়ণ এবং তারা কংগ্রেসের সমর্থক, তারা টাকা দিয়ে তারা এই ডিলারশিপ নিয়েছেন। এখন এই কেরোসিনের যে সঙ্কট সে সম্পর্কে আমরা যতটা জানি তার অন্যতম প্রধান কারণ হচ্ছে, হোলসেলাররা, তারা কেরোসিনের অ্যালটমেন্ট থাকা সত্ত্বেও ডেলিভারি নেন না, যার ফলে গ্রামাঞ্চলে বিশেষ করে এই কেরোসিনের মাঝে মাঝে খুব সঙ্কট দেখা দেয়। আর যেটুকু ডেলিভারি তারা নেয় তাও চোরাবাজারে বেশি দামে বিক্রি করে দেয়। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে অনুসন্ধান করে দেখবেন কি যে কোন কোন ডিলার এইভাবে ডেলিভারি নেয় না এবং এটা দেখে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও সাপ্লিমেন্টারি নয়।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে একজন মাননীয় সদস্য যে

প্রশ্ন করেছিলেন মাননীয় মন্ত্রী মহাশয় তার উত্তরটা এড়িয়ে গিয়েছেন। সরবরাহ কম থাকার জন্য বাজারে কেরোসিন পাওয়া যাচ্ছে না একথা উনি বলেছেন। সেখানে প্রশ্নটা ছিল, অধিক মূল্য দিলে বাজারে প্রচুর পরিমাণে কেরোসিন পাওয়া যাচ্ছে সেই সম্পর্কে। যেখানে ১.৩০ পয়সা লিটার কেরোসিনের সেখানে তিন/চার টাকা লিটার হিসাবে দাম দিলে কেরোসিনের কোনও অভাব হচ্ছে না। এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য মহাশয় কি জানাবেন, তিনি ৪ টাকা লিটার দরে কোন দোকান থেকে কবে কেরোসিন কিনেছেন রসিদ সমেত?

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার, এটা কোনও উত্তর নয়। উনি বলেছেন, অভিযোগ কম পেয়েছেন তা ছাড়া উনি স্টেটমেন্ট করেছেন যে উনি এ ব্যাপারে খুব অস্বস্তি বোধ করছেন। এখন বাজারে যে তিন/চার টাকা লিটার দরে কেরোসিন পাওয়া যাচ্ছে সে ব্যাপারে উনি যদি বলেন কোন দোকান থেকে কিনেছেন বা ক্যাশমেমো কোথায় তাহলে আমরা তা দিতে এখনই পারব না কিন্তু ঐ দামে পাওয়া যাচ্ছে এটা সঠিক কথা। উনি বলেছেন, অভিযোগ খুব কম পেয়েছেন এবং নির্দিষ্ট অভিযোগ পেলে তার তদন্ত করেন। আমার প্রশ্ন, কম অভিযোগ যা পেয়েছেন তার তদন্ত করেছেন কিনা এবং তা করে ব্যবস্থা নিয়েছেন কিনা? স্যার, আমাকে যদি এটা বলেন যে সমস্ত তথ্য দিতে হবে তাহলে তো স্টেটমেন্ট করতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর সাব-ডিভিসনের অবস্থাটা খোঁজ করুন না যে সেখানে কি অবস্থা।

**শ্রী সুধীন কুমার ঃ** আমি যতদূর জানি, আঙ্গুল দেখিয়ে কারুর প্রতি কোনও কথা বলা সভার এবং সভ্যতার বিরোধী। আমি যে কথা বলেছিলাম ওটাকে আপনারা অলঙ্কারিক অর্থে ধরবেন যে ৪ টাকা লিটার দরে কেউ কিনেছেন এমন নির্দিষ্ট অভিযোগ কেউ করেন নি। ১.৩০ পয়সা দামের কথা বলেছেন। আপনি জানেন না, দাম হচ্ছে ১.২৭ পয়সা এই দামে বিক্রি হয়। আমরা দেখেছি যে যখন সবচেয়ে মুশকিল ছিল — কলকাতায় মাঝে মাঝে যেটা বিঘ্নিত হয়েছে — বিঘ্নিতের যে কথা সেখানে একথা আমি বলিনি যে নিয়মিত কলকাতায় বা কোন শহরের চারিদিকে কেরোসিন তেলের ব্যাপক অভাব দেখা দিয়েছে — একথা আমি স্বীকার করি নি। আমি একথাই বলেছি যে সাময়িক ভাবে বিঘ্নিত হয়েছিল। আর সেই বিঘ্নিত হবার জন্য বামফ্রন্ট সরকার দায়ী নন, তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। কারণ এই তেলের সরবরাহ ব্যবস্থা ....

**(গোলমাল)**

কেন্দ্রীয় সরকারের হাতে অ্যালটমেন্ট এবং সরবরাহ ব্যবস্থাও তাঁদের হাতে। আমরা তাঁদের কাছে বলতে পারি, অভিযোগ জানাতে পারি কিন্তু অ্যালটমেন্ট করবার অধিকার

তাদের এবং সাপ্লাইও তাদের হাতে। এটা আপনাদের জানা উচিত ছিল যে সমস্ত কেরোসিনের সরবরাহ এবং পেট্রোলিয়াম দপ্তর তাদের হাতে। তারা কেরোসিন কোন রাজ্যে কতটা যাবে এটা ঠিক করেন এবং সেই ভাবে ডিলারের মাধ্যমে যেগুলি বিলি হয় এবং কোথাও কোথাও যখন বিঘ্ন দেখা দেয়, আমরা যখন কোনও মুশকিল দেখি তখন আমরা তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে থাকি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে মালদহ জেলায় এখন একেবারে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না? যদি জানেন তাহলে বলবেন কি এই সাপ্লাই কোথা থেকে হয় এবং এখন কেন সাপ্লাই কমল, বন্যার সময় তো তেলের অভাব ছিল না, এখন কেন হচ্ছে?

**শ্রী সুধীন কুমার ঃ** মালদহ জেলা থেকে এই রকম কোনও অভিযোগ সাধারণ ভাবে আমার কাছে আসে নি এবং এমন কি কোনও নির্দিষ্ট অভিযোগও আসে নি। আমরা বারবার বলেছি, কাগজের মাধ্যমেও বলেছি যে আপনারা দয়া করে যেখানে আপনাদের অসুবিধা আছে সেগুলি অভিযোগ আকারে দিন। আমরা এটা সংবাদ পত্রের মাধ্যমেও ঘোষণা করেছি। বর্তমানে এই মাসে যদি সেই সরবরাহের কোনও ঘাটতি দেখা দেয় সেটা আমাদের জানালে আমরা দেখব যে কোন জায়গা থেকে সেটা সাপ্লাই হয়, কেন সাপ্লাই হচ্ছে না এবং আর একটা কথা বলা দরকার যে কেন গন্ডগোল দেখা দিয়েছে। এর কারণ হচ্ছে এই মাসে কেন্দ্রীয় সরকার যে হারে আমাদের কেরোসিন দিতেন তার থেকে কম দিচ্ছেন। যদিও আমরা আরও ৫ হাজার কিলো লিটার অ্যালটমেন্ট বাড়াতে অনুরোধ করেছিলাম যথা সময়ে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সারা পশ্চিম বাংলায় কি একই রেটে কেরোসিন তেল সরবরাহ করা হচ্ছে, যদি হয়ে থাকে তাহলে রেটটা কি?

**শ্রী সুধীন কুমার ঃ** একই রেটে দেওয়া হয়।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কেন্দ্রীয় সরকার অ্যালটমেন্ট করেন, কেন্দ্রীয় সরকার ঠিক মতো অ্যালটমেন্ট দিচ্ছেন না বলে এই ক্রাইসিস দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঠিকমতো প্রভিন্সের অ্যালটমেন্ট নিতে না পারাটা কি বামফ্রন্ট সরকারের ব্যর্থতা বলে তিনি মনে করেন?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি এই কথা বলি নি যে নিয়মিত কেন্দ্রীয় সরকারের অ্যালটমেন্ট কমে গেছে। আমি বলেছি এই মাসে অ্যালটমেন্ট আমাদের কমে গেছে এবং হিসাব যদি দেখা

যায়, আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে আমাদের অবস্থা বিবেচনা করে প্রত্যেক মাসে আমাদের যখন থাকে তখন আমরা আমাদের যে অ্যালটমেন্ট আমরা তার থেকে বেশি বারেবারে আদায় করেছি, তার হিসাব আমাদের কাছে আছে। এমন কি মালদহ জেলা সম্পর্কেও এই হিসাব আছে। একটা প্রশ্ন যেটা নিয়ে মাননীয় সদস্যারা খুব উদ্বিগ্ন বোধ করছেন — অ্যালটমেন্ট সম্পর্কে দুটো জিনিস আছে একটা হচ্ছে ইস্যু প্রাইস আর একটা হচ্ছে কনজিউমার্স প্রাইস। আপনারা জানেন যে কোনও জিনিস একটা নির্দিষ্ট মূল্যে সরবরাহ করা হয়, তার একটা দাম থাকে, কিন্তু সেটা ধরুন, কয়লার থাকে পিট হেড প্রাইস, সিমেন্টের থাকে রেল হেড প্রাইস, তেমনি তেলের থাকে যারা সরবরাহ করছে তাদের একটা প্রাইস আছে, তারপর বিভিন্ন জায়গায় নিয়ে যাবার জন্য একটা ট্রান্সপোর্ট কস্ট তার সঙ্গে যোগ হয়। প্রত্যেকটা জিনিস যেগুলো কেন্দ্রীয় ভান্ডার থেকে সরবরাহ করা হয় বা অত্যাবশ্যক পণ্য বিভাগ থেকে সরবরাহ করা হয়, সেখানে ইস্যু প্রাইসের পর একটা ট্রান্সপোর্ট কস্ট প্রত্যেক সামগ্রীতে যোগ হয়। সেই জন্য এখানে ট্রান্সপোর্ট কস্ট যোগ হয়েছে। তাতে চার টাকা তেলের দাম মালদহে হতে পারে না। যদি কোথাও হয়ে থাকে আপনারা অভিযোগ দিতে পারেন, নিশ্চয়ই সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হবে।

### দরিদ্রদের জন্য লিগ্যাল এইড

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দরিদ্রের "লিগ্যাল এইড" দিবার জন্য কি সরকার থেকে ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ**

হ্যাঁ।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** Legal Aid Committee-র প্রশ্নটি আগে আলোচিত হয়েছে, কিন্তু এটা Legal Aid-র প্রশ্ন, কমিটির নয়। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকার এই ব্যাপারে কি কি ব্যবস্থা নেবার কথা চিন্তা করছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি আগেই বলেছি একটা ব্যবস্থা আছে, এই ব্যবস্থাটা উপযুক্ত নয় বলে আমরা একটা নূতন ব্যবস্থার কথা চিন্তা করছি, সেটা কিছু দিনের মধ্যেই জানাব।

### "পঞ্চায়েত রাজ" পত্রিকা

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পঞ্চায়েত দপ্তর কর্তৃক পরিচালিত "পঞ্চায়েত রাজ" পত্রিকাটির নিয়মিত প্রকাশ ও ইহার মান আরও উন্নত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

হ্যাঁ, এরূপ পরিকল্পনা আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পঞ্চায়েত রাজ পত্রিকাটি এখন কি নিয়মিত বেরোচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত রাজ পত্রিকা বর্তমানে নিয়মিত বেরোচ্ছে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** নিয়মিত না বেরোবার পিছনে কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বিগত কয়েক বৎসর ধরে পঞ্চায়েত রাজ পত্রিকাটি যেভাবে বেরোচ্ছিল তাতে তার ভিতর পঞ্চায়েত আন্দোলনের সার্থক রূপায়ণ ছিল না, মামুলি ভাবে বেরোচ্ছিল। বামফ্রন্ট সরকার পঞ্চায়েত রাজ পত্রিকাটিতে পঞ্চায়েত আন্দোলনের সার্থক রূপায়ণের প্রতিফলন যাতে ঘটে তার জন্য তথ্য ও জনসংযোগ বিভাগের সঙ্গে যোগাযোগ করে সার্থক ভাবে প্রকাশ করার চেষ্টা করছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এটি কোন কোন ভাষায় প্রকাশিত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** শুধু বাংলা ভাষায়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে পঞ্চায়েত রাজ পত্রিকা শুধু বাংলা ভাষায় প্রকাশ ছাড়াও অন্য ভাষায় প্রকাশের কোনও পরিকল্পনা, বিশেষ করে নেপালি, সাঁওতালি এবং হিন্দি ভাষায় প্রকাশের কোনও কথা চিন্তা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নেপালি ভাষার কথা চিন্তা করছি। পরবর্তী কালে অন্যান্য ভাষার কথা চিন্তা করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এটা কি পঞ্চায়েতগুলিকে বিনা পয়সায় দেওয়া হবে, না তাদের পয়সা দিয়ে নিতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বিনা পয়সায় দেওয়া হয় না।

## কলকাতা কর্পোরেশনে কর্মচারী নিয়োগ

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কলকাতা কর্পোরেশনে বিগত ১৯৭৭-এর জুলাই থেকে ১৯৭৮-

এর ডিসেম্বর পর্যন্ত কিছু তৃতীয় শ্রেণীর, চতুর্থ শ্রেণী এবং মাস্টার রোল হিসাবে কর্মচারী নিয়োগ করা হয়েছে: এবং

(খ) সত্য হইলে, —

(১) উক্ত কর্মচারীর পৃথক পৃথক সংখ্যা কত,

(২) উক্ত নিয়োগকালে কোন পদ্ধতি গ্রহণ করা হয়েছিল, ও

(৩) উক্ত নিয়োগের ফলে কলকাতা কর্পোরেশনের আর্থিক দায়িত্ব বৃদ্ধির পরিমাণ কত?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) তৃতীয় শ্রেণী — ১৯৬ জন।

চতুর্থ শ্রেণী — ১০৬৭ জন।

মাস্টার রোল — ১৯০ জন।

(২) পৌর আইনানুযায়ী বিভিন্ন পদে নিয়োগের জন্য বিধিবদ্ধ নিয়োগ বিধি অনুসারে কর্মী নিয়োগ করা হয়েছে;

(৩) কর্পোরেশনের আর্থিক দায়িত্ব কেবল মাত্র মাস্টার রোল কর্মীদের ক্ষেত্রে সীমাবদ্ধ এবং উহার বাৎসরিক পরিমাণ আনুমানিক ৩ লক্ষ ৩০ হাজার টাকা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পৌর বিভাগ কি বামফ্রন্ট সরকারের যে নিয়োগ পদ্ধতি তার বাইরে, না তার ভিতরে?

**(গোলমাল)**

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পয়েন্ট অফ অর্ডার তুলতে চাইছি। হাউস কয়েক মিনিট ধরে যে ভাবে চলছে এবং সরকার পক্ষের সদস্যারা যেভাবে অভদ্র আচরণ করছেন তাতে করে কোয়েশ্চেন করা এবং কোয়েশ্চেনের উত্তর চাওয়া আমাদের লোকের পক্ষে সম্ভব কিনা সেটা আপনি দয়া করে বলুন। সরকার পক্ষ থেকে যেভাবে কুৎসিত কথা বলেছেন এবং অভদ্রোচিত আচরণ করছেন যা বিধানসভার ইতিহাসে নেই। কয়েকদিন আগে সংবাদ পত্রে বড় বড় করে বেরিয়েছে যে বিধানসভার

ইতিহাসে এত কুৎসিত ভাষা এর আগে কেউ ব্যবহার করতেন না। আপনি দয়া করে বন্ধ করুন!

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য ঃ** এইসব ভাঁড়ামি চলবে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, আপনার কাছ থেকে রুলিং চাইছি। মাননীয় বামফ্রন্টের সদস্যরা বিরোধী পক্ষের সদস্যদের এইভাবে বাধা দেওয়ার অধিকার আছে কিনা সেটা আপনি স্পষ্ট করে বলে দিন। আমি আপনার কাছ থেকে রুলিং চাইছি। দে মাস্ট স্টপ দিজ।

**মিঃ স্পিকার ঃ** আপনি ঠিকই বলেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পৌর বিভাগের নিয়োগ পদ্ধতি কি বামফ্রন্ট সরকারের ঘোষিত নিয়োগ পদ্ধতি থেকে আলাদা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না আলাদা নয়, আইন যা আছে সেই আইনের মধ্যেই কাজ করতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে কিন্তু আপনি হাজারের উপর অ্যাপয়েন্টমেন্ট দিলেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ব্যতিরেকেই — এটা দয়া করে কি জানতে পারি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সেটা ছিল কনসারভান্সি মজদুর। আপনারা ১৯৭২ সালের ২২শে মার্চ থেকে আরম্ভ করে বিগত কয়েক বছর কিভাবে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন? ব্ল্যাঙ্ক ফরম আপনারা ডিস্ট্রিবিউট করেছিলেন, সেই ব্ল্যাঙ্ক ফরম ডিস্ট্রিবিউট করে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। এখানে ক্যালকাটা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন আছে যেমন পাবলিক সার্ভিস কমিশন আছে। সেই রীতিনীতি ঠিক করেই কর্পোরেশনে সেটা গৃহীত হয় এবং সেই অনুযায়ীই অ্যাপয়েন্টমেন্ট হয়। কিন্তু মজদুর যারা নিচু স্তরে কাজ করে, যারা জঞ্জাল সাফাই করে এই ধরনের লোককে সব সময় পাওয়া যায় না। সাধারণত কনসারভান্সিতে যারা কাজ করে তাদের লোকজন আত্মীয় স্বজন থেকে নিতে হয়। যারা নাইট সয়েল পরিষ্কার করবে তাদের আপনারা কোথা থেকে দেবেন? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কি পাওয়া যাবে? নিশ্চয়ই না। সুতরাং এই ব্যাপারটি নিয়ে আমরা আলোচনা করেছি এবং সরকারের যে ঘোষিত নীতি সেই

অনুযায়ীই কাজ করা হচ্ছে এবং ক্যাজুয়াল লেবারের ক্ষেত্রেও যাদের ৬।৭ মাস পর্যন্ত দরকার তাদের ক্ষেত্রেও কর্পোরেশনের যে রীতিনীতি আছে সেই অনুযায়ী হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তৃতীয় শ্রেণীর কর্মচারীর ক্ষেত্রে আপনি ১০০ উপর অ্যাপয়েন্টমেন্ট দিলেন, চতুর্থ শ্রেণীর ক্ষেত্রে আপনি হাজারের উপর অ্যাপয়েন্টমেন্ট দিলেন এরা কি কনজারভেন্সি স্টাফ?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এগুলি ড্রেনেজ বিভাগে আছে। কনজারভেন্সি স্টাফ নয়। তৃতীয় শ্রেণী হলে মজদুর। মজদুর নিকাশি আছে, যেগুলো খোলা ড্রেন থাকে তার থেকে কাদা পরিষ্কার করা হয়, সেইগুলোকে আমরা নিকাশি মজদুর বলি। এরা তৃতীয় শ্রেণীর মজদুর নয়? ১. ১. ৭৬ তারিখে সুব্রত মুখার্জি বোধ হয় মন্ত্রী ছিলেন .....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পয়েন্ট অফ অর্ডারে আমি জানতে চাই, তৃতীয় মজদুর কিনা এই স্পেসিফিক কোয়েশ্চেন যখন করা হয়েছে তখন তিনি ৬২ সাল ৬৩ সালের কথা কেন বলছেন, এই রকম উত্তর কি আমরা মন্ত্রীর কাছ থেকে আশা করব? উনি বলছেন ওঁর কাছ থেকে শিখতে কিন্তু আপনি আমাদের কাছ থেকে শিক্ষা গ্রহণ করুন।

He should give specific answer to the specific question recorded by the Hon'ble Member.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাকে প্রশ্ন করা হয়েছে অ্যাপয়েন্টমেন্ট কত হয়েছে, কি ধরনের হয়েছে, তার উত্তরে যদি এই কথা বলা হয় ১. ১. ৭৬ তারিখে অন্যায় ভাবে ১৮০০ শ্রমিককে বসিয়ে দেওয়া হয়েছে যার ফলে কনজারভেন্সি এবং অন্যান্য সার্ভিস ব্যাহত হচ্ছে সেখানে কি অন্যায় বলা হচ্ছে? সেখানে লোক নেওয়া কি অপ্রাসঙ্গিক?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বর্তমান সরকারের এমপ্লয়মেন্ট নীতি আপনারা মানেন না, সরকারের নীতি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দিয়ে এমপ্লয়মেন্ট দেওয়া কিন্তু তার ব্যতিক্রম কি কারণে করলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের সরকারের কোন নীতি লঙ্ঘিত হয় নি, (গোলমাল) আমার কথা আপনাদের শুনতে হবে, ইউ মাস্ট হিয়ার মি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** This is my Privilege before the House. আমার প্রিভিলেজ হচ্ছে হাউসে আমরা কোয়েশ্চেন করার পর আমি যতক্ষণ না স্যাটিসফায়েড উত্তর পাচ্ছি ততক্ষণ আমি মনে করি আমার প্রিভিলেজ কার্টেল করা হচ্ছে। এখানে উনি তাই করে

মাসীর গল্প করছেন। স্যার, আপনি কি এই উত্তরে স্যাটিসফাই? আমি স্পেসিফিক কোয়েশ্চেনের উত্তর পাচ্ছি না।

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমি বলতে চাই বিগত দিনে ২৫ কোটি টাকার কর আদায় না করে আপনারা কর্পোরেশনকে জলাঞ্জলি দিয়েছেন। সেই টাকা আদায় করার জন্যই .....

**(গোলমাল)**

**মিঃ স্পিকার** ঃ ওঁর প্রশ্ন এই নয় যে আপনি কেন লোক নিয়েছেন, লোক যে কারণেই নেওয়া হোক প্রশ্ন হচ্ছে কিভাবে লোক নিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ ২৫ কোটি টাকা যেটা অনাদায় পড়ে আছে সেই টাকা আদায় করতে হবে, সেজন্য ক্যাজুয়াল ওয়ার্কার নেবার জন্য সরকারি যে আইন আছে সেই হিসেবেই করা হয়েছে আমরা তার বিরোধী নই,

**মহঃ সোহরাব** ঃ টাকা অনাদায়ের জন্য অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন কিন্তু বে-আইনি ভাবে করা হল কেন?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ** ঃ আমি বলছি বে-আইনি ভাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে টাকা নিয়ে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে আমার কাছে প্রমাণ আছে।

**মিঃ স্পিকার** ঃ প্রশ্ন শেষ।

**শ্রী সন্দীপ দাস** ঃ আমি সবিনয়ে নিবেদন করছি, গতকাল মুখ্যমন্ত্রী বিধানসভায় বলেছিলেন বন আইন লঙ্ঘন করবার জন্য বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র সমেত জনতা দলের ৭ জন এম. এল. এ. কে গ্রেপ্তার করা হয়েছে, প্রেস ফটোগ্রাফার এবং অনেক জার্নালিস্টকেও গ্রেপ্তার করা হয়েছে। মুখ্যমন্ত্রী বলেছিলেন পরে হাউসে তিনি একটা বিবৃতি দেবেন। যদি তর্কের খাতিরে ধরে নিই ..... **(গোলমাল)** সরকার পক্ষের সদস্যারা এত অসহিষ্ণু হবেন না ..... **(গোলমাল)** আমরা বন আইন লঙ্ঘন করি নি। যদি তা করে থাকি ..... **(গোলমাল)** ..... বন আইনের ২৬ (ডি) ধারায় আমাকে বসিরহাটে গ্রেপ্তার করা যায় না। বন বিভাগের অফিসারের দায়িত্ব আছে ৫ থেকে ১০ টাকা ..... **(গোলমাল)** ..... সভার সভ্য হিসাবে আমার প্রিভিলেজ এতে নষ্ট করা হয়েছে, গতকাল আমি সভায় আসতে পারি

নি যদি বন আইনের অধিকার লঙ্ঘন করা হয়ে থাকে তাহলে সেটা ফরেস্ট অফিসারের দায়িত্ব ছিল কোর্টে আনা, কিন্তু তা হয় নি। ভারতবর্ষের কোনও জায়গায় এই রকম আইন নেই। রাইটার্স বিল্ডিং থেকে অফিসারদের বে-আইনি আদেশ পালন করবার নির্দেশ দেওয়া হয়েছে এবং পুলিশ অফিসারদের এই কাজ করতে বাধ্য করা হয়েছে। আমি সম্পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি ৩০ হাজার লোক যেখানে বাস করছে ভারতবর্ষের রাষ্ট্রীয় আইন যদি তাদের ক্ষেত্রে প্রযোজ্য না হয় তাহলে বিধানসভার সদস্য, সাংবাদিকদের ক্ষেত্রে এই আইন কি করে প্রযোজ্য হতে পারে? মরিচঝাঁপিতে ৩০ হাজার লোক বাস করছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে তিনি একটা বিবৃতি দেবেন। কোথায় তাঁর বিবৃতি? তাঁর শরিক দল আই. এস. পি. বলেছেন, আজকে সংবাদপত্রে বেরিয়েছে, এই অত্যাচারের তদন্ত চাই। কি বিভৎস নারকীয় কান্ড মরিচঝাঁপিতে চলছে সেটা মাননীয় স্পিকার মহাশয় আপনি আপনার নিজের চোখে দেখে আসুন। সেখানে নারী ধর্ষণ চলছে। মুখ্যমন্ত্রী যদি বিবৃতি না দেন তাহলে কোনও বিজনেস আমরা চলতে দেব না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। তিনি কখন বিবৃতি দেবেন? আমি দাবি জানাচ্ছি তাঁর বিবৃতির জন্য।

## Starred Questions

### (To which written answers were laid on the Table)

**উত্তরপাড়া-কোতরং পৌর অঞ্চলের সহিত ভদ্রকালী ও মাখলা অঞ্চলের সংযুক্তিকরণ**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, উত্তরপাড়া-কোতরং পৌরসভার সহিত ভদ্রকালী ও মাখলা অঞ্চলের হিন্দ মোটর কারখানা এলাকা সমূহ সংযুক্তিকরণের জন্য সরকার বিজ্ঞপ্তি প্রকাশ করিয়াছেন;

(খ) সত্য হইলে, কোন সালে উক্ত বিজ্ঞপ্তি প্রকাশ করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ ইহার কাজ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ভারপ্রাপ্ত ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭১ সালে। ২৪.১২.৭১ তারিখে।

(গ) হাইকোর্টে বিষয়বস্তু বিচারাধীন থাকায় সঠিক ভাবে বলা যাচ্ছে না।

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী সামসুদ্দিন আহমেদ এবং শ্রী মহম্মদ সোহরাব — এঁদের কাছ থেকে দুটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

**(তুমুল হট্টগোল)**

**(শ্রী কিরণময় নন্দ, শ্রী বঙ্কিমবিহারী মাইতি এবং শ্রী রবিশঙ্কর পান্ডে এক সঙ্গে বক্তৃতা দেবার জন্য দাঁড়ালেন)**

**(তুমুল হট্টগোল)**

আই ওয়ান্ট টু নো হোয়েদার ইউ উইল টেক ইওর সিট অর নট। মিঃ নন্দ, উইল ইউ টেক ইওর সিট? তা না হলে আইন অনুযায়ী ব্যবস্থা নিতে বাধ্য হতে হবে। আপনি আমাকে এক্সট্রিম লিমিটে নিয়ে যাচ্ছেন। মিঃ নন্দ ইজ ট্রাইং টু টেক মি টু দি এক্সট্রিম লিমিট। হোয়াট ইজ দিস? প্লিজ টেক ইওর সিট। আমি আজ শ্রী সামসুদ্দিন আহমেদ এবং শ্রী মহম্মদ সোহরাব — এঁদের কাছ থেকে দুটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

উভয় মুলতুবি প্রস্তাবই পশ্চিমবঙ্গে চটকল ধর্মঘট, প্রেস ধর্মঘট ইত্যাদি বিষয় সংক্রান্ত এবং এই ধর্মঘট জনিত সমস্যা সংক্রান্ত। এই বিষয়গুলি আগে থেকেই চলছে এবং অতি সাম্প্রতিক বিষয় নয়। তাছাড়া সদস্যগণ এসব বিষয় উত্থাপন করার জন্য রাজ্যপালের ভাষণের ওপর বিতর্কে, বাজেটের সাধারণ আলোচনাকালে ও দফাওয়ারী আলোচনাকালে অনেক সুযোগ পাবেন। এই কারণে আমি উভয় মুলতুবি প্রস্তাবেই আমার সম্মতি জ্ঞাপন করছি না। তবে সদস্যরা যদি মনে করেন তাহলে তাঁরা শুধু মুলতুবি প্রস্তাব দুটির সংশোধিত অংশ পড়তে পারেন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি .....

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভারতী, আপনি বসুন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** স্যার, আমি এখনও বলি নি, আমার বক্তব্যটা একটু শুনুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভারতী, আমি একটা প্রোসিডিংসের মধ্যে রয়েছি, আই অ্যাম ইন দি মিডস্ট অব প্রোসিডিংস, আমি এখন আপনার কোনও বক্তব্য শুনতে পারব না। এখন সামসুদ্দিন আহমেদ তাঁর মুলতুবি প্রস্তাবের সংশোধিত অংশ পড়তে পারেন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন — বিষয়টি হল — দীর্ঘ সময় ধরিয়া চটকলগুলি বন্ধ থাকার জন্য পাটের কেনাবেচা সম্পূর্ণ অচল অবস্থায় রহিয়াছে। বিদেশে ভারতের চটের বাজারও দারুণ ভাবে মার খাইতেছে। চটকল মালিকেরা নূতন ভাবে অর্থ লগ্নি করা তো দুরের কথা অন্যত্র ইঁহাদের কারখানাগুলি সরাইয়া লইয়া যাওয়ার চেষ্টা করিতেছেন। বেকার সমস্যা ক্লিষ্ট রাজ্যে শিল্প এর এই অচল অবস্থা যদি দীর্ঘদিন চলিতে থাকে তাহা হইলে বেকার সমস্যা তো বাড়িবেই, উপরন্তু পাট চাষীদের এই আর্থিক সঙ্কট চরম আকার ধারণ করিবে। রাজ্যের মানুষ যখন নূতন কলকারখানা স্থাপনের আশা করিতেছিলেন তখন বামফ্রন্ট সরকারের প্রশাসনিক ব্যর্থতার দরুন রাজ্যের মানুষ চরম নিরাশার মধ্যে দিন যাপন করিতেছেন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** (প্রস্তাব) জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল — পশ্চিমবঙ্গ সরকারের বর্তমান শ্রম নীতির ফলে বিভিন্ন শিল্পে অশান্তি ও নৈরাজ্য সৃষ্টি হয়েছে, কোটি কোটি টাকা ও হাজার হাজার শ্রম দিবস নষ্ট হচ্ছে। ছয় মাসে দশটি বড় গেঞ্জির কারখানা তামিলনাড়ুর তিরুপতিতে স্থানান্তরিত হয়েছে। প্রেস ধর্মঘটের সুষ্ঠ সমাধান না হওয়ায় বহু পুস্তক প্রকাশক চিন্তাগ্রস্ত হয়েছে। কয়েক কোটি টাকা নষ্ট হয়েছে এবং বেশ কয়েকটি বড় ছাপাখানার মালিক দেশের অন্যত্র চলে যাওয়ার কথা ভাবছেন। চটকল ধর্মঘট সমাধানে অদ্যাবধি সরকার ব্যর্থ হওয়ায় এই শিল্পে চরম সঙ্কট দেখা দিয়েছে; বিদেশে চটের বাজার দারুণ মার খাচ্ছে। শ্রম দপ্তরের এই ব্যর্থতা আলোচনার জন্য অদ্যকার সভার কার্যসূচি বন্ধ রেখে এই বিষয়টি আলোচনা করা হোক।

## Calling Attention On Matters Of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

(১) ব্যান্ডেল-কাটোয়া লুপ লাইনে ট্রেন চলাচলের অব্যবস্থা। ঃ শ্রী অবিনাশ প্রামানিক।

(২) কলকাতা কর্পোরেশন-এর নির্বাচন। ঃ শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান।

(৩) দীর্ঘদিন চটকল ধর্মঘটে শ্রমিক দুর্ভোগ। : শ্রী জন্মেজয় ওঝা।

(৪) রায়গঞ্জ মহকুমা হাসপাতালে শিশু শয্যার জন্য মঞ্জুরীকৃত টাকা ফেরৎ। : শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

(৫) মুর্শিদাবাদ জেলায় বোয়ালপাড়া গ্রামে জমি নিয়ে দুদলে সংঘর্ষ। : শ্রী মহম্মদ সোহরাব এবং শ্রী হাবিবুর রহমান।

(৬) রবীন্দ্র সরোবরে কাঠের বাক্সে যুবকের মৃতদেহ। : শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাবিবুর রহমান এবং শ্রী মহম্মদ রহমান।

(৭) ২৪ পরগনার শ্যামনগরের রাহুতার খ্রিস্টান হাসপাতালটি বন্ধ। : শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

8. Reported news 'politics dominating education'. : Shri Santasri Chattopadhyay & Shri Manindra Nath Jana.

9. Fall in price of potato. : Shri Balai Bandyopadhyay, Shri Manindra Nath Jana, Shri Monoranjan Hazra, Shri Santasri Chattopadhyay & Shri Abinash Pramanik.

10. Demonstration of students in the Calcutta University Campus. : Shri Md. Sohrab.

আমি Fall in price of potato—

বিষয়ের উপর Shri Balai Bandyopadhyay, Shri Manindra Nath Jana, Shri Monoranjan Hazra, Shri Santasri Chattopadhyay & Shri Abinash Pramanik. কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি** ঃ ২০ তারিখে দেব।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যখন বিরোধী দলের নেতা এবং অন্যান্য জনতা পার্টির কয়েকজন সদস্যর এবং কিছু সাংবাদিক বন্ধুর গ্রেপ্তারের প্রতিবাদে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি প্রার্থনা করেছিলাম। তিনি এখানে একটি আধা বিবৃতি দিয়েছিলেন এবং এই প্রতিশ্রুতি বা আশা আমাদের দিয়েছিলেন যে তিনি সমস্ত ঘটনা জানার পরে একটা বিবৃতি দেবেন। আমি কি আজকে মুখ্যমন্ত্রীর কাছে সেই বিবৃতি প্রত্যাশা করতে পারি?

**মিঃ স্পিকার ঃ** আপনি জানাতে পারেন কিন্তু তিনি দেবেন কিনা .....

**শ্রী হরিপদ ভারতী ঃ** আমি আশা করেছিলাম যে তিনি আজকে সেই বিবৃতিটা দেবেন কারণ কালকে তিনি বলেছিলেন সংবাদ পেলেই তিনি বিবৃতিটা দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনার এই প্রশ্নটা তাঁর কাছে পাঠিয়ে দিচ্ছি, তিনি যদি দিতে চান আজকে দেবেন।

## Mention Cases

**শ্রী কিরণময় নন্দ ঃ** অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে গতকাল বিধানসভার ৭ জন আটক হয়েছিল তার মধ্যে আমি একজন। অতএব আমি যদি বিধানসভাতে বক্তব্য না রাখি তাহলে কোথায় রাখব? আমি আসতে পারি নি সময় মতো, আমি যদি এখানে বক্তব্য না রাখতে পারি তাহলে রাখব কোথায়? আপনার নিশ্চয়ই জানা উচিত কাল মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন সেই বিবৃতি সংবাদপত্রে দেখেছি কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই সারা পশ্চিম বাংলাটা কি জঙ্গল হয়ে গিয়েছে নাকি, সমস্ত পশ্চিম বাংলায় কি ফরেস্ট অ্যাক্ট আছে নাকি? যেখানে ইচ্ছা বিধানসভার সদস্যকে গ্রেপ্তার করা হবে, যেখানে ইচ্ছা তাদেরকে লাঞ্ছনা দেওয়া হবে, যতক্ষণ ইচ্ছা তাদেরকে রাস্তায় আটক রাখা হবে? আপনার মাধ্যমে আমি জানতে চাই একথা যে বিধানসভার সদস্যদের পশ্চিম বাংলায় থাকার কোনও অধিকার আছে কি নেই? এই মন্ত্রী সভার কাছে প্রশ্ন সেই জরুরি অবস্থার সময়ের সেই কালা কানুনগুলি প্রবর্তন করে এখানে সেই জঙ্গলের রাজত্ব প্রতিষ্ঠা করতে চান কিনা? আমি সেটা আপনার কাছে জানতে চাই তাঁরা ঘোষণা করুন যে সারা পশ্চিম বাংলাকে তাঁরা টাইগার প্রোজেক্ট করে ফেলেছেন এবং তাহলে আমরা বুঝব যে পশ্চিম বাংলা কোনও সুসভ্য মানুষের বসবাসের জায়গা নয়, সারা পশ্চিম বাংলা শুধু ওদের মতো কিছু ব্যাঘ্র পশু সুলভ মানুষের বসবাস করার জায়গা এটা বলুন তাঁরা। যেখানে ইচ্ছা বিধানসভার সদস্যদের আটক করা, যতক্ষণ ইচ্ছা তাদের রাস্তায় দাঁড় করিয়ে রাখা হবে তাদের একটুও জল দেওয়া হবে না, একটু চা পর্যন্ত খেতে দেওয়া হবে না, এইভাবে আটকে রাখার অধিকার কি আছে সেটা আপনার কাছে আমরা জানতে চাই এবং এইভাবে পশ্চিম বাংলা চলবে কি চলবে না

মুক্তকণ্ঠে মুখ্যমন্ত্রী আজকে ঘোষণা করুন। যদি তিনি বলেন পশ্চিম বাংলায় এটা চলবে তাহলে আমরা তার মুকাবিলা কি করে করবো নিশ্চয়ই তা দেখে নেবে।

**श्री रविशंकर पान्डे :** अध्यक्षमहोदय, यह वामपंथी सरकार हमलोगों को हजार बार जेल भेजे तो भी हमको कोई नही हैं। जेल जाने से डरने नहीं हैं। किन्तु भारी चझापी में जो नारी जाति के उपर अत्याचार हो रहा हैं वह बड़ी लज्ञा की बात हैं। इस सरकार को याद करना चाहिए कि महाभारत का विनाश कारी युद्ध द्रोपदी के चीर हरण के कारण हुआ था। (व्यवधान) तो मैं कह रहा था कि वहाँ पर नारी जाति के उपर जो अत्याचार हो रहा हैं, वह पश्चिमबंगाल में मयावह रूप न धारण करले। इसके लिए सरकार को सजग होना चाहिए। अन्याया जो मयावह परिणाम होगा उसका सम्पूर्ण दायित्व इस बाम-फ्रान्ट की सरकार पर जायगा। हमलोग तो मानवता की सेवा के लिए आये हैं, अतएव हजारोंयातनाओं के वावजूद जनता की सेवा करते रहें गे परन्तु आप लोग सीताहरण का एकवार स्मरण अवश्य करें ताकि आप लोगों को याद हो जाय कि रावण-वध मीता हरण के कारण ही हुआ था।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল আনন্দবাজার পত্রিকায় দেখলাম কবিতা বাণী ও বিশাখা মন্ডল, এই দুই জন মহিলার উপর অকথ্য অত্যাচার করা হয়েছে। সমস্ত মহিলা সমাজের পক্ষ থেকে এই মহিলাদের প্রতি মরিচঝাঁপিতে এই অত্যাচার হয়েছে কিনা তার আমি তদন্ত দাবি করছি। আমার মনে হয় যদি এই ঘটনা সত্যিই হয়ে থাকে যে কোন একটা পুলিশ এই ব্যাপারে লিপ্ত তারা বামপন্থী সরকারকে হেয় করবার জন্য করেছে, যদি নিশ্চয়ই হয়ে থাকে তাহলে তার প্রমাণ চাই। কারণ সংবাদপত্র যে সংবাদ পরিবেশন করেছে সেটা সত্য কিনা সেটা যাচাই করা আমাদের প্রয়োজন। আজকে যে অত্যাচার মরিচঝাঁপিতে করা হয়েছে বলে সংবাদপত্র পরিবেশন করেছে তাতে পশ্চিম বাংলার সমস্ত মহিলা সমাজ আজকে ভীত সন্ত্রস্ত হয়ে উঠেছে। এর সত্য আমরা যাচাই করতে চাই এবং মহিলা সমাজের পক্ষ থেকে আমি বলছি যে মরিচঝাঁপিতে সত্যিই মহিলাদের এই রকম অত্যাচার হয়েছে কিনা সেটা যাচাই করা হোক। তা যদি না হয় তাহলে আমার মনে হয় যারা এই ধরনের কাজ করেছে, যে পুলিশ এই ব্যাপারে লিপ্ত হয়েছে তারা বামফ্রন্ট সরকারকে হেয় করবার জন্যই করেছে এবং সংবাদপত্র মিথ্যা প্রচার করেছে কিনা সেটা জানতে চাই। এটা আমি সমস্ত পশ্চিম বাংলার মহিলা সমিতির পক্ষ থেকে দাবি করছি এর তদন্ত আমরা চাই।

**Shri Ramjan Ali :** Sir, I would like to draw the kind attention of

the Hon'ble Chief Minister for immediate action against the miscreants who attacked the house of one Jainuddin in village Sikarpur, P. S. Karandighi, Dist. West Dinajpore. I consider, this is an attack upon the minorities. All moveable articles worth to Rs. 8,000/- were looted and the inmates were brutally assulted. They are lying in the hospital. God knows whether they will survive or die. These miscreants are getting protection from the so called C. P. I (M) leaders. So, I would like to draw the kind attention of the Hon'ble Chief Minister to take serious action against the miscreants. This cannot be a class struggle. This is a sheer naked attack upon the minoritites. So, I would earnestly request you to take immediate action. Thank you, Sir.

[2-20 — 2-30 P.M.]

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূমের নলহাটির এক নং ব্লকে কম্প্রিহেন্সিভ এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট রয়েছে। সেখানে অস্থায়ী ভাবে ১২ জন কর্মচারী আছে এবং তারা প্রায় দু'বছর ধরে কাজ করছে ওয়াটার ম্যানেজমেন্ট এবং নাইট গার্ড হিসাবে। সম্প্রতি তাদের স্থায়ী করার প্রশ্নে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম আসবে তাদের স্থায়ী করা হবে বলে শোনা যাচ্ছে, এখন তাদের নাম আসবে কিনা সে বিষয়ে সন্দেহ রয়েছে। আমার বক্তব্য হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই হোক যেখান থেকেই হোক সেখানে এখন যারা কাজ করছে, তাদের যেন স্থায়ী করার ব্যবস্থা করা হয়, এই অনুরোধ আমি সরকারের কাছে জানাচ্ছি।

**শ্রী গুরুপ্রসাদ সিংহ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কৃষি মন্ত্রী তথা সমগ্র মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আজকে বাংলাদেশের কৃষককূল এক সর্বনাশের কিনারায় এসে পৌছেছে। বিগত বন্যায় কৃষকদের ফসল কিভাবে নষ্ট হয়েছে এটা সবাই জানেন। তারপর কৃষকরা বাঁচবার তাগিদে সরকারের কাছ থেকে এবং অন্যান্য সংস্থার কাছ থেকে ধার কর্জ করে ব্যাপক ভাবে আলুর চাষ করেছিল। গত জানুয়ারি মাসে যে বৃষ্টি হল, তার ফলে আলু চাষের, আলু ফলনের ক্ষতি হয়েছে, তার উপর বর্তমানে আলুর যে বাজার দর তা উৎপাদন মূল্যের চেয়ে অনেক কম। আমি হিসাব করে পরে জানাব, তবে মোটামুটি এটুকু জানাই যেখানে খরচ হয় ১৩০০ টাকা উৎপাদন করতে, সেই আলু ১২ টাকা বিক্রি করে ৯০০ টাকা পাওয়া যাচ্ছে, তার বেশি নয়। এতে আলু চাষীরা দারুণ ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তারা একটা বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে, যার ফলে তারা যে সমস্ত ধার কর্জ করেছে, সেই টাকা শোধ করতে পারবে না, আলু চাষীরা একটা বিপজ্জনক অবস্থার মধ্যে পড়েছে। এই অবস্থা থেকে পশ্চিম বাংলার কৃষকদের বাঁচাতে হলে তাদের

ভরতুকি দিয়ে আলু কেনার ব্যবস্থা করা দরকার। আমি সরকারের কাছে এবং প্রতিটি সদস্যের কাছে এই আবেদন রাখছি যে চাষীদের এই বিপজ্জনক অবস্থা থেকে বাঁচাবার জন্য আসুন আমরা সমবেত ভাবে এখানে একটা প্রস্তাব নিই যাতে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলিত ভাবে চাষীদের রক্ষা করেন।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। গত ১৩/১/৭৯ তারিখে আরামবাগ পঞ্চায়েত সমিতির সহকারি সভাপতি মোজাম্মেল হোসেন আরাণ্ডী গ্রাম পঞ্চায়েতের চুনাইট প্রাথমিক বিদ্যালয়ে এক সভায় সাধারণ লোককে উস্কানী দিয়ে বলেন — আমাদের সি. পি. আই. এম. পার্টির বিরুদ্ধে যারা কথা বলবে তাদের মুন্ডু কেটে নিন, তা না হলে শত্রুরা সাবধান হবে না। এখানে **(একটি কাগজ দেখিয়ে)** এই যে কাগজে বেরিয়েছে। সি. পি. এম., ফরওয়ার্ড ব্লকের মধ্যে মারামারি, ফরওয়ার্ড ব্লকের কর্মীরা একটি সভা শেষ করে আসছিল তখন বলাইচক মাঠে আক্রমণ করে মারধোর করে তাদের আরামবাগ হাসপাতালে ভর্তি করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বৃষ্টি মরশুমে অল্প বৃষ্টিপাতের ফলে জলপাইগুড়ি জেলায় আমন ধানের চাষ প্রায় অর্ধেক হয়েছে। যতটা আবাদ বরাবর হয় সেই আবাদের মধ্যে প্রায় অর্ধেক ফলন কম হয়েছে। সেখানে ক্ষেতমজুর এবং চাষীরা ভীষণ অর্থ সঙ্কটের মধ্যে পড়েছে। অনতিবিলম্বে খাদ্যের বিনিময়ে কাজ চালু করবার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোহর তিরকি ঃ** স্পিকার স্যার, আমাদের নর্থ বেঙ্গলে বিশেষ করে জলপাইগুড়ি জেলায় ডিজেলের ভীষণ অভাব দেখা দিয়েছে। তার ফলে বাস, ট্রাক, ছোট ছোট কলকারখানা, আর চা-শিল্প প্রায় বন্ধ হবার অবস্থায় এসেছে। সাথে সাথে কেরোসিন তেলেরও অভাব দেখা দিয়েছে। তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি আপনার মাধ্যমে যে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে বিষয়টার উপর সেটা হচ্ছে, মেদিনীপুরের বিভিন্ন থানায় অপোরেশন বর্গার জন্য সেটেলমেন্ট হচ্ছে। দাঁতন থানায় সেই রকম সেটেলমেন্টের কাজ হচ্ছে। কিন্তু সেটেলমেন্টের যে কর্মচারী তারা পাথে ঘাটে কাজ করতে যেতে পারছে

না, বেরোতে পারছে না। তাদের টেবিল-চেয়ার উল্টে দেওয়া হচ্ছে। সি. পি. এম. দলের কর্মীরা দলবদ্ধ ভাবে তাকে রাস্তার মধ্যে আটক করছে ঘন্টার পর ঘন্টা. তাকে কাজ করতে দিচ্ছে না। তাদের কথা মতো কাজ করতে হবে, তা না হলে তাকে দলবদ্ধ ভাবে ঘিরে রেখে সাদা কাগজে সই করিয়ে নিচ্ছে। তাকে বলা হচ্ছে তিনি থানা বা উর্ধ্বতন কর্তৃপক্ষকে যদি জানান যে এই ভাবে তার উপর নির্যাতন চালানো হচ্ছে, তাহলে পরের দিন তাকে মেরে ফেলা হবে। এই রকম ভয় দেখানো হচ্ছে প্রকাশ্য রাস্তায় এবং তারা কারও কাছে আবেদন নিবেদন করতে পারছেন না, খবরও দিতে পারছেন না। ভীত সন্ত্রস্ত হয়ে বলে থাকছেন বাড়িতে, কাজ করতে পারছেন না। আমি আপনার মাধ্যমে এই বিভাগের মন্ত্রী বিনয় বাবু যিনি বসে আছেন তাঁকে অনুরোধ করছি এই সরকারি কর্মচারিরা যাতে ঠিক ভাবে কাজ করতে পারে তার জন্য ব্যবস্থা অবলম্বন করুন। এই দাবিও আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট উপস্থিত করছি। গত ২৩শে জানুয়ারি মেদিনীপুর জেলার দাসপুর থানার রাণীচক গ্রাম পঞ্চায়েত অফিসের মধ্যে শ্রী মন্মথ নাথ মাঝি বলে এক ভদ্রলোককে চৌকিদার দিয়ে ডেকে পাঠিয়ে গ্রাম প্রধান তার উপর যথেষ্ট রকম অত্যাচার করে এবং শুধু তাই নয় তাকে মেরে ফেলবারও চেষ্টা করা হয় গ্রাম্য একটা ব্যাপার নিয়ে এবং উপ প্রধান তিনি তাকে রক্ষা করবার চেষ্টা করেন। গ্রাম প্রধানের সাঙ্গ-পাঙ্গরা সকলেই সি. পি. এম.-এর লোক। ওই দিন ১১টার সময় শ্রী মন্মথনাথ মাঝি যখন পঞ্চায়েত অফিসের পাশ দিয়ে যাচ্ছিলেন প্রধান চৌকিদার দিয়ে তাকে ডেকে পাঠান এবং অঞ্চল অফিসের মধ্যে তাকে বেদম প্রহার করে। পুলিশে খবর দেওয়া হয়েছে, প্রশাসনের বিভিন্ন জায়গায় বলেছেন কিন্তু কিছু হয় নি। তাই আমি মুখ্যমন্ত্রীকে বলছি, মন্মথ বাবুর উপর যেভাবে অত্যাচার হয়েছে তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিন। তিনি একজন প্রাক্তন কংগ্রেস কর্মী এবং ব্লক উপদেষ্টা কমিটির মেম্বার ছিলেন। উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য মুখ্যমন্ত্রীর নিকট আমি দাবি রাখছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বন্যাত্রাণে ওদের কি রকম দলবাজি বা দুর্নীতি চলছে একথা আমরা অনেক দিন থেকে বলে আসছি, বিভিন্ন উদাহরণ দিয়ে আসছি। আমি স্যার, আজকে দলবাজির কথা বলছি না। কিন্তু দুর্নীতি কিভাবে করছে তার কংক্রিট কয়েকটি কথা বলছি। সুতি দু'নম্বর ব্লকের লক্ষ্মীপুর গ্রাম পঞ্চায়েতের ধরমপুর গ্রাম সভার লোকেরা লিখিত ভাবে সেটা আপনার কাছে দিয়েছেন আমি আপনার কাছে সেটা প্লেস করছি। তারা তিন রকম ভাবে দুর্নীতি করছেন। এক নম্বর, একটা বাড়িতে হয়ত চারটে

ইউনিট দিয়েছে সেখানে চারজনকে না দিয়ে একজনকে দিচ্ছে এবং প্রতিটি ক্ষেত্রে টোকেন নাম্বার দেওয়া আছে। কোন টোকেন নাম্বারে কার কার নামে এই সমস্ত ইস্যু হচ্ছে এবং কে পেয়েছে তা সমস্ত দেওয়া আছে। কোথাও বা এমন কতকগুলো লোকের নামে ত্রাণ নেওয়া হচ্ছে তাদের কোনও বাড়ির পাত্তা সেই অঞ্চলে নেই। আবার কোনও কোনও ক্ষেত্রে তাদের টোকেন ইস্যু করা হয়েছে অথচ তারা একেবারে কিছু পায় নি। সুতরাং এই তিন রকম ভাবে দুর্নীতি চলছে। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী আছেন, তাঁকে অনুরোধ করছি, এতে প্রকাশ্য ভাবে টোকেন নাম্বার এবং নাম দেওয়া হয়েছে, আপনি চলুন এইটা নিয়ে তদন্ত করুন। এইরকম ব্যাপার আমরা আরও দিয়েছি কিন্তু তার কোনও ব্যবস্থা হয় নি। তাই আজকে আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এটা প্রকাশ্য ভাবে তদন্ত করুন। তিনি যান, যদি মনে করেন, আমার এলাকা এটা, আমাকেও নিতে পারেন। আমি তদন্তের দাবি রাখছি।

[2-30 — 2-40 P.M.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report of the Select Committee on the West Bengal Town and Country (Planning and Development) Bill, 1978

**Dr. Ashok Mitra :** Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Town and Country (Planning and Development) Bill, 1978.

### Motion for Extension of Time for Presentation of Report of the Select Committee on the West Bengal Land (Farm-Holding) Revenue Bill, 1978.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the West Bengal Land (Farm-Holding) Revenue Bill, 1978, be extended till the end of June, 1979.

### Laying of Rules

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to lay —

(i) The West Bengal Panchayat (Terms and Conditions of Service of the Secretary of Zilla Parishad) Rules, 1978, published in notification No. 341 AZP, dated the 29th January, 1979;

(ii) The West Bengal Panchayat (Powers, Functions and Duties of the Executive Officer and the Secretary of the Zilla Parishad) Rules, 1978, published in notification No. 342 AZP, dated the 29th January, 1979; and

(iii) Amendments to the Bengal Panchayat (Constitution) Rules, 1975, published in notification No. 141-Panch., dated the 11th January, 1979.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি বিশেষ ব্যাপারে আপনার এবং সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, একটা কংগ্রেসের ক্যাডারকে খুন করে তার বডিকে পিস পিস করে রাস্তায় ছড়িয়ে দিয়েছে। রাত্রি ৮-৪৫ মিঃ দেশপ্রিয় পার্ক-এর নিকট প্রিয়া সিনেমার সামনে থেকে রাণা দত্ত চৌধুরী নামে একজন কংগ্রেস ক্যাডারকে জোর করে তুলে নিয়ে যায়। থানায় ইনফরমেশন দেওয়া হলে থানার অফিসার বলেন সি. পি. এম.-এর ছেলেরা তুলে নিয়ে গেছে আমাদের কিছু করবার নেই। স্যার, সি. পি. এম.-এর ছেলেরা তাকে তুলে নিয়ে গিয়ে তাকে খুন করে পিস পিস করে তার বাড়ির সামনে বডিটা ফেলে দিয়ে যায়। আমি স্যার নাম বলে দিতে পারি যারা এই কাজ করেছে। তাদের নাম হচ্ছে স্বপন চক্রবর্তী, ভানু, গৌর।

**(এ ভয়েস ঃ ও অনেককে খুন করেছে)**

খুন করেছে বলে আপনারা তাকে খুন করবেন। আইন আপনারা নিজের হাতে নেবেন। আবার খুন করেছে বলে গর্ব করছে ! আজকে পশ্চিম বাংলায় কি এই রকম অবস্থা চলবে কোনও শাসন থাকবে না। স্যার, আপনি কি এই ব্যাপারে প্রোটেকশন দেবেন না।

**(গোলমাল)**

## Discussion On Governor's Address

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ তারিখে মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন তার উপরে বিতর্কে অংশ গ্রহণ করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এই হাউসে রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে বেশি করে হতাশা এবং বেশি করে সরকারের

আত্মতুষ্টির মনোভাব প্রকাশিত হয়েছে। স্যার, এই ভাষণ পড়ে আমিও দেখলাম যে এর মধ্যে পুরোপুরি হতাশার ব্যঞ্জনা পরিস্ফুট হয়েছে। স্যার, মাননীয় রাজ্যপাল বলেছেন, সৎ পরিচ্ছন্ন প্রশাসনের কথা। যখন থেকেই এরা গভর্নমেন্টে এসেছেন তখন থেকেই এরা বলছেন সৎ এবং পরিচ্ছন্ন প্রশাসনের কথা। কিন্তু সত্যিকারের কি পশ্চিমবঙ্গে ঠিক ভাবে প্রশাসন চলছে? আমার মনে হয় পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার পরিস্থিতি যা এবং প্রশাসন যে ভাবে চলছে তাতে এগুলি সম্পূর্ণ ভাবে ভেঙ্গে পড়েছে। আমি এ ব্যাপারে কয়েকটি উদাহরণ দেব। ১৯৬৭/৮৬ সালে পশ্চিমবঙ্গে এই সি. পি. এম.-এর লোকরা যে ভাবে এই রাজ্যে দাঙ্গাবাজি আরম্ভ করেছিলেন ঠিক সেই রকম ভাবেই তারা আজ তা আরম্ভ করেছেন। তবে এ ক্ষেত্রে তারা টেকনিকের একটু পরিবর্তন করেছেন। তারা এই সমস্ত জিনিস আবার আরম্ভ করেছেন কারণ পুরানো জিনিসের কথা তারা ভুলতে পারেন নি। স্যার, আজকে বর্গা অপারেশনের নাম করে একটা চমৎকার জিনিস ওরা আরম্ভ করেছেন। সেটা কি? সেখানে সত্যিকারের যারা বর্গাদার তারা তাদের নাম রেজিস্ট্রি করতে পারছে না। তাদের দলের যারা আছেন কেবল তাদের নামই রেজিস্ট্রি হচ্ছে। তাদের জমির উপর কোনও অধিকার থাক বা না থাক যেহেতু তারা তাদের দলের লোক সেই হেতু তাদের নাম রেজিস্ট্রি করতে হবে, তাই তা করা হচ্ছে। এরা করছেন কি? অফিসে বসে বা কৃষক সমিতিতে বসে এরা একটা করে লিস্ট করছেন। স্যার, এ সম্পর্কে প্রদ্যোত বাবু একটু আগেই বলেছেন যে তার এলাকায় এইসব হচ্ছে। সেখানে অফিসে বসে তারা তাদের নিজেদের দলের লোকদের নামগুলি ঠিক করেন এবং সেটা করে জে. এল. আর. ও., এস. ডি. ও.-র কাছে প্রডিউস করেন এবং সেই মতো তারা প্রকৃত বর্গাদার হোক বা না হোক তাদের নাম রেজিস্ট্রি হচ্ছে, তারা তা করে ফেলছে। অফিসাররাও ভয় পেয়ে তা করে দিচ্ছেন কারণ তারা সরকারের আন্ডারে কাজ করেন, এগুলি না করলে তারা সাসপেন্ড হবেন, তাদের চাকরি চলে যাবে তাই তারা ভয়ে এইসব জিনিস করে দিচ্ছেন। তারপর স্যার, অনেক দিন ধরে যারা নিজের জমিতে চাষ করছে সেখানে তাদের চাষ করতে না দিয়ে তাদের দলের হয়ে পঞ্চায়েতের নির্বাচনে যারা কাজ করেছেন এমন লোকের নামের লিস্ট করে এস. ডি. ও.-র কাছে দেওয়া হচ্ছে এবং তাদের নাম লিখিয়ে দেওয়া হচ্ছে। এই রকম ঘটনা একটি দুটি নয় পশ্চিমবঙ্গের গ্রামে, গঞ্জে সর্বত্র এই জিনিস চলেছে। স্যার, এই অপারেশন বর্গার নামে গ্রাম বাংলায় অশান্তির পরিবেশ সৃষ্টি করা হচ্ছে। সেখানকার পরিবেশ আজকে হয়ে গিয়েছে। সেখানে পরস্পরের মধ্যে যে বন্ধুত্বের ভাব ছিল এরা এসে এই উপকার হয়েছে যে সেই বন্ধুত্ব রাখবার আর কোনও প্রয়োজন নেই। যাদের ৫/৭ বিঘা জমি আছে সেখানে তাদের বলছে ফিক্টিসাস, ফসল সাক্ষী যোগাড় করে তাদের নাম রেজিস্ট্রি করে দেওয়া হবে, এই জিনিস চলছে।

[2-40 — 2-50 P.M.]

আমি একটা কথা বলতে চাই যে প্রকৃত বর্গাদারদের নিশ্চয়ই নাম হবে — কিন্তু

আপনারা নিজেরা এক একটা আইন তৈরি করছেন। প্রান্তিক চাষীর একটা ডেফিনেশন আপনারা করেছেন, প্রান্তিক চাষী যাঁর ৬ একর জমি আছে তার খাজনা থাকবে না। কিন্তু দেখা যাচ্ছে আপনারা সিলিং রাখছেন যে ৫১ বিঘা পর্যন্ত জমি তাঁরা রাখতে পারবেন। তা যদি হয় জোতদারের আসল যে সংজ্ঞা সেটা আপনারা এখনও দিতে পারেন নি এবং যদি কেউ ৫১ বিঘা জমি রেখে দেয়, তাঁকে যদি সরকার অনুমোদন করেন, তাঁর যদি সেটাই সিলিং হয়, সে হাতে যদি চাষ করে বা নাও করে সেটাকে রেজিস্ট্রার করবার ব্যবস্থা আপনারা করেছেন। কিন্তু আমার কথা হচ্ছে, আপনারা মার্কসবাদ, লেনিনবাদ, অনেক রকম বাদের কথা বলেন, আমি সেই সম্পর্কে যুগের ডাক নামে একটা কাগজ থেকে লেনিনের একটা কোটেশন আপনাদের পড়ে শোনাচ্ছি — মার্কসীয় চিন্তায় এবং আদর্শে বিশ্বাসী মহান নেতা লেনিনের একটি অবিস্মরণীয় বাণীর এই প্রসঙ্গে উল্লেখ করতে বাধ্য হচ্ছি। মাঝারি এবং ছোট কৃষকদের উদ্দেশ্যে তাঁর কি বক্তব্য ছিল? 'জমিদার ও পুঁজিপতিদের সম্পর্কে আমাদের বক্তব্য হল সম্পূর্ণ উচ্ছেদ। কিন্তু মাঝারি চাষীর প্রতি কোনও রকম বলপ্রয়োগ আমরা চলতে দেব না। এমন কি ধনী চাষীদের ক্ষেত্রে বুর্জোয়া সম্পর্কে যতটা দৃঢ়তা নিয়ে বলি তেমন দৃঢ় ভাবে ধনী চাষী ও কৃষকদের পরিপূর্ণ উচ্ছেদের কথা বলি না। আমাদের কর্মসূচিতে এই পার্থক্য করে রাখা হয়েছে। মাঝারি কৃষক অংশত সম্পত্তির মালিক এবং অংশত মেহনতি। অন্য মেহনতিদের সে শোষণ করে না'। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে মার্কসীয় নেতা ও কর্মীদের যত হল বলপ্রয়োগ — অপারেশন বর্গার নামে মাঝারি, ক্ষুদ্র কৃষকদের জমির উপর হামলা করা হচ্ছে এবং বৃহৎ মালিকের উপর, পুঁজিপতিদের উপর কোনও রকম জুলুম করার সাহস এই সরকারের নেই, এরা তা করতে পারছেন না এবং এরা যদি বলেন যে আমরা মার্কসীয় দর্শনের কথা বলি, লেনিন যদি মার্কসের মতো হন, তিনিও তো ঐ কোটেশন দিয়েছেন। আমি আপনাদের বলব যে তাহলে আপনারা তার ধারে কাছে দিয়ে যাচ্ছেন না। আপনারা কেবল মাত্র অপারেশন বর্গার নামে গুন্ডামী এবং কালো ছায়ার সৃষ্টি করেছেন গ্রামাঞ্চলে। আপনারা পশ্চিম বাংলায় সরকারে এসে দায়িত্ব নিয়েছেন, আপনারা যদি এই জিনিসগুলি না দেখেন, প্রান্তিক, ক্ষুদ্র এবং মধ্যবিত্তদের সমস্যা কি ভাবে সমাধান করা যায় সেটা না দেখে, না চিন্তা করে কেবল মাত্র নিজেদের দলের লোককে কিভাবে বর্গাদার করা যায়, কি ভাবে খাতায় তাদের নাম রেজিস্টার ভুক্ত হয় সেগুলি দেখছেন। সরকারি কর্মচারিদের ভয় দেখিয়ে জুলুম করে এসব জিনিস সৃষ্টি করেছেন এবং এই সব কাজ করাবার প্রশ্রয় দিয়েছেন। আজকে এই জিনিসগুলি খতিয়ে দেখার সময় এসেছে। আর একটা কথা বলব সেটা হচ্ছে পশ্চিম বাংলায় আমাদের বাহাদুরপুরের ঘটনা সম্পর্কে আপনারা ওয়াকিবহাল আছেন। রাজ্যপালের ভাষণে যেখানে আইন শৃঙ্খলার কথা বলা হয়েছে — আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলতে চাই যে কৃষক সমিতির লোকেরা সেখানে কি করেছেন? সেখানে বলেছেন যে ৩ টাকা দিয়ে লিখিত দরখাস্ত দিলে তবেই অন্য দলের লোক সেখানে শ্রমিক পাবে। এই রকম ফতোয়া সেখানে জারি করে দেওয়া হয়েছে। সেখানে লিখিত দরখাস্ত দিয়ে অন্য লোককে নিতে হবে। কৃষক সমিতির রবার স্ট্যাম্প দিয়ে সমিতির

সেক্রেটারির সই করা নোটিশ সমেত গাদা গাদা দরখাস্ত আমরা মুখ্যমন্ত্রীর কাছে দিয়েছি কিন্তু তার কোনও ব্যবস্থা হয় নি। সেই সমস্ত জিনিসকে কেন্দ্র করে প্রতিদিন যে সমস্ত ঘটনা ঘটছে সেটা খবরের কাগজে আপনারা দেখে থাকেন।

এই সব ঘটনাকে কেন্দ্র করে সেখানে এমন অবস্থার সৃষ্টি হয় যে সেখানে পশ্চিম বাংলা সরকারের পুলিশ, জ্যোতি বাবুর পুলিশ গিয়ে সেখানে ফায়ারিং করে তার ফলে সেখানে দুটি নিরীহ প্রাণীর প্রাণ নষ্ট হয়। আমি বলছি এই যে দুটি মানুষ পুলিশের গুলিতে মারা গেল, সেখানে আপনারা তাদের শহীদ করে দিতে পারেন, কিন্তু এই যে গরিব মানুষ দুটি মারা গেল এদের জন্য আপনারা কি করেছেন, কারণ তারা তো জ্যোতি বাবুর পুলিশের গুলিতেই মারা গেল। কেন এই সম্পর্কে জুডিশিয়াল এনকোয়ারি হবে না? এই পুলিশের গুলি চালনার ব্যাপারে জুডিশিয়াল এনকোয়ারি হোক। সেখানে রিটায়ার্ড জাজ দিয়ে বা মুনসেফ দিয়ে একটা কমিশন বসানো হোক এবং কেন এই নিরীহ লোক দুটিকে গুলি করে মারা হল তার কারণ উদ্‌ঘাটিত করা হোক, এই দাবি আমরা বারবার করেছি এবং এখনও করছি। মাননীয় মন্ত্রী হালিম সাহেব তো সেখানে গিয়ে স্কুল গ্রাউন্ডে গিয়ে মিটিং করে এলেন, কিন্তু এখনও পর্যন্ত সেখানে কি অবস্থা চলছে শুনুন। যদি আপনি জানতে চান তাহলে জেনে আসুন সেই গ্রামে তারক জানা এবং গৌর জানা বলে দুজন লোকের জমিতে এখনও ধান গাদা হয়ে আছে, তাদের এখনও পর্যন্ত মজুর দেওয়া হয় নি। তাদের বলা হচ্ছে তিন টাকা দিয়ে দরখাস্ত কর তারপর মজুর পাবে। এই যে একটা দুঃসহ অবস্থা চলছে, এর নিরসন কবে হবে? তাহলে কি আমাদের আপনারা বলছেন আপনাদের মতো আমাদেরও লাঠি সোঁটা নিয়ে কাজ করতে? এটা আমরা করতে পারি, কিন্তু আমরা তা করব না। যারা আজকে পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটবার চেষ্টা করছেন, তারাই কিন্তু এই সরকার পরিচালনা করছেন। তাই মন্ত্রী যাঁরা এখানে আছেন, তাঁদের বলব এবং মাননীয় সদস্যরা অবশ্য এই বিষয়ে ওয়াকিবহাল আছেন সেখানে এখনও পর্যন্ত কিছু কিছু নির্যাতন চলেছে, যারা ঘর থেকে চলে গিয়েছিল, তারা কিছু কিছু ফিরে আসছে, আমরা সত্যাগ্রহ করেছিলাম, গ্রামে গ্রামে গিয়ে তাদের বলেছি, তোমরা কেন এই সব করছ, যারা আজকে পশ্চিমবঙ্গের গভর্নমেন্টে আছে, তারা তো তোমাদেরই লোক, সুতরাং এই বিষয়ে তোমরা একটা মিমাংসা করে নাও। আপনারা যদি বা আমাদের সঙ্গে একমত হতে পারেন, কিন্তু আপনাদের নিচের তলার যারা কর্মী, তারা আপনাদের কথা মানতে রাজি নয়। তারা বলছে আমরা মানতে রাজি নই। আমরা এখানে যা করছি তাই করব। এর জন্য যদি আমাদের রক্ত দিতে হয়, তাও দিতে আমরা রাজি আছি। তারা বলছে যে এম. এল. এ.-দের মুন্ডু চাই। আমরা যখন সত্যাগ্রহ করে গ্রামে গ্রামে ঘুরলাম, তখন আমাদের মুন্ডু নেওয়ার জন্য কোনও লোককে

পাওয়া গেল না, যারা আমাদের মুন্ডু নেবেন বলেছিলেন তারা আমাদের মুন্ডু নিতে এলেন না। মন্ত্রী মহাশয়, আপনারা শুনুন, সেই গ্রামে পরেশ মান্না এবং অন্যান্য ফ্যামিলি যারা মজুর দিয়েছিলেন, তাদের ধরে নিয়ে যাওয়া হয়েছিল লালবাজারে তাদের অফিসে, যেখানে মদ খাওয়া হয়, চানাচুর ভাজা খাওয়া হয়, সেখানে ধরে নিয়ে গিয়ে গণ আদালত সৃষ্টি করা হয়েছে এবং সুবল গিরি বলে একটি লোকের পা ভেঙ্গে দেওয়া হয়েছে, এস. ডি. ও. সাহেব নিজে দেখেছেন এবং তাকে প্লাস্টার করে রাখা হয়েছে। এই যে একটা লোকের পা ভেঙ্গে দেওয়া হল, এর জন্য আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আপনারা যদি শ্রমিক পিটিয়ে রাজনীতি করেন তাহলে তা করুন। এই যে সব কথা বললাম, এইগুলো সত্য কি মিথ্যা আপনারা নিজেরা গিয়ে দেখে আসুন। এস. ডি. ও.-র সামনে বসে আপনাদের লোকেরা বলেছিল আমরা আর এই সব করব না, তারপর তারা আবার এই সব রিপিটেশন করছে। সুতরাং আমি বলছি এই সব কথা বানিয়ে বলা হচ্ছে না, এই সব জিনিস প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে বলছি। আপনারা নিজেরা গিয়ে যাচাই করে দেখে আসুন এবং বুঝুন যে এর মধ্যে কতটা সত্যতা রয়েছে।

[2-50 — 3-00 P.M.]

এগুলি আজকে শুধু কোনও একটি জায়গার ঘটনা নয়, পশ্চিম বাংলার সর্বত্র এই জিনিস আজকে ঘটছে। একটু আগে আমি বললাম দাসপুরের ঘটনা, সেখানে আপনাদের দলের গ্রাম প্রধান কিভাবে রাস্তা থেকে একটা লোককে ধরে নিয়ে গিয়েছিল। এগুলি আপনাদের দেখা উচিত। এই ভাবে আজকে আপনারা সারা পশ্চিম বাংলায় যে অশান্তি সৃষ্টি করেছেন তা অত্যন্ত বেদনার ব্যাপার। আমি আর একটি কথা বলতে চাই যে কয়েক দিন আগে মরিচঝাঁপির ঘটনা নিয়ে হাউস উত্তপ্ত হয়ে উঠেছিল। সেখানকার ঘটনার কথা আপনারা জানেন এবং সে বিষয়ে আপনাদের লজ্জা হওয়া উচিত। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার সেখানে বিধানসভার বিরোধী দলের নেতা এবং অন্যান্য সদস্যদের অন্যায় ভাবে অ্যারেস্ট করেছে। কারণ তারা মরিচঝাঁপিতে দেখতে গিয়েছিলেন। আপনি জানেন আজকে এই হাউসে মুখ্যমন্ত্রী বলেছেন যে আমরা কোথাও কাউকে যেতে বাধা দেব না। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কাশী বাবু এবং অন্যান্য নেতারা সেখানে গিয়েছিলেন, কিন্তু তাঁদের যেতে দেওয়া হয় নি। সুতরাং মুখ্যমন্ত্রীর কথার সঙ্গে বাস্তবের ফারাক রয়েছে। এই ফারাক কেন? মুখ্যমন্ত্রী কি তাহলে হাউসকে বিভ্রান্ত করার জন্য এই সব কথা বলেন? আজকে এটা আপনাদের বিচার করতে হবে। পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার যে অবস্থা তাতে আমরা দেখছি রাজ্যে চুরি ডাকাতির সীমা নেই। স্যার, আমার এলাকাকে কেন্দ্র করে যদি গোটা পশ্চিম বাংলার চিত্র তুলে ধরি তাহলে দেখা যাবে আমার এলাকায় প্রতি দিন ১০ থেকে ১৫টি জায়গায় চুরি

অথবা ডাকাতি হচ্ছে। আমার পাশের এলাকাতেও একই ব্যাপার। আমি কাঁথি এবং মেদিনীপুরের বহু কনস্টিটিউয়েন্সিতে গিয়েছি এবং সেসব জায়গায় গিয়ে শুনেছি যে সেসব জায়গায় চুরি ডাকাতি অবাধে চলেছে, কিন্তু কেউ তার বিরোধিতা করতে পারছে না। কেন পারছে না? তার কারণ আপনারা এই সরকারে আসার পর অ্যান্টি সোশ্যাল যারা জেলে ছিল তাদের সবাইকে জেল থেকে ছেড়ে দিয়েছেন এবং এখন তারা ইচ্ছেমতো চুরি ডাকাতি করছে। আপনাদের দলের মধ্যেও অনেকে ঢুকে গিয়েছে। চুরি ডাকাতি রাহাজানি যারা করে তারা আপনাদের দলের মধ্যে ঢুকে এমন পজিশন করে নিয়েছে যে, তাদের বিরোধিতা করার শক্তি আর আপনাদের নেই। তারা প্রতি দিন রাত্রির অন্ধকারে চুরি ডাকাতি করছে। "যুগের ডাক" বলে একটি কাগজে বেরিয়েছে, "কেবলমাত্র কলকাতা পুলিশের আওতায় সংঘটিত হিংসাত্মক কার্যাবলির একটি তালিকা দেওয়া হল, যাতে এই সত্য প্রমাণিত হয়।

| বছর | খুন | ডাকাতি | রাহাজানি |
|---|---|---|---|
| ১৯৭৪ | ৬৭ | ১০ | ৬৩ |
| ১৯৭৫ | ৫৭ | ১১ | ৬৬ |
| ১৯৭৬ | ৭৫ | ১১ | ৪৬ |
| ১৯৭৭ | ৬৪ | ১৯ | ৯৮ |
| ১৯৭৮ | ৯৮ | ৪০ | ১৫১ |

গত পাঁচ বছরের এই তথ্য দিয়েছেন কলকাতা পুলিশের জনৈক মুখপাত্র। এই যে বছরের পর বছর রাহাজানি, খুন, ডাকাতি বেড়ে যাচ্ছে, এসব করছে কারা? যে সমস্ত অ্যান্টি সোশ্যাল, সমাজ বিরোধীরা রাজনৈতিক কর্মী হিসাবে আপনাদের দলের মধ্যে ঢুকে গিয়েছে তাদের আপনারা শেড দিচ্ছেন। তাদের শেড দিতে আপনারা বাধ্য। কারণ না দিয়েই বা আপনারা কি করতে পারেন? ওদের নিয়ে দল ভারি করে নিজেদের কাজ হাসিল করছেন।

স্যার, আমি আপনাকে আর একটা কথা বলতে চাই, এই যে পঞ্চায়েত সৃষ্টি হয়েছে তাতে নিশ্চয়ই ওঁদের দলের লোকেরা বেশি জিতেছে। সেটা নিশ্চয়ই আমি স্বীকার করে নিচ্ছি। কিন্তু আমি এখানে মন্ত্রী হালিম সাহেবকে জিজ্ঞাসা করি যে, আপনার দলের পঞ্চায়েত সদস্য যাঁরা জিতেছেন কেবল মাত্র তাঁরাই কাজ করবার সাহায্য পাবেন? ফুড ফর ওয়ার্কের কাজ কেবল মাত্র আপনাদের দলের লোকেরা করতে পারছে। আপনাকে আমি এ বিষয়ে চ্যালেঞ্জ জানাতে পারি। আমি অসংখ্য কেস দিতে পারি। আপনাদের কাছে অনেক অভিযোগ করা হয়েছে, দরখাস্ত দেওয়া হয়েছে। আমি আপনাকে বলছি ফুড ফর ওয়ার্ক প্রোজেক্টে কেবল মাত্র আপনাদের দলের লোকেরা কাজ করতে পেরেছে। অন্য দলে যাঁরা ছিলেন,

কংগ্রেস বা জনতায় তাঁরা কাজ করতে পারেন নি। তাঁরা শুধু কেবল মাত্র কাপড় পেয়েছেন, কম্বল পেয়েছেন। আমি এটুকু বলতে চাই যে আমার বক্তব্যের মধ্যে কোনও অসত্য কথা নেই। আপনাদের পশ্চিমবঙ্গের সরকার থেকে সরিয়ে দেবার ইচ্ছাও আমার নেই। আমরা চাই আপনারা থাকুন, কিন্তু আমরা যে অভিযোগগুলি করছি এগুলির এনকোয়ারি করান এবং আমাদের কথা আপনারা আগে প্রমাণ করুন অসত্য তারপর আপনারা যা বলছেন সেগুলি দাবি করবেন।

এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং রাজ্যপালের ভাষণকে সর্ব প্রকারে বিরোধিতা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে দেখলাম তিনি বন্যায় যারা প্রাণ হারিয়েছেন তাদের পরিবারবর্গকে শ্রদ্ধা জানিয়েছেন কিন্তু মরিচঝাঁপিতে যেখানে পুলিশ বর্বরোচিত ব্যবহার করল বা গুলিতে প্রাণ হারাল তাদের জন্য রাজ্যপাল মহোদয় দুঃখ প্রকাশ করেন নি। কারণ মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই তাঁকে বলেন নি যে একথা লেখার দরকার আছে। রাজ্যপালের ভাষণে প্রথমেই থাকা উচিত ছিল যে মরিচঝাঁপিতে পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার, প্রগতিশীল সরকার বলে যাঁরা জাহির করেন তাঁরা যে আচরণ করেছেন সেই আচরণ — আমরা জালিয়ানওয়ালাবাগের ইতিহাস পড়েছি, চিনের ইতিহাস বহু কুখ্যাত ইতিহাস আছে — সাংস্কৃতিক বিপ্লবের নামে লক্ষ লক্ষ লোককে খুন করা হয়েছে — সেই বিভৎস কায়দায় পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার যে রাজত্ব শুরু করেছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি রাজ্যপালের ভাষণে আশা করেছিলাম তিনি দুঃখ প্রকাশ করেন যে পশ্চিম বাংলায় এই অবিবেচক সরকাব মরিচঝাঁপিতে সাধারণ মানুষের জল বন্ধ করে দিয়ে যে কুখ্যাত ইতিহাস রচনা করেছেন, ভারতবর্ষের ইতিহাসে, মানবতার ইতিহাসে তা ছাপিয়ে যায়। সাধারণ মানুষের উপর এই বর্বরোচিত ব্যবহার এত নির্মম হতে পারে, একটা সভ্য সরকার সাধারণ মানুষদের আটকে রেখে দিয়ে গুলি করে মারার যে প্রচেষ্টা, পুলিশ প্রশাসন দিয়ে ঘিরে রেখে পানীয় জলের সরবরাহ বন্ধ করার যে ইতিহাস — আমার মনে হয় ভারতবর্ষের ইতিহাসে, বৃটিশ সাম্রাজ্যবাদের যে কোনও কুখ্যাত ইতিহাসকেও ছাপিয়ে গেছে। আমরা জানি যে মার্কসবাদীদের বিশ্বাস তারা এই সংসদীয় গণতন্ত্রকে বিশ্বাস করে না। সংসদীয় গণতন্ত্র বিশ্বাস করলে — যখন বিধানসভার অধিবেশন চলছে — বিধানসভার অধিবেশন চলাকালীন — রাজ্যপালের ভাষণ এত নিষ্ঠুর, এত পরিহাস-ব্যঞ্জক নিশ্চয়ই হতে পারে না — তাতে থাকত এই সরকার মরিচঝাঁপিতে যে আচরণ করেছে তার জন্য আমরা দুঃখিত, তার জন্য লজ্জিত — সরকার যে ক্ষমা চেয়েছে তা প্রথমে থাকা উচিত ছিল। সেখানে নিরীহ সাধারণ মানুষের উপর অত্যাচার করা হয়েছে। এক মহিলা সদস্যা বললেন, সেখানে মহিলাদের উপর অত্যাচার করা হয়েছে। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি যে, সেখানে মহিলাদের উপর পাশবিক অত্যাচার করেছে। কিছু দিন আগে কিছু

সাংবাদিক এবং বিধানসভার সদস্যরাও অত্যাচারিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে ৯০০ থেকে হাজার পুলিশ রাখা হয়েছে ৩০ হাজার মানুষকে জব্দ করার জন্য। চারিদিকে লঙ্ক দিয়ে ব্যারিকেট করে রেখে তাদের মেরে ফেলার চেষ্টা করছে।

[3-00 — 3-10 P.M.]

এরকম জঘন্য ইতিহাস ভারতবর্ষে কখন হয় নি। রাজ্যপালের ভাষণের মধ্যে তার জন্য কোনও দুঃখ প্রকাশ নেই। তাহলে আমি কি বিশ্বাস করব রাজ্যপাল ভাষণের মধ্যে সত্য কোনও কথাই নেই? ত্রাণ সামগ্রীর বিষয়ে নানা রকম পার্টিবাজির কথা উঠেছে, রাজ্যপালের ভাষণে এইসব কথাও নেই, কেয়ার এবং কাসা যেখানে কাজ করতে গিয়েছিল তারা আপনাদের পার্টির জন্য কাজ করতে পারে নি — এর ফলে তারা ৫ কোটি টাকা ব্যয় করতে পারে নি এবং কোনও উন্নয়ন মূলক কাজ তারা করতে পারে নি কারণ তাদের এইসব কাজ সি. পি. এম.-র ক্যাডারের মাধ্যমে করতে হবে বলে করতে পারেন নি। রাজ্যপালের ভাষণের মধ্যে নেই যে এই সরকারের ইলেকশন ম্যানিফেস্টোতে যে প্লীজ ছিল যে সরকারি কর্মচারী শিক্ষক, এবং অশিক্ষক সর্কলকে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়া হবে সেসব কি হয়, সেসব কথা নেই, রাজ্যপালের ভাষণের মধ্যে নেই যে ত্রাণের ব্যাপার নিয়ে পার্টি বাজি হয়েছে। ত্রাণের ব্যাপার নিয়ে ৭৫ লক্ষ টাকা পার্টি আদায় করেছে তার কোনও হিসেব নেই, সুতরাং মুখ্যমন্ত্রী এবং প্রমোদ বাবু যেসব ভাষণ বিভিন্ন জায়গায় দেন তারই কার্বন কপি রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে দেখা দিয়েছে। আলিমুদ্দিন স্ট্রিটে বসে এইসব হয়েছে, এর চেয়ে দুঃখজনক আর কিছু নেই। পশ্চিম বাংলার রাজ্যপাল যে ভাষণ পাঠ করলেন সেই ভাষণের ক্লিয়ারেন্স আলিমুদ্দিন স্ট্রিট থেকে নিয়ে আসতে হয়েছে, এই ভাষণের মধ্যে থাকা উচিত ছিল সিমেন্টের ব্যাপারে কালোবাজারি চলছে, নূতন ভাবে ডিলার অ্যাপয়েন্ট করার ব্যাপারে ৫ হাজার টাকা করে নেওয়া হচ্ছে কিন্তু সেইসব কোনও কথা নেই। রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল ক্রিকেট খেলার ব্যাপারে ২৩ হাজার টিকিটের কোনও হিসাব নেই, তের হাজার টাকার পার্টির কমরেডরা পেয়েছেন ১০ হাজার টিকিট কালোবাজারে বিক্রি হয়ে তার টাকা পার্টি ফান্ডে গেছে। অ্যাকাউন্টেন্ট জেনারেল হচ্ছেন এঁর সভাপতি তিনি যে বিবৃতি দিলেন তাতে ২৩ হাজারের কোনও হিসেব দিতে পারেন নি, রাজ্যপালের ভাষণের মধ্যে এইসবের স্বীকার থাকা উচিত ছিল যে টিকিট বিক্রি হয়ে কালোবাজারি হয়েছে, এর জন্য সরকার মর্মাহত। গড়ের মাঠে সাধারণ ভাবে ক্রিকেটের টিকিট বিক্রি হয়েছে এবং বড় বাজারে কালোবাজারে বিক্রি হয়েছে। বড়বাজারে ২০০টা টিকিট পাওয়া গেল তাদের অ্যারেস্ট করা হল কিন্তু রাইটার্স বিল্ডিংয়ের ফোনে তারা ছাড়া পেয়ে গেল। হালিম সাহেব এসব জানেন কিন্তু তাদের ধরে রাখা যায় না কেন না পার্টির কমরেডদের নাম বেরিয়ে আসবে। পুলিশ প্রশাসনের কথা বলতে গেলে বলতে হয় যে সি. পি. এম. ক্যাডাররা অভিযোগ করলে সেই সব অভিযোগ নেওয়া হয় অন্যরা করলে নেওয়া হয় না। পার্টি থেকে প্রত্যেক

থানায় একটি করে তদারকি কমিটি করা হয়েছে এবং থানায় বসে সি. পি. এম. ক্যাডাররা নির্দেশ দেয় কাকে গ্রেপ্তার করা হবে না হবে। রাইটার্স বিল্ডিংয়ে কোঅর্ডিনেশন কমিটি যারা আছে তারা কোনও কাজ করে না।

চতুর্থ শ্রেণীর ড্রাইভাররা যখন রাইটার্স বিল্ডিংয়ে গিয়েছিলেন তখন তাদের মুখ্যমন্ত্রী বললেন যে বেতন কেটে নেওয়া হবে, কিন্তু তাঁর নাকের ডগায় শত শত কর্মচারী দিনের পর দিন কাজ করছে না তাদের বিরুদ্ধে অ্যাকশন নেবার সাহস মুখ্যমন্ত্রীর নেই। আজকে পশ্চিম বাংলার মানুষ জানে বামফ্রন্ট সরকারের একটি দল সি. পি. এম. পার্টিবাজি করার জন্য যত রকম কুখ্যাত ব্যবস্থা গ্রহণ করা যায় তা করছে, পুলিশ প্রশাসনের বদলি হিসাবে একই সঙ্গে ১৪টা থানার ও. সি. বদলি হয়ে গেল কিন্তু একটি থানার ও. সি. কোনও এক মন্ত্রীর আত্মীয় বলে তিনি সেখানে থেকে গেলেন। প্রশাসনের ক্ষেত্রে জানি ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের বসাতে হবে কিন্তু যারা সি. পি. এম.-র লোক বলে পরিচিত তাদেরই সেইসব জায়গায় বসাতে হচ্ছে। পশ্চিম বাংলায় অ্যাডমিনিস্ট্রেশন কোথাও নেই। বন্যা বিধ্বস্ত এলাকায় কয়েকটি ডি. এম.-র ব্যর্থতার পরিচয় পাওয়া গেছে কিন্তু সেখানে তাদের বিরুদ্ধে সরকার কোনও ব্যবস্থাই গ্রহণ করেন নি। ত্রাণ সামগ্রী পার্টি অফিসে পাওয়া গেছে যার বিরুদ্ধে কোনও কেস হয় নি। মেদিনীপুর, হাওড়া, মুর্শিদাবাদ, বাঁকুড়া ইত্যাদি জেলায় পার্টির মাধ্যমে রেডক্রসের গুঁড়া দুধ বিক্রি হয়েছে। এরজন্য স্পেসিফিক কেস হয়েছে পঞ্চায়েতের অধ্যক্ষ গ্রেপ্তার হয়েছে কিন্তু তাকে ছেড়ে দেওয়া হয়েছে পার্টির লোক বলে, বলা হয়েছে যে পঞ্চায়েতের মাধ্যমে আপনারা কাজ করতে চান কিন্তু পঞ্চায়েতের মাধ্যমে যেসব কাজ হচ্ছে তার নমুনা হিসাবে আমি বলতে চাই যে ১৮ কোটি টাকা সরকারকে ফেরৎ দিতে হয়েছে, পঞ্চায়েত কাজ করতে পারছে না বলে, রাজ্যপালের ভাষণে এসব কথা নেই। আজকে ত্রাণের ব্যাপারে কোটি কোটি টাকার হিসাব পাওয়া যাচ্ছে না বিভিন্ন ডি. এম. কে বলা হয়েছে যে সঠিক তথ্য না দাও অন্তত মিথ্যাও দাও এইভাবে কোটি কোটি টাকার হিসাব তাঁরা দিতে পারেন নি, কেন্দ্রীয় সরকারকে বলছেন টাকা দিন কিন্তু যে টাকা দেওয়া হয়েছে তার হিসাব দিতে পারছেন না, সরকার যেসব টাকা পেয়েছেন সেইসব টাকা ব্যবহার করা হচ্ছে নিজেদের পার্টির জন্য। রাজ্যপাল ত্রাণের ব্যাপারে বলেছেন নূতন পর্যায়ে নূতন ভাবে কাজ আরম্ভ হচ্ছে কিন্তু দেখুন যেখানে সি. পি. এম.-র প্রধান আছে সেখানে কাজ হচ্ছে, আর ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., কংগ্রেস, জনতা সব বাদ। রাজ্যপালের ভাষণের মধ্যে আরও পরিষ্কার ভাবে এই সব কথা বলা উচিত ছিল যে আমাদের এই সরকার ধাপ্পা দিচ্ছে। বর্গা অপারেশনের নামে বর্গা উচ্ছেদ হচ্ছে এবং সেখানে পার্টির লোককে বসান হচ্ছে। দেবব্রত বন্দ্যোপাধ্যায় নামে একজন ভদ্রলোককে বসান হয়েছে যিনি আগে যুক্তফ্রন্টের আমলে কয়েক কোটি টাকা সরকারের তচনচ করেছিলেন ভুল তথ্য দেবার জন্য। কিন্তু তাকেই আবার রাখা হচ্ছে আইন মাফিক কাজ করতে গেলে সরকারকে অনেক কিছু পরিবর্তন করতে হবে।

[3-10 — 3-40 P.M.]

**(Including Adjournment)**

আজকে করা হচ্ছে কি — কে. জি. ও.-দের জে. এল. আর. ও. করা হচ্ছে, জে. এল. আর. ও.-দের বি. ডি. ও. করা হচ্ছে। আমি জানতে চাই ভূমি বন্টনের ব্যাপারে যিনি জানেন সেই জে. এল. আর. ও. যদি বি. ডি. ও.-তে চলে গেল তাহলে ভূমি বন্টন করবে কে? এটা ধাপ্পাবাজি ছাড়া আর কিছু নয়। ভূমি বন্টন যিনি জানেন সেই জে. এল. আর. ও.-দের বি. ডি. ও.-তে পাঠিয়ে দিচ্ছেন আর মাঠের লোককে বসিয়ে দিচ্ছেন অ্যাডমিনিস্ট্রেশন অব দি জে. এল. আর. ও-তে যাতে ভূমি বন্টন না হয়। ধাপ্পার একটা সীমা আছে পশ্চিমবঙ্গের লোকের কাছে। বিধানসভায় রাজ্যপালের বলা উচিত ছিল এই সরকার ধাপ্পাবাজ সরকার, এই সরকার আইন শৃঙ্খলা ব্যর্থ করার সরকার, এই সরকার পশ্চিমবঙ্গের মানুষের নিরাপত্তা রক্ষা করতে ব্যর্থ হয়েছে। বলা উচিত ছিল রাজ্যপালের ভাষণে এই সরকার ত্রাণ সামগ্রী নিয়ে পার্টিবাজি করেছে, আমি তার নিন্দা করে প্রতিবাদ করছি। কিন্তু রাজ্যপালের ভাষণে সেকথা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আজকে আপনার মাধ্যমে বলি পশ্চিমবঙ্গের রাজ্যপাল বিধানসভায় যেটা রেখেছেন এটা হল বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী এবং প্রমোদ দাশগুপ্ত মহাশয়ের ভাষণ, এটা রাজ্যপালের ভাষণ নয়। সেজন্য আমি এটার তীব্র বিরোধিতা করি, তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**(At this stage the House was adjourned till 3.40 P. M.)**

[3-40 — 3-50 P.M.] (After Adjournment)

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গতকাল আমি এখানে থাকতে পারি নি। সংবাদপত্রে দেখেছি যে গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করা হয়েছিল মরিচঝাঁপির ঘটনার উপরে বিধানসভায় একটা বিবৃতি দেওয়ার জন্য। বিধানসভার ৭ জন সদস্য গ্রেপ্তারের পরিপ্রেক্ষিতে এবং সাংবাদিকদের উপরে লাঞ্ছনা এবং নারী নির্যাতনের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটি বিবৃতি দেবেন। গতকাল তিন তিনবার দাবি করা হয়েছিল বিভিন্ন পর্যায়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই সম্বন্ধে বিবৃতি দেওয়ার জন্য। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের দলের পক্ষ থেকে এবং অন্যান্য দলের পক্ষ থেকেও একটা বিবৃতি দেওয়ার জন্য দাবি করা হয়েছিল। স্যার, ঘটনাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা আপনিও স্বীকার করবেন। এইরকম ঘটনা ঘটেছে যে পুলিশের গুলি চালনায় এতগুলি মানুষ মারা গেল, এতগুলি মানুষ নিখোঁজ, ১২৪ জন মানুষ নিখোঁজ এবং বে-আইনি ভাবে যেভাবে আমাদের গ্রেপ্তার করা হয়েছে সেটা আমি দেখাব। মাননীয় মুখ্যমন্ত্রী কি বলুন এইভাবে গ্রেপ্তার করা যেতে পারে কিনা —

আমাদের উপর হলে তার জন্য আমরা প্রস্তুত আছি। কিন্তু দেশের সংবাদপত্রের প্রতিনিধির উপর, সাংবাদিকদের উপর এবং প্রেস ফটো গ্রাফাররা তারা যেভাবে নিগৃহিত এবং লাঞ্ছিত হয়েছে এটা একটা অকল্পনীয় ঘটনা ঘটে গেছে। তাদের উপর নির্যাতন এবং নারীর উপর যে দারুণ নির্যাতন করা হয়েছে সে খবর আমাদের কাছে এসেছে। সমস্ত ব্যাপারের বিরুদ্ধে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা বিবৃতি দাবি করছি। স্যার, আমার নিজের শরীর অসুস্থ ছিল সেই জন্য সকালে আমি আসতে পারি নি, এখন আমি এসেছি। আপনার কাছে অনুরোধ করব যে, আপনি অন্তত অনুরোধ করুন তিনি যেন এখনই একটি বিবৃতি দেন, এইরকম একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে। এতগুলি মানুষ মারা গেল, সেখানে অর্থনৈতিক অবরোধ স্বচক্ষে দেখে এলাম এবং সেখানে মহামান্য হাইকোর্টের নির্দেশ অমান্য করা হচ্ছে দেখলাম, পানীয় জল, খাবার, ঔষুধ প্রভৃতির সাহায্য নিয়ে যাওয়া হল, তা নিয়ে যেতে আপত্তি করা হল, বলা হল আমরা নাকি বিনা পারমিটে ঢুকে অপরাধ করেছি। বন আইন ভঙ্গ করার অভিযোগে আমাদের গ্রেপ্তার করা হল এবং সাংবাদিকদের গ্রেপ্তার করা হল — এ একটি অদ্ভুত ব্যাপার। সেইজন্য আমি অনুরোধ করছি যে আপনি মুখ্যমন্ত্রীকে বলুন এখানে দীনেশ বাবু রয়েছেন, ট্রেজারির বেঞ্চের মাননীয় মন্ত্রী রাম বাবু রয়েছেন তাঁদেরও অনুরোধ করছি যে আপনারা যে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করুন এই ব্যাপারে একটি বিবৃতি দিতে।

**মিঃ স্পিকার ঃ** আপনার কথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলে পাঠাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয় মনে আছে গতকাল প্রশ্ন উত্তরের সময় থেকে আমরা একটি বিবৃতি দাবি করেছিলাম। মুখ্যমন্ত্রী এখন দিচ্ছি, তখন দিচ্ছি বলে দেরি করেছেন। আমি বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি এত বড় একটি সিরিয়াস ঘটনা কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী সিরিয়াস ভাবে নিচ্ছেন না, কেন না এই রকম ঘটনা ঘটে তিনি অভ্যস্ত। আমি অনুমান করছি, আমি শুনলাম পুলিশ থেকে যে রিপোর্ট পাঠানো হয়েছিল তা ব্যাক করে দেওয়া হয়েছে। আবার সমস্ত রিপোর্ট পাঠাবার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। এটা আমাদের উপর অত্যাচার করা হচ্ছে, আমরা আসল রিপোর্টটা জানতে পাচ্ছি না। উনি যদি বিবৃতি না দেন তা হলে আমাদের উপর অন্যায় করা হবে। তাঁকে বিবৃতি দিতেই হবে। উই ওয়ান্ট এ স্টেটমেন্ট ফ্রম দি চিফ মিনিস্টার ইমিডিয়েটলি অনারেবল বিরোধী পক্ষের লিডারের সঙ্গে এবং মেম্বারদের সঙ্গে এইরকম দুর্ব্যবহার আমরা সহ্য করব না।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আপনি যে কোনও মিনিস্টারকে এখানে বিবৃতি দিতে বলতে পারেন ..... You are the custodian of the House. এখানে অমানুষিক ভাবে লোককে হত্যা করা হয়েছে যা কোনও সভ্য সরকার করতে পারে না। এটা অসভ্য সরকার বলেই করেছে, ৩০ জনকে খুন করা হয়েছে .....

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন্স)**

**Shri Suniti Chattaraj :** We want a statement from the Chief Minister about this incident.

**(Noise)**

**Mr. Speaker :** I cannot compel the Chief Minister. There is no law for compelling the Chief Minister to give a statement.

**(Noise)**

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল এবং আজকে রাজ্যপালের ভাষণের বিতর্কে অংশ গ্রহণ করে .....

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন্স)**

বিশেষ করে পঞ্চায়েত নির্বাচনের কথা বলতে গিয়ে তিনি বলেছেন যেহেতু পঞ্চায়েতগুলির হাতে, সাধারণ মানুষের হাতে রিলিফ বিলি করার ব্যবস্থা, রিলিফ বন্টন করার ব্যবস্থা, খাদ্য ইত্যাদি সব ব্যবস্থা করার যে ক্ষমতা দেওয়া হয়েছে তাতে করে খুব আপত্তি করেছেন যে পিপিলের হাতে ক্ষমতা দেওয়া হল, প্রশাসনের হাতে ক্ষমতা দেওয়া হল না কেন?

**(নয়েজ)**

ইতিহাসে আমরা চিরকাল দেখে এসেছি যারা বুর্জোয়া শ্রেণীর দালালি করে তারাই মাত্র প্রশাসনের অধিকারী হয়, যে সমস্ত লোক শিক্ষিত ভদ্রলোক, উচ্চমধ্যবিত্ত তারাই প্রশাসনে থাকে এবং তারাই রাজ্য পরিচালনার অধিকারী হয়, বিভিন্ন সংগঠন চালাবার অধিকারী হয়। এই ধারণা অতীতেও ছিল।

[3-50 — 4-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** শ্রী হরিপদ ভারতী যখন প্রথমে উত্থাপন করেন, সন্দীপ বাবু যখন উত্থাপন করেন এবং এখন কাশী বাবু যখন উত্থাপন করেন, তখনও একথা বলেছি। কিন্তু আমি তো মুখ্যমন্ত্রীকে বাধ্য করতে পারি না, আমি চীফ হুইপকে জানাতে বলেছি, আমার অফিসারদের জানাতে বলেছি আপনাদের বক্তব্য। কিন্তু মুখ্যমন্ত্রীকে কম্পেল করতে পারি না।

**..... (নয়েজ) .....**

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** স্যার, ওঁরা চিৎকার করছেন, আমি কি করে তাহলে আমার বক্তব্য রাখব? আমি যেকথা বলছিলাম সেটা অধ্যক্ষ মহাশয়, গরিব মানুষ লেখাপড়া না জানা মানুষ যদি কোনও প্রসাসন ক্ষমতায় আসে তাহলে উচ্চ মধ্যবিত্ত শিক্ষিত আলোক প্রাপ্ত

মানুষ ক্ষমতায় আসতে পারবে না ..... (এই সময়ে তুমুল গোলমাল করে বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ সভাকক্ষ ত্যাগ করে যায়) আমি স্যার, যেকথা বলছিলাম .....

**(শ্রী সামসুদ্দিন আহমেদ এখানে কিছু চিৎকার করে বলতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** অর্ডার, অর্ডার।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** স্যার, আমার অনেক সময় নষ্ট হল, আমাকে কিছু সময় দিতে হবে। পঞ্চায়েত নির্বাচনের গ্রামের মানুষ নির্বাচিত হওয়ায় তারা প্রশাসন ক্ষমতায় এসেছে, তাদের হাতে কিছুটা দায় দায়িত্ব এসেছে, তার জন্য ওঁরা উষ্মা প্রকাশ করছেন, কারণ ওদের থিওরি যেটা বহুদিন থেকে শুনে আসছিলাম সেটা হচ্ছে যারা লেখাপড়া জানে যারা শিক্ষিত, তারাই নাকি সমস্ত ব্যবস্থার মধ্যে দুর্নীতি বন্ধ করতে পারে, তারাই নাকি ডেভেলপমেন্টের কাজ করতে পারে, তারাই নাকি বিলি ব্যবস্থা সুষ্ঠু ব্যবস্থা করতে পারে। এই ধারণাটা বহুদিন থেকে ১৯৭৭ সাল থেকে সোভিয়েট বিপ্লব যখন হয় তখন থেকে চলে আসছে এবং সেই প্রচলিত ধারণাটা হল এই যে কৃষক শ্রেণী, শ্রমিক শ্রেণী যারা লেখাপড়া জানে না, তারা কোনও দিন ক্ষমতায় আসতে পারবে না বা কোনও ব্যবস্থা করতে পারবে না।

কিন্তু ১৯১৭ সাল থেকে আজ পর্যন্ত বিভিন্ন দেশে সাধারণ মানুষ, সাধারণ গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ, নিপীড়িত মানুষ তারা ক্ষমতা দখল করেছে এবং সুষ্ঠভাবে, আরও ভালভাবে বুর্জোয়া শ্রেণীর চেয়ে দেশকে গঠন করছে এবং এগিয়ে নিয়ে যাচ্ছে। এরা আগে অভিযোগ নিয়ে এসেছিলেন যে পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে যারা নির্বাচিত হবেন এরা ঠিক মতো টাকা খরচ করতে পারবে না, এরা অশিক্ষিত। কিন্তু এটা প্রমাণ হয়ে গিয়েছে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এটা ঠিক নয়। আমি সেই ভাষণকে সমর্থন করছি। অতীতে বন্যার সময় কিভাবে তাকে মোকাবিলা করা হয়েছে তা জানা আছে। এইবারে ভয়াবহ বন্যা হয়ে গেল যেখানে প্রধানমন্ত্রীও বলেছেন পাঁচশো বছরের মধ্যে এমন হয় নি যে পরপর তিনবার বন্যা হয়েছে এবং সেই বন্যাকে অত্যন্ত দৃঢ়তার সঙ্গে মোকাবিলা করা হয়েছে। বন্যার সময়ে প্রথম দিকে সুর ছিল অন্য রকম। তখন টি. ভি. লন্ডনের আমাদের মুখ্যমন্ত্রীর ছবি দিয়ে বললে মুখ্যমন্ত্রী ভীষণ বিষণ্ণ বামফ্রন্ট সরকার ভারতবর্ষের একটি রাজ্য এই পশ্চিমবঙ্গে থাকবে কিনা। সাত দিন পরে টি. ভি. লন্ডনে মুখ্যমন্ত্রীর ছবি দিয়ে বললে তিনি ফায়ার বিগ্রেডের গাড়িতে অ্যাকশনের মধ্যে এবং বৃষ্টির মধ্যে বিভিন্ন জায়গায় বন্যার মোকাবিলা করার জন্য যাচ্ছেন। তেমনি আমাদের পশ্চিমবঙ্গের কাগজগুলো বলেছিল দলে দলে লোক কলকাতায় আসবে যেভাবে ১২টি জেলা বিধ্বস্ত হয়েছে তাতে মুর্শিদাবাদ, হাওড়া, হুগলি, বীরভূম এবং আরও অনেক জেলা যেভাবে বিধ্বস্ত হয়েছে তাতে তারা আশা করেছিল এইবারে সরকার গেল। পঞ্চায়েত নির্বাচনের পরে যাদের গ্রামের অশিক্ষিত লোক বলে গিয়ে এদের হাতে সব দিয়ে দেওয়া হচ্ছে বলে সোরগোল তুলেছিলেন, দেখা গেল তারাই মোকাবিলা করতে পারে।

তখন বি. ডি. ও.-র হাতে, প্রশাসন যন্ত্রের হাতে টাকা দেওয়া হয় নি বলে বেদনা প্রকাশ করেছিলেন। কিন্তু একজনও কলকাতায় আসে নি। আমি দৃঢ়তার সঙ্গে বলব অন্য যে কোনও সরকার হলে — কংগ্রেস বা জনতা হলে একদিনের মধ্যে পতন হয়ে যেত। লক্ষ লক্ষ মানুষ মারা যেত। আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পড়েছি জনসাধারণের আশীর্বাদ নিয়ে এবং ভালবাসা নিয়ে। আমরা সেদিন আওয়াজ তুলেছিলাম নিজের পায়ে দাঁড়াও এবং সে আওয়াজে মানুষ আমাদের সাথে এসেছে এবং তাদের সেই আশীর্বাদ আর ভালবাসা নিয়ে এগিয়ে যাব। ওনারা বলছেন, আইন ও শৃঙ্খলা নেই, সি. পি. এম. ওমুক করেছে, তমুক করেছে ইত্যাদি ইত্যাদি. মরিচঝাঁপিতে ওমুক করেছে। মরিচঝাঁপি নূতন এসেছে, কিন্তু তার আগে বারে বারে বিধানসভায় এই অভিযোগ নিয়ে এসেছেন। কিন্তু জনগণকে কি তাদের সাথে আছে না আমাদের সরকারের সাথে আছে? তাদের কথার বিচার করবেন জনসাধারণ। কি হল? মহেশতলা নির্বাচনে যেখানে আমরা ১৯৭৭ সালে ১৭ হাজার ভোটে পরাজিত করি সেখানে আজকে ৩৩ হাজার ভোটে তারা পরাজিত হয়েছে। জনতার জামানত বাজেয়াপ্ত হয়েছে। জনতা আগের বার সেকেন্ড পার্টি ছিল। পশ্চিমবঙ্গ সরকারের এতদিনের যে কার্যকলাপ তাতে জনসাধারণ আমাদের ভালবাসায় ভোট দিয়েছেন, জনসাধারণ আরও আমাদের সঙ্গে আসছেন। কিজন্য আসছেন? অত্যাচার হচ্ছে বলে নিশ্চয় আসছেন না।

[4-00 — 4-10 P.M.]

জনগণ তাঁদের আশীর্বাদ ও ভালবাসা আমাদের উপর বর্ষণ করেছে এবং সেই জনগণের আশীর্বাদ নিয়ে আমরা চলেছি। জনগণ এই সরকারকে তাঁদের সরকার বলে মনে করেন। আজকে সেইজন্যই এই রকম হচ্ছে। জয়পুরের নির্বাচন যে ১৯৭৭ সালে হয়েছিল এবং সেই নির্বাচনের পরে এই কিছু দিন আগে নির্বাচন হল তাতে আমরা আরও বেশি ভোটে সেখান থেকে জিতেছি। এতেই প্রমাণ হয় জনগণ আমাদের সাথে আছে। ১৯৭৭ সালে আমরা যে ভোটে জিতেছি গত পঞ্চায়েত নির্বাচনে তার চেয়ে আরও অনেক বিপুল ভোটে জিতেছি — সেই গ্রামের মানুষ আমাদের সরকারকে তাদের নিজেদের সরকার বলে মনে করে। বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে জনগণের কল্যাণে রিলিফ দেবার ব্যবস্থা করা। সেই রিলিফের সাহায্যে গ্রামের ক্ষেতমজুর বছরের বেশির ভাগ সময় কাজ পায় তারা খেতে পাচ্ছে। সেখানে একটা করে টাকা দু' কে. জি. গম দেবার ব্যবস্থা করা হয়েছে। গ্রামের গরিব মানুষ দিনে চার ঘন্টা খেটে তারা পাচ্ছে, তারা মাটি কাটছে, পুকুর পরিষ্কার করছে। আমরা আরও ঠিক করেছি যে এখন থেকে তারা দু' টাকা ও তিন কে. জি. গম দেওয়া হবে। যেখানে কৃষি মজুরদের বছরে ৯ মাস কাজ থাকে না সেখানে আমরা এই ব্যবস্থা করেছি। এইজন্যই গ্রামের মানুষ বামফ্রন্ট সরকারের সাথে আছে। এটা ঠিক যে আমরা অনেক জিনিস করতে পারি নি এবং এই সরকার যে করতে পারে নি সে কথা পরিষ্কার ভাবে আমরা নির্বাচনের সময় ঘোষণা করেছি। তবুও আমরা ভোট পেয়েছি। ওঁদের বড় ব্যাথা হয়েছে তাদের হাতে এই রিলিফের

মানুষ ক্ষমতায় আসতে পারবে না ..... (এই সময়ে তুমুল গোলমাল করে বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ সভাকক্ষ ত্যাগ করে যায়) আমি স্যার, যেকথা বলছিলাম .....

**(শ্রী সামসুদ্দিন আহমেদ এখানে কিছু চিৎকার করে বলতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** অর্ডার, অর্ডার।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** স্যার, আমার অনেক সময় নষ্ট হল, আমাকে কিছু সময় দিতে হবে। পঞ্চায়েত নির্বাচনের গ্রামের মানুষ নির্বাচিত হওয়ায় তারা প্রশাসন ক্ষমতায় এসেছে, তাদের হাতে কিছুটা দায় দায়িত্ব এসেছে, তার জন্য ওঁরা উষ্মা প্রকাশ করছেন, কারণ ওদের থিওবি যেটা বহুদিন থেকে শুনে আসছিলাম সেটা হচ্ছে যারা লেখাপড়া জানে যারা শিক্ষিত, তারাই নাকি সমস্ত ব্যবস্থার মধ্যে দুর্নীতি বন্ধ করতে পারে, তারাই নাকি ডেভেলপমেন্টের কাজ করতে পারে, তাবাই নাকি বিলি ব্যবস্থা সুষ্ঠু ব্যবস্থা করতে পারে। এই ধারণাটা বহুদিন থেকে ১৯৭৭ সাল থেকে সোভিয়েট বিপ্লব যখন হয় তখন থেকে চলে আসছে এবং সেই প্রচলিত ধারণাটা হল এই যে কৃষক শ্রেণী, শ্রমিক শ্রেণী যারা লেখাপড়া জানে না, তারা কোনও দিন ক্ষমতায় আসতে পারবে না বা কোনও ব্যবস্থা করতে পারবে না।

কিন্তু ১৯১৭ সাল থেকে আজ পর্যন্ত বিভিন্ন দেশে সাধারণ মানুষ, সাধাবণ গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ, নিপীড়িত মানুষ তারা ক্ষমতা দখল করেছে এবং সুষ্ঠভাবে, আরও ভালভাবে বুর্জোয়া শ্রেণীর চেয়ে দেশকে গঠন করছে এবং এগিয়ে নিয়ে যাচ্ছে। এবা আগে অভিযোগ নিয়ে এসেছিলেন যে পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে যারা নির্বাচিত হবেন এরা ঠিক মতো টাকা খরচ করতে পারবে না, এরা অশিক্ষিত। কিন্তু এটা প্রমাণ হয়ে গিয়েছে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এটা ঠিক নয়। আমি সেই ভাষণকে সমর্থন করছি। অতীতে বন্যার সময় কিভাবে তাকে মোকাবিলা করা হয়েছে তা জানা আছে। এইবারে ভয়াবহ বন্যা হয়ে গেল যেখানে প্রধানমন্ত্রীও বলেছেন পাঁচশো বছরের মধ্যে এমন হয় নি যে পরপর তিনবার বন্যা হয়েছে এবং সেই বন্যাকে অত্যন্ত দৃঢ়তার সঙ্গে মোকাবিলা করা হয়েছে। বন্যার সময়ে প্রথম দিকে সুর ছিল অন্য রকম। তখন টি. ভি. লন্ডনের আমাদের মুখ্যমন্ত্রীর ছবি দিয়ে বললে মুখ্যমন্ত্রী ভীষণ বিষণ্ণ বামফ্রন্ট সরকার ভারতবর্ষের একটি রাজ্য এই পশ্চিমবঙ্গে থাকবে কিনা। সাত দিন পরে টি. ভি. লন্ডনে মুখ্যমন্ত্রীর ছবি দিয়ে বললে তিনি ফায়ার বিগ্রেডের গাড়িতে অ্যাকশনের মধ্যে এবং বৃষ্টির মধ্যে বিভিন্ন জায়গায় বন্যার মোকাবিলা করার জন্য যাচ্ছেন। তেমনি আমাদের পশ্চিমবঙ্গের কাগজগুলো বলেছিল দলে দলে লোক কলকাতায় আসবে যেভাবে ১২টি জেলা বিধ্বস্ত হয়েছে তাতে মুর্শিদাবাদ, হাওড়া, হুগলি, বীরভূম এবং আরও অনেক জেলা যেভাবে বিধ্বস্ত হয়েছে তাতে তারা আশা করেছিল এইবারে সরকার গেল। পঞ্চায়েত নির্বাচনের পরে যাদের গ্রামের অশিক্ষিত লোক বলে গিয়ে এদের হাতে সব দিয়ে দেওয়া হচ্ছে বলে সোরগোল তুলেছিলেন, দেখা গেল তারাই মোকাবিলা করতে পারে।

লোককে আমরা দিতে চাই এবং সেইজন্যই তো কেন্দ্র রাজ্যের যে সম্পর্ক, যে অর্থনৈতিক সম্পর্ক আছে সেই অর্থনৈতিক সম্পর্কের পুনর্বিন্যাস হওয়া প্রয়োজন। সেখানে সেইজন্যই সঠিক ভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর, মন্ত্রী সভা এবং এই বিধানসভা থেকে সেই আওয়াজ ওঠানো হয়েছে এবং এ নিয়ে আমরা আন্দোলন করছি। ১ লক্ষ ৫০ হাজার কেন আমরা ২০ লক্ষ লোককে এই বেকার ভাতা দিতে চাই কারণ আমরা জানি এত লোককে চাকরি দেওয়া এই সমাজ ব্যবস্থায় যাবে না। যতদিন না আমূল ভূমি সংস্কার হচ্ছে ততদিন পর্যন্ত এই সমস্যার সমাধান করা যাবে না। স্যার, আপনি জানেন, আমাদের এই বিরাট দেশের শতকরা ৮০ ভাগ লোক গ্রামে বাস করে এবং তারা বেশির ভাগই দারিদ্র সীমার নিচে বাস করে। তারা যদি দারিদ্র সীমার নিচে থাকে তাহলে উৎপন্ন দ্রব্য বিক্রি হবে না, শিল্পজাত দ্রব্য কে কিনবে? সমস্ত বাজার সঙ্কুচিত হবার ফলে যে শিল্পগুলি আছে সেগুলিও বন্ধ হবে, যাদের চাকরি ছিল তাদের চাকরি চলে যাবে। সেইজন্যই আমরা বলি, সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন দরকার। ভারতের ৬৫ কোটি মানুষের মধ্যে শতকরা ৮০ ভাগ যখন গ্রামে বাস করে তখন তাদের অবস্থার পরিবর্তন না হলে, কৃষকদের হাতে বিনা মূল্যে জমি না দিলে কখনই বেকার সমস্যার সমাধান হতে পারে না। স্যার, আমরা কোনও মিথ্যা আশা জনগণকে দিই না, যুবকদের দিই না বা দিতে চাই না। আজকে যে সমস্যার সৃষ্টি হয়েছে সেই সমস্যাটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থার সৃষ্টি। আমরা বলেছি, বেকার ভাতা দিতে হবে। আর এর জন্যই অর্থনৈতিক অবস্থার পুনর্বিন্যাস প্রয়োজন রাজ্যের হাতে অধিক ক্ষমতা, অধিক অর্থের প্রয়োজন। আমাদের যদি আরও বেশি টাকা থাকত তাহলে আমরা আরও বেশি টাকা দিতে পারতাম। ৯ কোটি টাকা গত বছর দেওয়া হয়েছে আগামী বছর ৫০/৬০ কোটি টাকা আমরা খরচ করতে রাজি আছি কিন্তু সেখানেও সমস্যা আছে। সেইজন্যই রাজ্যের হাতে অধিক ক্ষমতার প্রশ্নটা আজকে সবচেয়ে বড় হয়ে উঠেছে। স্যার, আমরা জানি জনতা পার্টি বিভিন্ন রাজ্যে আছেন। জনতা পার্টির নেতারা, পার্লামেন্টের মেম্বাররা, মন্ত্রীরা, মুখ্যমন্ত্রীরা পর্যন্ত গোপনে আমাদের এম পি. -দের বলেন দেখুন, আপনারা পশ্চিমবঙ্গ থেকে যে স্লোগান তুলেছেন এই অর্থনৈতিক সম্পর্কের পুনর্বিন্যাস সম্পর্কে তাতে আমরাও আছি কিন্তু প্রধানমন্ত্রীর ভয়ে আমরা কিছু বলতে পারি না। আপনারা যদি লড়াই-এ নামেন তাহলে আমরাও আপনাদের পেছনে থাকব। তারা বলেন, জোরের সঙ্গে আপনারা এই আওয়াজ তুলুন। আজকে জনতা পার্টির নেতারা যারা অন্যান্য রাজ্যে আছেন তারা জানেন যে পশ্চিমবঙ্গে বামপন্থী সরকার যে নীতি, যে স্লোগান তুলেছেন সেটাকে কেন্দ্রীয় সরকার ঠেকিয়ে রাখতে পারবেন না। এই স্লোগান সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে উঠবে এবং প্রশাসনিক স্তরে পর্যন্ত এই প্রশ্নটা এসে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে এই সম্পর্ক পুনর্বিন্যাসের কথা বলা হয়েছে এটা আমরা আরও জোরের সঙ্গে বলতে চাই যে এই পুনর্বিন্যাসের প্রয়োজন পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে, বেকারদের ভাতা দেবার স্বার্থে, কৃষকদের ঋণ দেবার, সেচের ব্যবস্থা করা ইত্যাদির স্বার্থে। এগুলি এর সঙ্গে অঙ্গাঙ্গী ভাবে জড়িত।

[4-10 — 4-20 P.M.]

অপর দিকে সত্য বাপুলি মহাশয় টিকিট ব্লাক মার্কেটিংয়ের কথা বলছেন, মরিচঝাঁপির ব্যাপার নিয়ে সাত দিন ধরে খুব চেঁচামেচি করছেন। আমি আশ্চর্য হয়ে গেলাম যে কাশী বাবু বক্তৃতা দিয়েছেন ঐ মরিচঝাঁপিতে, কাগজে যা বেরিয়েছে কিন্তু মুখ্যমন্ত্রী বারবার যে কথা বলেছেন, পুলিশ প্রশাসনিক যে যন্ত্র সেখানে যদি কিছু এক্সেস হয়ে থাকে সেটা অনুসন্ধান করবেন, তার ব্যবস্থা হবে। অনেক সময় দেখা যায় যে অনেক ক্ষেত্রে সরকারি সিদ্ধান্তে তারা খুব অ্যাকটিভ হয়ে যায়। সুতরাং এই বিষয় সম্পর্কে বারবার বলা হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, বামফ্রন্ট চান না যে কোনও জায়গায় সহজে চট করে গুলি চলুক এবং একথা তারা ঘোষণা করেছিলেন যে কারও উপর অত্যাচার হোক সেটা বামফ্রন্ট সরকার চান না। এতে আমাদের বামফ্রন্ট সরকারের সুনাম ক্ষুন্ন হবে, মর্যাদা ক্ষুন্ন হবে। ওঁরা এই সমস্যাটা অন্য একটা ইস্যুতে নিয়ে যাবার চেষ্টা করছেন — অবরোধ কেন করা হয়েছে, গুলি কেন চালানো হয়েছে, মেয়েদের উপর অত্যাচার করা হচ্ছে ইত্যাদি এগুলি হচ্ছে তাঁদের বক্তব্য কিন্তু মূল সমস্যা যেটা, মৌলিক সমস্যা যেটা সে কথা কেউ বলছেন না। মরিচঝাঁপিতে উদ্বাস্তু থাকবে কি থাকবে না সেটা কেউ বলছেন না। কংগ্রেস হোক, জনতা হোক, বিরোধী দলের নেতারা যদি একথা বলতেন যে সাধারণ ভাবে মরিচঝাঁপিতে যে অত্যাচার হয়েছে তার প্রতিবাদ আমরা করছি এবং সঙ্গে সঙ্গে এ কথাও বলতে চাই যে সকলে মিলে সেখানে গিয়ে উদ্বাস্তুদের বুঝিয়ে সুঝিয়ে নীতিগত দিকে তাদের বলা যে তোমরা পশ্চিম বাংলা থেকে দন্ডকারণ্যে চলে যাও — এ কথা কেউ বলছেন না। কাশী বাবু সেখানে মিটিং করে বলেছেন যে আপনারা এখানে থাকবেন, এখান থেকে কে আপনাদের তাড়ায় দেখব। এই উস্কানী সেখানে দেওয়া হচ্ছে। তাঁদের প্রধানমন্ত্রী বলছেন ফেরৎ যেতে আর এখানে তাঁরা অন্য কথা বলছেন। একই জনতা পার্টির থেকে দুই রকম কথা বলা হচ্ছে। ফজলুর রহমান সাহেব বলছেন, নীতিগত ভাবে ঠিক, কংগ্রেস থেকে বলছেন নীতিগত ভাবে ঠিক কিন্তু এখানে দাঁড়িয়ে কেউ সে কথা বলছেন না। সমস্যা যেটা আছে সেই সমস্যার সমাধানের জন্য মৌলিক কিছু বলবেন না, শুধু ঘটনাকে বিকৃত করে বাজার গরম করার জন্য, সাংবাদিকদের নিয়ে এই সব কথা বলবেন। আমার কথা হচ্ছে এই সব করে কিছু হবে না। আপনারা যত আওয়াজ করবেন, যত আইন শৃঙ্খলার কথা বলবেন তাতে সুবিধা হবে না। সত্য বাপুলি মহাশয় অনেক কথা বলেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তাঁরা কি করেছেন সেটা জনগণ ভুলে যায় নি। আপনাদের কথা জনগণ বিশ্বাস করবে না। আপনারা যত আমাদের বিরুদ্ধে চিৎকার করবেন ততই জনগণ আমাদের দিকে এগিয়ে আসবে এবং আমাদের পক্ষে চলে আসবে। আপনাদের কত জমানত বাজেয়াপ্ত হয়েছে সেটা ভুলে গেছেন? এরপর আর দাঁড়াতে আপনাদের সাহস থাকবে না। আমরা অনেক জিনিস পার করে দিয়ে এসেছি। আপনারা যত আমাদের বিরুদ্ধে বলবেন জনগণ তত আমাদের দিকে এগিয়ে আসবে। এই কথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক প্রসঙ্গে প্রথমে যে বিষয়টা মনে পড়ে .....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে বিষয় নিয়ে এখানে আজ গন্ডগোল হল — এখন তো মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন তিনি যদি সেই ব্যাপারে বিবৃতি দেন তাহলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যখন আমাদের এখানে আলোচনা শুরু হয় সেই সময় মরিচঝাঁপিতে যারা গিয়েছিলেন আমাদের মাননীয় সদস্যরা এখান থেকে আর কিছু সাংবাদিক, সে সম্বন্ধে এখানে বক্তব্য পেশ করা হয় এবং আপনি নিজে কোন ধারায় এবং কেন তাদের গ্রেপ্তার করা হয়েছে সেই সম্বন্ধে রিপোর্ট পাওয়ার পর, সেটা পড়ে শুনিয়ে দিলেন, আমার কাছেও সেই রিপোর্ট ছিল। কাজেই তার পুনর্উল্লেখ করার কোনও প্রয়োজন ছিল না। তাঁরা বলছেন আরও কিছু জেনেছেন। আমি বলেছিলাম ওখানে অফিসার যাঁরা আছেন, যাঁরা ঐ ঘটনাস্থলে ছিলেন, সেই সব অফিসারদের আমি ডেকে পাঠিয়েছি, আসলে কি হয়েছিল সেটা জানবার জন্য, আলোচনা করবার জন্য। তাঁরা এসেছিলেন, তাতে আমি যা বুঝেছি সেটা হল যে আমাদের ঐ মাননীয় সদস্যরা ক্যানিং হয়ে যাচ্ছিলেন, মরিচঝাঁপি যাবেন বলে তাঁরা রাত্রে গিয়ে এক জায়গায় থাকেন। পরের দিন মরিচঝাঁপির দিকে রওনা হন। আমি পুলিশকে জিজ্ঞাসা করেছিলাম, তখন তাঁদের বললেই হত যে সেখানে যাবার কোনও অর্ডার নেই, বন বিভাগের অনুমতি দরকার হয় যেতে গেলে। আমাকে একজন বললেন — সেখানে যে স্থানীয় একজন জুনিয়ার অফিসার ছিলেন — এস. পি. ছিলেন না, তিনি বললেন, আমরা বলেছিলাম।

**(গন্ডগোল)**

**(ভয়েস ঃ অসত্য কথা।)**

**(অনেক সদস্য একসঙ্গে বলে উঠলেন আপনারা সকলে উঠে যদি এইরকম গন্ডগোল করেন, বলতে না দেন, তাহলে বলব না।)**

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** কারণ সেখানে আমাদের ইন্টারসেপ্ট করার আপ্রাণ চেষ্টা হয়েছিল, ২০টা লঞ্চ টহল দিয়ে বেড়াচ্ছে, নানা রকম ব্যবস্থা করা হয়েছিল আমাদের ইন্টারসেপ্ট করার জন্য।

**(গন্ডগোল)**

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা বিবৃতি দাবি করবেন অথচ বিবৃতি দেবার সময় গন্ডগোল করবেন?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনার দলের রেজলিউশনটা পড়ুন

**(গন্ডগোল)**

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই বিধানসভায় রেখেছেন তার উপর বিতর্ক প্রসঙ্গে যে কথাটা সর্বাগ্রে মনে পড়ে সেটা হচ্ছে বন্যা সংক্রান্ত ব্যাপার। মাননীয় রাজ্যপাল এখানে বলেছেন যে বন্যার সময় তাঁর কর্মীগণ নিষ্ঠা এবং কর্তব্য জ্ঞানের সঙ্গে তাদের দায়িত্ব পালন করেছেন। তাঁকে একটি কথা বলি আপনার মাধ্যমে, এই যে বন্যা হল, এই বন্যা সম্পূর্ণ সরকারি গাফিলতিতে হয়েছে, সরকারি কর্মচারিদের গাফিলতিতে এই বন্যা হয়েছিল। এই বন্যাতে যে হাজার হাজার লোক মারা গেল তার জন্য সম্পূর্ণ ভাবে দায়ী ঐ সরকারি কর্মচারিরা। মুখ্যমন্ত্রী যখন সর্বপ্রথম মেদিনীপুর জেলাতে গিয়ে সভা করেন তখন আমি এই কথা তাঁকে বলেছিলাম, মেদিনীপুর জেলাতে যে বন্যা হল। এই বন্যার দায় দায়িত্ব আপনার সরকারি কর্মচারিদের। তিনি বলেছিলেন যে সেই বিষয়ে তিনি তদন্ত করবেন, কিন্তু সেই তদন্ত তিনি করেন নি এবং সেই সব দোষী কর্মচারিদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি।

[4-20 — 4-30 P.M.]

এই বন্যায় যে হাজার হাজার ঘর বাড়ি ধ্বংস হল, শত শত প্রাণহানী হল তার দায় দায়িত্ব কিন্তু সরকারি কর্মচারিদের উপর ন্যস্ত হওয়া উচিত ছিল এবং তার জন্য এনকোয়ারি করা দরকার ছিল। কিন্তু তা হয় নি এবং তার পরিবর্তে এখানে মাননীয় রাজ্যপাল মহাশয় বললেন যে, খুব দ্রুত ভাবে বন্যার মোকাবিলা কবা হয়েছে। বন্যার মোকাবিলা করা তো দূরের কথা, প্রথম দিকে মানুষের সঙ্গে যোগাযোগ করা যায় নি, মানুষকে ঠিক জায়গায় রাখা যায় নি এবং ত্রাণ ব্যবস্থাও কিছুই ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একথা সদস্য মহোদযদের জানাতে চাই যে, এই ভাষণের মধ্যে এ সম্পর্কে যে বক্তব্য রয়েছে সেটা অসত্য। দ্বিতীয়ত একটা পয়েন্ট আমাদের চোখে পড়েছে যে, গ্রামাঞ্চলে নির্বাচিত যে পঞ্চায়েতের প্রতিনিধিরা রয়েছেন তাঁরা উপযুক্ত দক্ষতার সঙ্গে কর্তব্য পালন করেছেন বলে যে দাবি করা হচ্ছে তাও অসত্য। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, ঐ সময়ে কেউ কোথাও যোগাযোগ করতে পারে নি। যখন স্থানীয় প্রতিষ্ঠানগুলি কিছু করবার চেষ্টা করছিল তখন বামফ্রন্টের সদস্যারা সরকারি গাড়িতে দলীয় পতাকা উড়িয়ে কিছু কিছু রিলিফ দেবার চেষ্টা করেছিল এবং তাঁরা দেখাতে চেয়েছিল যে, জনগণের জন্য অত্যন্ত দরদ নিয়ে তারা কাজ করছে। আমি আপনাকে বলতে চাইছি যে, এটা ঠিক নয়, সেই রকম সরকারি কর্মচারিরা এবং সরকারি দল যথাযথ ভাবে কর্তব্য পালন করতে পারে নি এবং জনগণের জন্য যে সামর্থ নিয়ে তাদের কাজ করা দরকার ছিল তা তারা করতে পারে নি। তৃতীয়ত

হচ্ছে, পুনর্গঠনের কাজে তাদের হস্তক্ষেপের কথা বলছেন, তারা ক্ষিপ্রতার সঙ্গে হস্তক্ষেপ করছে, যোগ্যতার সঙ্গে হস্তক্ষেপ করছে, একথা এখানে বলা হচ্ছে। আমি মনে করি এটা সম্পূর্ণ অসত্য কথা। কারণ পুনর্গঠনের যে কাজ প্রথমেই করা দরকার ছিল সেটা হচ্ছে বাসগৃহ করে দেওয়া। দ্বিতীয় হচ্ছে কৃষি প্রধান পশ্চিমবঙ্গে চাষবাসের ব্যবস্থা যদি ঠিক ভাবে না করা যায় তাহলে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। কিন্তু আজকে পঞ্চায়েত সমিতি যেখানে কৃষি লোন এবং সার ও বীজ দেবার ব্যবস্থা করছে সেখানে তারা তাদের দলীয় সমর্থকদের মধ্যেই সেটা সীমাবদ্ধ রাখছে। আমরা এ বিষয়ে কৃষি দপ্তরে বহু অভিযোগ করেছি, কিন্তু কোনও সুরাহা হয় নি। অতএব পুনর্গঠন হবে কি করে? পুনর্গঠনের যেখানেই প্রশ্ন আসছে সেখানেই আপনারা দেখছেন আপনাদের পার্টির লোক কিনা। এই জিনিস যদি হয় তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গের অর্ধেক লোক আপনাদের সাহায্য থেকে বঞ্চিত হবে। তারপর আমি যে বিষয়টির প্রতি গুরুত্ব আরোপ করতে চাই সেটা হচ্ছে আইন শৃঙ্খলার প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এ বিষয়ে অবগত আছেন যে, প্রতি দিন খবরের কাগজের পাতা খুললেই দেখতে পাওয়া যায় কোথাও খুন হয়েছে, কোথাও রাহাজানি হয়েছে, কোথাও লুণ্ঠন হয়েছে এগুলি নিত্যকার ঘটনা হয়ে দাঁড়িয়েছে। যদি তাই হয়ে থাকে তাহলে আইন শৃঙ্খলা কি প্রকারে আছে, একথা বলে আপনারা আমাদের আশ্বস্ত করতে পারবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছরের অধিবেশনে এবং এ বছরের অধিবেশনের প্রাক্কালে বার বার আইন শৃঙ্খলার অবনতির অভিযোগ করা হয়েছে। গণ আদালত গ্রামাঞ্চলে গঠন করা হয়েছে এবং সেখানে মানুষকে ধরে নিয়ে যাওয়া হচ্ছে এবং তার কাছ থেকে জোর করে হাজার হাজার টাকা আদায় করে নেওয়া হচ্ছে। আর যারা তাদের কথাবার্তা শুনছে না তাদের উপর অমানসিক অত্যাচার চলছে। অন্য দিকে প্রশাসন একেবারে নীরব।

প্রশাসনের কাছে গেলে তারা বলেন আমরা কি করব, উপায় কি, আমাদের করণীয় কিছু নেই। এই অবস্থায় রাজ্যের আইন শৃঙ্খলা ব্যবস্থা চলছে এবং সেই ব্যবস্থা অত্যন্ত লজ্জাস্কর এবং ঘৃনা সে সম্বন্ধে আপনাকে বলবার অনেকবার চেষ্টা করেছি। আরও একটি কথা বলতে চাই, আজকে বর্গা-অপারেশনের নামে যে সন্ত্রাসের রাজত্ব চলছে, যে অত্যাচার চলছে সে সম্বন্ধেও আপনার মাধ্যমে বলবার অনেকবার চেষ্টা করেছি এবং আবার বলি, এটা একটা অদ্ভুত ব্যবস্থা, যে ব্যবস্থার মাধ্যমে ন্যায্য চাষী তার জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে। কতকগুলি লোক দলীয় পতাকা নিয়ে যাচ্ছে, সেটেলমেন্ট কর্মচারিদের ঘেরাও করে, যারা সত্য সত্যই চাষী যারা নিজেরা চাষ করে তাদের জমি থেকে তাদেরকে উৎখাত করে দেওয়া হচ্ছে। আজকে সি. পি. এম.-র লোক না হলে প্রকৃত চাষী হওয়ার কোনও উপায় নাই, এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে এবং সেটেলমেন্ট একটা প্রহসনে পরিণত হয়েছে। আজকে ভাগ চাষী, ক্ষুদ্র চাষীরা বিপন্ন বোধ করছেন। রাজ্যপালের ভাষণে এ বিষয়ে একটি বক্তব্যও নেই। বরং আত্ম সন্তুষ্টি আছে, সেইজন্য আমরা দুঃখিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে গতবারে শুনেছিলাম ১ হাজার স্কুল করা হবে। এ পর্যন্ত হয়েছে বলে জানা যায় নি। কোথাও

একজন প্রাথমিক শিক্ষক চাকুরি পেয়েছেন বলে শুনতে পায় নি। যাই হোক, এবারে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন ১২০০ মতন স্কুল সরকার করে দেবে। আগেকার এখনও পেলাম না, পরেরটা কবে পাওয়া যাবে তা বলা কঠিন। ইতিমধ্যে বিভিন্ন ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডে নিয়োগের জন্য প্যানেল তৈরির চেষ্টা চলছে এবং এটা দীর্ঘ দিন ধরে চলেছে। তারজন্য এই দরিদ্র ছেলেরা যারা দীর্ঘ দিন ধরে না খেয়ে না দেয়ে স্কুল গঠন করলে তারা আজকে চাকুরি থেকে বঞ্চিত হতে চলেছে এবং সেখানে সি. পি. এম.-র লোকেরা নাম লেখাচ্ছে এবং সেই চাকুরিতে ঢোকবার চেষ্টা করছে। সুতরাং আমি বলতে চাইছি, এই যে ভাষণ দেওয়া হয়েছে তা অসত্য, বিকৃত তথ্যে পরিপূর্ণ। আমার সময় অত্যন্ত কম, অনেক কিছু বলার ছিল তা বলা হল না। জয়হিন্দ।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করতে গিয়ে কয়েকটি বক্তব্য আমি এই হাউসের সামনে উত্থাপিত করতে চাই। গত দুই দিন যাবৎ যে আলোচনা এখানে চলেছে সেই আলোচনা শুনে আমার মনে হল যে, বিরোধী সদস্যরা যারা এই হাউসের সামনে বক্তব্য রাখলেন সেই বক্তব্যের মধ্যে কোনও সারবস্তু নেই। হরিপদ ভারতী মহাশয়ের বক্তব্য — তিনি একজন পন্ডিত লোক, অধ্যক্ষ মানুষ — তাঁর বক্তব্যে, আমি ভাবলাম অনেক সাজেশন, অনেক গঠন মূলক কাজের নির্দেশ যেটা এই সরকার করতে পারছেন না বা কিভাবে করবেন তার একটা নির্দেশ দেবেন। কিন্তু তাঁর ভাষণের মধ্যে "চাঁদ উঠেছে, ফুল ফুটেছে কদম তলায় কে" এই রকম কাব্য ছিল। এ ছাড়া আর কোনও কিছু দেখতে পেলাম না। আজকে সত্যরঞ্জন বাপুলি মহাশয় কংগ্রেস থেকে বক্তব্য রাখলেন। কিন্তু সেই বক্তব্য ছিল জোলো। সেই বক্তব্যের মধ্যে মরিচঝাঁপি, জালিয়ানওয়ালাবাগ আর বন্যা — এই কথা ছাড়া আর কিছু খুঁজে পাওয়া যায় নি এবং তাঁর বক্তব্যের মধ্যে শুধু রাজনৈতিক দলকে গালাগালি করা ছাড়া — অবশ্য ওনারা গালাগালিতে অভ্যস্থ — এ ছাড়া আর কিছু নেই।

[4-30 — 4-40 P.M.]

আজকে রাজ্যপালের ভাষণ পশ্চিম বাংলার যে অবস্থা বিশ্লেষণ করা হয়েছে তার পরিবর্তে সকাল থেকে এই হাউসে যা চলছে তাতে গণতন্ত্রকে একেবারে ধ্বংস করা হয়েছে। আপনাদেরই অনুরোধে মুখ্যমন্ত্রী বিবৃতি করতে এলেন কিন্তু তাঁকে বাধা দিয়ে তা করতে দেওয়া হল না, এটা একটা অদ্ভুত ব্যাপার। আমরা জানি ৭২ সাল থেকে ৭৭ সালের মধ্যে এই হাউসে কোনও গণতন্ত্র ছিল না। তাঁরা রিগ করে এখানে এসেছিলেন এবং লাঠিবাজি মারামারি করে গণতন্ত্রের গলা কেটেছেন। কংগ্রেসিরা তারা তাদের সেই পুরানো অভ্যাস ভুলতে পারে নি। কিন্তু জনতা পার্টি তাঁরাও তো কংক্রিট আপোজিশন করবেন। অথচ তাঁদের বক্তৃতার মধ্যে সেসব কিছুই পেলাম না। রাজ্যপালের ভাষণ বিশ্লেষণ করলে দেখব বিগত

এক বছরের মধ্যে কি হয়েছে, তিন পাতার একটা ফিরিস্তি দিয়েছেন। এগুলি তাঁরা পড়ে আসেন নি কারণ তাঁরা যদি তা পড়তেন তাহলে দেখতে পেতেন নানা রকম সমস্যার মধ্যেও এই সরকার কি করতে পেরেছে। বিগত এক বছরের মধ্যে কয়েক লক্ষ উদ্বাস্তু পশ্চিম বাংলায় এসেছে, আবার অন্য দিকে বিধ্বংসী বন্যায় পশ্চিম বাংলা ধ্বংস হয়ে গেছে এই দুটি সমস্যার এক দিকে যেমন মোকাবিলা করা হয়েছে তেমনি অনেক উন্নয়ন মূলক কাজও হয়েছে। বিগত দিনে শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্য ছিল তার অবসান এই সরকার করেছেন এবং ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলাই একমাত্র প্রদেশ যেখানে শিক্ষা ক্ষেত্রে বিরাট একটা পরিবর্তন এসেছে, এবং শিক্ষার পরিবেশ সৃষ্টি নৈরাজ্য দূর করা হয়েছে। দীর্ঘ ৫ বছর ধরে তাঁরা যে নৈরাজ্য তৈরি করেছিলেন তা এক দেড় বছরের মধ্যে সম্পূর্ণ বিলীন হয়ে গেছে। এখানে যে সমস্ত বিদ্যালয় আছে তা ছাড়াও মেদিনীপুরে আরেকটি বিশ্ববিদ্যালয় করার কথা বলা হয়েছে। আমরা লক্ষ্য করেছি গত ৩০ বছরের শাসনের মধ্যে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে তাঁরা কোনও কাজ করতে পারেন নি। এই সরকার দেড় বছরের মধ্যে সেইসব কাজ করেছেন। পঞ্চম এবং ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়ানোর ব্যবস্থা করা হয়েছে এবং বিগত জানুয়ারি মাস থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা খরচায় ছেলেরা শিক্ষা পাবে। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে শুধু নয় প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে প্রায় ৭১ লক্ষের মতো ছাত্র আছে যারা ঐ ছোট গ্রুপের প্রাথমিক শিক্ষা পাবার জন্য অপেক্ষা করছে। ৬০ লক্ষ আছেন যারা ৬ থেকে ১১ পর্যন্ত তারা প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত আগামী সেশনে কভার্ড হয়ে যাবে এর জন্য ১২০০ প্রাইমারি বিদ্যালয় খোলা হবে এবং ৭৯৮০ জন শিক্ষক নিয়োগ করা হবে। এই সরকার শুধু যে বিশ্ববিদ্যালয় স্থাপন করছেন তা নয় সঙ্গে সঙ্গে প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষার উন্নতিরও ব্যবস্থা করছেন। এই সরকার দরিদ্র মানুষদের জন্য অনেক উন্নয়ন প্রকল্প গ্রহণ করেছেন এবং ফুড ফর ওয়ার্কের মাধ্যমে পশ্চিম বাংলার চেহারা পরিবর্তন করা হচ্ছে। বাঁকুড়া জেলায় কংগ্রেস আমলে ক্ষেত মজুররা জন্য জেলায় চলে যেতেন।

কিন্তু এখন তাদের ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কাজ দেওয়া সম্ভব হচ্ছে বলে এক ভাগ মাত্র বাইরে যায়। বর্গাদার আন্দোলনের ক্ষেত্রে ওঁরা যা করতে পারেন নি আমরা সেই কাজ করেছি। এই হাউসে আইন সংশোধন করে তাদের রসিদ দিয়ে বর্গাদার হিসাবে তাদের রেকর্ড করা হয়েছে। বিগত যে বিরাট বন্যা হয়ে গেছে তাতে শস্য নষ্ট হয়ে গেলেও আবার গ্রাম বাংলা কৃষি বিভাগের মাধ্যমে সুজলা সুফলা হয়ে গেছে। কারণ এই বিভাগের মাধ্যমে হাজার হাজার মিনিকীট বিতরণ করা হয়েছে। ওঁদের সময় কৃষি কাজ শেষ হবার ৩।৪ মাস পরে কৃষি ঋণ যেত কিন্তু এখন কৃষি কাজ আরম্ভ হবার আগেই ব্লকে কৃষি ঋণ দেওয়া হয়েছে। এমন কি এই সরকার বর্গাদারদেরও কৃষি ঋণ দিয়েছেন। তারপর এই সরকার মেহনতি মানুষের দিকেও সাহায্য দান করেছেন। আমরা লক্ষ্য করেছি তফসিলি এবং উপজাতিদের মধ্যে পশুপালন ও অন্যান্য চাকরির সুযোগ সৃষ্টি করার জন্য পশুপালন বিভাগ থেকে ঋণ

দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোজেক্টের জন্য ঋণ দিয়েছেন। সেই টাকায় ইন্ট্রিগেটেড রুর‍্যাল ডেভেলপমেন্টের কাজ আমার জেলায় হচ্ছে এবং এর মাধ্যমে কয়েকটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। বিগত ৩০ বছরের মধ্যে ৩০০০ একরের উপর যে ক্যানেলগুলি ছিল সেখানে এই বছর একটা নূতন স্কীমের ফলে ৩০০০ একর এলাকা উপকৃত হবে। এ ছাড়া বাঁকুড়া জেলায় বহু শ্যালো ও ডিপ টিউবওয়েল করা হয়েছে, কলকাতার দিকে গেলে দেখা যাবে কলকাতা রাস্তার মধ্যে এতদিন পুকুর ছিল কিন্তু এই সরকার সেই সমস্ত রাস্তাগুলি উন্নয়নের ব্যবস্থা করেছেন।

[4-40 — 4-50 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের মধ্যে সেসব কথা আছে সেগুলি ওঁদের পড়তে বলি। কিন্তু ওঁরা তা পড়বেন না। এই সরকার সব জায়গায় বহু কাজ করেছেন, সমস্ত কাজের উল্লেখ এই সংক্ষিপ্ত রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। স্যার, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই সেগুলি হল পশ্চিমবঙ্গে কতকগুলি বিষয়ে আমাদের সতর্ক এবং সজাগ থাকতে হবে। ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলায় আইন শৃঙ্খলা আজকে সবচেয়ে ভাল একথা ওঁদেরই কথা, একথা কংগ্রেসের সুব্রত মুখার্জি বলেছিলেন। তিনি বলেছিলেন সিদ্ধার্থ বাবুর চেয়ে জ্যোতি বাবুর আমলে জনসাধারণ সুখে শান্তিতে এবং নিরাপদে আছে। কিন্তু তবুও পুলিশের এক অংশের দিকে আমাদের সতর্ক দৃষ্টি রাখতে হবে। আজকে পশ্চিম বাংলায় যে রাজনৈতিক পরিস্থিতি সেই পরিস্থিতিতে আমি একথা বলতে চাই যে কিছু কিছু উন্নয়ন প্রকল্প করার দরকার আছে। যেমন আজকে যে সমস্ত সরকারি আমলা আছে সেই আমলাদের এক অংশ এই সরকারের বিরুদ্ধে যড়যন্ত্র করছে, নিয়মিত মন্ত্রীদের নির্দেশ অনেক সময় পৌঁছাচ্ছে না, সেই আমলাতান্ত্রিক ব্যবস্থার অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কিছু কিছু করার দরকার আছে। ১৯৪৭ সাল থেকে ১৯৫০ সাল পর্যন্ত বিভিন্ন থানায় পুলিশের যে সংখ্যা ছিল আজও সেই সংখ্যা আছে। ফলে আজকে নিশ্চয়ই একথা স্বীকার করতে হবে ঐ যে ক্রিমিন্যাল চার্টের নাম করা হচ্ছে কিছু ছিনতাই, ডাকাতি, হত্যার সংখ্যা বেড়েছে। কিন্তু কেন বাড়ল — ওদের সময় যে সব মানুষের রাস্তায় মৃত্যু হত সেগুলির রেকর্ড রাখা হত না। ছিনতাই-এর কোনও রেকর্ড করত না, রাহাজানি, ডাকাতির কোনও রেকর্ড ওরা করত না। কংগ্রেসের আমলে খুনের কোনও রেকর্ড হয় নি। কিন্তু এই সরকার নির্দেশ দিয়েছেন যে সমস্ত খুন, জখম, ক্রিমিন্যালসের রেকর্ড রাখতে হবে। একজন মানুষ রাস্তায় মারা গেলে সেই ডেথও এখন রেকর্ড হয়। ওদের আমলে সেই চার্ট ছিল না, আজকে সেই চার্ট মেন্টেনড করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার বিশেষ করে উত্তরবঙ্গ সম্পর্কে যেমন একটা পরিকল্পনা সরকার নিচ্ছেন তেমনি দক্ষিণ বাংলা সম্পর্কে বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর নিয়ে একটা পরিকল্পনা গঠন করা উচিত এবং সেই পরিকল্পনার মধ্যে কৃষি এবং শিল্পকে প্রাধান্য দেওয়া উচিত। বাঁকুড়া জেলায় দলোমাইট আছে, উলফ্রাম পাওয়া গেছে,

সেইসব নিয়ে শিল্পের উন্নয়ন করা, সেখানে খনি তৈরি করা দরকার। আর একটা কথা আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে স্টেট ওয়াটার বোর্ড আজ পর্যন্ত সব জেলায় ৩০ বছরের মধ্যে সার্ভে করতে পারেন নি। আমি এই হাউসের সামনে বলছি আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে না হওয়ার জন্য সেখানে পেরিনিয়াল ওয়াটার আজ পর্যন্ত সব জায়গায় হয় নি। সেজন্য বলব স্টেট ওয়াটার বোর্ডের আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভের মাধ্যমে আজকে দক্ষিণ বাংলার বাঁকুড়ার কৃষির ক্ষেত্রে উন্নয়ন করা উচিত। এই কথা বলে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, দীর্ঘ ৩০ বছর কংগ্রেসি অপশাসনে পশ্চিম বাংলার অর্থনীতি বিধ্বস্ত এবং বিগত যে বিধ্বংসী বন্যা তার ফলে পশ্চিম বাংলার যে অবর্ণনীয় পরিবেশ পরিস্থিতি তৈরি হয়েছিল এবং সেই বন্যার পরিস্থিতির মধ্যে দিয়ে পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারের নেতৃত্বে যে পুনর্গঠনের কার্যসূচি চলেছে সেই সম্পর্কিত এবং বিগত দুটি বছর ধরে বামফ্রন্ট সরকার যে সমস্ত গঠন মূলক কাজ করতে পেরেছেন তারই একটি খতিয়ান মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বেরিয়ে এসেছে যে কেউ স্বীকার করবেন যে একটা রাজ্যে পুনর্গঠনের প্রশ্নে বিশেষ করে যে রাজ্যে অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়েছে, বিধ্বস্ত হয়েছে, সমস্যা সঙ্কুল যে প্রদেশ সেই প্রদেশের পুনর্গঠনের ক্ষেত্রে দুই বছর আদৌও কোনও বেশি সময় নয়। কিন্তু অল্প সময়ের মধ্যে বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলার মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত মানুষ, কলকারখানার শ্রমিকদের মধ্যে একটা উদ্দীপনার সৃষ্টি করতে সক্ষম হয়েছে এবং এইরকম আমরা দেখেছি গ্রামে, গঞ্জে, শহরে সর্বত্র বামফ্রন্ট সরকারের প্রতি সাধারণ মানুষের অভূতপূর্ব সমর্থন এবং তা ক্রমশ বেড়েই চলেছে। আমরা নিশ্চিত বিরোধী পক্ষ যে প্রসঙ্গ টেনে এসেছেন যেমন মরিচঝাঁপি ইত্যাদি প্রসঙ্গ তা টেনে এনে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করুন না কেন দেশের মানুষ বামফ্রন্ট সরকারের পিছনে রয়েছে। কারণ, দীর্ঘ ৩০ বছরের বঞ্চনার রাজত্ব, কংগ্রেসের অপশাসনের যে রাজত্ব সেই রাজতন্ত্র-এর সঙ্গে দেশের দরিদ্র ক্লিষ্ট মানুষের পরিচয় আছে। তাই আমি এই প্রসঙ্গে যাচ্ছি না। কিন্তু যে কাজগুলি রয়েছে, এখন পর্যন্ত যে সব ৩৬ দফা কর্মসূচি, যেসব কাজগুলি করার কথা বলা আছে সেগুলি সফল করবার জন্য আমাদের দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাওয়ার দিন যে সামনে আছে সেই প্রসঙ্গে কয়েকটি কথা আমি বলতে চাই। এই কথা অনস্বীকার্য যে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে গ্রাম বাংলার সাধারণ মানুষের মধ্যে ক্ষমতার আস্বাদন পাওয়ার ফলে দরিদ্র মানুষের জাগরণের ক্ষেত্রে একটি নূতন দিগন্ত প্রসারিত হয়েছে। গ্রাম বাংলার মানুষ প্রথম পর্যাপ্ত না হলেও কিছু ক্ষমতার মধ্যে দিয়ে তাদের নিজের নিজের গ্রামের যে উন্নয়ন কর্মসূচি সেই কর্মসূচি গ্রহণ করতে যাচ্ছেন। আমার বক্তব্য হচ্ছে আজকে এটা স্পষ্ট ভাবে বামফ্রন্ট সরকারের তরফ থেকে গ্রামের উন্নয়নের জন্য বেশি টাকা বরাদ্দের যে দাবি সেই দাবি এবং সংবিধান পুনর্বিন্যাস ঘটিয়ে শুধু কেন্দ্র রাজ্য সম্পর্ক নয় সঙ্গে সঙ্গে পঞ্চায়েতের হাতে সংবিধান পরিবর্তন করার ব্যাপারে ক্ষমতা দেওয়ার যে কাজ, যে আন্দোলন

সেই আন্দোলন সেই আন্দোলনকে গড়ে তুলতে হবে। আমরা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে দেখেছি, মহারাষ্ট্রে দেখেছি, গুজরাটে দেখেছি, সেখানে গ্রামীণ পুনর্গঠনের জন্য রাজ্য বাজেটে শতকরা ৪০ ভাগ অর্থ বরাদ্দ করা হয়। কিন্তু পশ্চিম বাংলার বাজেটের যে চিত্র তা যদি ভালো করে পর্যবেক্ষণ করে তাহলে দেখতে পাই সেখানে গ্রাম বাংলাকে চিরকাল উপেক্ষিত করা হয়েছে।

[4-50 — 5-00 P.M.]

সেই কারণের যে মূল কথা সেটা হচ্ছে যে আজকে কেন্দ্র ও রাজ্য যে কাজ করছে তার পুনর্বিন্যাসের মধ্যে দিয়ে গরিব মানুষের কল্যাণ করা যায় না যদি না পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা আমরা না দিতে পারি, গ্রামের মানুষের হাতে ব্যাপক ক্ষমতা আমরা পৌঁছে দিতে না পারি। আজকে সঙ্গত কারণেই হরিপদ বাবুরা আতঙ্কিত, যে মানুষ কখনও মাথা তুলে দাঁড়াতে পারে নি, গ্রামের মানুষ যাদের পরণে কাপড় নেই, যাদের মাথায় তেল নেই, সেই মানুষ আজকে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে রাজনৈতিক রঙ্গমঞ্চের সামনে এসে দাঁড়িয়েছে, তাই ঐ সমস্ত কথা কথিত সুবিধাবাদীর দল তাদের মনে আতঙ্ক সৃষ্টি হয়েছে, তাদের মধ্যে ভীতি সৃষ্টি হয়েছে যে আমাদের এই সমস্ত যারা ধোপ দুরস্ত মানুষ তাদের রাজত্ব করার, মানুষের সামনে বড় কথা বলে বিভ্রান্ত করার যে দিন সেই দিনগুলি চলে যাচ্ছে। সঙ্গে সঙ্গে আমরা যে কথাটা বলতে চাই আমাদের মন্ত্রী মহোদয়দের কাছে যে যারা গ্রামের কৃষক, যাদের মধ্যে পঞ্চায়েতের কাজ চলছে যার সঙ্গে সকলের পরিচয় আছে, এখানে দেখবেন যে পঞ্চায়েতের যারা সদস্য তাদের উদয়াস্ত কাজ করতে হয়। এই যে বিপুল কাজ চলছে সেই কাজে যারা যুক্ত আছে, প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে, তারা যদি ঠিকমতো কাজ করতে চায় তাহলে যে পরিমাণ সময় ব্যয় করতে হয় — যে কারণে বিধানসভার সদস্যদের ভাতা দেওয়া হয়, মাসিক ভাতা দেওয়া হয়, যদি ঠিকমতো পঞ্চায়েতের কাজ পরিচালনা করতে হয়, পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধি যাদের সারা দিন ব্যয়িত করতে হয় পঞ্চায়েতের কাজে তাদের জন্য ভাতার ব্যবস্থা করতে হবে। যে সমস্ত মানুষ নির্বাচিত হয়েছে তারা গ্রামের বড়লোক নয়, গ্রামের ধনী কৃষকও নয়, গ্রামের সাধারণ মানুষ, তারাই পঞ্চায়েতের সদস্য হিসাবে নির্বাচিত হয়েছে। প্রথম কারণে আমার বক্তব্য হচ্ছে এই যে রাজ্যপাল সঙ্গত কারণেই বলেছেন যে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে গ্রাম বাংলায় যে অভূতপূর্ব কান্ড ঘটে গিয়েছে, গণতান্ত্রিক বিকেন্দ্রীয়করণের যে কাজ সেই কাজ কিছুটা অগ্রসর হয়েছে। সঙ্গে সঙ্গে পঞ্চায়েত সদস্যরা যারা পঞ্চায়েতের কাজে ব্যস্ত, তাদের উপর নির্দিষ্ট যে দায়িত্ব দেওয়া হয়েছে সেই কাজটা করতে পারে সেটা দেখতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে এই যে রাজনৈতিক যে সমস্ত মামলা, কংগ্রেস আমলের যেসব সাজানো মামলা, বামপন্থী কর্মীদের বিরুদ্ধে ডাকাতির অভিযোগ, চুরির অভিযোগ, মিথ্যা মামলা সাজিয়ে হাজার হাজার যে সমস্ত মামলা করা হয়েছিল, মাননীয় মন্ত্রী মহোদয় তিনি অনেকটা অগ্রসর হয়েছিলেন, বহু মামলা

প্রত্যাহার করে নেওয়া হয়েছে কিন্তু এখনও বহু রাজনৈতিক কর্মী আছে যাদের মুক্তির প্রশ্নটা ত্বরান্বিত করতে হবে। কারণ এই সমস্ত মামলাগুলি সাজানো ছিল। আমাদের অভিজ্ঞতা আছে, আমাদের বন্ধুরা আছে সেই সময় যাদের উপর জুলুম নেমে এসেছিল, যাদের উপর অত্যাচার নেমে এসেছিল তাদের তরফ থেকে দেখেছি যে কিভাবে চক্রান্ত করে সাজানো হয়েছিল। আমি আজকে জেলের মধ্যে যে সমস্ত বন্ধুরা আছে, রাজনৈতিক বন্দি, তাদের মুক্তির ব্যবস্থা ত্বরান্বিত করতে হবে। যাদের বিরুদ্ধে মামলা আছে তাদের সেই মামলা প্রত্যাহার করার ব্যবস্থা করতে হবে সঙ্গে সঙ্গে উগ্রপন্থী বলে যারা পরিচিত, নকশালপন্থী বলে যারা পরিচিত, সেই সমস্ত রাজনৈতিক বন্দিরা, এখনও ১৫০ জনের উপরে আছে, তারা অত্যন্ত তরুণ ও যুবক, একটা বিভ্রান্তির মধ্যে দিয়ে, একটা রাজনৈতিক আদর্শের মধ্যে দিয়ে — যার সঙ্গে রাজনীতির সম্পর্কের অভাব, কিন্তু তাদের যে আদর্শ, সেই আদর্শ ও স্বপ্ন, সেই স্বপ্নকে কেন্দ্র করে যারা ভারতবর্ষের দারিদ্র ক্লিষ্ট ও সমাজ ব্যবস্থার পরিবর্তনের জন্য, আমূল রূপায়ণের জন্য অগ্রণী হয়েছিল, তাদের মুক্তির ব্যবস্থা ত্বরান্বিত করতে হবে। সঙ্গে সঙ্গে বলতে চাই, যদিও ওরা তরুণ নয়, যুবক নয়, ঐ পার্বতীপুরম মামলাতে কানু স্যানাল ও আরও ২১ জন যাদের বিরুদ্ধে অন্ধ্র সরকারের পক্ষ থেকে মামলা দায়ের করা হয়েছে তাদের ক্ষেত্রটা পর্যালোচনা করতে হবে। অন্ধ্র সরকার যদি রাজি না হয় পশ্চিম বাংলার মানুষের পক্ষ থেকে দাবি তুলতে হবে কেন্দ্রের কাছে যে তাদের মুক্তির প্রশ্নটা যেন অন্ধ্র সরকার বিবেচনা করেন। আমরা বিশ্বাস করি যে পশ্চিম বাংলা এবং ভারতবর্ষের যে পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতি সেই পরিস্থিতির মধ্যে দিয়ে মানুষ ঐ হঠকারিতা, বহু প্রতিক্রিয়াশীল রাজনীতি তার সঙ্গে পরিচিত হয়েছে, স্বভাবতই আমাদের উদ্বেগের কারণ নেই, উগ্রপন্থী বলে যারা পরিচিত তারা যদি মুক্তি পান আমরা বিশ্বাস করি মানুষ তার অভিজ্ঞতার মধ্যে দিয়ে, খেটে খাওয়া মানুষ তার অভিজ্ঞতার মধ্যে দিয়ে, সেই রাজনীতির পথকে পরিহার করবে। বামফ্রন্টের যে রাজনীতি, ব্যাপক মেহনতি মানুষকে আন্দোলনের মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যাওয়ার যে পথ, যে রাস্তা সেই রাস্তা ধরে মানুষ ছুটবে। তাই আমি জানাব, রাজ্যপালের ভাষণের মধ্যে একথা উহ্য আছে, তবু আমরা বলতে চাই যে সেটা অন্তর্ভুক্ত হওয়া উচিত এবং সঙ্গে সঙ্গে যে মন্ত্রী সভা তার নেতৃত্বে এই কাজগুলি এগিয়ে যাবে। একথার পরে যে প্রশ্নটা সেটা হচ্ছে বর্গাদারের প্রশ্ন, অপারেশন বর্গাদার, যা নিয়ে অনেক কথা বলা হয়েছে। অপারেশন বর্গাদার কারা? বর্গাদার হচ্ছে সেই মানুষ যাদের পরণে কাপড় নেই, পেটে ভাত নেই, যাদের মাথায় তেল পড়ে না, যারা মাঠে সারা দিন পরিশ্রম করে, যারা মাটির বুক চিরে ফসল ফলায়, কখনও দু' বেলা খেতে পায় না, সেই মানুষ বর্গাদার।

কংগ্রেস আমলেও বর্গাদার আইন ছিল কিন্তু বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠিত হয় নি। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে বর্গাদার আইনকে সুষ্ঠু ভিত্তির উপর দাঁড় করিয়েছেন, আইনকে মাটির উপর দাঁড় করা হয়েছে। স্বাভাবিক ভাবেই তাতে গ্রামের যে কায়েমী স্বার্থ

আতঙ্কগ্রস্ত হয়েছে। আমরা কিন্তু দেখছি গরিব মানুষ, গ্রামে নিচের তলাকার মানুষ যাঁরা তাদের মধ্যে উৎসাহ উদ্দীপনার সৃষ্টি হয়েছে। এই সম্বন্ধে একটা জিনিস বিচার বিবেচনা করতে হবে। যারা ক্ষুদ্র চাষী, রাজনীতিতে আমাদের পক্ষের লোক, যারা বামফ্রন্টের পক্ষের লোক মেহনতি মানুষ খেটে খাওয়া মানুষ, শোষিত বঞ্চিত মানুষ, যারা ছোট জমির মালিক তাদের মধ্যে একটা অনিশ্চয়তা এবং ভীতির সৃষ্টি হয়েছে। এই অনিশ্চয়তা এবং ভীতি মুক্ত করার জন্য অন্ততপক্ষে প্রান্তিক চাষী, যারা ৬/৭ বিঘা জমির মালিক, তাদের জন্য একটা আইন করে রক্ষা কবচের ব্যবস্থা যাতে করা যায় তার ব্যবস্থা করা দরকার। আমরা দেখেছি গ্রামের মানুষ যারা অত্যাচারিত, শোষিত, ক্ষুদ্র চাষী, তাদের পরিবারের নূতন শিক্ষিত ছেলেরা রাজনৈতিক আন্দোলনের মধ্যে আছে, এই ক্ষুদ্র প্রান্তিক চাষীদের জন্য অন্ততপক্ষে তাদের রক্ষার জন্য কিছু আইনের ব্যবস্থা করতে হবে, রক্ষাকবচের ব্যবস্থা করতে হবে। সঙ্গে সঙ্গে আমি আর একটা কথা বলতে চাই যেটা রাজনীতিক নয়, জমি আন্দোলনের ক্ষেত্রে আইনের মাধ্যমে মানুষের মধ্যে প্রেরণা সৃষ্টি হয়েছে। এটা মনে রাখতে হবে যে, যে সমস্ত গরিব চাষী অভাবের তাড়নায় পড়ে জমি বিক্রি করতে বাধ্য হয়েছিল, তাদের অনেকে জমি ফেরতের জন্য মামলা করেছিল। এই রকম লক্ষ লক্ষ মামলা আজও পড়ে আছে, তার দ্রুত বিচার হচ্ছে না। এ সম্পর্কে দৃষ্টি দিতে হবে। অভাব অনটনে পড়ে যাদের জমি হাত ছাড়া হয়ে গেছে, তারা যাতে তাড়াতাড়ি তাদের সেই জমি ফেরৎ পেতে পারে সেজন্য এই সমস্ত মামলার আরও কোর্ট বসিয়ে দ্রুত নিষ্পত্তি করতে হবে। আমরা এটা জানি যে অর্থনৈতিক পুঁজিবাদী রাষ্ট্র কাঠামোর মধ্যে কোনও অবস্থাতেই বেকার সমস্যার সমাধান হতে পারে না। যে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে, তাতে আপাত দৃষ্টিতে মনে হচ্ছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মধ্য দিয়ে, নিরপেক্ষ ব্যবস্থার মধ্য দিয়ে সেই শূন্যপদগুলি পূরণ হবে। আমরা কিন্তু দেখছি মূলতঃ এতে করে আমলাতন্ত্রের হাতে ব্যাপক ক্ষমতা চলে গিয়েছে। অফিসারদের হাতে ক্ষমতা চলে গেছে, তারাই মালিক হয়েছে। যে অফিসারদের হাতে, আমলাদের হাতে ক্ষমতা দেবার বিরুদ্ধে বলে এসেছি, জেহাদ ঘোষণা করেছি, বামফ্রন্ট সরকার সৎ উদ্দেশ্য নিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফৎ চাকরি দিবার ব্যবস্থা করার ফলে, অফিসারদের হাতে পূর্ণ ক্ষমতা দিয়ে দিয়েছেন এবং চাকরি দেবার মূল ক্ষমতা তাদেরই হাতে বর্তেছে। সেই পুরানো দিনে ডাঃ বিধান রায়ের আমলে যেভাবে চাকুরি অফিসারদের মাধ্যমে হত সেই ব্যবস্থা আবার হওয়ার ফলে, গ্রামের গরিব নিম্ন মধ্যবিত্ত পরিবারের সাধারণ ছেলেরা চাকুরি পাবে না। কারণ এই অফিসারদের অধিকাংশই সাধারণ পরিবারের লোক নয়। তাদের গাটছড়া বাঁধা আছে যে জাতীয় লোকদের সঙ্গে সেই পরিবারের ছেলেরাই চাকুরি পাচ্ছে। এটা আমার অভিজ্ঞতা থেকে বলছি। আমি মুর্শিদাবাদ জেলার কথা বলতে পারি, সেখানে চাকরি দেবার ক্ষেত্রে এই জিনিসই চলছে। স্বভাবতই আমার বক্তব্য হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মাধ্যমে চাকুরি দেওয়া হোক, কিন্তু চাকরি দেবার ক্ষেত্রে এই অফিসারদের যাতে কিছুটা নিয়ন্ত্রণ রাখা যায়, আমলাতন্ত্রকে কিছুটা নিয়ন্ত্রণে রাখা যায় তার জন্য এম. এল. এ.-দের এবং

জনপ্রতিনিধিদের দিকে একটা কমিটি বসিয়ে দেওয়া হোক, যাতে সুষ্ঠ ভাবে কর্মসংস্থান নীতি চলতে পারে। আমার চার নম্বর কথা হচ্ছে শিক্ষা সংক্রান্ত বিষয়। আজকে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে। আজকে দু' বছরের মধ্যে যে অগ্রগতি এই সরকার দেখিয়েছেন, কংগ্রেস গত ৩০ বছরের মধ্যে করতে পারে নি, তারা শিক্ষাকে অবৈতনিক করতে পারে নি। এখানে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করলেও আমরা দেখেছি অন্যান্য রাজ্যে যেমন কেরালাতে ১২ ক্লাস পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার কর্মসূচি তাঁরা গ্রহণ করেছেন। বামফ্রন্ট সরকার দু' বছরের মধ্যে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করেছেন এবং সঙ্গে সঙ্গে এটাও ঘোষণা করেছেন, ৩৬ দফা কর্মসূচির মধ্যে যেকথা বলা হয়েছে দশম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা, সেটাও তাঁরা নিশ্চয়ই পূরণ করতে পারবেন। ডেফিসিট স্যালারি স্কীম শিক্ষকদের বহুদিনের দাবি, সেটা কার্যকর করে জুনিয়ার স্কুলগুলির শিক্ষকদের আশীর্বাদ ভাজন হয়েছে।

[5-00 — 5-10 P.M.]

আইন শৃঙ্খলার প্রশ্নে বিরোধী পক্ষ থেকে বারবার যেসব বক্তব্য রাখা হচ্ছে, সেই সম্পর্কে বলি যে, আইন শৃঙ্খলার ব্যাপারে ওদের আমলের যেসব পরিসংখ্যান আছে সেসব টানতে চাইছি না, কিন্তু আজকে গ্রাম বাংলার কোথাও কোথাও বা শহরে চুরি ডাকাতি হচ্ছে না, একথা বলব না। কিন্তু সাধারণ নাগরিক জীবনে নিরাপত্তা এবং শান্তিতে বসবাসের যে পরিবেশ সে পরিবেশ রচিত হয়েছে এবং সঙ্গে সঙ্গে বলব পুলিশ প্রশাসনের পরিবর্তন হয়েছে এবং তাদের মধ্যে একাংশ ভাল একাংশ খারাপ এইভাবে বিচার করার যে চেষ্টা চলছে, সে সম্পর্কে ভাবতে হবে। কিছু নিঃসন্দেহে ভাল লোক আছে। কিন্তু নিচের মহলে থানার যে বড় বাবু তাদের সম্পর্কে অভিজ্ঞতা থেকে দেখি তাদের চরিত্রের কোনও পরিবর্তন ঘটে নি। নিঃসন্দেহে রাজনৈতিক কর্মীরা থানায় গেলে ওরা লোককে বলেন, ওদের নিয়ে আসেন কেন, ওদের আনার দরকারটা কি। কারণ বামপন্থী কর্মীরা উপস্থিত থাকলে তারা জানেন সেখানে টাকা পয়সা নেওয়া যাবে না। কংগ্রেস আমলে কংগ্রেসি নেতারা যেতেন দারোগা বাবুর সঙ্গে বখরা করে নিতেন যে কেসগুলো এইভাবে ফয়সালা করা হোক। কিন্তু বামপন্থী কর্মীদের ক্ষেত্রে সেভাবে হয় না। সেইজন্য বলেন, ওদের নিয়ে আসেন কেন এবং আমরা দেখেছি আজকে গ্রামের মানুষের উপর পুলিশের পীড়ন এবং পুলিশের অত্যাচার সমানে চলেছে। হাজার হাজার মানুষ একটা এলাকাতে বাস করে, লক্ষ লক্ষ মানুষের উপর যেখানে অত্যাচার চলছে সব ক্ষেত্রে বামপন্থী কর্মীরা এগিয়ে যেতে পারেন না। কারণ সব সময় সব মানুষের কাছে যাওয়া সম্ভব নয়। তাই বামপন্থী রাজনৈতিক কর্মীদের দৃষ্টির আড়ালে অনেক ঘটনা ঘটে যায়। পুলিশ প্রশাসনের উপর যে নির্ভরশীলতা সেই নির্ভরশীলতা থানার উপর নিয়ন্ত্রণ করার জন্য যতদিন একটা আলাদা মনোবৃত্তি হবে না সেখানে দায়িত্বশীল জনপ্রতিনিধিদের নিয়ে একটা কমিটি করার দরকার আছে বলে মনে করি। কারণ গ্রামে গ্রামে

যেমন বড় জোতদারের শোষণ আছে সঙ্গে সঙ্গে তাদের দোসর হিসাবে পুলিশের যে অত্যাচার গ্রাম বাংলায় আছে তার যে পরিবর্তন ঘটেছে একথা মনে করার কোনও কারণ নেই। সেই কারণে আমি একথা বলব যে রাজ্যপালের ভাষণে সাধারণ ভাবে প্রশাসনের ক্ষেত্রে যে প্রশস্তি করা হয়েছে সে সম্পর্কে যে বাস্তব অভিজ্ঞতা থেকে পুলিশি প্রশাসন সম্পর্কে আমাদের ভাবতে হবে। আমার সর্বশেষ বক্তব্য বিরোধীদের সম্পর্কে। তাদের রাজনৈতিক বক্তব্য সমস্ত শেষ হয়ে গিয়েছে। কোনও কথা আর ওদের বলার নেই। তাই বারবার উঠাচ্ছেন মরিচঝাঁপিতে যে ঘটনা ঘটেছে এবং বারবার সেইটা তুলে ধরছেন এবং বিকৃত ভাবে অনেক কথা এখানে বলছেন। আমি যেখানে থাকি বা বসবাস করি সেখানে একটা কলোনি আছে। সেটা পুরানো কলোনি, ১৯৪৭ কি ১৯৪৮ সালে সেই কলোনি প্রতিষ্ঠিত হয়েছিল। এইবার সেই কলোনিতে খোঁজ খবর নিয়ে দেখলাম অনেক লোক সেখানে নেই। জিজ্ঞাসা করলাম কোথায় গিয়েছে। অনেকের নাম-টাম জানি, বলল, এরা সমস্ত মরিচঝাঁপি চলে গিয়েছে। পরিবারের কিছু লোক থেকে গিয়েছে, আর কিছু লোক চলে গিয়েছে মরিচঝাঁপি এবং এই ধরনের বিভিন্ন ঘটনা ঘটছে। বিভিন্ন কলোনি থেকে মরিচঝাঁপিতে উদ্বাস্তু গিয়েছে। একথা মনে করলে ভুল হবে যে সেখানে শুধু দন্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা গিয়েছে। নিঃসন্দেহে দন্ডকারণ্য থেকে উদ্বাস্তু সেখানে গিয়েছে, কিন্তু এই রকম কলোনি থেকেও উদ্বাস্তুরা গিয়েছে। যেখানে প্রতিষ্ঠিত উদ্বাস্তু সেই সব উদ্বাস্তুদেরও কিছু মানুষ সেখানে চলে গিয়েছে। আমি হিসাব দিতে পারি এবং দরকার হলে মুখ্যমন্ত্রীর কাছে আমি উত্থাপন করব। আমার কাছে নথিপত্র আছে। আমার পরের কথাটা হচ্ছে এই যে একটা কথা এখানে যে পরিসংখ্যানটা বিভিন্ন সংবাদপত্রে প্রকাশ পাচ্ছে, বিরোধী নেতাদের মুখ থেকে বেরোচ্ছে, মৃত্যুর ঘটনা সম্পর্কে, সেখানে যে অত্যাচার হয়েছে সেসব সম্পর্কে যেসব কথা উঠেছে এগুলো সম্পর্কে নিঃসন্দেহে মুখ্যমন্ত্রীকে বলব, তিনি ওই এলাকাতে যাবেন, যারা ওখানকার মানুষ, সাধারণ মানুষ তাদের সঙ্গেও কথা বলবেন, মরিচঝাঁপির উদ্বাস্তুদের মধ্যে গিয়ে দেখবেন যদি এই ঘটনা ঘটে থাকে তাহলে বামফ্রন্টের যে প্রশাসনিক দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গিকে যারা অমান্য করেছে তাদের সম্পর্কে আমাদের ভাবতে হবে, চিন্তা করতে হবে। আমরা বলছি, নিশ্চয় উদ্বাস্তুদের পশ্চিম বাংলায় পুনর্বাসনের সুযোগ নেই, বাইরে যেতে হবে।

সুষ্ঠু পুনর্বাসনের দাবি নিয়ে আমাদের কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করতে হবে। কংগ্রেসের বিশ্বাসঘাতকতায় এই সমস্ত ছিন্নমূল মানুষ তাদের দুর্ভাগ্যের বোঝা নিয়ে চলবে তারা রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াবে আমরা কেন্দ্রের কাছে তাদের জন্য সুষ্ঠু পুনর্বাসনের দাবি জানাব না এটা কখনই হতে পারে না। সেইজন্য আমাদের সংগ্রাম গড়ে তুলতে হবে। আজকে পশ্চিম বাংলার যে ভেঙ্গে পড়া অর্থনীতি সেখানে এদের স্থান হতে পারে না এটা সকলেই জানেন। তাই আমাদের সংগ্রাম গড়ে তুলতে হবে কেন্দ্রকে বুঝিয়ে বলতে হবে যাতে তাদের সুষ্ঠু পুনর্বাসন হয়। সঙ্গে সঙ্গে যে কথা আমি বলছি আমি জানি ময়দানে ওঁরা মিটিং করেছিলেন মরিচঝাঁপি নিয়ে এবং সেখানে প্রফুল্ল সেন, কাশীকান্ত মৈত্র মহাশয় বক্তৃতা দিচ্ছিলেন। আমি

সেদিন ঐ দিক দিয়ে যাচ্ছিলাম দেখলাম কোনও লোক নেই। মাত্র হাজার দেড়েক লোক তার মধ্যে ফুচকা বিক্রিওয়ালা ফলওয়ালা এই সব রয়েছে। আমি কিরণময় নন্দকে জিজ্ঞাসা করেছিলাম কি রকম লোক হয়েছিল। উনি বলেছিলেন ৬০ জন লোক। তার মধ্যে ৭ জন নেতা ১০ জন ক্যাডার এই নিয়ে সভা হয়েছিল। আমার শেষ কথা যে বামফ্রন্ট সরকার যে ৩৬ দফা কর্মসূচি নিয়েছে তা কখনই সফল হবে না যদি প্রশাসনের কর্মীদের এইভাবে প্রশাসন পরিচালনায় তাদের হাত দেবার ক্ষমতা দেওয়া হয়। জেলা স্তরে প্রশাসন সম্বন্ধে আমি জানি কি অবস্থা। সরকারি কর্মচারিরা নিঃসন্দেহে তাদের দাবি নিয়ে আন্দোলন করবে তাদের বাঁচার জন্য আন্দোলন করবার অধিকার নিশ্চয় থাকবে সেটা আমরা চাই কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের অভিজ্ঞতা হচ্ছে সরকারি প্রশাসনিক ক্ষেত্রে সরকারি কর্মচারিদের যে হস্তক্ষেপ সেটা রোধ করতে হবে। তা না হলে প্রশাসন অচল অবস্থায় গিয়ে দাঁড়াবে। আমি জানি বহরমপুরে ডিভিসনাল ইঞ্জিনিয়াররা যেসব রয়েছেন তাঁদের অনেক ভাল লোকও আছেন তাঁরা ভালভাবে কাজ করতে পারছেন না। দেখা যাচ্ছে এক একটা জায়গায় ৫।৭টা করে ইউনিয়ন গড়ে উঠেছে। নেতারা সব কাউকে কাজ করতে দেবে না — সবাই আন্দোলন করবে। এটা কখনই চলতে পারে না। সুষ্ঠু প্রশাসনিক ক্ষেত্রে সরকারি কর্মচারিরা তাদের দাবি দাওয়া নিয়ে নিশ্চয় আন্দোলন করবে কিন্তু প্রশাসনিক ক্ষেত্রে তারা হস্তক্ষেপ করতে পারবে না এই নীতি গ্রহণ করতে হবে। তা না হলে প্রশাসন বিকল হবার সম্ভাবনা আছে। মাননীয় রাজ্যপালের ভাষণে গত দু' বছরে বামফ্রন্ট সরকারের পরিচালনায় যে বিপুল পরিবর্তন সাধিত হয়েছে তার বাস্তব ছবি ফুটে উঠেছে। তাই তাঁর ভাষণকে অভিনন্দন ও সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাইরে ছিলাম। আমি শুনলাম শ্রী জয়ন্তকুমার বিশ্বাস আমার নাম করে কতকগুলি কথা বলেছেন। স্যার উনি যেটা বলেছেন সম্পূর্ণ অসত্য কথা। আমি ওঁকে কোনও দিন বলি নি যে ময়দানের মিটিংয়ে আমাদের ১৭ জন লোক হয়েছে কি ৬০ জন লোক হয়েছে। তিনি যে কথা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য কথা।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এ. বি. টি. এ.-এর নেতৃবৃন্দ কয়েক হাজার শিক্ষক শিক্ষিকা এখানে এসেছেন সরকার যে শিক্ষা নীতি নিয়েছেন তার জন্য তাকে সমর্থন জানাতে এবং সরকারকে ধন্যবাদ জানাতে এবং সঙ্গে সঙ্গে যেসব অশিক্ষক কর্মচারী আছে তারা এখন যে বেতন পান যে পেনসন পান তার চেয়ে কিছু বেশি টাকা দেবার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাতেও তারা এখানে এসেছেন এবং ব্যাঙ্কের মাধ্যমে যে বেতন দেবার ব্যবস্থা চালু হয়েছে সেটা যাতে আরও একটু ভালভাবে করা যায় যাতে ব্যাঙ্ক আরও একটু সহযোগিতা করেন যাতে মাসের প্রথম দিকে বেতন পান সেই দাবি নিয়ে তাঁরা এখানে

এসেছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাউকে এই অভিনন্দন গ্রহণ করার জন্য সেখানে যেতে অনুরোধ করছি এবং তাদের দাবি যাতে পূরণ হয় সেই ব্যবস্থা যেন তাঁরা করেন।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের পক্ষে আমি কিছু বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে আন্তরিকতার সঙ্গে সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে যে সব কথা বলা হয়েছে সেটা বাস্তব সত্য কথা। এখানে রাজ্যপাল কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি, তিনি উত্তরপ্রদেশের লোক। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষে তিনি যেটা বলেছেন সেটা বাস্তব সত্য কথা বলেই আমি বিশ্বাস করি। এখানে আত্মতুষ্টির কোনও অবকাশ নেই, সবটা যে ভাল হয়েছে সেটাও কথা নয়, আরও ভাল হতে পারত যদি না কতকগুলি ব্যতিক্রম ঘটত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পঞ্চায়েতের কথা বলা হয়েছে। পঞ্চায়েতের উপর নাকি বিভিন্ন উন্নয়ন মূলক কাজের ভার দেওয়া হয়েছে। কিন্তু আমরা দেখছি উন্নয়ন মূলক কোনও কাজই তারা আরম্ভ করতে পারেন নি। সেখানে বন্যার মোকাবিলা ছাড়া সমস্ত অঞ্চলে কোনও কাজ আরম্ভ হয় নি। স্যার, বন্যার ব্যাপারে আমি বলতে পারি আমার অঞ্চলে একটা অভূতপূর্ব অবস্থার সৃষ্টি হয়েছিল। আমার একটা অঞ্চল খুব ক্ষতিগ্রস্ত হয়েছিল সেটা হচ্ছে বিষ্টুপুর অঞ্চল। সেখানে প্রশাসন থেকে আরম্ভ করে বিভিন্ন রাজনৈতিক দল এবং সাধারণ মানুষরা যে ভাবে এগিয়ে এসে বন্যার মোকাবিলা করেছে তাতে বোঝা যায় এই বামফ্রন্ট সরকার ছিল বলেই এতগুলি লোককে বাঁচানো সম্ভবপর হয়েছে। স্যার, যারা বন্যায় ডোবে নি তারাও বলছে, তাদের অঞ্চল যদি ডুবে যেত তাহলে তারাও বাঁচতে পারত এই সরকার আছে বলে। এর পর স্যার, আমি আমার অঞ্চলের কুটির শিল্পের কথা কিছু বলব। আমার অঞ্চলের রেশম শিল্প সম্পর্কে কোনও সুরাহা এখনও হয় নি। প্রায় ১১টি অঞ্চলের মধ্যে ৮টি অঞ্চলে এই শিল্প আছে। সেখানে কেউ পাতা তোলে, কেউ গুটি তৈরি করে কেউ বা তাঁত বোনে। সেখানে কয়েক সহস্র লোক এই কাজ করে। কিন্তু তাদের অবস্থা খুব সঙ্গীন। আমি গত বাজেট অধিবেশনে এই শিল্পের কথা বলেছিলাম কিন্তু এই এক বছরের মধ্যে বামফ্রন্ট সরকার তাদের জন্য কিছুই করে উঠতে পারেন নি। সেখানে কাপড়ের দাম পড়ে গিয়েছে কিন্তু সুতোর দাম ঠিকই আছে, ফলে তাঁতীরা না খেয়ে মরছে। এই অবস্থার সুযোগ নিয়ে ধনী তাঁতীরা কম পয়সা দিয়ে কাপড় কিনে বেশি লাভ করার চেষ্টা করছে। আমি সরকারের কাছে অনুরোধ রাখছি যে এই শিল্প যাতে বাঁচানো যায় তারজন্য ব্যবস্থা করুন, এটা করলে কয়েক সহস্র লোককে বাঁচানো যাবে। এখানে হ্যান্ডলুম কর্পোরেশন আছে, অন্যান্য সংস্থা আছে তারা কি কাপড় কিনতে পারে না? তারা তো কাপড় কিনতে পারে এবং সেই কাপড় দিয়ে অনেক বিদেশি মুদ্রা অর্জন করা যায়, এই দিকে কেন সরকার যাচ্ছেন না আমি বুঝতে

পারছি না। স্যার, গত এক বছর পূর্বে ওখানে একটা ছোট কো-অপারেটিভ রেজিস্ট্রি করিয়েছি — ক্যাশ ক্রেডিট সোসাইটি। পশ্চিমবঙ্গ সরকার বললেন এর জন্য দু' লক্ষ টাকা স্যাংশন করা হয়েছে কিন্তু এ পর্যন্ত যে টাকা যায় নি। এক দিকে স্যার, সরকার বলছেন অনুমোদন দিচ্ছি, সাহায্য করছি কিন্তু কো-অপারেটিভ ডিপার্টমেন্ট সেখানে টাকা দেবার ব্যবস্থা করছেন না। এই রকম ৮/১০টি ক্যাশ ক্রেটিড সোসাইটি পশ্চিমবঙ্গে এই বামফ্রন্ট সরকারের আমলে স্যাংশন করা হয়েছে কিন্তু তারা এখনও টাকা পায় নি। প্রশাসনের এই যে গড়িমসি এর কোনও সুরাহা করা যাচ্ছে না। আমি বলব, অবিলম্বে এই কুটির শিল্প যাতে রক্ষিত হয় এবং শিল্পীগণ সুষ্ঠু ভাবে কাজকর্ম করতে পারেন, খেয়ে পরে বাঁচতে পারেন তার জন্য বামফ্রন্ট সরকারের ব্যবস্থা করা উচিত।

শিক্ষা সম্পর্কে এই কথা বলতে চাই যে প্রাইমারি স্কুলে খাবার এবং কিছু পরিধেয় ব্যবস্থা করা হয়েছে। কিন্তু প্রতিটি স্কুলের বাড়তি ছেলেদের জন্য যারা নূতন আসছে তাদের জন্য কোন ব্যবস্থা হচ্ছে এটা করা দরকার। আমাদের ডিস্ট্রিক্ট অফিসে সেই রকম কোনও সাহায্য দেবার ব্যবস্থা নেই এবং ঐ অঞ্চলে তফসিল উপদ্রুত এলাকার লোকেরা অশিক্ষিত। তাদের শিক্ষার কোনও ব্যবস্থা নেই। সে জন্য ঐ অঞ্চলে ২/৩টি করে বয়স্ক শিক্ষা কেন্দ্র করা দরকার বলে আমি দাবি করছি। ঐ অঞ্চলে রাস্তাঘাট ভাল নেই। এক প্রান্ত থেকে আর এক প্রান্তে যাবার কোনও ব্যবস্থা নেই। যাতে এগুলির ব্যবস্থা হয় তার জন্য ব্যবস্থা করা দরকার। তারপর দুর্বল শ্রেণীর বাসস্থান করার জন্য বাজেটে কোনও স্যাংশন নেই। তাদের জায়গা আছে কিন্তু কোনও ঘর তৈরি করতে পারছে না। তারা কাঁদা দিয়ে বাড়ি তৈরি করছে কিন্তু পরবর্তী অবস্থায় আর কিছু করতে পারছে না, অনেক তাদের অন্য লোকের বাড়িতে গিয়ে থাকতে হচ্ছে। কাজেই এই সম্পর্কে বাজেটে একটা স্যাংশন থাকা দরকার এবং সেই জন্য অনুরোধ করছি। এই বছর থেকে আমাদের সরকার পঞ্চায়েতের উপর ভার দিয়েছেন গ্রামোন্নয়নের ব্যাপারে। আমাদের ওখানে চুনি গ্রামে প্রধানগণ এবং পঞ্চায়েতগণ একটা স্কীম তৈরি করেছেন বোরো ধানের চাষের জন্য। সেইখানে ব্রাহ্মনী নদীতে ক্রস বাঁধ দেওয়া হয়েছে কিন্তু দুটো নালা দিয়ে সেই জল প্রায় ২ হাজার বিঘা জমিতে ঢুকে পড়েছে এবং হাজার হাজার পাকা ফসল নষ্ট করে দিয়েছে। এই সমস্ত প্ল্যান যারা করেছেন তাদের কোনও অভিজ্ঞতা নেই। আমি বি. ডি. ও. অফিসে গিয়ে জিজ্ঞাসা করেছি কোন ইঞ্জিনিয়ার, কোন ওভারসীয়ার এই সমস্ত প্ল্যান এস্টিমেটস করেছেন, কে এই প্ল্যান এক্সিকিউট করেছেন, এই রকম ভাবে বাঁধ ভেঙ্গে গিয়ে ২ হাজার বিঘার ফসল নষ্ট হয়ে গেল। আমি এস ডি ও-কে জিজ্ঞাসা করেছি, তিনি বললেন, আমি বলতে পারব না। বি. ডি. ও. অফিসে ১১টা, ১২টার আগে কোনও কর্মচারী আসে না, কাজ ঠিকমতো হবে কি ভাবে। টাকা খরচ হচ্ছে কিন্তু ঠিকমতো কাজ হচ্ছে না। আমার মনে হয় আমাদের বামফ্রন্ট সরকার যে শক্তি নিয়ে স্বৈরতন্ত্রকে আঘাত দিয়েছিল সেই শক্তি বোধ হয় কিছু দুর্বল হয়ে পড়েছে। আমি বামফ্রন্টের শরিক দলকে অনুরোধ করছি যে আমাদের যে শক্তি সেই শক্তি যেন গ্রামাঞ্চলে অটুট থাকে। আমাদের

প্রশাসনকে সঠিক ভাবে চলতে হবে, পুলিশকে সঠিক ভাবে চলতে হবে তাহলে আমাদের গ্রামাঞ্চলের ইউনিটগুলি সঠিক থাকবে। আমার এলাকায় একটা ক্যানেলে জল দেওয়ার ব্যাপারে যে সব ব্যবস্থা চলছে সেখানে অধিকাংশ রাস্তাগুলি কাজ করছে না, সব বন্ধ হয়ে আছে। আবার বলা হচ্ছে যে মার্চ মাসের মধ্যে টাকা ফেরৎ যাবে তাহলে কাজ কি ভাবে হবে? এটা সরকারকে ভেবে দেখতে হবে অনুরোধ করছি। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনে রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন, তাকে সমর্থন করে, ধন্যবাদ জানিয়ে আমি কয়েকটি কথা আপনার মারফৎ বলতে চাই। রাজ্যপালের ভাষণের সময় বিরোধী পক্ষের সদস্যরা যে ব্যবহার করেছেন সেটা সাধারণ মানুষ, যারা বাইরে থাকেন, তারা সেটা না দেখলে বুঝতে পারবে না এদের আসল চরিত্রটা কি। সংবাদপত্রে যতটুকু বেরিয়েছে তাতে তাদের চেহারা সেই ভাবে প্রকট হয় না। কিন্তু আমরা যারা সেটা দেখেছি, তাদের সেদিনের উৎকট সেই ব্যবহার, তাতে আমাদের এই কথাটা মনে করিয়ে দেয়, কি জনতা, কি কংগ্রেস, সবাই একই জায়গার লোক এবং রাজ্যপালের ভাষণের সময় তারা যে ব্যবহার করলেন সেটা ঐ পুরনো দিনের সম্বন্ধকে আমাদের সামনে মনে করিয়ে দেয়। যাই হোক, আমরা বিরোধীদের বক্তব্য শুনেছি, বিরোধী পক্ষের সদস্যরা এই সম্পর্কে যা বলেছেন তার কিছু কিছু বোঝবার চেষ্টা করেছি। তারা শুধু এটা নেই, ওটা নেই, এটা সংযোজন করতে হবে, ওটা সংযোজন করতে হবে এই সব বলেছেন কিন্তু রাজ্যপালের ভাষণে যেটা আছে সেটা বিশ্লেষণ করে সেই সম্পর্কে কোনও মন্তব্য বা তাদের বক্তব্য রাখতে শুনি নি। কারণ সে সম্পর্কে তাদের কিছু বলা নেই এই কথা সম্পূর্ণ ভাবে পরিস্ফুট হয়েছে। রাজ্যপালের ভাষণ সম্পর্কে আমার একটা কথা আছে, সেটা হল বামফ্রন্ট সরকার এই কয়েক মাসে যা করতে পেরেছেন, তার সমগ্র চিত্র তুলে ধরা সম্ভব নয়, সেদিক থেকে কম আছে। রাজ্যপালের ভাষণ সম্পর্কে বিরোধীদের বক্তব্য কিছু নেই সেটা ভাল ভাবে জেনেই শুধু তারা বিরোধিতা করার জন্য চেঁচামেচি করছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে যা লেখা আছে সেই ব্যাপারে সমালোচনা না করে মরিচঝাঁপির কথা বলেছেন, দলবাজির কথা বলেছেন। আমি সংক্ষেপে সেই সম্পর্কে কয়েকটি তথ্য পরিবেশন করবার চেষ্টা করব। আমি প্রথমেই যেটা বিরোধী পক্ষকে স্মরণ করিয়ে দিতে চাই, পশ্চিমবঙ্গে এই কয়েক মাসে গণতান্ত্রিক যে শক্তি, গণতান্ত্রিক আন্দোলন এবং গণতান্ত্রিক অধিকার জনসাধারণ পুরোপুরি ফিরে পেয়েছে — পুরোপুরি প্রতিষ্ঠিত হয়েছে। এই কথা স্বীকার করবার মত সাহস তাদের হয় নি। বিরোধী দলের যে ভূমিকা এখানে হওয়া উচিত, এই সরকারের কাজের সমালোচনা করা, এটা সম্পূর্ণ ভাবে তারা ভুলে গিয়েছিলেন, যা তাকে এই ব্যাপারে তারা নিজেদের বুকে হাত দিয়ে বুঝতে পারবেন। তারা জানেন আজকে

পশ্চিম বাংলায় গণতান্ত্রিক অধিকার সম্পূর্ণ ভাবে নিশ্চিন্ত এবং এই নিশ্চিন্ত বলে তারা এমন কিছু কিছু জিনিসের অবতারণা করছেন, তারা জানেন সেই নিশ্চিন্ততার সুযোগ নিয়ে সেই সুযোগের তারা অপব্যবহার করছেন। আমি আপনাদের কাছে এটা বলতে চাই যে গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে, গণতান্ত্রিক অধিকার রক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যে নজির সৃষ্টি করেছে, বিগত ৩০ বছরের ইতিহাস ঘাঁটলে সেই ঘটনা পাবেন না। আজকে কেউ ২৪ ঘন্টা, কেউ ১৮ ঘন্টা জেলখানার মধ্যে থেকে চা পায় নি, বিস্কুট পায় নি, নানা অভিযোগ করেছিলেন, আপনারা এটা জানেন যে গত ৩০ বছর ধরে জেলখানায় কি ধরনের অকথ্য অত্যাচার চলেছে। আপনারা যে জেলে গেলেন, আপনারা তো জেনে শুনে আইন ভঙ্গ করবার জন্য জেলে গিয়েছিলেন, যাতে এখানে কিছু বলার সুযোগ হয়, সংবাদপত্রে নাম প্রকাশ হয়। অথচ মুখ্যমন্ত্রী পরিষ্কার ভাবে আপনাদের কাছে আবেদন জানিয়েছিলেন, সমস্যাটা অত্যন্ত গুরুত্বপূর্ণ উপলব্ধি করে আসুন আমরা সকলে মিলে এই সমস্যার সমাধান করি।

আজকে ওঁদের উত্তেজিত হবার কোনও কারণ নেই? আমি মুখ্যমন্ত্রীর সমস্ত কাজকে সমর্থন করি এবং বামফ্রন্ট সরকারের সমস্ত কাজকে সমর্থন করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গণতান্ত্রিক অধিকার যেভাবে রক্ষিত হচ্ছে সেটা আমরা জানি অনেকের পছন্দ হচ্ছে না। আজকে এখানে কেউ কেউ ধর্মঘটের কথা বলছেন। শ্রমিকরা ধর্মঘট করছে, দাবি দাওয়ার আন্দোলন করছে এবং আমরা জানি এতে অনেকের বুক ফেটে যাচ্ছে। যেহেতু গণতান্ত্রিক আন্দোলন জোরদার হচ্ছে সেহেতু যারা জোতদার, জমিদার এবং মিল মালিকদের দালাল আছে তাদের নিশ্চিত হৃদকম্প হচ্ছে এবং সেইজন্য তারা এসব আটকাবার চেষ্টা করছে। কিন্তু আমরা জানি পশ্চিমবঙ্গে তাদের এই চেষ্টা কখনই সফল হবে না এবং এটা আমি ওদেরও জানিয়ে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা আমি আপনার সামনে তুলে ধরতে চাই, তা হল রিলিফ এবং দলবাজি সম্বন্ধে। কারণ এই দুটো নিয়ে ওরা অনেক কথা বলেছে। পশ্চিমবঙ্গে যে বন্যা গত কয়েক মাস আগে হয়ে গিয়েছে,. সেই ধরনের বিধ্বংসী বন্যা সারা ভারতবর্ষের ইতিহাসে কেউ কোনও দিন দেখে নি। স্যার, রিলিফের ব্যাপারে আপনি জানেন বিগত ৩০ বছর ধরে কংগ্রেস যে ধরনের কাজ করেছিল আমরা সেই ধরনের কোনও কিছু করতে পারি নি এবং ৩০ বছর ধরে যতটা কৃতিত্ব ওরা দেখিয়েছিল ততটা সেরকম কৃতিত্বও আমরা দেখাতে পারি নি। একটি নির্বাচিত কমিটিতে আমরা আছি, আমি, আমাদের মাননীয় সত্য বাপুলি মহাশয় আছেন, আমাদের বন্ধু অমল বাবু আছেন, সেখানকার একটা দলবাজির উদাহরণ আমি তুলে ধরতে চাই। বাংলাদেশে যখন আন্দোলন হচ্ছিল এবং সেখান থেকে উদ্বাস্তুরা এখানে এসেছিলেন তখন বিভিন্ন দেশ থেকে ত্রাণের জন্য আমাদের এখানে অনেক জিনিস এসেছিল, টাকা পয়সাও এসেছিল এবং আপনি জানেন কোটি কোটি টাকার জিনিস বাংলাদেশ রিলিফ কমিটির মারফৎ বিলি হয়েছিল এবং সরকারও সেখানে রিলিফ পাঠিয়েছিলেন। কিন্তু সেখানে দেখা গিয়েছিল যে, সরকারি যে কন্ট্রাক্টর সেখানে ছিল, সে বেনামে একজন কংগ্রেসি নেতা এবং সে সেখানে কোনও মাল

সাপ্লাই করে নি, কোনও জিনিস দেয় নি। সেই সময় একটা বর্ডার ক্যাম্প হয়েছিল, সে ক্যাম্পে শালবল্লা সাপ্লাই করার কথা ছিল। আমরা এটা আমাদের কমিটিতে দেখেছি এবং কমল বাবু এ বিষয়ে প্রশ্ন রেখেছিলেন। সেখানে বলা হয়েছে ৬০ কোটি টাকার শালবল্লা সাপ্লাই করা হয়েছিল। অথচ এনকোয়ারী করে দেখা গেল একটাও সাপ্লাই করা হয় নি এবং যে কন্ট্রাক্টরের সাপ্লাই করার কথা ছিল সেই কন্ট্রাক্টর একজন কংগ্রেসি নেতার ভাই। স্যার, আমরা কিন্তু এই রকম জিনিস করি নি, এই রকম বন্টন আমরা করি নি এবং এই শিক্ষা নিশ্চয়ই ওদের কাছ থেকে আমরা নিই নি, এটা আজকে ওদের জানা দরকার। গ্রামের সাধারণ মানুষ, যুবক ছাত্ররা আজকে এই বন্যাকে যেভাবে গ্রহণ করেছে তা সত্য বাবু যদি সত্য কথা বলতেন তাহলে নিশ্চয়ই তিনি সেটা স্বীকার করতেন। তিনি যা বলছেন তা সম্পূর্ণ মিথ্যা। আমি আপনার মাধ্যমে রিলিফ সম্বন্ধে আর বেশি কিছু বলছি না, অন্য প্রসঙ্গে যাচ্ছি। আমাদের পশ্চিমবঙ্গের মিউনিসিপ্যালিটিগুলির কথা রাজ্যপাল অত্যন্ত সংক্ষেপে বলেছেন। সারা পশ্চিমবঙ্গে প্রায় ১০০ মিউনিসিপ্যালিটি আছে। এই ১০০ মিউনিসিপ্যালিটিতে প্রায় ১৬ বছর ধরে কংগ্রেসি আমলে অ্যাডমিনিস্ট্রেটর বা একজিকিউটিভ অফিসার নিয়োগ করা ছিল। এই ১০০ মিউনিসিপ্যালিটির মধ্যে অন্তত পক্ষে ৮৮টিতে এই অবস্থা চলছিল গত ১৬ বছর ধরে। এই সমস্ত মিউনিসিপ্যালিটিগুলির একজিকিউটিভ অফিসাররা কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের সমস্ত টাকা ভেঙ্গে খেয়েছে। আপনারা যাঁরা বিভিন্ন মিউনিসিপ্যাল অঞ্চলে থাকেন — আমাদের সরকার পক্ষের বন্ধুরা বা বিরোধী পক্ষের বন্ধুরা, তাঁরা সকলেই এটা ভাল করে জানেন যে তাদের সেই সব জায়গার গত ১৬ বছরে কোনও রকম সংস্কার হয় নি।

[5-30 — 5-40 P.M.]

রাস্তা ঘাট প্রয়ঃপ্রণালীর উন্নতি হয় নি। সারা পশ্চিম বাংলায় মিউনিসিপ্যাল সার্ভিসকে একদম অধঃপতনের দিকে নিয়ে যাওয়া হয়েছিল। আজকে চোখ খুলে পশ্চিম বাংলার রাস্তা ঘাট দেখুন। শুধু কলকাতায় নয়, কলকাতার আশেপাশে মিউনিসিপ্যাল অঞ্চলে গিয়ে দেখে আসুন, নিশ্চয়ই স্বীকার করবেন ৩০ বছর ধরে যে সর্বনাশ আপনারা করেছিলেন তার কিছু পরিমাণ উন্নতি আমরা করবার চেষ্টা করেছি এবং করছি। বিরোধী পক্ষীয় সদস্যারা যারা মিউনিসিপ্যালটিতে আছেন তারাই স্বীকার করেন। আগে কলকাতায় রাস্তা ঘাট হত এবং তার ১ মাস পরেই আবার কন্ট্রাক্টররা নিয়োজিত হত এবং এইভাবে আপনারা ৩০ বছর ধরে কোটি কোটি টাকা খরচ করেছেন। ভাল করে খোঁজ নিলে দেখা যাবে যারা সেখানে কংগ্রেসি কর্মকর্তা ছিলেন তাদের ভাল ব্যবস্থা হয়ে গেছে। আমাদের এখানে মাননীয় প্রাক্তন মন্ত্রী আছেন, তিনি রাস্তা করার জন্য সিমেন্ট নিয়ে গিয়ে তাঁর কনস্টিটুয়েন্সিতে স্টেডিয়াম করেছেন। সুতরাং এই দিক থেকে আমরা গর্বিত। আজকে ক্ষমতা কুক্ষিগত করার প্রশ্ন উঠেছে। আপনারা জানেন, সারা পশ্চিম বাংলায় পঞ্চায়েতের যে পরীক্ষা হয়ে গেল তার তুলনা হয় না। এই পঞ্চায়েত নির্বাচনে বিরোধী দলের বন্ধুরা বিশেষ ভাবে যেতে পারেন নি বলে

শিড়পীড়ার কারণ হয়ে উঠেছে। আমাদের বামফ্রন্ট দলের সমর্থক যারা আছেন তারাই বেশির ভাগ দখল করেছেন। এরা মনে করছেন পঞ্চায়েত যদি সমস্ত ক্ষমতা দিয়ে দেয় — যেটা বামফ্রন্ট সরকার চাচ্ছেন — দীর্ঘদিন ধরে এরা যে ঘুঘুর বাসা তৈরি করেছিলেন তা ভেঙ্গে যাবে এবং যেভাবে সাধারণ মানুষের উপর শোষণ চলেছিল সেই শোষণ আর চলবে না। আপনারা জানেন, আগে ইউনিয়ন বোর্ড বা পঞ্চায়েতে যে নির্বাচন হত তাতে গ্রামের যিনি মাতব্বর কংগ্রেসি, জোতদার প্রভৃতি ব্যক্তি থাকতেন তাদেরই মনোনীত ব্যক্তিরা নির্বাচিত হত। এই প্রথমবার সাধারণ মানুষের প্রতিনিধিরা পঞ্চায়েতে গেছেন প্রাথমিক স্তর থেকে জেলা স্তর পর্যন্ত এবং এইজন্যই বিরোধী পক্ষের সদস্যদের সব চেয়ে বড় শিরঃপীড়ার কারণ। এই যে বিধ্বংসী বন্যা হয়ে গেল এই বন্যার মধ্য দিয়ে পঞ্চায়েত প্রমাণ করে দিয়েছে যে তারা সত্যিকারের জনগণের প্রতিনিধি। এরা না থাকলে বন্যার মোকাবিলা করা সম্ভব হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প এবং শ্রম দপ্তর সম্পর্কে দু-একটি কথা আপনার মাধ্যমে রাখতে চাইছি। অহেতুক বিরোধী সদস্যরা একটা বিপরীত চিত্র শিল্প সম্পর্কে আঁকবার চেষ্টা করেছেন। আপনারা সংখ্যা তথ্যের ভিত্তিতে ব্যাপারটা জানুন। বাংলাদেশ সম্পর্কে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বক্তব্য হচ্ছে যে, একমাত্র পশ্চিমবঙ্গেই আইন শৃঙ্খলা বর্তমান আছে যাতে করে সুষ্ঠু ভাবে ব্যবসা বাণিজ্য করা সম্ভব। ১৯৭০/৭১ সালে দেখেছি, মহারাষ্ট্র, গুজরাটে এবং মধ্যপ্রদেশে কারবার নিয়ে চলে গেছে এবং তারা বলেছিল পশ্চিমবঙ্গে আর কি করে শিল্প পরিচালনা করব।

শিল্পপতিরা মনে করেন আইন শৃঙ্খলা ও শ্রম বিরোধের প্রশ্নে পশ্চিম বাংলা এখন শীর্ষ স্থানে আছে। শিক্ষার সম্পর্কে একটা কথা বলব কংগ্রেসি আমলে শিক্ষার ব্যবস্থার পরিণতি কি হয়েছিল? ১৯৭২-৭৩ সালে বোম্বের কয়েকটি সংবাদপত্রে দেখেছি তাতে লেখা থাকত Candidate from West Bengal need not apply. ষ্টেটসের মতো বড় বড় কাগজেও কোম্পানির অ্যাডভারটাইজ দেখেছি তাতে লেখা থাকত পশ্চিম বাংলার যে সমস্ত ছাত্র ৭২-৭৩ সালে পাশ করেছে তাদের দরখাস্ত করবার দরকার নেই। শিক্ষার ক্ষেত্রে যেখানে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার স্থান সর্বপ্রথম ছিল সেখানে তা ওঁদের আমলে একদম নিচে নেমে গিয়েছিল। কিন্তু এখন শিক্ষা ব্যবস্থা যেভাবে পরিচালিত হচ্ছে তাতে আশা করব পশ্চিম বাংলার শিক্ষার জগতে ভারতবর্ষে আবার শ্রেষ্ঠ স্থান নেবে। পশ্চিম বাংলায় যে অরাজকতার রাজ চলছিল তার অবসান ঘটিয়ে এই সরকার সাধারণ মানুষের মধ্যে আশা আকাঙ্খার সৃষ্টি করতে পেরেছেন। এর আগে যে বন্যা হত তাতে দেখতাম সুদূর গ্রামাঞ্চল থেকে ভিখারির আগমন হত কিন্তু এবার এই এত বড় বন্যা হবার পরেও আমরা সেই জিনিস দেখি নি। অর্থাৎ পশ্চিম বাংলার মানুষের মধ্যে একটা আত্ম প্রত্যয়ের ভাব এসেছে বলে এই জিনিস হচ্ছে যার ফলে পশ্চিম বাংলা আবার নিজের মর্যাদায় ফিরে আসবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এবং অভিনন্দন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এইমাত্র যিনি বললেন তিনি তাঁর ভাষণের গোড়ার দিকে যে একটা গুরুতর কথা বলেছেন সেটা তার বলবার অধিকার আছে কিনা আমি জানতে চাই। তিনি বলেছেন বিরোধীরা সভার ভিতরে যে আচরণ করছেন সেটা বাস্তবের দিক থেকে ঠিক নয় এই কথা বলে তিনি সমস্ত বিরোধী দলের প্রতি একটা অভিযোগ করেছেন যেটা তাঁর বলার অধিকার আছে কিনা?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার এর মধ্যে কোনও প্রিভিলেজের প্রশ্ন নেই।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তার বিরোধিতা করছি। তার কারণ যে এই ভাষণ বাস্তব বর্জিত অনেক অসত্য তথ্য যুক্ত ও ভাঁওতাবাজিতে পূর্ণ। বাস্তবের সঙ্গে এর যে কোনও সম্পর্ক নেই তা আজকে প্রশ্নোত্তরের সময় প্রমাণিত হয়ে গেছে। রাজ্যপাল বলেছেন চাকুরি সংক্রান্ত নূতন নিয়োগনীতি আমার সরকার প্রবর্তন করায় রাজ্য সরকারের সংস্থা সমূহে, সরকারি প্রতিষ্ঠানগুলিতে স্থানীয় স্বায়ত্ত শাসন সংস্থা প্রভৃতির ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরিতে নিযুক্তি বাধ্যতামূলক হয়েছে।

[5-40 — 5-50 P.M.]

কিন্তু পৌর মন্ত্রী মহাশয় আজ তাঁর উত্তরে বললেন যে প্রায় ১৩০৮ চাকুরি থার্ড গ্রেড, ফোর্থ গ্রেড ও মাস্টার রোলে যাঁদের দেওয়া হয়েছে ইচ্ছামতো তিনি তাঁদের চাকরির ব্যবস্থা করেছেন। সেইজন্যই বলছি রাজ্যপালের ভাষণের সঙ্গে বাস্তবের যে কোনও সম্পর্ক নেই তা ১৮ নং অনুচ্ছেদ দেখলেই প্রমাণ পাওয়া যাবে। বন্যা ত্রাণ সম্পর্কে অনেক কথা বলা হয়েছে, একথা ঠিক যে পশ্চিম বাংলায় এবার যে বন্যা হয়েছে ইতি পূর্বে সেরকম আর হয় নি। কিন্তু একথাও ঠিক যে বন্যা ত্রাণের ব্যাপারে তাঁরা যে দুর্নীতি ও দলবাজির আশায় গ্রহণ করেছেন তা ইতিপূর্বে আর হয় নি। গ্রাম বাংলা পুনর্গঠনের ব্যাপারে যেভাবে কাজ হচ্ছে তাতে সমস্যার সমাধান হবে না। বাড়ি, ঘর যাঁদের পড়ে গেছে তাদের মধ্যে অনেকেই টাকা পাচ্ছে না, আবার অন্যদিকে যাদের বাড়ি, ঘর পড়ে নি তাদের যে ২০০ টাকা করে দেওয়া হচ্ছে তার মধ্যে থেকে আবার ৫০ টাকা পার্টি ফান্ডের জন্য নেওয়া হচ্ছে। এই রকম ভাবে দুর্নীতি চলছে। যাই হোক আগামী দিন যাতে বন্যা না হয় সেজন্য বন্যা নিয়ন্ত্রণের কোনও পরিকল্পনা এর মধ্যে নেই। মুর্শিদাবাদ জেলার এক দিকে কাঁদি মহকুমা, অপর দিকে জঙ্গীপুর মহকুমায় যদি বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা না করা হয় তাহলে আবার বন্যা হবে, মান সিং রিপোর্টে জঙ্গীপুর মহকুমার ফারাক্কা থেকে আরম্ভ করে লালগোল পর্যন্ত পদ্মার ধারে বাঁধ দেবার কথা ছিল কিন্তু তা হয় নি। বাদশাহী আমলে এই বাঁধ ছিল সেটা ভেঙ্গে গিয়েছে, এটা যদি না করা হয় তাহলে প্রতি বৎসর সেখানে বন্যা হবে। এ ছাড়া ২৮ বর্গ মাইল

এলাকা যে ডুবে আছে তার জল নিকাশি ব্যবস্থা এখনও হচ্ছে না, সুতরাং বন্যা ত্রাণ নিয়ে যেমন দলবাজি চলছে তেমনি বন্যা নিয়ন্ত্রণের পরিকল্পনা রাজ্যপালের ভাষণে নেই। শিক্ষার কথা বলব যে প্রাথমিক শিক্ষা অষ্টম শ্রেণী পর্যন্ত ফ্রি করেছেন এটা ভাল কথা, এর আগে কংগ্রেস সরকার অষ্টম শ্রেণী পর্যন্ত মেয়েদের ফ্রি করেছিলেন আর, আপনারা ছেলেদের পর্যন্ত এক্সটেন্ড করলেন। নির্মল বাবু শিক্ষার ক্ষেত্রে গণতন্ত্রের কথা বলেছেন, গণতন্ত্র রক্ষা করার জন্য দুর্নীতির ব্যাপারে ইউনিভার্সিটির সমস্ত নির্বাচিত বোর্ড ভেঙ্গে দেওয়া হল রাজ্যপাল মহাশয় গত বছর বলেছিলেন নূতন ভাবে আইন করে নূতন ভাবে বিশ্ববিদ্যালয়ের কাউন্সিল ও সিনেটের নির্বাচন করবেন। কিন্তু আজ পর্যন্ত সিনেট সিন্ডিকেট গঠন করার ব্যাপারে নূতন কোনও আইন হাউসে প্লেস করা হয় নি তার কারণ নিজেদের লোক যাদের সেখানে বসিয়েছেন তাদের যাতে টাইম এক্সটেন্ড করা যায় সেইজন্যই তাঁরা এই ব্যবস্থা করে গণতন্ত্রের গলা টিপে ধরছেন।

প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে প্রথম বছর যখন এঁরা আসেন তখন বলেছিলেন ১ হাজার প্রাইমারি বিদ্যালয় দেবেন। গতবার বলেছিলেন হাজার দেবেন, এবারে বললেন ১৩শো দেবেন। আগের ২ হাজার প্রাইমারি স্কুলের মধ্যে একটা প্রাইমারি স্কুলও নিয়োগপত্র পায় নি। সেজন্য বলছিলাম রাজ্যপালের ভাষণ বাস্তব বিবর্জিত, তাঁরা পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা ভাঁওতা দেবার অপচেষ্টা করেছেন। মাধ্যমিক স্তরের কথা বলতে চাই না, সবাই জানেন বিভিন্ন ম্যানেজিং কমিটি, বিভিন্ন স্কুলকে নিয়ে কিভাবে নৈরাজ্য অশান্তি ঘটছে। মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস বলছিলেন যে গ্রাম বাংলায় খুব উদ্দীপনা দেখা দিয়েছে। উদ্দীপনা দেখা দিয়েছে কিসের — খুন, রাহাজানি, লুঠতরাজ এই সবের উদ্দীপনা দেখা দিয়েছে। বর্গা অপারেশনের নামে কি করে সি. পি. এম.-র কেডাররা জমি দখল করবে তার জন্য উদ্দীপনা দেখা দিয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি প্রকৃত যারা বর্গা তারা যদি সি. পি. এম.-র লোক না হয় তাহলে তার বর্গা রেকর্ড করা হচ্ছে না। অপরপক্ষে যেখানে বর্গার কোনও প্রশ্ন নেই, নিজেরা চাষ করছে, ক্ষুদ্র মাঝারি চাষী, জমি থেকে ২/১ মাইল দূরে তার বাড়ি, সেখানে জোর করে সি. পি. এম.-র লোকেরা বলছে আমরা তার বর্গাদার। এই রকম অভিযোগ আমরা বিভিন্ন সময় মন্ত্রী মহাশয়ের কাছে বলেছি, প্রশাসনের কাছে বলেছি, স্পেসিফিক কেস দিয়ে বলেছি যে এইভাবে তারা জোর করে সি. পি. এম.-র লোকেরা তাদের নাম বসাচ্ছে। উদ্দীপনা দেখা দিয়েছে জোর করে বর্গা রেকর্ড করা, জোর করে ছিনতাই, মার্ডার করার ব্যাপারে। আমি অ্যাডজোর্নমেন্ট মোশনের সময় বস্ত্র শিল্প, প্রেসের ব্যাপার তুলেছি। এখন পর্যন্ত তাঁরা বলছেন প্রেস ধর্মঘট মিটে গেছে। তাঁরা কি বলতে পারেন পশ্চিমবঙ্গে যে প্রেস ধর্মঘট চলছিল সবগুলি খুলেছে কিনা? যদি খুলে যায় তাহলে তাদের নেতাদের বাড়ি-ঘর ঘেরাও করা হচ্ছে কেন? তাদের উপর অন্যায় অত্যাচার করা হচ্ছে কেন? এজন্য অনেক বড় বড় প্রেস পশ্চিমবঙ্গ থেকে বাইরে চলে যাচ্ছে। মুর্শিদাবাদ জেলার আর একটা শিল্পের কথা বলছি সেটা হচ্ছে বিড়ি শিল্প। জঙ্গীপুর মহকুমায় ৭।। লক্ষ লোকের

মধ্যে ৫।। লক্ষ লোক এই বিড়ি শিল্পের সঙ্গে জড়িত ডাইরেক্টলি অর ইনডাইরেক্টলি। ১৮ মাস হয়ে গেল ওখানকার ইউনিয়ন বিভিন্ন সময় শ্রম মন্ত্রীর কাছে আবেদন করেছেন যে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট, বিড়ি অ্যান্ড সিগার অ্যাক্ট চালু করার জন্য। কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও কনফারেন্স-এর ব্যবস্থা করা হয় নি। মালিক পক্ষকে ডেকে সেই মিনিমাম ওয়েজেস অ্যাক্ট, বিড়ি অ্যান্ড সিগার অ্যাক্ট চালু করার কোনও ব্যবস্থা করা হয় নি। তার ফলে এই লক্ষ লক্ষ দুঃস্থ গরিব বিড়ি শ্রমিকদের ব্যাপারে কোনও রকম ব্যবস্থা হয় নি। তাই বলছিলাম রাজ্যপালের ভাষণে এই সমস্ত খেটে খাওয়া দুঃস্থ মানুষদের সম্বন্ধে কিছু ব্যবস্থা নেই। আজকে বিদ্যুতের যা অবস্থা তাতে শিল্প তো ধ্বংসের পথে, ছেলে মেয়েদের লেখাপড়ার যে কি অবস্থা সেটা গার্জেন মাত্রেই বুঝতে পারছেন। ছেলেমেয়েরা ঠিক যখন পড়তে বসবে সেই সময়ে লোডশেডিং। এই ব্যাপারে কোনও সমাধান হচ্ছে না। আইন শৃঙ্খলার কথা অনেকে বলেছেন, আইন শৃঙ্খলার কথা বলতে গিয়ে মাননীয় চীফ হুইপ উত্তরপ্রদেশ কি বিহারের কথা বলেছেন, সেখানে যা হচ্ছে সেটা নিশ্চয়ই নিন্দনীয়। কিন্তু এখানে প্রত্যেক দিন গড়ে ৫টা খুন হচ্ছে, ছিনতাই, ডাকাতি, চুরি ক্রমশ বেড়ে যাচ্ছে, সে সম্বন্ধে কিছু বললেন না। সুতরাং এই যেখানে হচ্ছে বাস্তব পরিস্থিতি; এই পরিস্থিতিতে মাননীয় রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণের উপর আমি যে সংশোধনী নিয়ে এসেছি সেই সংশোধনী গ্রহণ করার অনুরোধ জানিয়ে এবং রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মরিচঝাঁপির রক্তাক্ত পথে বিধানসভার বাজেট অধিবেশনের যাত্রা শুরু হয়েছে। মাননীয় রাজ্যপাল এই অভিভাষণ উদ্বোধন করে তাঁর লিখিত বক্তৃতায় অনেক কথা বলেছেন। কিন্তু এমন দুর্ভাগ্যের বিষয় মরিচঝাঁপির ছিন্নমূল সহস্র সহস্র উদ্বাস্তুর উপর যে অত্যাচার হয়েছে সেখানে যে ভাবে হত্যা করা হয়েছে এবং পুলিশের গুলিতে শিশু বৃদ্ধ নারী নির্বিশেষে তারা মৃত্যু বরণ করেছে সেই সম্বন্ধে একটি কথাও নাই। এখানে অবরোধ সৃষ্টি করে সেখানে পানীয় জল যেতে দেওয়া হয় নি, খাদ্য যেতে দেওয়া হয় নি — এই অবরোধের মাঝখানে অনাহারে পানীয় জলের অভাবে খাদ্যের অভাবে, চিকিৎসার অভাবে বৃদ্ধ এবং শিশুরা মারা গিয়েছে — এই যে নিষ্ঠুর আচরণ তার সম্বন্ধে আমাদের রাজ্যপাল তাঁর ভাষণে একটি শব্দও লেখেন নাই। বরং তিনি বলেছেন এখানে উদ্বাস্তুদের বসবাসের বা তাদের সমস্যার সমাধানের কোনও অবকাশ নাই। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করি যারা পুলিশের গুলিতে মারা গেল, যে মা বোনের উপর সেখানে পাশবিক অত্যাচার হল একথাও তিনি বলতে পারলেন না। তিনি কি এদের জন্য একটু সমবেদনাও প্রকাশ করতে পারলেন না? কাজেই আজ আমি মনে করি যে রাজ্যপালের এই নৈতিক সাহস নেই যে সরকারের অবিচারের অত্যাচারের বিরুদ্ধে একটি

কথাও বলবার --- কার জন্য? বাংলাদেশের লক্ষ লক্ষ মানুষের লক্ষ লক্ষ টাকা ব্যয় করে কেন রাজ্যপালকে রাখা হয়েছে? কেন রাজ্যপালের জন্য সাধারণ মানুষ টাকা খরচ করবে। আজ এই প্রশ্ন উঠেছে। আজ কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের এই দাবি যিনি সাধারণ কথা বলতে পারেন না — সরকার যখন অত্যাচার করবে তার জন্য তিনি একটি কথাও বলতে পারবেন না। তিনি নীরব ভাবে এই অত্যাচার সহ্য করবেন — এই জন্য কি আমরা লক্ষ লক্ষ টাকা জনসাধারণের ব্যয় করি। জনসাধারণের জন্য তো আমরা লক্ষ লক্ষ টাকা ব্যয় করি না। কাজেই এই প্রশ্ন আজ দেখা দিয়েছে। শুধু তাই নয় আজ শুধু এখানে মরিচঝাঁপির ব্যাপার নয় — আমরা দেখছি সারা রাজ্যে একটা সন্ত্রাসের রাজত্বের সৃষ্টি হয়েছে। খাদ্য পানীয় জল ইত্যাদি নিয়ে দলবাজি হচ্ছে। আমরা গ্রামে গ্রামে দেখতে পাচ্ছি কৃষকের উপর জুলুমবাজি চলছে তার কোনও প্রতিকার হচ্ছে না। আমরা দেখছি রাজ্যে খুন ডাকাতি চুরি ছিনতাই ব্যাপক ভাবে বেড়ে চলেছে, এখানে সমাজ বিরোধীদের অবাধ রাজত্ব চলেছে তার প্রতিকারের কোন ব্যবস্থা নাই। সেখানে রাজ্যপাল যদি সরকারের এই অবিচারের বিরুদ্ধে কোনও প্রতিবাদ না করেন তাহলে আমি জানি না কি কারণে আমরা রাজ্যপালকে বসিয়ে রাখব। যাই হউক, আমি মরিচঝাঁপি থেকে ঘুরে এলাম — এখানে কোনও কথা বলবার আগে আমি বলতে চাই এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতির দাবি নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে, অনেক বেদনার সৃষ্টি হয়েছে — কাল থেকে অনেক চিৎকার হয়েছে -- নিশ্চয়ই যুক্তি সঙ্গত কারণে এই বিবৃতি দেওয়ার দরকার ছিল। আমি এখানে সুস্পষ্ট ভাবে বলতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রী বারবার এই মরিচঝাঁপির ব্যাপার নিয়ে অনেক অসত্য কথা বলেছেন। তিনি বলেছেন পুলিশের গুলিতে মাত্র দুইজন মারা গেছে। তিনি বলেছেন সেখানে কোনও অবরোধ সৃষ্টি করা হয় নি, তিনি বলেছেন পানীয় জল এবং খাদ্য সামগ্রী নেবার জন্য কোনও অবরোধ সৃষ্টি করা হয় নি। এই সব কথা তিনি বারবার বলেছেন। তিনি হাইকোর্ট রুলিং-এর কথা বলে বলেছেন সেখানে সকলেই যেতে পারেন, সেখানে কোনও অবরোধ নেই। বিধানসভার বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যখন তিনি দাবি করেন এবং এই সম্বন্ধে বিস্তৃত আলোচনা করেন তার জবাবে বলেছেন যে আপনি সেখানে যেতে পারেন এবং আমরা বরং চাই যে সকলে আমাদের সঙ্গে সহযোগিতা করুন। এই কথা মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন। কৈ একথা তো বলেন নি যে আপনারা সেখানে গেলে বনরক্ষা আইনের আপনাদের অনুমতি নিতে হবে। আজকে সেজন্য আরও বেশি কারণে এর একটা বিবৃতি দেওয়া দরকার। সেখানে সংবাদপত্রের কণ্ঠরোধ করা হয়েছিল, সাংবাদিকরা সেখানে যেতে পারে নি, সেখানে পশ্চিম বাংলার প্রখ্যাত সাংবাদিকরা যেমন আনন্দবাজার, যুগান্তর, অমৃতবাজার বসুমতী, সত্যযুগ প্রভৃতির রিপোর্টাররা সেখানে গিয়েছিলেন তাঁদের সেখানে বাধা দেওয়া হয়েছিল। এই অবরোধ নগরীতে তারা ঢুকেছিলেন — আমরা তাদের নিয়ে যায় নি বটে কিন্তু আমরা বিধানসভার সদস্যারা, বিধানসভার বিরোধী দলের নেতা যখন যাচ্ছিলেন তখন স্বাভাবিক কারণে সাংবাদিকরা সংবাদ সংগ্রহের জন্য গিয়েছিলেন।

এখানে মুখ্যমন্ত্রী বলছেন দুজন মারা গিয়েছে, তারা বলছেন ৫০ জন মারা গিয়েছে। এখানে মহিলাদের উপর অত্যাচার হয়েছে। যে সংবাদপত্রের স্বাধীনতার জন্য আমরা এত লড়াই করেছিলাম, ভারতবর্ষের কোটি কোটি লোক গণতান্ত্রিক অধিকারের জন্য লড়াই করেছিল, সেই সংবাদপত্রকে আবার করা হয়েছে কি? তারা ফিরে আসবার সময় তাদের গ্রেপ্তার করা হয়েছে। এর অর্থ কি? এই সরকার সংবাদপত্রের স্বাধীনতা চায় না? তিনি যদি মনে করেন তবে বিবৃতি দেন যে সংবাদপত্রে যেসব খবর বেরিয়েছে তা মিথ্যা। যদি তাই হয় এখানে আমাদের স্বাধিকার রক্ষা কমিটি আছে তাদের সেখানে দাঁড় করাতে পারেন, তাদের নামে মানহানীর কেস করতে পারেন। তিনি বারবার বলেছেন যে বাংলা দেশে একটা সরকার চলছে, পশ্চিমবঙ্গে একটা সরকার চলছে আর তার মাঝখানে মরিচঝাঁপিতে আর একটা সরকার চলছে। তারা টাকা নিয়ে জমি বিলি করছে, সেখানে অস্ত্রশস্ত্র তৈরি হচ্ছে অর্থাৎ সেখানে একটা জাতীয় সরকার তৈরি হয়েছে। কে তার রাষ্ট্রপতি সেটা পরে বলব, কে তার প্রধানমন্ত্রী। যাই হোক বাইরে যদি আর কেউ একথা বলত তাহলে আমি তাকে গাঁজাখোর বলতাম। যাই হোক, সেখানে গিয়ে দেখলাম কঙ্কালসার মানুষ, আশ্রহীন মানুষগুলি সব আছে, সেখানে কোনও রাষ্ট্রপতিও দেখলাম না, কোনও প্রধানমন্ত্রীকেও দেখলাম না। সেখানে দেখলাম সেই উদ্বাস্তুরা, ছিন্নমূল উদ্বাস্তুরা যারা পশ্চিম বাংলায় এসেছে, যারা একদিন আমাদের পশ্চিম বাংলার স্বার্থে, ভারতবর্ষের স্বার্থে সমস্ত হারিয়ে এখানে এসেছে, সেই ছিন্নমূল লোকগুলিকে দেখলাম খেতে পাচ্ছে না, পড়তে পারছে না, কান্নাকাটিতে ভেঙ্গে পড়ছে। এটা আমাদের কথা নয় সংবাদপত্রে পরশু দিন বেরিয়েছে। আজকে মন্ত্রী সেকথা শুনেছেন। তিনি তার প্রতিবাদ করতে পারতেন এবং তা করা দরকার ছিল। মুখ্যমন্ত্রী মহাশয় বলতে পারতেন যে এটা আমি জানতাম না, সরকারি কর্মচারী আমাকে বিভ্রান্ত করেছে, আমাদের সেখানে নাকি মরিচঝাঁপিতে গ্রেপ্তার করা হয়েছে। আমাদের নাকি সতর্ক করে দেওয়া হয়েছিল, বাধা দেওয়া হয়েছিল বলেছেন কিন্তু এটা সম্পূর্ণ অসত্য কথা। মরিচঝাঁপিতে আমাদের যখন নিয়ে যাওয়া হয়, আমরা যখন যাই তখন কেউ আমাদের বাধা সৃষ্টি করে নি। মরিচঝাঁপিতে যখন আসি আমাদের অত্যন্ত বিনীত ভাবে সেখানকার এস. ডি. পি. ও., অনুরোধ করেন যে একবার চলুন আমাদের অফিসে। আমরা সব এম. এল. এ-রা যাই এবং সব সাংবাদিকরা যান, সেখানে ভদ্রভাবে আমাদের সঙ্গে আচরণ করা হয়। সেখানে এ. ডি. এম. ছিলেন, বিভিন্ন পুলিশ অফিসার ছিলেন, আর একজন মিলিটারি কমাণ্ডান্ট ছিলেন, জানি না তিনি [illegible] যুদ্ধ ঘোষণা করেছেন, তার কথা একটু পরে বলব। [illegible] আমাদের এখানে আনলেন কি গ্রেপ্তার করবার জন্য? তারা বললেন যে [illegible] কোনও প্রশ্নই উঠে না, আপনাদের সঙ্গে একটু আলাপ আলোচনা করবার জন্য এসেছি। আমরা বললাম যে দেখুন আপনারা গ্রেপ্তার করতে পারেন। আমরা হাইকোর্টের অর্ডারের পরে এখানে কিছু খাদ্য নিয়ে এসেছিলাম এই দুঃস্থদের দেবার জন্য, আপনারা ইচ্ছা করলে আমাদের গ্রেপ্তার করতে পারেন, তারা বললেন যে গ্রেপ্তারের কোনও প্রশ্নই উঠে না। তারা আমাদের জিজ্ঞাসা করলেন যে কিভাবে আমরা যাব। তিনিই আমাদের জন্য একটা লঞ্চ ঠিক

করে পাঠিয়ে দিলেন।

[6-00 — 6-10 P.M.]

আমরা সেখানে যেতে প্রতিবাদ. করেছিলাম, বলেছিলাম যদি প্রথমে সেখানে যেতে হবে তো সেখান থেকে এলাম কেন? সেখানে আমাদের গ্রেপ্তার করতে হবে। সেখানে দু' ঘন্টা বসিয়ে রাখল পুলিশ. স্টেট বাসে। সেখানে আমাদের কি করে গ্রেপ্তার করা হয়? জিজ্ঞাসা করলাম কেন গ্রেপ্তার করছেন? কোনও কারণ নাই, কোনও বিবৃতি নাই। এ কোন রাজত্ব চলেছে? এটা পাগলের রাজত্ব? তুকলঘের রাজত্বের কথা শুনেছি, কোনও আইন নাই, কানুন নাই, মুখ্যমন্ত্রীর ইচ্ছা হয়েছে, এদের গ্রেপ্তার কর, তাঁরা বললেন আমাদের উপর হুকুম এসেছে, আমরা কি করি. তারা নামও জানেন না. কার নামে ওয়ারেন্ট, নিজ নিজ নাম জিজ্ঞাসা করলেন, জনতা পার্টির বিশিষ্ট নেতারা ছিলেন বলে থাকার ব্যবস্থা হল, খাবারও ব্যবস্থা হল. তা না হলে মশার কামড়ে পড়ে থাকতে হত. কি যে অবস্থা হত? সাংবাদিকদের গ্রেপ্তার করা হল, যারা বিশিষ্ট সংবাদপত্রের প্রতিনিধি, সারা ভারতবর্ষের যারা প্রতিনিধিত্ব করে, তাঁদের গ্রেপ্তার করা হল, তাঁদের উপর এই অত্যাচার কেন? তাঁদের আটকে রাখা হল, পরে তাঁদের ব্যক্তিগত জামিনে খালাস দেওয়া হল, ছেড়ে দেওয়া হল। এই যে অবিচার চলেছে তার বিরুদ্ধে আজকে বিরোধী পক্ষ থেকে নিশ্চয়ই দাবি উঠেছে এবং সেই দাবি যুক্তি সঙ্গত দাবি. মুখ্যমন্ত্রীকে একটা বিবৃতি দিতে হবে। আমি একথা বলে উদ্বাস্তুদের সম্বন্ধে দুই একটি কথা বলতে চাই। আমরা গভর্নরকে জানাব, কেন্দ্রীয় সরকারকে জানাব, রিফিউজীদের বিরুদ্ধে একটা যুদ্ধ ঘোষণা করা হয়েছে. দেখলাম ২৫/৩০ খানা লঞ্চ. পুলিশ মিলিটারি সব রয়েছে. আর্মড পুলিশ রয়েছে, জানি না কত রাইফেল রয়েছে, কত স্টেনগান রয়েছে, দেখলাম শত শত ছাওনি, আমরা কি অপরাধ করলাম? অনেক ভেবে চিন্তে বসিরহাট থেকে বলা হল ২৬(ডি) ধারা অনুসারে আমরা দোষী. আমরা ট্রেসপাস করেছি, অর্থাৎ বিনা অনুমতিতে মরিচঝাঁপিতে ঢুকেছি। সেটা কি? ২৬(ডি) তে আছে? কেউ গরু চরাতে পারবে না, ফসল নষ্ট করতে পারবে না। এই সরকার নির্লজ্জ, একটু লজ্জা থাকা দরকার। কিন্তু নির্লজ্জ সরকারের কোনও লজ্জা নেই।

**(আইন মন্ত্রী মহাশয়কে লক্ষ্য করে)**

আপনি তো আইন মন্ত্রী, মুখ্যমন্ত্রীকে কিছু আইন শেখান, তাঁকে বলুন যে একটু বুদ্ধি থাকা দরকার. সাধারণ বুদ্ধিও নেই। ৩০ হাজার মানুষ সেই মরিচঝাঁপিতে বসে আছে, তারা সেখানে ঘর বেঁধেছে, নিজেরা সেখানে জীবিকার্জনের ব্যবস্থা করেছে, তারা বিস্কুটের কারখানা করেছে, সেখানে মাছ ধরছে, সেখানে বন আছে। কি বন? কয়েকটি ঝাউ গাছ, আর কি আছে সেখানে? নারকেল গাছ। ১৪ দিন অবরোধের সময় তারা নারকেল গাছের আগা খেয়েছে. আর কি খেয়েছে? আপনি স্যার, শুনলে অবাক হবেন, তারা বিড়িয়া ঘাস খেয়েছে,

যদু পালং শাক খেয়েছে, শুনলাম সেখানে তারা এই ঘাসকে যতি ঘাস বলছে, সেই ঘাস খেয়ে তারা বেঁচে আছে। এই খেয়ে কি কেউ বেঁচে থাকতে পারে? অনেকে মারা গেছে। ১২৪ জন নিখোঁজ হয়েছে, পুলিশ তাদের তুলে নিয়ে গেছে, অত্যাচার যে কি হয়েছে কি আর বলব?

৬০ জনের মৃত্যু হয়েছে, এটা খোঁজ নিন। বিশাখা মন্ডল বলে একটি মেয়ে প্রকাশ্য মিটিংয়ে বলল আমাকে বিবস্ত্র করা হয়। আর যা বলল তা আমার পক্ষে এই সভায় দাঁড়িয়ে বলা সম্ভব নয়। আর একজন সতীশ মন্ডল তার মেয়ে সেখানে স্টেটমেন্ট দিয়েছেন। আমি ধন্যবাদ দিই ফরওয়ার্ড ব্লককে, তারা প্রশ্ন তুলেছেন সেখানে মা বোনের উপর অত্যাচার হয়েছে কিনা সেটা দেখা হোক। সবিতা ডালী বলে একজনের উপর পাশবিক অত্যাচার হয়েছে। সে এখনও নিখোজ। হয়ত তাকে মেরে ফেলে দেওয়া হয়েছে। তারা শিডিউল্ড কাস্ট বলে তাদের উপর এই অত্যাচার হচ্ছে কিনা জানি না। কিন্তু এই অত্যাচারের কারণ কি? মরিচঝাঁপিতে এইসব ঘটনা ঘটছে। এগুলো নূতন ঘটনা নয়, দীর্ঘদিন ধরে ঘটছে। প্রথমত এই বিধানসভার একজন দায়িত্বপূর্ণ সদস্য তিনি দন্ডকারণ্যে গিয়ে তাদের উস্কানি দিয়ে এসেছেন, তোমরা চলে এস, এখানে তোমাদের ব্যবস্থা করব। তাঁর কথাতেই তারা এসেছিলেন। তারপর বামফ্রন্টের একদল লোক বাধার সৃষ্টি করে, অনেকে নানা ভাবে তাদের উপর অত্যাচার চালায়। তারপর সেখানে ফিরে যায় কিছু লোক, কিছু লোক কাশীপুরে থাকে। সেখানে তাদের উপর গুলি চালানো হয়। তারপর ছিটকে আমতলীতে থাকে। তারপর সেখান থেকে একটা সামুদ্রিক চরে, ২৪ পরগনা জেলায় বঙ্গোপসাগরের চরে গিয়ে তারা পৌছায়। সেখানে কিছু নেই। কয়েকটি ঝাউ গাছ আছে, মূল্যবান গাছ নেই, কিছু কিছু সুন্দরী গাছ আছে। মুখ্যমন্ত্রী বলছেন তারা জঙ্গল কাটছে, আইন মানছে না। তিনি দেখে আসুন কোন গাছ আছে। একটা মূল্যবান গাছও নেই। বাংলাদেশের স্বার্থে, উদ্বাস্তুদের স্বার্থে যদি তারা সেই চরে বসবাস করে তাহলে আপত্তির কি আছে? আমরা যখন যাই প্রাকাশ্য সভায় উদ্বাস্তু উন্নয়নশীল সমিতির চেয়ারম্যান সতীশ মন্ডল বলেন, আমরা কারও অনিষ্ট করতে চাই না, আমরা নিজের পায়ে দাঁড়াতে চাই। আমরা কারবার করছি, জীবিকা অর্জনের চেষ্টা করছি। আমাদের জ্যোতি বাবু নিজে বলেছিলেন প্রকাশ্য ভাবে স্টেটমেন্ট দিলেন যে আমার হাতে ক্ষমতা এলে আপনাদের এখানে পুনর্বাসনের ব্যবস্থা করব। প্রায় ২০/৩০ হাজার ব্যক্তির পক্ষে প্রায় ১৫ হাজার লোকের উপস্থিতিতে সেখানকার বিশাল ময়দানে সভা হয়, সেখানে এই স্টেটমেন্ট দেন সেখানকার জেনারেল সেক্রেটারি তিনিও সেখানে বক্তব্য রাখেন। বিভিন্ন ব্যক্তি বক্তৃতা দেন। তারা বলেন, জ্যোতি বাবু বলেছিলেন আমরা এখানে ব্যবস্থা করব। তারা আমাদের ডেকে আনলেন। আমাদের এনে এখানে টিয়ার গ্যাস চালালেন। আমরা শুনলাম ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. থেকে সেল নিয়ে এসেছে, আমরাও নিয়ে এসেছি। তাদের উপর বেপরোয়া ভাবে টিয়ার গ্যাস ছোঁড়া হয়েছে কোথায়? বর্বরতার নিদর্শন হিসাবে নিরীহ লোকদের উপর টিয়ার গ্যাস ছোঁড়া হয়েছে যখন তারা কুমীরমারিতে খাদ্য আনতে গিয়েছিল, জল আনতে

গিয়েছিল। সেখানে তারা যাতে জল নিতে না পারে সেজন্য টিউবওয়েলের মাথা ভেঙ্গে দেওয়া হয়েছে। বহু কষ্ট করে পালা করেছিল। ১৬৯ পালা ভেঙ্গে দেওয়া হয়েছে। এখানে অনেক হৃদয়বান সদস্য আছেন, তাঁরা শুনলে আশ্চর্য হয়ে যাবেন, শীঘ্রই পুলিশের অভিযান চলবে, হাজার হাজার উদ্বাস্তু যারা চালা ঘর করে সেগুলো ভেঙ্গে নদীতে ভাসিয়ে দেওয়া হবে।

[6-10 — 6-20 P.M.]

যারা বাধা দিতে যাবে তাদের হত্যা করা হবে এই কথা সেখানে শুনে এলাম। এই অবস্থা যদি চলে তাহলে ভারতবর্ষে জালিয়ানাওয়ালাবাগে যে অবস্থা হয়েছিল এবং তার জন্য সারা ভারতবর্ষে যে নব জাগরণের সৃষ্টি হয়েছিল সেই অবস্থা হবে। এটা আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি। আজকে সেখানে উদ্বাস্তুদের উপর যদি এইভাবে অত্যাচার চলতে থাকে তাদের ঘর যদি ভেঙ্গে দেওয়া হয় আগুন লাগিয়ে দেওয়া হয় তাদের যদি নির্বিচারে হত্যা করা হয় তাহলে আপনারা জেনে রাখুন এই মরিচঝাঁপি ভারতবর্ষে একটা নূতন ইতিহাসের সৃষ্টি করবে আপনারা সতর্ক হন। যে সমস্ত উদ্বাস্তু এসেছে তারা কোনও সাহায্য চায় না — তারা সাহায্য না নিয়ে সেখানে ব্যবসা বাণিজ্য করে হাতের কাজ করে নিজেদের জীবিকা নির্বাহ করতে চাচ্ছে। তারা আমাদের প্রতিশ্রুতি দিয়েছে যে তারা কোনও রকম সরকারের অনিষ্টকর কাজ করবে না। তারা বলছে যে আমাদের পশ্চিম বাংলার এক কোণে বাস করার জন্য সহযোগিতা করুন। মেয়েরা কাঁদতে কাঁদতে বলছে আমাদের আবার দন্ডকারণ্যে পাঠাবার আগে জ্যোতি বাবু তাঁর পুলিশ বাহিনী দিয়ে আমাদের হত্যা করুন। আমি আমার বক্তব্যের মাধ্যমে সেখানকার মোটামুটি অবস্থা সম্পর্কে আপনাদের জানালাম।

(গোলমাল)

এখানে এই রকম গোলমাল করার আগে আপনারা একবার সেখানে যান না তাদের এলাকা একবার ঘুরে আসুন তাহলে বুঝতে পারবেন। এখন জ্যোতি বাবু বলছেন আমি সেখানে যাব। তো এই অবস্থা দীর্ঘ দিন চলছে তাহলে এতদিন সেখানে যান নি কেন? পুলিশ পাঠিয়ে তাদের হত্যা করলেন মেয়েদের উপর পাশবিক অত্যাচার তা আপনি তাদের বোঝাতে যাবেন। তাদের বোঝান আমাদের কোনও আপত্তি নেই। আমরা তাদের ডেকে আনি নি আপনারাই তাদের ডেকে এনেছিলেন। আমরা প্রতিবাদ করছি যখন তাদের উপর অত্যাচার চলছে। এই ব্যাপারে দায়ী যদি কেউ হয়ে থাকেন তাহলে আপনারাই দায়ী। আপনারা বলেন কেন্দ্র থেকে শ্রী মোরারজী দেশাই আপনাদের চিঠি লিখেছেন। এই রকম বিভ্রান্তিকর চিঠির কথা আমাদের সামনে তুলবেন না। যদি কেউ দন্ডকারণ্যে যায় তাহলে নিশ্চয় তাদের দায়িত্ব গ্রহণ করা হবে। এই দন্ডকারণ্যে এদের ব্যবস্থা কে করেছে? কংগ্রেস সরকার করেছে জনতা সরকার করে নি। সেখানে উদ্বাস্তুদের নানা রকম অসুবিধা আছে। রাজ্যপাল তাঁর ভাষণে

**মিঃ স্পিকার ঃ** নীতি নিয়ে প্রশ্ন হয় না।

### ময়ূরাক্ষী সেচ প্রকল্পের দ্বারকা-ব্রাহ্মণী খাল

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ময়ূরাক্ষী সেচ প্রকল্পের উত্তর খাল বিভাগের অধীন দ্বারকা-ব্রাহ্মণী খালের কয়েকটি শাখা ও বিতরণী খালের মধ্যে অনুমোদিত অস্থায়ী বাঁধ দিয়া বা পাহাড় কাটিয়া সেচজলের স্বাভাবিক প্রবাহ রুদ্ধ করিয়া নিম্নাংশের সেচ এলাকাভুক্ত জমির সেচজল প্রাপ্তির বিঘ্ন ঘটানো হইতেছে ; এবং

(খ) অবগত থাকিলে, ইহার প্রতিকারস্বরূপ সরকার কি কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) এইরূপ কোনও বিঘ্ন ঘটানোর খবর বর্তমানে সরকারের কাছে নাই। তবে এই ধরনের বিঘ্ন সৃষ্টিকারী অপচেষ্টার গুজব মাঝে মধ্যে পাওয়া যায়।

(খ) এই প্রশ্ন ওঠে না।

### ভ্রমণার্থী আকর্ষণের জন্য বকখালি-ফ্রেজারগঞ্জ অঞ্চল

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভ্রমণার্থীদের আকর্ষণ করার জন্যে সুন্দরবনের বকখালি-ফ্রেজারগঞ্জে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) বর্তমানে ঐ স্থানে টুরিস্টদের জন্যে কি কি ব্যবস্থা রয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) ভ্রমণার্থীদের সুবিধার জন্য বকখালিতে বর্তমান পর্যটন আবাসটির সম্প্রসারণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) বর্তমানে বকখালিতে একটি ১৮ শয্যা বিশিষ্ট পর্যটন আবাস আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বছরে কতজন পর্যটক ঐ সমস্ত অঞ্চলে যান?

**শ্রী পরিমল মিত্র ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কি ধরনের সম্প্রসারণ হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেখানে একটা রিসেপশন প্যাভেলিয়ান হবে, একটা রেস্টুরেন্ট হবে,

১২টা ডবল বেডেড রুম হবে এবং ৪টে কটেজ হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কতদিনের মধ্যে এই কাজ শেষ হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** প্ল্যান স্যাংশন হয়ে গেছে কাজও আরম্ভ হয়ে গেছে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** ঐ সমস্ত অঞ্চলে যাতায়াতের ব্যবস্থার দিক থেকে কোনও পরিকল্পনা হবে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেখানে একটা ব্রিজের অভাব আছে, যার জন্য পি.ডবলিউ.ডি.কে অনুরোধ করেছি নামখানার ওখানে একটা পেট্টনব্রিজ করার জন্য এবং তার জন্য কত খরচ হয় তার হিসাবও চেয়েছি।

**মহঃ সোহরাব ঃ** কনস্ট্রাকশনের কাজ আরম্ভ হয়নি অথচ কিভাবে বলছেন করা হয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমি একবছরের মধ্যে বলেছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** সাধারণ লোকের থাকতে গেলে কত খরচ হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেটা এখনও ঠিক হয়নি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** যেটা আছে, সেটা কত?

**শ্রী পরিমল মিত্র ঃ** ৮টাকা একজিসটিং আছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মন্ত্রী বা এম এল এদের থাকবার জন্য আলাদা কোনও খরচ লাগবে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** লাগবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কত টাকা বকখালি এবং ফ্রেজারগঞ্জ ভ্রমণার্থীদের কাছ থেকে কারেন্ট ইয়ারে আয় হয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** নোটিশ চাই।

**শ্রী সন্দীপ দাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি বকখালি পর্যন্ত ট্যুরিস্ট ডিপার্টমেন্টের বাস যাওয়ার জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** ওখানে একটা ব্রিজ না হলে সম্ভব নয়। ওখানে ট্যুরিস্ট কমপ্লেক্স করা হয়েছে, সেজন্য ওখানে একটা ব্রিজ তৈরি করার ব্যাপারে পি.ডব্লু.ডি-কে বলেছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** এই এক্সটেনশনের জন্য কত টাকার এস্টিমেট আছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** ১৪ লক্ষ টাকার।

**তারাতলা ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স**

***৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৩।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তারাতলা ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স-এ নির্মীয়মান ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের মধ্যে কবে হইতে জায়গা দেওয়া শুরু হইতেছে ; এবং

(খ) ফরাক্কায় পূর্বঘোষিত একটি ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের প্রস্তাব বাতিল করা হইয়াছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ**

(ক) আশা করা যায় যে আগামী এপ্রিল মাস নাগাদ জায়গা বিলির কাজ আরম্ভ হবে।

(খ) এরূপ কোনও প্রস্তাব বা পরিকল্পনা শিল্প ও বাণিজ্য দপ্তরের বিবেচনাধীন ছিল না বা নাই।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মন্ত্রী মহাশয় দ্বিতীয় প্রশ্নের জবাবে বললেন এইরূপ কোনও প্রস্তাব ছিল না শিল্প দপ্তরে। কিন্তু তিনি কি জানেন, তাঁর দপ্তর একথা তাঁকে জানিয়েছে কিনা যে ফরাক্কাতে এই প্রতিষ্ঠান করার জন্য তরুনকান্তি ঘোষ এখানে বাজেট বক্তৃতায় সুস্পষ্টভাবে প্রস্তাব রেখেছিলেন, সেটা সরকারি সিদ্ধান্ত অনুযায়ী রেখেছিলেন এবং যখন সেটা বন্ধ করে দেওয়া হল সেটা কি সরকারি সিদ্ধান্ত অনুযায়ী হয়েছে, না কি বিনা সিদ্ধান্তে তরুনকান্তি ঘোষ মহাশয় বাজেট বক্তৃতায় এই প্রস্তাব করেছিলেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** মাননীয় সদস্য বোধ হয় গুলিয়ে ফেললেন। আগেকার শিল্প মন্ত্রী আমার যতদূর স্মরণ আছে, আমি খুব ডেফিনিট নই, বোধ হয় বলেছিলেন ফরাক্কায় ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য একটা গ্রোথ সেন্টার তৈরি করা হবে। শুধু ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিয়াল সেন্টার নয়, শিল্প নগরী, সেই পরিকল্পনা নিয়ে এখনও ওদের কাছে আমাদের সরকার ফলো আপ করছে।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব তিনি যেন এটা অনুসন্ধান করে দেখেন ইলেকট্রনিক ইন্ডাস্ট্রির একটা ইউনিট ফরাক্কাতে হবে এই ঘোষণা তিনি করেছিলেন এটা সত্য কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** খোঁজ নিয়ে দেখব।

**Film Division for Short films**

***50.** (Admitted question No. *323.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state that—

(a) whether the West Bengal Government has any proposal to set up a film division for production of short films; and

(b) if so, what steps have been taken so far in this matter?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ।

(খ) কিছু যন্ত্রপাতি আমদানি করার জন্য ইতিমধ্যেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই ফিল্ম ডিভিসন সেট আপ করতে কত টাকা খরচ পড়বে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** নোটিশ দেবেন। এই বছরে শুধু দুটি ক্যামেরা কেনার ব্যাপার আছে. টোটাল খরচের ব্যাপারে নোটিশ দেবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** দুটো ক্যামেরা কিনতে কত টাকা লাগছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমাদের বর্তমান বছরে দুটো ক্যামেরা কেনার প্রস্তাব আছে। এই দুটো ক্যামেরা বিদেশ থেকে দিল্লির সঙ্গে কথা বলে কিনতে হবে, কারণ, তাতে ফরেন এক্সচেঞ্জ লাগবে। ঠিক কত লাগবে সেটা এখনই বলতে পারব না, কারণ, এখনও জিনিসটা ফাইনাল হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** কবে নাগাদ এইসব কাজ সম্পূর্ণ হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বর্তমান বছরে যেটা চলছে সেটা ক্যামেরা কেনার কথা। পরের বছরে এডিটিং মেশিন, সাউন্ড রেকর্ডার কেনার পর আমাদের কাজটা সম্পূর্ণ হবে।

[1-40—1-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে কি ধরনের ফিল্ম প্রডিউস করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সরকারি ফিল্ম সব তুলব শর্ট ফিল্ম, নিউজ ফিল্ম, ডকুমেন্টারি ফিল্ম সব তুলব। আর যারা ডকুমেন্টারি ফিল্ম তোলে তাদের সস্তায় ভাড়া দেওয়া হবে।

### জয়েন্ট সেক্টর-এ উৎপাদনের পরিকল্পনা

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'জয়েন্ট সেক্টর'-এ (১) টায়ার টিউব, (২) অ্যালয় স্টিল ও (৩) সিগারেট উৎপাদনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, ঐ পরিকল্পনা রূপায়ণের বর্তমান অবস্থা কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) এবং (খ)

টায়ার টিউব প্রস্তুতের প্রকল্পটি বর্তমানে স্থগিত রাখা হইয়াছে। টায়ার ও টিউবের চাহিদা নিরূপণের জন্য একটি Expert Committee গঠিত হইয়াছে। ঐ কমিটি 'মার্কেট সারভে' করিয়া আগামী মে মাস নাগাদ সুপারিশ পেশ করিবেন বলিয়া আশা করা যায়। ঐ সুপারিশের ভিত্তিতেই এই প্রকল্পটির জন্য ভবিষ্যৎ কর্মসূচি নির্দ্ধারণ করা হইবে।

অ্যালয় স্টীল প্রকল্পটি রূপায়ণের জন্য West Germany'-র একটি বিশেষজ্ঞ সংস্থার সহিত একটি কারিগরি চুক্তি সম্পাদিত হইয়াছিল। কিন্তু ভারত সরকারের নিকট হইতে এই চুক্তির অনুমোদন পাইতে বিলম্ব হওয়ায় ঐ বিদেশি সংস্থা তাহাদের চুক্তিপত্রের মেয়াদ বৃদ্ধি করে নাই। তাহা ছাড়া এই প্রকল্পটির বেসরকারি অংশীদারও (Texmaco Ltd.) যৌথ উদ্যোগের চুক্তি প্রত্যাহার করে। বর্তমানে পুরুলিয়া জেলায় উপযুক্ত বিকল্প কয়েকটি উদ্যোগ বিবেচনা করা হইতেছে।

সিগারেট প্রকল্পটি সরকারিভাবে স্বাস্থ্য বিরোধী বলিয়া ঘোষিত হওয়ায় এবং অগ্রাধিকারভুক্ত শিল্প বলিয়া না পরিগণিত হওয়ায় পরিত্যক্ত হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অ্যালয় স্টীল প্রোজেক্ট সম্পর্কে তিনি যে উত্তর দিলেন তাতে ভারত সরকার সময়মতো এই ব্যাপারে হস্তক্ষেপ করেনি—এটাই কি কারণ যার জন্য টেক্সম্যাকোর সঙ্গে যে কথাবার্তা হয়েছিল সেই জায়গা থেকে তারা সরে গিয়েছে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** যে চুক্তিটা অনুমোদন করার কথা ছিল জার্মান ফার্মের সঙ্গে বাই স্টিপুলেটেড টাইম কিন্তু সেটা ভারত সরকার অনুমোদন বিলম্বে করেছিলেন—কিন্তু অন্য জায়গা থেকে নো-হাউ আনা যেত কিন্তু টেক্সম্যাকো যারা জয়েন্ট পার্টিসিপেন্ট ছিলেন তারা উইথড্র করে নিয়েছিলেন। তারপর আমরা যখন সরকারে এলাম আমরা এই পরিকল্পনা উপযুক্ত বলে মনে করলাম না, আমরা পুরুলিয়ায় উপযুক্ত বিকল্প কয়েকটি উদ্যোগ বিবেচনা করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যে ইউনিট-এর কথা বললেন যা কার্যকর হল না—তার জন্য মূলত দায়িত্ব কার ছিল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখানে দায়িত্ব কার ছিল সেটা পিন পয়েন্ট করা যায় না। শুধু এইটুকু বলতে পারি যে ভারত সরকার তাড়াতাড়ি অনুমোদন করলে টেক্সম্যাকো কি করতেন জানিনা। তবে কাগজপত্র দেখে যতটুকু বলতে পারি যে ভারত সরকার বিলম্ব করবার জন্য টেক্সম্যাকো সরে গিয়েছে—দ্যাটস নট [illegible] তারা উইথড্র করে নিয়েছিলেন।

আমরা তাদের খোসামোদ করিনি। আমরা পুরুলিয়া জেলায় উপযুক্ত বিকল্প কয়েকটি উদ্যোগ বিবেচনা করছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** এই সিগারেট কারখানা তৈরি করার যে প্রস্তাব ছিল সেটা বাতিল করা হয় এবং তার অন্যতম কারণ বলা হয়েছে যে যেহেতু সিগারেট স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক সেই কারণ দেখিয়ে বাতিল করা হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** উত্তরে বলেছি, সিগারেট প্রকল্পটি সরকারিভাবে স্বাস্থ্য বিরোধি বলিয়া ঘোষিত হওয়ায় এবং অগ্রাধিকারভুক্ত শিল্প বলিয়া না পরিগণিত হওয়ায় পরিত্যক্ত হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** এটা কার সিদ্ধান্ত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** রাজ্য সরকারের।

**শ্রী মহাদেব মুখার্জিঃ** পুরুলিয়ার কোন জায়গায় কি হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** পুরুলিয়ায় জয়েন্ট সেক্টারে একটা সিমেন্ট কারখানা হচ্ছে, তাছাড়া আপনি কো-অর্ডিনেশন কমিটির মেম্বার, এখন স্যানিটারি ওয়্যার প্রোজেক্ট সেটা পুরুলিয়ায় স্টার্ট করছি।

**শ্রী মহাদেব মুখার্জিঃ** এটা কতদিন লাগবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** আমাদের প্রোজেক্ট তৈরি হয়ে গেলে ক্যাবিনেটে পাস হয়ে কাজ শুরু হবে।

## Adjournment Motion

**মিঃ স্পিকারঃ** আমি আজ শ্রী মহম্মদ সোহরাব মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই প্রস্তাবে তিনি সম্প্রতি কলকাতা বিশ্ববিদ্যালয়ে দুই দল ছাত্রের মধ্যে সংঘর্ষের ঘটনার বিষয়ে আলোচনা করতে চেয়েছেন। ইহা এমন একটি জরুরি বিষয় নয় যার জন্য সভার কাজ মুলতুবি রাখা যায়। উপরন্তু বর্তমানে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে ও বাজেটের উপর বিতর্কের সময় এই বিষয়ে আলোচনা করবার জন্য সদস্য মহাশয় অনেক সুযোগ পাবেন। এই জন্য আমি এই প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি।

অবশ্য সদস্য মহাশয় ইচ্ছা করলে প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**Shri Md. Sohrab:** Mr. Speaker, Sir, I hereby give notice of my intention to ask for leave to move the following motion for the adjournment of the business of the House for the purpose of discussing a definite matter of urgent public importance:

This House do now adjourn its business to discuss a definite matter

of urgent public importance and of recent occurrence, namely, failure of Government to maintain law and order and also sanctity of educational institutions which was evident from yesterday's incident within the campus of the Calcutta University where the first floor of the Darbhanga Building became the scene of ugly demonstration; vandalism and scuffle between two groups of students. One group of students kept the Pro-Vice-Chancellor (Academic) and others confined in the Committee room and demanded announcement of B.A., B.Sc. Part I result withheld by the University. While this demonstration was going on inside the Committee room another group of students rushed there and immediately conflict started. Chairs, tables, Almirahas were broken, glass pains were smashed in the Darbhanga Hall, Registrar's office and at many other places. Two employees of the Registrar's office were injured.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, ৬ হাজার ছাত্রের ভবিষ্যত নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, বি.এ. বি.এস.সি.র ছেলেরা নিজেরা মারামারি করে ইউনিভার্সিটির জিনিসপত্র নষ্ট করছে, মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন তাঁর কাছ থেকে জানতে চাই।

**Mr. Speaker :** There is a calling attention on this.

## Calling Attention to matters of Urgent Public Importance

[1-50—2-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

কলকাতা বিশ্ববিদ্যালয়ে দুদল ছাত্রর মধ্যে খন্ড যুদ্ধ এবং সম্পত্তি নষ্ট—শ্রী হাবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমদ, শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী জন্মেজয় ওঝা এবং শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

আমি এর মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে দুদল ছাত্রের মধ্যে খন্ড যুদ্ধ এবং সম্পত্তি নষ্ট এই নোটিশটি মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ওই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আগামীকাল উত্তর দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এবারে আমি বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে কয়েকটি গেঞ্জির কারখানা ও কয়েকটি ছাপাখানা অন্য রাজ্যে স্থানান্তরিত হওয়ার অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গেঞ্জি কারখানা অন্য রাজ্যে স্থানান্তরিত হওয়ার সংবাদ কোনও কোনও মহলে প্রচারিত হওয়ার পর উপযুক্ত অনুসন্ধান করা হইয়াছে। উল্লিখিত সংবাদের সমর্থনে কোনও তথ্য পাওয়া যায় নাই। যাহাহোক, প্রকৃত অবস্থা নিম্নরূপ। হোসিয়ারি শিল্পের কারখানাগুলি পশ্চিমবঙ্গে সমস্তই ক্ষুদ্রায়তন। অধিকাংশ ক্ষেত্রে সেগুলি আবার ক্ষুদ্র শিল্প অধিকারে নিবন্ধীকৃতও নয়। সুতরাং সেগুলি সম্বন্ধে কোনও নির্ভরযোগ্য তথ্যও পাওয়া সম্ভবপর নয়। কিন্তু কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরে বা শিল্প বাণিজ্য দপ্তরে এ পর্যন্ত কোনও হোসিয়ারি শিল্পের কারখানারই স্থানান্তরিত করার প্রস্তাব বা সংবাদ নাই। বড় কারখানার ভারি যন্ত্রপাতি খুলিয়া অন্য রাজ্যে সরানো হইলে আইন অনুযায়ী সরকারি অনুমোদন লাগে। এ ব্যাপারে অনুমোদন দেওয়া দূরের কথা কোনও আবেদনপত্র পাওয়া যায় নাই। তাছাড়া, প্রতিষ্ঠিত কারখানার বাড়ি, বিদ্যুৎ ইত্যাদির ব্যবস্থা সমস্ত বন্ধ করিয়া দিয়া অন্যত্র সেই সমস্তের আবার নূতন করিয়া পত্তন অত্যন্ত শ্রমসাধ্য এবং সময়সাপেক্ষ ব্যাপার। বিপননের নূতন আয়োজন করা বা লগ্নিযোগ্য অর্থের সংকুলানের জন্য ব্যাঙ্ক বা আর্থিক প্রতিষ্ঠানের সহিত পুরানো দায় ইত্যাদি ছাড়াইয়া নূতন ব্যবস্থারও প্রচুর অসুবিধা। এসব ব্যাপার সহজে সমাধান করা যায়না—অনেক আইনগত অসুবিধা থাকে। কলকাতাস্থিত হোসিয়ারি মিলস্ অ্যাশোসিয়েশনের সহিত যোগাযোগ করা হইয়াছে। তাহাদের নিকটও কোনও কারখানা অন্যরাজ্যে স্থানান্তরিত হওয়ার খবর নাই। তবে এই শিল্পে নিযুক্ত শ্রমিকদের ধর্মঘট সম্প্রতি দীর্ঘদিন ধরিয়া চলায় কারখানাগুলিতে উৎপাদন বন্ধ ছিল বা আছে একথা সত্য। সরকার এই বিষয় উদ্বিগ্ন এবং এই সমস্যার আসু সমাধানে চেষ্টা চালানো হইতেছে। স্থানান্তরিতকরণের নির্দিষ্ট কোনও সংবাদ পাইলে সরকার তৎপর অনুসন্ধান ও প্রতিকার করিতে আগ্রহী। ছাপাখানার সমস্যাও অনুরূপ। বড় ছাপাখানাগুলির মধ্যে কেহ কেহ স্থানান্তরিত করার কথা ভাবিতেছেন বলিয়া কোনও সংবাদপত্রে যেকথা বলা হইয়াছে তাহার উৎস সরকার নির্ধারণ করিতে পারেন নাই। বড় বা ছোট কোনও ছাপাখানাই অন্য রাজ্যে চলিয়া যাওয়ার সংকল্প কোনও সরকারি দপ্তরের গোচরে আনেন নাই। এই শিল্পেও শ্রমিক ধর্মঘট অপেক্ষাকৃত দীর্ঘদিন ধরিয়া চলায় মুদ্রণের কাজ এ রাজ্যে প্রায় বন্ধ হইয়া গিয়াছিল। এখনও সর্বত্র মুদ্রণ পুরাপুরিভাবে আরম্ভ হয় নাই। ছাপাখানাগুলির কাজ বন্ধ হওয়ায় এ রাজ্যের ছাপা কাজের জরুরি বরাতের অনেক অংশই অন্য রাজ্যে চলিয়া যায়। কিন্তু তার ফলে কোনও ছাপাখানার মালিক প্রেসের যন্ত্রপাতি খুলিয়া কারবার গুটাইয়া অন্য রাজ্যে নতুন প্রেসে স্থাপন করিতে প্রয়াসী হন নাই। প্রসঙ্গতঃ উল্লেখযোগ্য ছাপাখানাগুলির কেহই কিন্তু শিল্প লাইসেন্সের আওতায় আসেননা। মাঝারি ও বড় প্রেসগুলি শিল্প অধিকারে নিবন্ধকৃত থাকে। তাহার বাইরে অতি ছোট অনিবন্ধিকৃত কারখানাগুলির সম্পর্কে তথ্য সংগ্রহের কোনও উপায় নাই। কলকাতার বণিক সমিতিগুলির কেহই উল্লিখিত সংবাদের সমর্থনে কোনও তথ্য দিতে পারেন নাই। হোসিয়ারি শিল্পের মতই ছাপাখানার বর্তমান সংকট মোচনেও সরকার খুবই আগ্রহী এবং সমাধান সূত্র যাহাতে পুরোপুরি দুই পক্ষেরই গ্রহণযোগ্য হয় তাহার জন্য চেষ্টা হইতেছে। কেন্দ্রীয় সরকারের অধীন কোম্পানি ল বোর্ড দপ্তরেও খোঁজ লওয়া হইয়াছে। কিন্তু উল্লিখিত ছাপাখানা ও হোসিয়ারি মিল স্থানান্তরিত-করণ সম্পর্কে সমর্থনযোগ্য কোনও তথ্য তাহাদের নাই।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এখন আমি স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে শিলিগুড়ি মেডিক্যাল কলেজের ছাত্রদের উপর লাঠি চার্জের ঘটনা সম্পর্কে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, in reply to the calling attention notice table by Shri Saral Deb, MLA. regarding alleged lathi charge on the Medical College students of Siliguri causing resentment and unrest there I beg to make the following statement :

On 8.2.79 at about 8-30 A.M. a large number of students of North Bengal Medical College. [reportedly owing allegiance to Congress (I) and CPI (ML)] along with some staff of the Hospital and outsiders raised barricades on N.H. 31 near St. Joseph's High School at Atharokhai, P.S. Siliguri, causing stoppage of all vehicular traffic including Ambulance and Army vehicles. They demanded that bus fare from Siliguri to North Bengal Medical College which had recently been raised to 40 paise from 25 paise should be reduced to 25 paise. As a result of the blockage there was considerable public dissatisfaction and the stranded people became restive.

On receipt of this information, both the SDO and the SDPO, Siliguri went to the spot and tried to persuade the demonstrators to allow the flow of normal traffic. Subsequently, other senior officials also arrived at the spot and tried to persuade the crowd to remove the blockade. They also gave an assurance that the demand for fare reduction would be given due consideration at the highest level. But the demonstrators remained adamant. Attempts were then made to remove the barricades with the help of the police. This was resisted physically by the demonstrators who started pelting stones on the police party and the officials, which caused some injury to several policemen, and also damage to some vehicles. The demonstrators were then dispersed and 36 of them were arrested. Since the remaining demonstrators continued stoning from a distance from both sides of the road, three rounds of teargas shells were fired after due warning. The barricades were then removed and vehicular traffic was restored at about 1.00 P.M. Six policemen including SDPO, Siliguri, sustained minor injuries. No student was injured. A strong police picket was posted at the spot. A specific case has been started over the incident.

Amongst the arrested persons, there are 30 students, 1 internee, 1 staff and 4 outsiders. They were forwarded to Court on 9.2.79 but they refused to be enlarged on bail and demanded unconditional release.

Some of the arrested students resorted to hunger strike on 12.2.79. They were released on 13.2.79.

## MENTION CASES

**মিঃ স্পিকার ঃ** এখন আমাদের কার্যপ্রণালীর ৩৫১ ধারা মতে শ্রী সুনীতি চট্টরাজকে উল্লেখ করতে বলছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** স্যার, আমি শুধু একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল আমি এখানে রাজ্যপালের ভাষণের উপর যে বক্তৃতা দিয়েছিলাম, সে সম্বন্ধে সংবাদপত্রে কি বেরিয়েছে, সে বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সংবাদপত্রে বেরিয়েছে—বলাইবাবু জানান তিনি রাজ্যপালের ভাষণকে সমর্থন করেছেন। স্যার, আমি আগাগোড়া রাজ্যপালের ভাষণের কঠোর সমালোচনা করলাম আপনি জানেন, আর এখানে সংবাদ এঁরা দিচ্ছেন—আমি নাকি সমর্থন করেছি।

(সরকার পক্ষ থেকে তুমুল হাসি)

**মিঃ স্পিকার ঃ** আমার মনে হয় এটা প্রিন্টিং মিস্টেক হয়েছে, আপনি সংবাদপত্রকে বলুন, নিশ্চয়ই সেটা তাঁরা কারেক্ট করে দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণে বক্তৃতা দিতে গিয়ে দেবীবাবু বললেন সুনীতিবাবু মাত্র ১২৮টি জায়গায় দুর্নীতির কথা বলেছেন, স্যার, আমার কাছে ১১,১২৮টি দুর্নীতির ঘটনা আছে, আমি জানিনা তার তদন্ত হবে কিনা, আমি এখানে দুটি ঘটনা একেবারে নাম ধাম দিয়ে বলে দিচ্ছি। লীলা শা, পিতা আলম শা, গ্রাম বাঁশজোড়, অঞ্চল তিলপাডা জেলা বীরভূম, তাকে হাউস বিল্ডিং লোন দেওয়া হল, বন্যায় তার বাড়ি ঘরের কোনও ক্ষতি হয়নি, অথচ তাকে ১২৮ টাকা লোন দেওয়া হল, আমার ইনফরমেশন হচ্ছে এর ১০০ টাকা পার্টি ফান্ডে আর সে মাত্র পেয়েছে ২৮ টাকা। আর একজন, তার ক্ষেত্রেও একই ঘটনা, আলাউদ্দিন, পিতা আসির, গ্রাম বাঁশজোড়, অঞ্চল তিলপাড়া, জেলা বীরভূম..........

**মিঃ স্পিকার ঃ** এসব জিনিস এভাবে উল্লেখ করা যায় না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি তো বড় লিস্ট কিছু পড়ছি না, শুধু মাত্র দুটি ঘটনার উল্লেখ করলাম। এঁরা এভাবে দুর্নীতি করবেন, নিজেদের পার্টি ফান্ডে ঢুকাবেন, আমরা চুপচাপ বসে থাকব?

স্যার, আমি আমার মেনশনটা বলছি। এই ভাবে ত্রাণ নিয়ে দুর্নীতি হচ্ছে স্যার, আমি এই ত্রাণের ব্যাপার নিয়ে ১১ হাজার কপি প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়েছি যে এই ভাবে মানুষকে এরা ডিপ্রাইভ করছেন। আমার মনে হয় সেই জন্যই প্রধানমন্ত্রীর কাছ থেকে টাকা পেতে এত দেরি হচ্ছে। স্যার, ওরা কারেকশন করুন তা না হলে পশ্চিমবঙ্গ ক্ষতিগ্রস্ত হবে।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেশে বিদ্যুৎ নেই, কয়লা সরবরাহ নেই, তার সঙ্গে আবার কেরোসিনও পাওয়া যাচ্ছে না। গত আগস্ট মাস থেকে আমাদের জঙ্গীপুর মহকুমায় কেরোসিন তেল সরবরাহ হচ্ছে না। গতকাল প্রশ্নোত্তরের সময় এই কথা আমি তুলেছিলাম। সেখানকার বাজারে নির্ধারিত মূল্যে কেরোসিন তেল পাওয়া যায়চ্ছে না, ৩/৪ টাকা লিটার দাম দিলে কেরোসিন পাওয়া যায়। কালোবাজারে প্রচুর কেরোসিন পাওয়া যাচ্ছে। কেরোসিনের অভাবে ছেলেরা লেখাপড়া করতে পারছে না। জঙ্গীপুর এলাকায় কুটির শিল্প বলতে বিড়ি শিল্প এবং এই শিল্পে শতকরা ৭৭জন লোক নিযুক্ত। তারা রাত্রিবেলা ল্যাম্প জেলে বিড়ি বাঁধে। কেরোসিনের অভাবে তারা এই কাজ করতে পারছে না। তাদের কাজ করতে খুবই অসুবিধা হচ্ছে এবং ঠিকমতো মজুরি পাচ্ছে না। তার ফলে তাদের অর্থনৈতিক সংকট দেখা দিয়েছে। তাই অবিলম্বে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন এই রাজ্যে প্রথম বন্যা বিগত জুন মাসে হয়েছিল, জলপাইগুড়ি জেলার চ্যাংমারি ও প্রেমগঞ্জ এলাকায়। সেখানকার ১৭ হাজার মানুষকে ৪টি ক্যাম্পে সরানো হয়েছিল। এ পর্যন্ত ওরা পলিথিন, টারপলিন ছাড়া আর কিছুই পায়নি। এখনও পর্যন্ত ওখানে ফ্লাড প্রোটেকশন বাঁধ নির্মাণ করা হয়নি। সম্প্রতিকালে আমাদের সঙ্গে রাজ্যপাল সেখানে যখন গিয়েছিলেন তখন তাদের পক্ষ থেকে রাজ্যপালের কাছে একটি ডেপুটেশন দেওয়া হয়েছিল, এই বাঁধ নির্মাণ তাড়াতাড়ি না হলে আবার বন্যা হবে। কিন্তু বামফ্রন্ট সরকারের দলবাজি এমন পর্যায়ে পৌঁছেছে একটি এলাকায় বন্যা হয়েছে, মানুষকে ৪টি ক্যাম্পে রেখেছেন, প্রতিশ্রুতিও দিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত সেখানে ফ্লাড প্রোটেকশন স্কীম তৈরি করার কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে না। ঐ এরিয়ায় ফ্লাড প্রোটেকশন স্কীমগুলি এখনই যদি মেরামতের ব্যবস্থা না করা হয় তাহলে আবার জুন মাসে বৃষ্টি হলেই পুরো এলাকাটাই ভেসে যাবে। বিভিন্ন জায়গার ১৭ হাজার উদ্বাস্তুকে ওখানে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং বাঁধ নির্মাণ করা অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। এই বিষয়টি নিয়ে তারা ওখানে একটা হাঙ্গার স্ট্রাইক করছিল তাদের কথা আমরা এসেম্বলিতে তুলে ধরব এই প্রতিশ্রুতি দিয়ে হাঙ্গার স্ট্রাইক ভাঙ্গিয়েছি। বন্যা ও সেচ মন্ত্রী চলে গেলেন, মুখ্যমন্ত্রী মহোদয় উপস্থিত আছেন, আমি তাঁর কাছে আবেদন করছি বন্যা নিবারণের জন্য চ্যামারি ও প্রেমগঞ্জ এলাকায় এই মরশুমেই তিনি বাঁধ নির্মাণ করার ব্যবস্থা করুন, তা না হলে এই ১৭ হাজার মানুষ আবার বন্যার কবলে পড়বে। এই ১৭ হাজার মানুষ এখন পর্যন্ত একটা অনিশ্চিত অবস্থার মধ্যে রয়েছে। তিনি যেন এই বিষয়ে একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন, এই আবেদন আপনার মাধ্যমে আমি রাখলাম।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মরিচঝাঁপির ১৮ জন মহিলাকে গ্রেপ্তার করে আলিপুর সেন্ট্রাল জেলে আটক রাখা হয়েছে। তার মধ্যে একজনের উপর নিপীড়ন হয়েছে বলে অভিযোগ। এর মধ্যে একজন হলেন তরুণী শিক্ষিকা। তার নাম পারুল দে। টিয়ারগ্যাস চার্জের ফলে তিনি আঘাত পেয়েছেন। তার উপরও নির্যাতন করা হয়েছে। আমি এদের মুক্তি দাবি করছি। সেই সঙ্গে সঙ্গে বাগনা ক্যাম্পে যে সমস্ত মহিলা ও শিশু আটক

আছে তাদের মুক্তিও আমি দাবি করছি। বসিরহাট জেলে কতকগুলি স্কুলের ছেলেকে আটক রাখা হয়েছে। যেদিন গুলি চালানো হয়েছিল সেইদিন মারধোর করে তাদের গ্রেপ্তার করে আটক রাখা হয়েছে।

এই ব্যাপারে আমি কারা মন্ত্রী দেবব্রতবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। এই যে মহিলাদের এবং স্কুলের ছাত্রছাত্রীদের উপর পুলিশি নির্যাতন হচ্ছে তাদের অবিলম্বে মুক্তি দেওয়া হোক।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজবিরোধীদের তৎপরতা এমন দ্রুত জিওমেট্রিক্যাল প্রোগ্রেশনে বেড়েছে যে পুলিশের নিষ্ক্রিয়তা তার সঙ্গে তাল রাখতে পারছে না। সেই প্রসঙ্গে আমি একটা করুণ বিবরণ ওঁদের সামনে তুলে ধরছি। সম্প্রতি মালদা জেলার কালিয়াচক থানার তিন নং ব্লকের গ্রামগুলি গঙ্গার ভাঙ্গনের ফলে কি অবস্থা হয়েছে সেটা স্যার আপনি জানেন। সেখানে একজন মুধু মন্ডল নামে দিন-মজুর বাস্তুহারা হয়ে ঘুরে ঘুরে নরেন মন্ডলের আশ্রয় পায়। নরেন মন্ডল তাকে তার বাড়ির সংলগ্ন জায়গা দিয়েছিলেন এবং সেখানে ঐ মধু মন্ডল একটা জায়গায় ঘর তৈরি করে বসবাস করছিলেন প্রায় ৫।৬ বছর ধরে। জানি না কি ব্যাপার হল হঠাৎ ২১।১।৭৯ তারিখে যখন মধু মন্ডল বাজারে বেগুন বিক্রি করতে গিয়েছিলেন তখন ঐ নরেন মন্ডল যখন তার স্ত্রী একা বাড়িতে ছিলেন সেই সময় ১০।১২ জন লোক নিয়ে সেই বাড়িতে তিনি হামলা করেন এবং বাড়ি ভেঙ্গে দিতে আরম্ভ করেন। তখন তার স্ত্রী কান্নাকাটি আরম্ভ করেন। তখন তাকে বেঁধে রেখে তার উপর নির্যাতন আরম্ভ করে। সমস্ত বাড়ি ভেঙ্গে দেওয়া হল নিশ্চিহ্ন করে দেওয়া হল। তখন তার স্ত্রী চিৎকার করতে করতে তার স্বামীর কাছে গিয়ে পড়লেন। তখন মধু মন্ডল একেবারে দিশেহারা হয়ে পড়লেন। পরে কিছু সহৃদয় মানুষ তাকে সমস্ত কিছু জিজ্ঞাসাবাদ করে। দুজন প্রাথমিক স্কুলের শিক্ষক শিবু মন্ডল ও রমেশ মন্ডল তাদেরকে সাহায্য করেন এবং তাদের পরামর্শে মধু মন্ডল থানায় ডায়রি করেন। অবশ্য ও সি সঙ্গে সঙ্গে পুলিশ পাঠায়। যখন এ দুর্বৃত্তেরা নরেশের বাড়িতে ষড়যন্ত্র করছিল কিভাবে মধুকে সেখান থেকে নিশ্চিহ্ন করা যায়, ঠিক সেই সময় পুলিশ এসে তাদের গ্রেপ্তার করে। পরে জামিনে খালাস পেয়ে আবার তারা মধুর প্রতি অত্যাচার আরম্ভ করল। শিবু মন্ডল যিনি এই ব্যাপারে মধুকে সাহায্য করেছিল তার ৫ বিঘা গম একেবারে মুড়িয়ে ফেলে দিয়েছে।

রমেশবাবুর একটি কুঁড়ে বাড়ি ছিল সেটাকে পুড়িয়ে দেওয়া হ'ল। স্যার, এই অবস্থা পুলিশকে জানানো সত্ত্বেও ব্যবস্থা নেওয়া হল না। এর প্রতিকারের জন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি এবং স্যার, আপনার মাধ্যমে তাদের রিপ্রেজেনটেশনটি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাখিল করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৭৮ সালের ২০শে এপ্রিল এবং ২৬শে এপ্রিল আমি বিধানসভায় দুটি প্রশ্ন করেছিলাম এবং তার জবাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন, এই রাজ্যে সংখ্যালঘুদের জন্য তিনি একটি মাইনরিটি কমিশনের কথা বিবেচনা করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হাউসে উপস্থিত আছেন, আমি স্যার, আপনার মাধ্যমে তাঁকে বলছি, তিনি সেদিন জবাবে বলেছিলেন, "এই রাজ্যে সংখ্যালঘুদের

জন্য কেন্দ্রের মাইনরিটি কমিশনের অনুরূপ কমিশন গঠন বা অন্য কোনও ব্যবস্থা গ্রহণের বিষয় এখন সরকারের বিবেচনাধীন আছে।" স্যার, ১৯৭৮ সালের এপ্রিল মাসের পর প্রায় ১০ মাস অতিক্রান্ত হয়ে গেল কিন্তু এখনও মাননীয় মুখ্যমন্ত্রী বা এই সরকার কোনও সিদ্ধান্ত সে সম্পর্কে নেননি, বিবেচনা করেননি। কেন্দ্রে যেমন মাইনরিটি কমিশন হয়েছে সেই রকম এখানেও মাইনরিটি কমিশন গঠন করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker Sir, Siboy Nanda Bauri a Congress (I) worker has been murdered at Burdwan yesterday and police has not arrested a single accused person. In Burdwan district along so far 8 congress(I) workers have been killed. So I would request the Chief Minister to take stern action against these persons and such other measure to stop such incidents.

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, খবরের কাগজে আপনি নিশ্চয় দেখেছেন যে সেকেন্ডারি স্কুলের নন-টিচিং স্টাফেরা আগামী ১৯ এবং ২০ তারিখে সারা রাজ্যব্যাপী ট্রস্ট্রাইক ডেকেছেন। স্যার, এই নন-টিচিং স্টাফেদের কতকগুলি দাবি দাওয়া আছে। এদের দাবি দাওয়া পূরণের জন্য পশ্চিমবাংলার বিভিন্ন শিক্ষক প্রতিষ্ঠান সবাই সরকারের কাছে বহুদিন ধরে দাবিপত্র পেশ করছেন, তাদের সাপোর্ট করছেন। এই নন-টিচিং স্টাফের মধ্যে এতদিন ক্লার্কদের পে স্কেল প্রাইমারি টিচারদের মতন হত কিন্তু এখন হয়না। তারা আগামী ১৯ এবং ২০ তারিখে স্ট্রাইক ডেকেছেন। এরমধ্যে যদি তাদের দাবি না মানা হয় তাহলে তারা অনির্দিষ্টকালের জন্য স্ট্রাইক করবে। স্যার, আমরা জানি শিক্ষা দপ্তর থেকে কয়েকবার প্রস্তাব পেশ করা হয়েছে অর্থ দপ্তরের কাছে কিন্তু অর্থ দপ্তর অনুমোদন করেননি। স্যার, শিক্ষা ক্ষেত্রে যাতে আর নৈরাজ্য দেখা না দেয় সেজন্য আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ, এই নন-টিচিং স্টাফদের দাবি-দাওয়া যেন অবিলম্বে মেনে নেওয়া হয়।

**শ্রী লুতফুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিলন চৌধুরি নামে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের একজন কর্মচারীকে গতকাল সাসপেন্ড করা হয়েছে। তিনি স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের কর্মচারী ইউনিয়ন যেটা আই. এন. টি. ইউ. সি'র অ্যাফিলিয়েটেড তার প্রেসিডেন্ট। হঠাৎ তাকে কোন অপরাধে সাসপেন্ড করা হল সেটা আমরা ঠিক বুঝতে পারলাম না। তার অপরাধ কি এতই গুরুতর ছিল যে তাকে না জানিয়ে, না জিজ্ঞাসা করে, শো-কজ না করে তাকে সাসপেন্ড করা হল? এর কোনও অর্থ স্যার, আমরা বুঝতে পারছি না। এর অর্থ কি এটাই হতে পারে যে আদার রাইভ্যাল ইউনিয়নকে জোরদার করবার জন্য এবং কংগ্রেস পরিচালিত ইউনিয়নকে ডাউন করবার জন্য তাকে সাসপেন্ড করা হয়েছে। আমি এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়-এর কাছে গুরুতর বিষয়ে উল্লেখ করছি। ব্যাপারটা হচ্ছে লালবাগের এস. ডি. পি.ও

হচ্ছেন এস. এন. কুন্ডু। তিনি বরাবরই প্রকাশ্যভাবে বামফ্রন্ট এবং সি. পি. এম-এর বিরুদ্ধে কাজ করবার জন্য ডিপার্টমেন্টকে এবং অন্যদের উৎসাহ দেন। লালগোলায় খুন হল, ভগবানগোলায় খুন হল, তিনি রিপোর্ট দেওয়ার চেষ্টা করলেন যে এর জন্য দায়ী সি. পি. এম কিন্তু পারলেন না। তিনি কয়েকদিন আগে একটা বিশ্রি কান্ড করেছেন, সেই ঘটনার প্রতি আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নবগ্রাম থানার সুখেন মন্ডল বলে এক ভদ্রলোক, তাঁকে কে বা কারা আহত করে এবং সেটা করে সি. পি. এম পার্টি অফিসের কাছাকাছি। তার চিৎকার শুনে আমাদের সেখানকার বলাই ভট্টাচার্য, লোকাল কমিটির সেক্রেটারি, মোজাফর হোসেন, তিনি আঞ্চলিক সমিতির সহ সভাপতি এবং কমরেড শেখ আইজুদ্দিন, তিনি হচ্ছেন প্রধান, তাঁরা ছুটে আসেন এবং লোকটিকে নিয়ে হাসপাতালে দেন। হাসপাতালে দেবার পরের দিন এস. ডি. পি.ও ছুটে আসেন এবং তিনি এসে থানার মেজবাবুকে বলেন যে এই তিন জনের নামে আপনি ডায়রি করেন নি কেন? যাঁরা তাঁকে আশ্রয় দিলেন এবং হাসপাতালে নিয়ে এলেন তাঁদের নামে ডায়রি করা হয়নি কেন এই কথা বলা হল। তখন শ্রী মণ্ডল বললেন যে যিনি আহত হয়েছেন, তিনি তো কোনও অভিযোগ করেন নি, আমি কি করে তাঁদের নামে ডায়রি করব। তখন তিনি খাতা নিয়ে নিজেই লিখলেন বলাই ভট্টাচার্য্য, লোক্যাল কমিটির সেক্রেটারি, মোজাফর হোসেন, আঞ্চলিক সমিতির সহ সভাপতি এবং কমরেড শেখ আইজুদ্দিন-এর বিরুদ্ধে এবং এই কান্ডটি তিনি করেছেন। স্বপন মন্ডল যে ওখানকার মেজবাবু ছিলেন, তাঁকে তিনি বলেছেন যে আপনি যদি এইভাবে ডায়রি না করেন তাহলে আপনাকে সাসপেন্ড করব। তিনি তখন বলেছেন যে আমি জানি না, আমি মিথ্যা করে ডায়রি কি করে লিখব? তখন তিনি নিজে ডায়রি লেখেন এবং ওকে সাসপেন্ড করা হবে এই ভয় দেখান। আমি বিষয়টি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়-এর অবগতির জন্য বিষয়টি উল্লেখ করছি। জগদ্দল বিধানসভা কেন্দ্রের গ্রামাঞ্চলে কেন সরকারি স্বাস্থ্যকেন্দ্র নেই। সেখানে একমাত্র বিদেশি সেবা প্রতিষ্ঠান ম্যানোনাইট সেন্ট্রাল কমিটি একটা হাসপাতাল চালাতেন কাইগাছিতে। সেই হাসপাতালটি তারা বন্ধ করে দিচ্ছেন। ফলে এই অঞ্চলের লোকেদের চিকিৎসার কোনও বন্দোবস্ত থাকছে না। কিন্তু এই হাসপাতালটি যদি সরকার অধিগ্রহণ করেন, এটা একটা ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতাল হতে পারে। এখানে সমস্ত রকম সাজ-সরঞ্জাম, যন্ত্রপাতি আছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী মহাশয়-এর কাছে আবেদন করছি তিনি যেন এই হাসপাতালটি অধিগ্রহণ করেন এবং ওখানে ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতাল করে গ্রামের দরিদ্র মানুষের জন্য চিকিৎসার সুব্যবস্থা করে দেন।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় বিস্তীর্ণ অঞ্চলে কয়লা খনি এবং এখানে প্রায় ২ লক্ষ শ্রমিক কাজ করেন। এই কয়লা খনির শ্রমিকরা তাদের কর্তৃপক্ষ থেকে কোনও সুবিধা না পাওয়ায় এবং কোনও মীমাংসার সম্ভাবনা না থাকায় গত ৫ই ফেব্রুয়ারি প্রতীক ধর্মঘট হয় এবং আগামীদিনে ২ দিন প্রতিক ধর্মঘট হওয়ার কথা রয়েছে। কর্তৃপক্ষের অবিবেচনার জন্য যে ধর্মঘট হচ্ছে কিন্তু একটা দল তারা

ক্রমাগত প্রচার করে চলেছে যে পশ্চিমবাংলা ক্রমাগত শিল্পে অশান্তি হচ্ছে এবং এর জন্য রাজ্য সরকার দায়ী। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন এবং তারা যাতে কয়লা শ্রমিকদের দাবি সত্ত্বর মীমাংসা করেন এবং আগামীদিনে ধর্মঘটের যাতে প্রয়োজন না হয় সেইরকম ব্যবস্থা করার জন্য রাজ্য সরকারকে উদ্যোগ গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

[2-20—2-30 P.M.]

**ডাঃ বিনোদবিহারী মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সরকার পক্ষের রাজনৈতিক দলের আশ্রয়পুষ্ট হয়ে কিছু দুষ্কৃতকারী লোক কিভাবে আইনকে অমান্য করছে তার একটা দৃষ্টান্ত আপনার মাধ্যমে তুলে ধরছি। বাঁকুড়া জেলার খাতড়া দু' নং ব্লকের অন্তর্গত গুনিয়দা গ্রামে বড় বাঁধ নামে একটা ১৫০ একরের পুষ্করিণী আছে। সেই পুকুরের জল দিয়ে আশেপাশের চাষীরা প্রায় ১০০/১৫০ বিঘা জমিতে গম চাষ করে। যে নালা দিয়ে চাষীরা জল নেয়, কয়েকজন দুষ্কৃতকারী সেই নালা জবর দখল করে। এই চাষীরা গত ১০ বছর ধরে ঐ বাঁধের জল নিয়ে চাষ করে আসছিল কিন্তু এই জবর দখলের ফলে তারা চাষ করতে পারছে না। এই ব্যাপারে চাষীরা এস.ডি.ও.'র কাছে একটা মামলা দায়ের করে, দরখাস্ত দেয়। এস.ডি.ও ঐ নালা ভ্যাকেট করার জন্য নির্দেশ দেন। কিন্তু সেই দুষ্কৃতকারীরা ঐ এস.ডি.ও.'র আদেশ অমান্য করে এখনও সেই নালা দখল করে আছে, ফলে চাষীরা এই বছর গম চাষ করতে পারেনি। এই গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং গ্রামবাসীরা একটা দরখাস্ত মুখ্যমন্ত্রীর কাছে দিয়েছে, আমি আপনার মাধ্যমে সেই দরখাস্তটি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দিতে চাই।

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর জেলার গড়বেতা, চন্দ্রকোনা প্রভৃতি অঞ্চলে নদীর ধারে বিশেষ করে শিলাবতী নদীর ধারে আলু চাষ হয়। এই বছর ঐ সব জায়গার চাষীরা কো-অপারেটিভ সোসাইটি থেকে ঋণ নিয়ে এবং সরকার থেকে মিনিকিট নিয়ে বহু জমিতে আলু চাষ করেছে এবং ব্যাপকভাবে আলু চাষ হয়েছে। ওখানে কিছু কোল্ড স্টোরেজ আছে। সেই সব কোল্ড স্টোরেজে আলু রাখবার জন্য চাষীরা স্পেস পাচ্ছে না, বন্ড দেওয়া হচ্ছে না এই সব ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের। এর ফলে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। পঞ্চায়েত সমিতি থেকে এই ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে বটে কিন্তু কোনও সুরাহা হচ্ছে না, এস.ডি.ও.'র হস্তক্ষেপেও হচ্ছে না। আমলাগোড়া কোল্ড স্টোরেজের অন্যতম শরিক এবং এস.বি. কোল্ড স্টোরেজের মালিক গুরুপদ সিংহ তিনি খুব অনমনীয় মনোভাব দেখাচ্ছেন। তাছাড়া ঐ সব কোল্ড স্টোরেজের শ্রমিকদের দাবি দাওয়া নিয়ে তারাও আন্দোলন করছে, এর ফলে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। ঐ গুরুপদ সিংহ এমন মনোভাব প্রকাশ করেছেন যে তিনি ঐ কোল্ড স্টোরেজ লক আউট করে দেবেন এই কথাও বলেছেন। এই ব্যাপারে কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে তিনি হস্তক্ষেপ করেন।

**শ্রী গুরুপ্রসাদ সিংহ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া কাটোয়া লাইনের যে

রেলপথ, এই রেলপথ অত্যন্ত পুরানো রেল পথ, সেই মান্ধাতা আমলের পুরানো কয়লার ইঞ্জিন, সেই ইঞ্জিন দিয়ে চালানো হয়, যার ফলে প্রায়ই ইঞ্জিন বন্ধ হয়ে যায়, খারাপ হয়ে যায়। এর ফলে নিত্য যাত্রী সাধারণের হয়রানির সীমা থাকে না। কয়েকবার যাত্রী বিক্ষোভও এই লাইনে হয়েছে। একবার মুখ্যমন্ত্রীও যাত্রী বিক্ষোভ থেকে রক্ষা পেয়েছেন। তারপর মুখ্যমন্ত্রী ইস্টার্ন রেলের ম্যানেজারের সঙ্গে দেখা করে বলার পর তিনি কতকগুলো গাড়িতে ডিজেল ইঞ্জিন দেওয়া হবে এই প্রতিশ্রুতি দিয়েছিলেন। বিদায়ী এই জেনারেল ম্যানেজার একদিন কালনায় বললেন যে এই লাইনে কোনও বিক্ষোভ নেই, তাই আপনারা গাড়ি পাচ্ছেন না, আপনাদের উন্নতি হচ্ছে না। এমন কি একদিন হাওড়া থেকে মাইক্রোফোনে বলে দেওয়া হল যে অমুক ট্রেন ছাড়া হবে ডিজেল ইঞ্জিন দিয়ে, কিন্তু তারপর দেখা গেল কয়লার ইঞ্জিন দিয়ে সেই ট্রেন চালানো হচ্ছে। সুতরাং আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই হাওড়া কাটোয়া লাইনে ডিজেল ইঞ্জিন দিয়ে গাড়ি চালানো হয়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি উল্লেখ করতে চাইছি। বর্ধমান শহরে এবং তার আশে-পাশে কিছুদিন যাবৎ বিশেষ এক ধরনের সমাজ-বিরোধীরা উৎপাত শুরু করেছে। বর্ধমান শহরে ডাক্তার তপন দাশগুপ্তকে সমাজ-বিরোধীরা ছুরিকাঘাত করেছে এবং তার ফলে সমস্ত বর্ধমান শহরের ডাক্তাররা ধর্মঘট করেছে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে হস্তক্ষেপ করাব জন্য প্রার্থনা করছি।

**শ্রী ধীরেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম বাংলায় যারা কৃষক, শ্রমিক, দিন-মজুর রয়েছে তারা কোনও কাজ পাচ্ছে না তার কারণ এখন ফসল কাটার মরশুম আর নেই। তার ফলে তারা অনাহারে, অর্ধাহাবে দিন-যাপন করছে। এইরকম একটা পরিস্থিতির উদ্ভব হয়েছে এবং প্রায় ভিক্ষা-বৃত্তির পথে তারা চলে এসেছে। সেইজন্য আমি অনুরোধ করছি, এই যে ফুড ফর ওয়ার্ক স্কীমে যে প্রকল্প সেটা যদি গ্রাম বাংলায় ব্যাপকভাবে করা যায় তাহলে এই সমস্ত কৃষক, দিন-মজুরের মুখে অন্ন তুলে দেওয়া যায়। এই ব্যাপারের প্রতি দৃষ্টি দেবার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী জন্মেজয় ওঝা, শ্রী কিরণময় নন্দ এবং শ্রী বলাইলাল দাস মহাপাত্র মহাশয় যে সংশোধনী প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলতে গিয়ে প্রথমে রুশ বিপ্লবী কার্লাইলের কথা বলি। তিনি বলেছিলেন রেভোলিউশন স্টার্ট ফ্রর্ম দি চিলড্রেন। ১৯৭৪ সালে লোক-নায়ক জয়প্রকাশের নেতৃত্বে যে সর্বাত্মক বিপ্লবের আহ্বান উঠেছিল তাতে আমরা সাড়া দিতে চেয়েছিলাম এবং সেই আন্দোলনে আমরা অংশ নিয়েছিলাম। কিন্তু রাজনৈতিক স্বাধীনতা অগ্রাধিকার দেওয়ার বিশেষ প্রয়োজনে সেদিন সর্বাত্মক বিপ্লবের গতি অর্থাৎ অর্থনৈতিক, সামাজিক এবং রাজনৈতিক বিপ্লবের গতি

সেদিন স্তব্ধ রাখতে হয়েছিল এবং তার ফলে দ্বিতীয় বিপ্লব অসমাপ্তভাবে আমাদের কাছে এল রাজনৈতিক পট পরিবর্তনের পরে। দেখলাম সারা ভারতবর্ষে যে রাজনৈতিক পরিবর্তন এসেছে তাতে মানুষের সমাজ-জীবনে সাময়িক পরিবর্তন হল না—যে প্রত্যাশা জন-মানসে ব্যর্থ হয়েছিল সেটার প্রতিফলন হল না। ভারতবর্ষের কোন রাজ্যে একজন সমাজবাদ হিসাবে সর্বাত্মক বিপ্লবের স্থিতিশীল মানুষ হিসাবে আমাদের স্বীকার করতে দ্বিধা হয়নি। কিন্তু সীমিত ক্ষেত্রে যেটুকু পরিবর্তন অন্যান্য রাজ্যে দেখেছি, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে দেখেছি— আমাদের অত্যন্ত দুর্ভাগ্য—মার্কসবাদ, লেলিনবাদ এবং বামপন্থীর নামাবলি গায়ে দিয়ে এই দক্ষিণ পন্থী সরকার অংশমাত্র পরিবর্তন করতে পারেন নি। পশ্চিমবাংলায় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এই সামগ্রিক বিপরীত চিত্র মূর্ত্ত হয়ে উঠেছে।

[2-30—2-40 P.M.]

শিল্প, শিক্ষা, কৃষি ইত্যাদি সমস্ত দিক থেকে একটা শোচনীয় দলিল রাজ্যপালের ভাষণের মধ্যে প্রকাশিত হয়েছে। মার্কসবাদ, লেলিনবাদের নাম করছেন কিন্তু আপনাদের যদি পিপল ডেমোক্রেটিক গভর্নমেন্ট হয় তাহলে ছোট পুঁজিপতিদের বাদ দিয়ে বিড়লার স্বার্থে এই সরকার কাজ করছেন কেন? ন্যূনতম বোনাস আইন চালু করবার আগে বিড়লা পরিচালিত কোম্পানি থেকে কত বোনাস আপনারা আদায় করতে পেরেছেন? প্রিন্টিং ইনডাস্ট্রি সম্বন্ধে কানাইবাবু বললেন যে এই শিল্পের সংকট অনেক কেটে গেছে। এই শিল্পের সঙ্কট যেটা হয়েছে সেটা কিছুটা লোক দেখানো, শ্রমমন্ত্রী সুপারিশ করেছেন ৫০ টাকা, কিন্তু সেটা কোথায় দিয়েছে? অনেক জায়গায় লিখিয়ে নিয়েছে কিন্তু শ্রমিকরা সেই টাকা পাচ্ছে না। ১১ই ফেব্রুয়ারি সানডে পত্রিকা থেকে পড়ছি We did not want to stop work but this was not accepted to other unions. They obstructed us from entering. We have no demands. Let us work. We feel that the strike is justified in view of the poor condition of the smaller presses. But if they have a constitutional right to strike then why does'nt the opposite apply to us. এই অবস্থায় আমরা দেখছি এই শিল্পের সঙ্কট আরও বিরাটভাবে দেখা দিয়েছে। ৫০ জন শ্রমিক যেখানে কাজ করে এইরূপ উদাহরণের প্রিন্টিং ইন্ডাস্ট্রি এখন খোলেনি। আমি ট্রেড ইউনিয়ন করিনা, কিন্তু আমার ইউনিয়নের বন্ধুরা আমার কাছে আসায় আমি এবং শ্রী দিলীপ চক্রবর্ত্তী এম.পি. মুখ্যমন্ত্রীর কাছে গিয়ে একটা মেমোরেন্ডাম দিয়েছিলাম, মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যদি চুক্তি হয়ে থাকে তাহলে সেটাকে অনার দেওয়া হবে কিন্তু তার কি হল? ১৪৪ ধারা আছে অথচ পিকেটিং চলছে অর্থাৎ জ্যোতিবাবুর প্রতিশ্রুতি থাকা সত্ত্বেও, ১৪৪ ধারা থাকা সত্ত্বেও পিকেটিং চলছে। এইজন্যই বিভিন্ন অর্ডার এই শিল্পে অন্য রাজ্যে চলে গেল এরকম ধরনের একটা চিঠির বয়ান তৈরি হয়ে গেছে সেটা আমি পড়ছি। In this context we have only two alternatives—closure, nationalisation. In the reciprocation of the loyalty of our employees and also in view of the unemployment problem in West Bengal being aggravated daily by factors beyond our control we would prefer to take over our plant and thus protect the loyal and good workers from unemployment and starvation. আজকে এই অবস্থায় কটা ইন্ডাস্ট্রি আপনারা গ্রহণ করতে পেরেছেন সেটা একবার ভাবুন। হোসিয়ারি

সম্বন্ধে কানাইবাবু বললেন, এটা খুব দুঃখজনক যে হোসিয়ারি শিল্প আজ ধ্বংস হয়ে যাচ্ছে, এর প্রধান কারণ হচ্ছে সর্বক্ষেত্রেই আমরা দেখতে পাচ্ছি এই সরকার বৃহৎ পুঁজির স্বার্থে কাজ করে যাচ্ছেন। প্রিন্টিং ইন্ডাস্ট্রি সম্বন্ধে শ্রমমন্ত্রী অ্যাওয়ার্ড না দিয়ে একটা রেকমেনডেশন দিলেন, ৮/৯ মাস ধরে জয়ায় আন্দোলন চলছে সেখানে শ্রমমন্ত্রীর কোনও রেকমেনডেশন নেই, গ্রীজ হোটেল ইমপিরিয়েল টোব্যাকো কোম্পানি সম্বন্ধেও কোনও রেকমেনডেশন নেই। জুট শ্রমিক সম্বন্ধেও শ্রমমন্ত্রীর কোনও রেকমেনডেশন নেই। সরকার যে সমস্ত জুট মিল গ্রহণ করেছেন তাদের সঙ্গে আই.জি.এমের বক্তব্য অভিন্ন কেন? অর্থাৎ মোট কথা হচ্ছে এই সরকারের পিছনে বিড়লা গোষ্ঠীর আশীর্বাদ আছে। শিক্ষার ক্ষেত্রেও আমরা দেখছি বিড়লার কলেজকে বাদ রাখা হয়েছে এবং বিড়লার যে কলেজটিকে টেক ওভার করা হয়েছে সে ঘটনাও আমরা জানি। কৃষিক্ষেত্রে ঐ চিত্র আমরা দেখতে পাই। অর্থাৎ আইনের শাসন কোথাও নেই।

কত জমি লুকানো আছে এই সম্পর্কে ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে কিছু দলিল দাখিল করেছিলাম, একজন মগরাহাটের জোতদারের ছেলে কংগ্রেসে ছিল, কিন্তু ক্ষমতা হস্তান্তরের পর বড় ছেলে আর রাজনীতি না করায় ছোট ছেলে সি.পি.এমের অন্তর্ভুক্ত হয়ে গেল এবং এই করে তারা জমি চুরি করে রাখে। সোনারপুরে একজন বর্গাচাষীকে একজন আইনজীবীর কাছে পাঠানো হয় লিগ্যাল প্রোটেকশনের জন্য, কিন্তু কিছুদিন পর কি একটা বখরা হয়ে গেল যাতে ঐ কৃষককে বলা হল অমুক জোতদারের বাড়ি গিয়ে একটা মীমাংসায় আসতে হবে, যদি না আস তাহলে আমরা কোনও দায়িত্ব নিতে পারব না। অতএব ভূমিহীনদের জন্য একটা ইউনিফর্ম আইন আপনারা করুন। এক এক জনের জন্য এক এক রকম আইন হবে এটা ঠিক নয়। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সেচ এবং কৃষিতে যে অগ্রগতি হয়েছে পশ্চিমবাংলায় তার তুলনায় অনেক কম, শিল্প ক্ষেত্রে আপনারা কটা বেকারকে চাকরি দিতে পেরেছেন, একটাও নতুন শিল্প করতে পারেন নি, ছোট শিল্পগুলি সব তুলে দিচ্ছেন এ বিষয়ে আমি একটা তথ্য দিতে পারি, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কি হচ্ছে। 16 months' achievement of Janata Party in Gujrat. Details পড়ছি 20 backward talents are selected for full employment. প্রত্যেকটি জেলায় একটা করে তালুক গ্রহণ করে সেখানে ফুল এমপ্লয়মেন্টের কর্মসুচি চালু করা হয়েছে এবং অভিনব গ্রাম নির্মাণ যোজনা গুজরাটে চালু করা হয়েছে। ল্যান্ডলেসদের গুজরাটে বাড়ি দেওয়া হচ্ছে—37,000 houses constructed for landless labourers in rural areas. এটা শুধু গুজরাটের কথাই নয় মধ্যপ্রদেশ, রাজস্থান, হরিয়ানা, উত্তরপ্রদেশ, বিহার ইত্যাদি সমস্ত জায়গায় এই পরিকল্পনা চালু করা হয়েছে। এইভাবে প্রত্যেকটি গ্রামে অবহেলিত পরিবারবর্গদের জন্য একটা সুষ্ঠু পরিকল্পনা জনতা শাসিত রাজ্যে হচ্ছে। সেদিন সৈয়দ সাহেব বললেন এই সরকার—বামপন্থী নামাবলি গায়ে দিয়ে দক্ষিণপন্থী সরকার অনগ্রসর শ্রেণীর জন্য অনেক কিছু করেছেন কিন্তু আমি বলি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে দেখান আপনারা কটা স্কুল করেছেন? শিক্ষা ক্ষেত্রে

[2-40—2-50 P.M.]

আপনারা প্রত্যেকটি রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে প্রতিশ্রুতি দিয়ে যাচ্ছেন, কিন্তু কি

করেছেন? মধ্যপ্রদেশে টু থাউজ্যান্ড প্রাইমারি স্কুল এবং ৬৩৫ স্কুলস হ্যাভ বিন স্যাংশন্ড ফর ট্রাইবাল এরিয়া ডিউরিং দি পিরিয়ড, ট্রাইবাল এরিয়ার জন্য ২ হাজার বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে। সংখ্যালঘুদের জন্য আপনারা কি করেছেন? আজকে মরিচঝাঁপিতে আপনাদের যে অমানবিক আচরণ তার মধ্যে সেই মানসিকতার প্রতিফলন। এই উদ্বাস্তুরা যদি বামুন কায়েত হত, এই উদ্বাস্তুরা জাতীয়তাবাদী না হয়ে আপনাদের দলের কোনও নেতাদের নাম নিত তাহলে আপনাদের দৃষ্টিভঙ্গি অন্যরকম হত। আজকে মরিচঝাঁপির আশ-পাশের সমস্ত মানুষ বলছে, মরিচঝাঁপির একজন হেড মাস্টার বলেছেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, তিনি ছোটবেলা থেকে শুনছেন এই এলাকায় বসতি করা হবে, কৃষির বিস্তার হবে। নানা কারণে তা হয়নি, বৃটিশ গভর্নমেন্ট করেনি, কংগ্রেস সরকার করেনি। তারপর আমি বলছিলাম পশ্চিমবঙ্গে অনেক মসজিদ জবর দখল রয়েছে, যার জন্য এ কে এম হাসানুজ্জামান একটা অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছেন, সেই মসজিদ পুনরুদ্ধার করার জন্য আপনারা কি করেছেন? সংখ্যালঘু, শ্রমিকদের জন্য কি সুযোগ-সুবিধা আপনারা দিচ্ছেন সেটা ভারতবর্ষের যে কোনও রাজ্যের সঙ্গে তুলনা করে দেখুন। অনগ্রসর শ্রেণী মানুষের জন্য কি সুযোগ-সুবিধা দিচ্ছেন সেটা খোঁজ নিয়ে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু বলতে চাই এই সরকার বাম পন্থার কথা বলেন কিন্তু সমাজের যারা নিপীড়িত অনগ্রসর মানুষ তাদের উন্নতির জন্য তাঁরা কিছু করছেন না। আজকে অন্যান্য রাজ্য যেমন গুজরাট, মধ্যপ্রদেশ, রাজস্থান, হরিয়ানা, পাঞ্জাব তারা অনুন্নত শ্রেণীর মানুষদের কত সুযোগ-সুবিধা দিচ্ছে। সুধীনবাবু সরকারের খাদ্য মন্ত্রী, তিনি গ্রামের মানুষের জন্য কতটা সুবিধা দিচ্ছেন? আজকে গ্রামীণ এলাকায় কতটা ফেয়ার প্রাইস শপ অন্য রাজ্যের তুলনায় হচ্ছে? গুজরাটের হিসাব যদি দেখেন তাহলে এই চিত্র আপনারা দেখবেন যে সেখানে সস্তা দরে দোকান খোলা হয়েছে গ্রাম এলাকায়, শহর এলাকায় কম। আপনারা জানেন পাঞ্জাব এবং হরিয়ানা এই দুটি রাজ্যে সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্য অনুন্নত শ্রেণী এলাকায় সস্তা দরে দেবার ব্যবস্থা হয়েছে। সেখানে আপনারা কি করেছেন সেটা বুকে হাত দিয়ে বলুন। আমি আগেই বলেছি জনতা সরকারের কেন্দ্রে কিংবা রাজ্যে কোনও [illegible] পারফরম্যান্সে আমরা স্যাটিসফায়েড নই। কিন্তু আপনাদের পারফরম্যান্সের সঙ্গে ওখানকার পারফরম্যান্সের তুলনা করুন। পশ্চিমবঙ্গের শিক্ষা মন্ত্রী উড়ে চলে গেলেন, পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে আজকে কি অবস্থার সৃষ্টি হয়েছে।

গতবারের রাজ্যপালের ভাষণেও প্রতিশ্রুতি ছিল প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠা হবে এবং এবারের ভাষণেও সেই প্রতিশ্রুতি আছে। কিন্তু গত ১ বছরের মধ্যে কতগুলি প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠিত হল সেটা আমরা জানতে চাই। আমরা দেখছি মধ্যপ্রদেশে ২ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে। আপনারা হরিজনদের সুযোগ সুবিধা দেবার জন্য কি ব্যবস্থা করেছেন সেটা আমরা জানতে চাই। আপনারা শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য প্রতিষ্ঠা ছাড়া আর কি করেছেন? তারপর দেখছি পশ্চিমবাংলায় ৬০টি মাধ্যমিক বিদ্যালয়ে দুজন করে প্রধান শিক্ষক রয়েছেন। আমি তো আমার বাবার বয়সে শুনিনি যে মাধ্যমিক বিদ্যালয়ে দুজন করে প্রধান শিক্ষক থাকেন। অবশ্য এদেরও দেখছি একজন রাইটার্স বিল্ডিংস থেকে কাজ করেন এবং আর একজন আলিমুদ্দিন স্ট্রিট থেকে কাজ করছেন। তারপর, আপনারা দেখুন বিশ্ববিদ্যালয়ের পঠন পাঠনের ক্ষেত্রে কি শোচনীয় অবস্থার সৃষ্টি হয়েছে। এখানে অনেক

মাননীয় সদস্য বলেছেন যে, মে এবং জুন মাসে পরীক্ষা হয়েছে অথচ আজও পর্যন্ত তার ফল বের হল না। বিশ্ববিদ্যালয়গুলি অধিগ্রহণ করে শিক্ষা, স্বাধীনতা, সংস্কৃতি এবং মানুষের স্বাধিকার সব কিছু কেড়ে নেওয়া হয়েছে এবং বিনিময়ে আমরা দেখছি সরকারি সদস্য যাঁরা বোর্ড অব স্টাডিস-এর মেম্বার হলেন। আপনারা একবার লক্ষ্য করুন তাঁরা কি ধরনের পঠন পাঠনের ব্যবস্থা করেছেন। আমি বিশ্ববিদ্যালয়ের বোর্ড অব স্টাডিজ-এর মেম্বার ছিলাম, কিন্তু আপনারা বলতে পারবেন না যে কোনও ক্ষেত্রে আমাদের দলবাজি প্রকাশিত হয়েছে। আমাদের কমিউনিস্ট বা ক্যাপিটালিস্ট দেশের ব্যবস্থায় আপত্তি নেই—সব জিনিসই জানা দরকার। আমাদের এখানে চিরদিন পলিটিক্যাল সায়েন্সে ইউ কে. ইউ এস এ, ইউ এস এস আর এবং সুইজারল্যান্ডের কন্সটিটিউশন পড়ানো হত। এগুলি সব টাইপিক্যাল কন্সটিটিউশন। কিন্তু এখন আমাদের যে পাঠ্যসূচি তাতে দেখছি শুধু চায়না এবং ইউ এস এস আর পড়ানো হচ্ছে, অন্যদেশের কন্সটিটিউশন-এর কথা নেই। এরকম একটা অরাজক অবস্থা আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ে চলছে। তারপর কলকাতা বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নেই, রেজিস্ট্রার নেই, কনট্রোলার নেই, ডেভেলপমেন্ট অফিসার নেই, অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রার নেই, কলকাতা বিশ্ববিদ্যালয়ে এক গাদা অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রারের পদ খালি এই হচ্ছে অবস্থা। স্যার, বিশ্ববিদ্যালয়কে অধিগ্রহণ করা হল এবং সরকারি মনোনীত সদস্য দিয়ে, লয়্যাল সদস্যদের নিয়ে কাউন্সিল করা হল। কিন্তু তাতে শিক্ষাক্ষেত্রে কি পরিবর্তন হল, শিক্ষাক্ষেত্রে কি অগ্রগতি হল? আমরা তো দেখছি সেই নৈরাজ্য এবং বিশৃঙ্খলা শিক্ষাক্ষেত্রে রয়েই গেছে। আজকে বয়স্ক শিক্ষার কর্মসূচি রাজ্যে রাজ্যে গ্রহণ করা হয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় কোথায় সেই কর্মসূচি? রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে ৭ম এবং ৮ম শ্রেণী পর্যন্ত এবছর বিনা বেতনে শিক্ষা দেবার ব্যবস্থা হয়েছে। কিন্তু জনতা শাসিত প্রতিটি রাজ্যে তা আসাম থেকে আরম্ভ করে গুজরাট পর্যন্ত সব জায়গায় মাধ্যমিক স্তর পর্যন্ত শিক্ষা ব্যবস্থা সম্পূর্ণভাবে অবৈতনিক করা হয়েছে এবং হরিজন পরিবারের যে ছেলে উচ্চ শিক্ষায় যায় তার ফ্যামিলিকে ১৫০ টাকা করে সাহায্য করা হচ্ছে। তারপর, বার্ধক্য ভাতা পাঞ্জাব এবং মধ্যপ্রদেশে চালু হয়েছে।

[2-50—3-30 P.M. (including adjournment)]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় এক বিধ্বংসী বন্যা হয়ে গেল। বন্যার পর পুনর্বাসনের যে সমস্যা সেই সমস্যার মোকাবিলা করতে এই সরকার ব্যর্থ হয়েছে। কোথায় সম্পূর্ণভাবে দলীয় দৃষ্টিভঙ্গি বিরাজ করছে তা সত্ত্বেও পুনর্বাসনের জন্যে, গৃহ নির্মাণের প্রকল্পের জন্য মাত্র ২০০ টাকা অনুদান দেওয়া হচ্ছে। ২০০ টাকায় কিভাবে হবে আমি বুঝতে পারছি না। আপনারা পরিকল্পনা রচনা করতে পারছেন না। কেন্দ্রীয় সরকারের টাকা আছে আপনারা যদি পরিকল্পনার সামিল হতেন আমরা জনতা দলের পক্ষ থেকে একাধিকবার বলেছি যে আপনারা পরিকল্পনা নিন; এবং অভিনব গ্রাম যোজনা পরিকল্পনা এবং ফুল এমপ্লয়মেন্টের কাজগুলি করছেন বলে শুনি কিন্তু তার রূপরেখা কোথায়? আজকে আপনারা বন্যা পীড়িত অঞ্চলের জন্য কোনও গৃহনির্মাণ পরিকল্পনা বা কোনও কর্মসূচি নিতে পারছেন না। যে সমস্ত আন্তর্জাতিক সেবা প্রতিষ্ঠান এবং দেশি সেবা প্রতিষ্ঠান কাজ করতে চেয়েছিল তাদের কাজে বাঁধা সৃষ্টি করছেন। আজকে আমরা তাই দেখি এই সরকারের প্রতিটি কাজের মধ্যে সামগ্রিক ব্যর্থতার চিত্র। বাবু লেবেল অ্যারোস্টেকেসি, ব্রিটিশ রাজ্যত্বে সৃষ্টি হয়েছিল সেটা দীর্ঘদিন ধরে স্বাধীনোত্তর

যুগে সেটা পরিবেশন করে চলেছিল এবং আজকে সেটাকে মার্কসবাদি লেবেল লাগিয়ে পরিপুষ্ট হয়ে সেটা আমাদের কাছে দেখা দিয়েছে। সেইজন্য দেখছি পঞ্চায়েতের নাম করে সেখানে দলীয় প্রভাব বিস্তারের চেষ্টা হচ্ছে, তার কতজন আদর্শে অনুপ্রাণিত হয়ে আপনাদের দলের মধ্যে এসেছেন সেটা বলবেন কি? লেবেল পরিবর্তন ছাড়া কোথাও দেশের মধ্যে পরিবর্তন এসেছে কি? সেইজন্য আপনার কাছে বিনীত নিবেদন করছি আজকে ভারতবর্ষের সমাজ জীবনে সামগ্রীক পরিবর্তন আনার জন্য আমাদের অনেক দূর যেতে হবে। কিন্তু সেই পথে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার যাননি। তুলনামূলক ভাবে আমি তথ্য দিয়ে আপনাকে দেখাতে পারি যে আপনারা অনেক পিছনে পড়ে রয়েছেন। কিন্তু রাজ্যপালের ভাষণে সেই ব্যর্থতার স্বীকৃতি নেই, আছে শুধু কতগুলি আস্ফালন। প্রেস শিল্পের সমস্যা মিটে যাবে এই করা হবে, ঐ করা হবে এই কথা বলা হয়েছে কিন্তু তার কোনও অ্যাচিভমেন্টের ছবি আমাদের কাছে নেই। যে কাজগুলি করা হচ্ছে সেখানে দলীয় পক্ষপাতিত্বের দৃষ্টিভঙ্গি নিয়ে করা হচ্ছে। এখানে আইনের শাসন ভেঙে পড়েছে। সর্বোপরি খুন, রাহাজানি, জখম, হাঙ্গামা নিদারুণভাবে বেড়ে চলেছে। এই সরকারের বিঘোষিত নীতি ছিল শহরগুলিতে মোটামুটি শাসনের, শান্তি পরিবেশ বজায় থাকবে। কিন্তু গ্রামগুলিতে খুন-জখম, রাহাজানি, হাঙ্গামা চলবে। কিন্তু শহরাঞ্চলেও খুন, জখম, রাহাজানি, হাঙ্গামা চলছে। প্রতিদিন আমরা দেখছি এই ধরনের ঘটনা প্রতিনিয়ত হচ্ছে। কোথাও শ্রমিক ধর্মঘট করছে, মালিক ক্লোজার ঘোষণা করছে, মালিক ধর্মঘটি শ্রমিকদের জীবন বিপন্ন করবার হুমকি দিচ্ছে, কোথাও কোথাও মারধোরও করা হচ্ছে। আমরা দেখছি যেখানে প্রগতিশীল রাজ জোরদার হয়ে উঠছে সেখানে সরকারের কোনও সমর্থন পাওয়া যাচ্ছে না। পুঁজিপতিদের, জোতদারদের, বিড়লা গোষ্ঠির, মালটি ন্যাশনালদের স্বার্থে, গ্রামের সুদখোর মহাজনদের স্বার্থে, কুলাকদের স্বার্থে এই সরকারের নীতি পরিচালিত হচ্ছে। কাজেই, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অত্যন্ত দুঃখিত মহামান্য রাজ্যপাল সভার কাছে যে বক্তব্য রেখেছেন এবং তার সমর্থনে তাঁকে ধন্যবাদ জ্ঞাপনের জন্য সরকার পক্ষ থেকে যে প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের বন্ধু বলাইলাল দাস মহাপাত্র, শ্রী নন্দ, শ্রী ওঝা এবং আরও অন্যান্য বিরোধী পক্ষের সদস্যরা যেসব সংশোধনী প্রস্তাব দিয়েছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[At this stage the House was adjourned till 3-30 P.M.]

[3-30—3-40 P.M.] (After adjournment)

**শ্রী সামসুদ্দিন আহমেদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণটি মনযোগের সঙ্গে পড়ছিলাম, কিন্তু পড়ে কিছু বুঝলাম না, আমার মনে হল যে তিনি ভালভাবে কিছু না জেনেই এই ভাষণটি দিয়ে দিলেন। কারণ এর মধ্যে থেকে দুই একটি কথা যদি পড়ি তাহলেই আপনি বুঝতে পারবেন। It is indeed an achievement of my government and the people of the state that such an unprecedented natural calamity was not followed by epidemics, starvation deaths and influx from the villages to the cities. মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি ভাষণটি ভাল করে দেখেননি, যদি দেখতেন তাহলে একথা তিনি বলতে পারতেন না যে It is the achievement of my government. কারণ আপনি জানেন যে, এই যে ক্যালামিটি

হয়েছিল তাতে সকল মানুষ এবং সরকার বাহাদুর দিশেহারা হয়ে কলকাতায় বসেছিলেন, সত্যিকারের যদি সহযোগিতা করে থাকেন তো স্থানীয় যে সমস্ত সংস্থা ছিল তাঁরাই করেছিলেন এবং যার ফলে দেখা গেল রিলিফ, টার্পোলিন ইত্যাদি প্লেনে করে আসতে সাত দিন লেগে গেল এবং তারপরে সরকার ব্যবস্থা নিয়েছিলেন। এর পরেও যদি বলা হয় my government's achievement. আমার গভর্নমেন্টের অ্যাচিভমেন্ট, তাহলে অপমান করা হবে সেই সমস্ত বিভিন্ন সংস্থাকে যাঁরা সেই সময় এগিয়ে গিয়েছিলেন। আর শহরের সঙ্গে-তো যোগাযোগই ছিলনা যোগাযোগ যেখানে বিচ্ছিন্ন সেখানে শহরের লোকে আসবে কি করে? আর যারা ভেসে গেল তাদের হিসাবতো এখনও পর্যন্ত দিতেই পারেননি। কত লোক ভেসে গেল, কত লোক মরল, তার হিসাব দেবেন কি করে? এপিডেমিক যাতে না হয় তার জন্য ঔষধপত্র নিয়ে গিয়েছি সেই লোকেরাই, সরকার তো গেলেন অনেক পরে। এটা মনে হয় রাজ্যপাল মহাশয় জানতেন না। রাজ্যপালের ভাষণের ভিতর একটা হিসাব দেখছি যে কেন্দ্রের কাছ থেকে টাকা চাওয়া হল আর টাকা কি পাওয়া গেল? ৩০ কোটি টাকা স্বল্প মেয়াদী কৃষি ঋণ ছাড়া কেন্দ্র এখন পর্যন্ত শুধু ৮৮.৯৩ কোটি টাকা বাজেট সাহায্য মঞ্জুর করেছেন। তাহলে হল ১১৮.৯৩ লক্ষ টাকা এবং ১ লক্ষ ৫০ হাজার টন গম পাওয়া গিয়েছে। এই সব হিসাব রাজ্যপাল দিলেন কিন্তু মুখ্য মন্ত্রীর তহবিলে কত টাকা জমা পড়ল তার কোনও হিসাব তো দিলেন না। দেশ বিদেশ থেকে টাকা এসে জমল তার হিসাব কিন্তু এতে নেই। এটা কি তাহলে সেভিংস সার্টিফিকেট কিনতে চলে যাবে, না ফিক্সড ডিপোজিট করা হবে যাতে এ দিয়ে ভবিষ্যতে ইলেকশন খরচ চালানো যাবে; পার্টিবাজি করবার জন্য কি এটা রেখে দেওয়া হল? এটা লেখা উচিত ছিল। তিনি মহারাষ্ট্রে গেলেন বিভিন্ন জায়গায় গিয়ে টাকা সংগ্রহ করে নিয়ে এলেন সে সব হিসাব কোথায় গেল? তিনি এখান ছেড়ে মহারাষ্ট্রে চলে গেলেন— তবে তিনি পশ্চিমবাংলা ছেড়ে মহারাষ্ট্রে চলে যাবেন? বন্যা ত্রাণ সম্বন্ধে বলা হল গ্রামপঞ্চায়েতের মাধ্যমে সুষ্ঠুভাবে সুন্দরভাবে পুনর্বাসন করে দেওয়া হবে। এই হল তাঁদের অ্যাচিভমেন্ট। স্যার, আপনি লক্ষ্য করে দেখবেন পঞ্চায়েতের উপর ভার দেওয়া হল এবং সেই [illegible] লিস্ট [illegible] করে নানাভাবে সেই সব টাকা যে কোনও গহ্বরে গেল তা জানা যাচ্ছে না। তার জন্য বার বার প্রতিবাদ করা সত্ত্বেও এগুলির তদন্ত করা হচ্ছে না। বার বার অভিযোগ করা হয়েছে, নাম দিয়ে বলা হয়েছে, কিভাবে দুর্নীতি হয়েছে তাও বলা হয়েছে তার প্রতিকারের ব্যবস্থা না করে সেটা ছেড়ে দিচ্ছেন তাদের হাতে। আজকে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যেটা করা হল সেগুলি সব ড্রেনেজ হয়েছে সত্যিকারের লোকের কাছে গিয়ে সে সাহায্য পৌঁছায় নি। আপনারা বলছেন গণতন্ত্রকে পুনরুদ্ধার করেছেন যদিও গণতন্ত্র ছিল বলেই আপনারা এখানে আসতে পেরেছেন। কংগ্রেসের যেখানে গ্রাম পঞ্চায়েত আছে যেখানে তারা লিস্ট করেছে তাদের সব বাদ দিয়ে দিলেন এবং এইরকম মালদা মুর্শিদাবাদে বহু জায়গায় হয়েছে। এতে রাজ্যপাল মহাশয় আত্মপ্রসাদ লাভ করেছেন যেন মনে হচ্ছে তিনি না বুঝে আত্মপ্রসাদ লাভ করেছেন। আবার আপনারা আইন শৃঙ্খলার কথা বলেন। আমাদের বুদ্ধদেব বসু মহাশয় মালদায় গিয়ে বলে এসেছেন অন্যান্য রাজ্যের তুলনায় এখানে আইন শৃঙ্খলা খুব ভাল আছে এখানে কোনও গোলমাল নেই। তার মানে কি? আবার তুলনা কেন—নিজেদের কি অবস্থা তাই বলুন না কেন। আমি মালদার লোক তিনি এই কথা মালদায় বলেছেন বলেই এই কথা

বললাম। আমরা যখন আইন শৃঙ্খলার কথা বলতে যাই তখন ওঁরা সেটা হেসে উড়িয়ে দেন। আপনারা নিশ্চয় জানেন গ্রামে কি রকম সব খুন খারাপি হচ্ছে। বর্ডারে যান সেখানে দেখবেন ঐ বি.এস.এফ-এর সাহায্যে কিভাবে দিনের পর দিন ডাকাতি হচ্ছে, গরু লুঠ হচ্ছে।

[3-40—3-50 P.M.]

সুতরাং আইন শৃঙ্খলার ব্যাপারটি একটা গতানুগতিক জিনিস হয়ে দাঁড়িয়েছে। কাজেই এই সম্বন্ধে বলে কিছু লাভ হবে না। খুন, ডাকাতি, রাহাজানি হোক, এতে কিছু আসে যায় না, এতে ওরা আত্মপ্রসাদ লাভ করছেন। গত বিধানসভা থেকে আজ পর্যন্ত প্রতিদিন আমরা খুন, ডাকাতি, রাহাজানির কথা উল্লেখ করে যাচ্ছি, কিন্তু তার কোনও প্রতিকারের ব্যবস্থা নেই। এক দলীয় শাসন হলে যা হওয়ার কথা তাই হয়েছে। আপনারা এখানে বসে হাহা করে হাসতে পারেন, কিন্তু শান্তিপ্রিয় সমাজের মানুষ আজকে ভগবানকে ডাকছেন যে কত দিনে এই রাজত্বটা শেষ হয়ে যাবে। আপনারা তো আবার ভগবান মানেন না। আপনাদের ৩৬ দফাটাকে আর একটা দফায় বাড়িয়ে দিন এবং তার মধ্যে এই খুন, ডাকাতি, রাহাজানি, পার্টিবাজিকে যুক্ত করে দিন। এই ব্যাপারে আমি অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম এবং এই ৩৭ তম দফাটাকে আপনারা একটা বড় অ্যাচিভমেন্ট বলতে পারেন আপনাদের। খুন, ডাকাতি, রাহাজানি, পার্টিবাজি হচ্ছে আপনাদের বড় অ্যাচিভমেন্ট। স্যার, স্বরাষ্ট্রমন্ত্রী এখন উপস্থিত নেই। আমার এলাকা সম্বন্ধে আপনার মাধ্যমে তাঁর কাছে দু-একটি কথা বলে যাচ্ছি। আমার এলাকার কয়েকটি ঘটনা সম্পর্কে আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়ে জানিয়েছি, কিন্তু তিনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা আমরা বুঝতে পারিনি। এই খুন, ডাকাতি, রাহাজানি সম্পর্কে আমি অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছি। ১৯৭৮ সালে আমার এলাকায় ১০টি ডাকাতি হয়েছে। ৩১শে জানুয়ারি গভীর রাত্রে দুটি ডাকাতি হয়েছে কালিয়াচক থানার ৩নং ব্লকের গোপালগঞ্জ এলাকায়। বুধর মন্ডলের বাড়িতে ডাকাতি হয়েছে, মন্ডাই গ্রামে হয়েছে। এর প্রতিকারের জন্য আমি তাঁর কাছে আবার চিঠি দিয়েছি। ২৯শে ডিসেম্বর চিঠি লিখেছিলাম, ১লা ফেব্রুয়ারি আবার চিঠি লিখেছি। জ্যোতিবাবুর দপ্তরে গিয়ে পৌঁছেছে। ১৯৭৮ সালের ২৬শে ফেব্রুয়ারি তারিখে এই হাউসে আমি যে কথা বলেছিলাম, আজকে আবার উল্লেখ করছি, আপনারা দয়া করে একটু শুনুন। আপনারা কৃষক নন, কৃষিকাজও বোঝেন না। খালি কৃষকদের উৎখাত করছেন। হালের বলদ না হলে যে কৃষি কাজ হবে না সেটা বোধ হয় জানেন না। তাই সকাল বেলা যখন হালের বলদ নিয়ে চাষ করতে যাবে তখন দেখে তার গরু নেই। বাংলাদেশে নির্বিচারে এই গরু পাচার হয়ে চলে যাচ্ছে, চুরি হয়ে যাচ্ছে এর জন্য পুলিশ এবং বর্ডার সিকিউরিটি ফোর্স জড়িত। এই বর্ডার সিকিউরিটি ফোর্স না বলে একে বর্ডার স্মাগলিং ফোর্স বলাই ভাল। এটা বললে নিশ্চয় অন্যায় বলা হবে না। কি তাদের নীতি সেটা আমরা কেউ জানি না। এই ব্যাপারে তদন্ত করতে পাঠানো হয়েছিল পুলিশের উর্দ্ধতন কর্তৃপক্ষ এস.পি. অ্যাডিশনাল এস.পি.কে এবং আমাদের কাছে সেই তদন্তের রিপোর্ট পাঠিয়ে দেওয়া হয়েছে। অ্যাডিশনাল এস.পি. মারফৎ এস.পি. যে স্টেটমেন্ট দিয়েছেন সেই রিপোর্টটি আমি পড়ে দিচ্ছি। তিনি লিখছেন, during my enquiry I found that the theft of cattle was not a serious problem in Kaliachak Police Station area. স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি তিনি নির্লজ্জের মতো একেবারে অসত্য কথা বলেছেন। আমার

বক্তব্য হল আপনি বিষয়টি স্বাধিকার কমিটিতে পাঠান এবং সেখানে এর বিচার করা হোক যে কেন তিনি অসত্য কথার অবতারণা করেছেন। স্যার, আপনার ক্ষমতা আছে, আপনি এই পুলিশ অফিসারকে স্বাধিকার কমিটির কাছে ডেকে পাঠাতে পারেন এবং আমি স্বাক্ষ্য প্রমাণ নিয়ে আসব, এর বিচার করা হোক। এর বিচার করে শাস্তির ব্যবস্থা করা হোক। স্যার, আমার আরও অনেক কিছু বলার আছে, আপনি আমাকে দয়া করে একটু সময় দেবেন।

তারপর মাননীয় মহাশয়, মাননীয় রাজ্যপাল মনে হয় না বুঝেই বলেছেন যে....achievement....'Let me now refer to some of the other achievements of my Government. 59.93 lakh of children out of the total population 71.06 lakh in the age group of 6 to 11 years in the State are to be covered'—this is the achievement—'are to be covered by primary education in Classes I to V by the end of next year. For this purpose 1,200 new primary schools will be set up and about 3,800 teachers appointed in 1979-80.' স্যার, বুঝতে পারলাম না কথাটা। এটা কি করে অ্যাচিভমেন্ট হয় তা আমরা বুঝতে পারলাম না। একটা কাজ হলে তবে তো সেটা অ্যাচিভমেন্ট হবে, কিন্তু কাজটাই হল না সেখানে অ্যাচিভমেন্ট হল কি করে? অথচ সেখানে অ্যাচিভমেন্ট বলে দেওয়া হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে বিধান সভায় বলা হয়েছিল এক হাজার স্কুল হবে, ১৯৭৮ সালেও বলা হল এক হাজার স্কুল হবে, এবারেও বলা হল ১২০০ স্কুল হবে। তাহলে সব মিলিয়ে দাঁড়াল ৩ হাজার দুইশত স্কুল। এই তিন হাজার দুইশত স্কুলের জন্য শিক্ষক দরকার ৯ হাজার ৬০০—প্রতি স্কুলে তিনজন হিসাবে। আজকে ১৪ই ফেব্রুয়ারি, আজ পর্যন্ত আমার কাছে খবর নেই—আপনার কাছে আছে কিনা জানি না, একটাও প্রাইমারি স্কুল আজ পর্যন্ত তৈরি হল না, অথচ বলা হল এটা অ্যাচিভমেন্ট, এটাকে অ্যাচিভমেন্ট বলা যায়, না। এটাকে পূর্ব পরিকল্পনা বলা যায়। জানি না এই প্রাইমারি স্কুলগুলি হবে কিনা—জানিনা ৩ হাজার দুইশত স্কুল আমরা পাব কিনা এবং ৯ হাজার ৬শো শিক্ষক আমরা পাব কিনা, হলে বুঝব অ্যাচিভমেন্ট, না হলে নয়। তারপর স্যার, সেকেন্ডারি স্কুলের কথা বলি। হাই-স্কুলে গিয়ে দেখুন সেখানে একজন হেড মাস্টার তালা খুলছেন তো আর একজন হেডমাস্টার তালা লাগিয়ে দিচ্ছেন। আর পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদে তো একটা ডিক্টেটোরিয়াল অ্যাডমিনিস্ট্রেশন চলছে। একজন লোক কতদিন থাকবেন জানি না। সেখানে নাকি খুব খারাপ অ্যাডমিনিস্ট্রেশন হয়েছিল তাই সেটা ভেঙ্গে দেওয়া হয়েছে কিন্তু আজ সেখানে একটা লোকের দক্ষতা কত সেটা জনসাধারণই বুঝতে পারছেন, তাদের সঙ্গে কথা বললে সেটা বোঝা যায় যে সেখানে কি দুর্নীতি চলছে। আর হায়ার সেকেন্ডারি কাউন্সিল তো ঠুঁটো জগন্নাথ—এই ১২ ক্লাসের ব্যাপারটা। তারা সেখানে কেবল পরীক্ষা নিতে পারবেন। স্যার, এই ১২ ক্লাসের ব্যাপারে দেখছি এদের দুটি পিতা। একটা হচ্ছে, পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদ এবং আর একটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অব সেকেন্ডারি এডুকেশন। স্যার, দুটি পিতা কি কখনও শুনেছেন? দুটি মা হয় কিন্তু দুটি পিতা এটা আমরা কোনওদিন শুনিনি কিন্তু এখানে তা দেখছি। সেখানে পার্থবাবুর অনুমোদন ছাড়া একটি পিওন পর্যন্ত নিযুক্ত হতে পারছে না। ইউনিভার্সিটিগুলির অবস্থা যে কি সেটা আপনারা ভালই জানেন। সেখানে পরীক্ষার ব্যাপারে কি হচ্ছে, ফল প্রকাশের ব্যাপারে কি হচ্ছে তা আপনারা ভালই জানেন। মধ্যশিক্ষা

পর্ষদেরও ফল দেখুন, দেখুন সেখানে কত সাপ্লিমেন্টারি পরীক্ষা হচ্ছে।

[3-50 - 4-00 P.M.]

সুতরাং শিক্ষা ব্যবস্থার হাল যা চলছে তাতে শিক্ষা জগত যে আছে সেটা ভুলে যেতে হবে। এর উদ্দেশ্য কি? শিক্ষাদিক্ষা বেশি হলে আপনারা রাজনীতি করতে পারবেন না, অশিক্ষিতদের মধ্যে আপনারা ধাপ্পা দিতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবর আছে যে আগামী বছর থেকে ক্লাস নাইন, টেনে সংস্কৃত, আরবী ইত্যাদি পড়ানো হবে না। অর্থাৎ যেটুকু ধর্মকর্ম ছেলেগুলো শিখত সেটাও শিখতে দেওয়া হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ তো গেল শিক্ষা ব্যবস্থা। বিদ্যুতের কথা আর বলব না, অনেক বলেছি। কিন্তু একটা কথা না বলে পারছি না যেখানে পাটশিল্প বন্ধ, চটকল বন্ধ সেখানেও লোডশেডিং হচ্ছে। যেখানে কলকারখানা বন্ধ সেখানে তো বিদ্যুৎ খরচ হয় না, সেখানে আবার লোডশেডিং কেন? শিক্ষক বলুন, ডাক্তার বলুন, ছাত্র বলুন, হাসপাতাল বলুন, সকলে কান্নায় ত্রাহি ত্রাহি করে এখন সব বন্ধ করে দিয়েছে। আজকে কতদিন ধরে চটকলে ধর্মঘট চলছে, আমি জানিনা কেন সরকার তাদের বাধ্য করছেন না? এটার অবসান কেন হচ্ছে না? এর ফলে অর্থনৈতিক দিক থেকে যে ক্ষতি হচ্ছে, জাতীয় অর্থনীতিতে যে ক্ষতি হচ্ছে তার জন্য কে দায়ী হবে? এই বাম সরকারকে এই দায় দায়িত্ব নিতে হবে তাদের অযোগ্যতার জন্য। আমি জানি না এর মধ্যে মালিকদের সঙ্গে তাদের কি লাইন আছে যে কারণে তারা মালিকদের সঙ্গে বসছেন আর উঠছেন কোনও মীমাংসা হচ্ছে না, খালি সময় দিচ্ছেন। যাই-হোক, পাটকল চলে গেল এবং ১২০ টাকা মন পাট বিক্রয় হবে বলে বলা হয়েছিল। সেখানে আপনি দেখবেন যাঁরা ঘরে পাট তুলে বন্ধ রেখেছেন, ধর্মঘটের ফলে তাদের গ্রাহক নেই। পুঁজিপতিদের কাছে যাচ্ছে, তাঁরা বলছেন, রেখে যাও যদি সময়ে টাকা পাই তাহলে দেব, কিছু হাত খরচ নিয়ে যাও। এই রকম অবস্থা চলছে। আজকে জাতীয় অর্থনৈতিক অবস্থার জন্য দেশে এবং বিদেশে বিভিন্ন জায়গায় নুতন শিল্প করবেন বলেছিলেন। শিল্পতো গড়লেনই না, শিল্প জগতে লাগাতর ধর্মঘটের ফলে একটা শোচনীয় অবস্থার মধ্যে চলে যাচ্ছে। মুর্শিদাবাদ, মালদহে বিভিন্ন জায়গায় বিড়ি শ্রমিকদের যে মিনিমাম রেটের কথা বারবার বলা হয়েছে এবং কমিশনার মহাশয় যাচ্ছেন আর ফিরে আসছেন কিছুই হচ্ছে না। আমার এলাকার কথা জানি, ১০ই জানুয়ারি বসা হয়েছিল সেখানে কমিশনার সাহেব শক্ত করে কিছু বলতে পারেন নি, তারা চলে গেলেন। এইতো আপনাদের নমুনা আজকে ছোট ছোট যাঁরা কৃষক, মালিক শ্রেণী তাঁরা বিপদে পড়েছেন এই বর্গা অপারেশনে। আগে জানতাম পেটের অপারেশন হয়, ফোড়ার অপারেশন হয়, কানের অপারেশন হয়, এখন দেখছি বাবার অপারেশন হয়—অর্থাৎ এ জমিটা কৃষকের বাবা। আজকে বড় কৃষকের গায়ে হাত পড়ছে না যাঁরা ২/১ বিঘার মালিক, আমার ওখানে একজন মুচির ১০ কাঠা জমিতে বেগুন লাগিয়েছে তাঁর নাম লেখা হয়েছিল। যাদের দেবার কথা তাদের সেই সুযোগ দেওয়া হচ্ছে না। মরিচঝাঁপি নিয়ে অনেক আলোচনা হয়েছে। মরিচঝাঁপিতে অমানুষিক কাজ করা হয়েছে, এই অমানুষিক কাজের জন্য এবং কালিয়াচকের আলিনগরে মহরমের মিছিলের উপর পুলিশের গুলি টিয়ারগ্যাস ইত্যাদি চালানো হয়েছে এই সব ব্যাপারের জন্য জুডিসিয়াল ইনকোয়ারী দাবি করছি এবং যে অ্যামেন্ডমেন্টগুলি আমি দিয়েছি সেগুলিকে সমর্থন করে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন সেটা

যেহেতু আমি বুঝতে পারলাম না সে জন্য তাকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রাজ্যপাল এই অধিবেশনে যে ভাষণ দিলেন এবং ১৯৭৭-৭৮ সালে যে ভাষণ দিয়েছিলেন তার মধ্যে একটা আকাশ পাতাল তফাৎ লক্ষ্য করছি। রাজ্যপালের ভাষণে কতকগুলো বানানো বুলি, কতকগুলো মনোমুগ্ধকর বাণী বামফ্রন্ট সরকারের বিষয়ে লিপিবদ্ধ করা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের যে ব্যর্থতা, পশ্চিমবঙ্গ সরকারের বর্তমান জনজীবনে, জনসেবায় যে দারুণ অসাফল্য দেখা দিয়েছে তার কোনও চিত্র রাজ্যপালের ভাষণের মধ্যে পাইনি। তাই আমি শুরুতেই বলি, রাজ্যপাল যদি তাঁর ভাষণে বলতেন সমস্ত পশ্চিমবাংলার চিত্র নিয়ে যে এই সরকার অপদার্থ, এই সরকার অকর্মণ্য, এই সরকার জঘন্য, এই সরকার দুর্নীতি পরায়ণ, এই সরকার অত্যাচারী, এই কথাগুলো বলে যদি রাজ্যপাল দুঃখ প্রকাশ করতেন তাহলে বুঝতাম তাঁর ভাষণের মধ্যে কিছু স্পষ্ট এবং সত্য কথার তিনি অবতারণা করছেন। পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামেগঞ্জে যদি যান তাহলে দেখবেন কি হতাশাব্যঞ্জক চিত্র পশ্চিমবাংলায় বিরাজ করছে। ওঁরা হয়তো বলবেন যে মাত্র দু' বছরের মধ্যে আমরা কতটুকু করতে পারি। কিন্তু আগেকার সরকার দু' বছরে যে কাজ দেখিয়েছে—দু' বছরের মধ্যে গ্রামেগঞ্জে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করেছে, জলের জন্য টিউবওয়েল স্থাপন করেছে, নুতন রাস্তা তৈরি করে দিয়েছে, প্রাইমারি স্কুল স্থাপন করেছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, বর্তমান সরকার এই কাজ করা তো দূরের কথা, কোনও পরিকল্পনা পর্যন্ত তারা দেননি। শুধু মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন, ভাঁওতা বুলি দিয়েছেন যে আমরা এক হাজার স্কুল স্থাপন করব, কিন্তু আজ পর্যন্ত একটা স্কুলও স্থাপন ওঁরা করেননি। যে সমস্ত পুরানো প্রাইমারি স্কুল ছিল সেইগুলো কি করে বন্ধ করে দেওয়া যায় সেই পরিকল্পনা করতে করতে ওঁদের দিন চলে যাচ্ছে, নতুন করে প্রাইমারি প্রতিষ্ঠান স্থাপন তাঁরা করতে পারছেন না। স্বাস্থ্য দপ্তরের দিকে লক্ষ্য করুন, বর্তমান স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের হয়ত ইচ্ছা আছে হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি করতে, হাসপাতালের উন্নতি করতে নতুন স্বাস্থ্য কেন্দ্র স্থাপন করতে, কিন্তু শরিকী সংঘর্ষের ভয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাঁর ইচ্ছাকে কার্যকর করতে পারছেন না। প্রমোদবাবু তাঁকে চাপ দিয়ে কাজ করতে দিচ্ছেন না। বাণিজ্য ও কুটির শিল্প মন্ত্রী কানাইবাবু, তিনি একজন পন্ডিত ব্যক্তি, পশ্চিমবাংলার মানুষ তাঁর পান্ডিত্ব চায় না, পশ্চিমবঙ্গের শিল্পের উন্নতি চায়, শিল্পে সমস্যার সমাধান চায়, তিনি সেই সমস্যার সমাধান করুন। পশ্চিমবাংলার শিল্পে আমরা কি দেখেছি? শিল্প দপ্তর বুকে হাত দিয়ে বলতে পারবেন না, নতুন শিল্প গ্রামে গঞ্জের কথা বাদ দিন কলকাতা এবং সুবার্বন এলাকায় কোনও নতুন শিল্প কি এই ক বছরে স্থাপন করতে পেরেছেন? একটাও স্থাপন করতে পারেন নি, একেবারে

[4-00—4-10 P.M.]

নীল। পরিবর্তে আমরা কি দেখছি? যে সমস্ত শিল্প ছিল সেগুলি বন্ধ হতে চলেছে। আজকে কাগজে দেখলাম এখানে প্রতিষ্ঠিত ১০।১২টি গেঞ্জির কারখানা যেখানে বাংলার গরিব ভাইয়েরা খেটে খাচ্ছিল এই সরকারের জঘন্য নীতির জন্য, আইন-শৃঙ্খলার অবনতির জন্য, বিদ্যুতের চরম ঘাটতির জন্য অন্য প্রভিন্সে চলে যাচ্ছে। আর এরা কুম্ভ কর্ণের মতো ঘুমোচ্ছেন।

স্যার. এরা দারুণ আনন্দে আছে, ভাবছেন ৫ বৎসর তো আমি আমরা যা তা করব। সুতরাং আমি আপনাদের অনুরোধ করছি, এইরকম অন্যায় করবেন না। ১৯৬৯।৭০ সালে যা করে গিয়েছিলেন সেই জিনিস আবার আরম্ভ করেছেন। কেন শিল্প বাইরে চলে যাচ্ছে? চটকল শিল্পে যেখানে লক্ষ লক্ষ শ্রমিক এনগেজড ছিল সেখানেও ধর্মঘট হল। শিল্পমন্ত্রী চুপ-চাপ, মুখ্যমন্ত্রী চুপ-চাপ, শ্রমমন্ত্রীও চুপ-চাপ। লক্ষ লক্ষ ভাইদের সকলেরই পার্টি ফান্ড নেই! সকলেরই এয়ার-কন্ডিশনড করা বাড়ি নেই। সি.পি.এম যে বে-আইনি তহবিল জমাচ্ছে তার থেকে টাকা পায় না। অনেক ন্যাশনাল মাইনডেড শ্রমিক আছে। আজকে শিল্প দপ্তর ব্যর্থ, এই চটকল ধর্মঘট মেটাতে পারছেন না। এর কারণ কি? কারণ হচ্ছে, যেটুকু পশ্চিমবাংলার জনসাধারণের ওপিনিয়ন. পাবলিক ওপিনিয়ন গ্যাদার করেছি তাতে তারা এইরকম মনে করছেন গত নির্বাচনের সময়ে বিগ হাউসের কাছ থেকে এই সি.পি.এম লক্ষ লক্ষ টাকা ইলেকশন ফান্ডে নিয়েছেন—যখন এরা মালিকদের ডাকতে যাচ্ছে আপনারা শ্রমিকদের দাবি কেন মিটিয়ে নেবেন না—তখন মালিকরা চোখ বাঙিয়ে বলছে বেসরকারি ভাবে ইলেকশন ফান্ডে টাকা দিয়েছি পাবলিকলি বলে দেব যদি আমাদের চাপ দেওয়া হয়, কেলেঙ্কারি করে দেব—এই কথা শুনে জ্যোতিবাবু চুপসে যাচ্ছে, শ্রমমন্ত্রী চুপসে যাচ্ছে। আপনারা পশ্চিমবাংলার মানুষের কাছে কংগ্রেসের নামে দুর্নীতির কথা বলেছেন, জনতার নামে দুর্নীতির কথা বলেছেন, আপনাদের দুর্নীতির কথাগুলি নিজের মুখে স্বীকার করুন—আয়নায় নিজেদের মুখ দেখুন—বিভৎস্য চেহারা দেখতে পাবেন। ২ বছরের মধ্যে যে কাদা ঘেঁটে রেখেছেন—দুর্নীতির কাদাই বলুন, আর জঘন্য অত্যাচারের কথাই বলুন—জনতা সরকার ২ বছরে এত জঘন্য অপরাধ করেনি—পৃথিবীর ইতিহাসে এই ঘটনা নজিরবিহীন। তাই আমি বলছি এইগুলি সংশোধন করে নিন। বৃটিশ টাইমেও এইরকম ঘটনা ঘটেনি। এবার বিদ্যুৎ বিভাগের কথা বলি। একজন এক্সপার্ট এফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেটর নাকি জ্যোতিবাবু—এটা পশ্চিমবাংলার মানুষ ভেবেছিল কিন্তু আমি বলব পাওয়ার মন্ত্রী সম্পূর্ণরূপে ব্যর্থ হয়েছেন। যেটুকু জেনারেশন পশ্চিমবাংলার ছিল সেই জেনারেশন—যে মেগাওয়াট বিদ্যুৎ পশ্চিমবাংলায় প্রডাকশন হতো তা কমে গেছে। নতুন বিদ্যুৎ উৎপাদনের চিন্তা জ্যোতিবাবুর মাথায় নেই। লন্ডনে পাঠিয়েছিলেন নেগোশিয়েশন করবার জন্য, কিছু মুনাফা হয় পার্টি ফান্ডে তারজন্য পাঠিয়েছিলেন। লন্ডনে সাম অ্যাডভোকেট অমল দত্ত তাঁকে নাকি পাঠিয়েছিলেন—আমি প্রশ্ন করেছিলাম উত্তর পাইনি। টাকার নেগোশিয়েশন হয়েছে, টাকার আমদানি হয়েছে কিন্তু পশ্চিমবাংলার কোনও উন্নতি হয়নি। সেই টাকা আলিমুদ্দিন স্ট্রিটে চলে গেছে। এখনো পশ্চিমবাংলার মানুষ প্রতিশ্রুতি পায়নি যে কটা জেনারেশন পশ্চিমবাংলায় হবে। বিদ্যুৎ যে আরও বাড়বে তার কোনও প্রতিশ্রুতি পশ্চিমবাংলার মানুষ পায়নি। সুতরাং শিল্পপতিরা, ছোট ছোট শিল্পপতিরা, ছোট ছোট কারখানার মালিকরা কি আশায় বসে থাকবে? কারখানা চালু করতে যাচ্ছে, প্রডাকশন করতে যাচ্ছে সেই সময়ে লোড-শেডিং হয়ে যাচ্ছে।

প্রোডাকশন বন্ধ হয়ে যাচ্ছে, কমে যাচ্ছে। দিনের পর দিন অপেক্ষা করতে করতে পশ্চিমবাংলার শিল্পপতিরা রেজলিউশন নিয়েছে এই অপদার্থরা যতদিন এখানে আছে আমরা প্রোডাকশন বৃদ্ধি করতে পারবনা, আমাদের ক্ষতি হবে, শ্রমিকরা সুবিধা করতে পারবে না, এবং আমরা পশ্চিমবাংলা থেকে চলে যাব। এইরকমভাবেই সঙ্কটের দিন পশ্চিমবাংলায়

যেহেতু আমি বুঝতে পারলাম না সে জন্য তাকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রাজ্যপাল এই অধিবেশনে যে ভাষণ দিলেন এবং ১৯৭৭-৭৮ সালে যে ভাষণ দিয়েছিলেন তার মধ্যে একটা আকাশ পাতাল তফাৎ লক্ষ্য করছি। রাজ্যপালের ভাষণে কতকগুলো বানানো বুলি, কতকগুলো মনোমুগ্ধকর বাণী বামফ্রন্ট সরকারের বিষয়ে লিপিবদ্ধ করা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের যে ব্যর্থতা, পশ্চিমবঙ্গ সরকারের বর্তমান জনজীবনে, জনসেবায় যে দারুণ অসাফল্য দেখা দিয়েছে তার কোনও চিত্র রাজ্যপালের ভাষণের মধ্যে পাইনি। তাই আমি শুরুতেই বলি, রাজ্যপাল যদি তাঁর ভাষণে বলতেন সমস্ত পশ্চিমবাংলার চিত্র নিয়ে যে এই সরকার অপদার্থ, এই সরকার অকর্মণ্য, এই সরকার জঘন্য, এই সরকার দুর্নীতি পরায়ণ, এই সরকার অত্যাচারী, এই কথাগুলো বলে যদি রাজ্যপাল দুঃখ প্রকাশ করতেন তাহলে বুঝতাম তাঁর ভাষণের মধ্যে কিছু স্পষ্ট এবং সত্য কথার তিনি অবতারণা করছেন। পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামেগঞ্জে যদি যান তাহলে দেখবেন কি হতাশাব্যঞ্জক চিত্র পশ্চিমবাংলায় বিরাজ করছে। ওঁরা হয়তো বলবেন যে মাত্র দু' বছরের মধ্যে আমরা কতটুকু করতে পারি। কিন্তু আগেকার সরকার দু' বছরে যে কাজ দেখিয়েছে—দু' বছরের মধ্যে গ্রামেগঞ্জে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করেছে, জলের জন্য টিউবওয়েল স্থাপন করেছে, নুতন রাস্তা তৈরি করে দিয়েছে, প্রাইমারি স্কুল স্থাপন করেছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, বর্তমান সরকার এই কাজ করা তো দূরের কথা, কোনও পরিকল্পনা পর্যন্ত তারা দেননি। শুধু মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন, ভাঁওতা বুলি দিয়েছেন যে আমরা এক হাজার স্কুল স্থাপন করব, কিন্তু আজ পর্যন্ত একটা স্কুলও স্থাপন ওঁরা করেননি। যে সমস্ত পুরানো প্রাইমারি স্কুল ছিল সেইগুলো কি করে বন্ধ করে দেওয়া যায় সেই পরিকল্পনা করতে করতে ওঁদের দিন চলে যাচ্ছে, নতুন করে প্রাইমারি প্রতিষ্ঠান স্থাপন তাঁরা করতে পারছেন না। স্বাস্থ্য দপ্তরের দিকে লক্ষ্য করুন, বর্তমান স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের হয়ত ইচ্ছা আছে হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি করতে, হাসপাতালের উন্নতি করতে নতুন স্বাস্থ্য কেন্দ্র স্থাপন করতে, কিন্তু শরিকী সংঘর্ষের ভয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাঁর ইচ্ছাকে কার্যকর করতে পারছেন না। প্রমোদবাবু তাঁকে চাপ দিয়ে কাজ করতে দিচ্ছেন না। বাণিজ্য ও কুটির শিল্প মন্ত্রী কানাইবাবু, তিনি একজন পন্ডিত ব্যক্তি, পশ্চিমবাংলার মানুষ তাঁর পান্ডিত্ব চায় না, পশ্চিমবঙ্গের শিল্পের উন্নতি চায়, শিল্পে সমস্যার সমাধান চায়, তিনি সেই সমস্যার সমাধান করুন। পশ্চিমবাংলার শিল্পে আমরা কি দেখেছি? শিল্প দপ্তর বুকে হাত দিয়ে বলতে পারবেন না, নতুন শিল্প গ্রামে গঞ্জের কথা বাদ দিন কলকাতা এবং সুবার্বন এলাকায় কোনও নতুন শিল্প কি এই ক বছরে স্থাপন করতে পেরেছেন? একটাও স্থাপন করতে পারেন নি, একেবারে

[4-00—4-10 P.M.]

নীল। পরিবর্তে আমরা কি দেখছি? যে সমস্ত শিল্প ছিল সেগুলি বন্ধ হতে চলেছে। আজকে কাগজে দেখলাম এখানে প্রতিষ্ঠিত ১০।১২টি গেঞ্জির কারখানা যেখানে বাংলার গরিব ভাইয়েরা খেটে খাচ্ছিল এই সরকারের জঘন্য নীতির জন্য, আইন-শৃঙ্খলার অবনতির জন্য, বিদ্যুতের চরম ঘাটতির জন্য অন্য প্রভিন্সে চলে যাচ্ছে। আর এরা কুম্ভ কর্ণের মতো ঘুমোচ্ছেন।

দোষী হলে এই ব্যাপারে আপনারা কি তাদের বরখাস্ত করবেন, জ্যোতিবাবু যদি এই বিষয়ে সৎ সাহস দেখান তাহলে প্রমোদবাবু টেনে ধরে বলবেন 'আপনি কোথায় যাচ্ছেন' আমি দায়িত্ব নিয়ে বলছি নানুর ব্লকে খড় কেনার জন্য টাকা দেওয়া হল, খড় বিলি করবার জন্য মাস্টার রোল তৈরি হল তাতে এক হাজার নাম আছে। কিন্তু সেই নামের কোনও মানুষ ভারতবর্ষের মাটিতে নেই, এইরকম মাস্টার রোল তাঁরা তৈরি করেছেন যাদের নাম রেশনকার্ডে নেই, ভোটার লিস্টে নেই জন্মেছে কি না জানিনা, তাদেরই নাম দিয়ে দিয়েছেন। একটা গল্প শুনেছিলাম—এক শিশু জন্মাবার পর তাকে পরীক্ষা করবার জন্য তার সামনে রাখা হল একটি কলম, একটি মদের বোতল, ও একটি দুর্নীতির স্ট্যাম্প, কিন্তু শিশুটি যেই দুর্নীতির স্ট্যাম্প ধরে নিল অমনি তার মা বুঝে নিল যে শিশুটি বড় হলে কি হবে। পশ্চিমবাংলার দু'বছরের এই শিশু সরকার যে কত দুর্নীতি পরায়ণ তা পশ্চিমবাংলার মানুষ চিনে নিয়েছে এবং এরা হয়ত একদিন পশ্চিমবাংলাকে বিক্রি করে রাশিয়া বা চিনে চলে যাবে। আইন শৃঙ্খলার কথায় জ্যোতিবাবু বলেছেন পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলার কোনও অবনতি হয়নি। আইন-শৃঙ্খলার কোনও অবনতি ঘটেনি। কি ঘটেছে—পশ্চিমবাংলার মানুষকে টরচার করার নাম করে, তাদের উপর জুলুম করার নাম করে কোন কোন জেলায় গণ-আদালত স্থাপন করা হয়েছে। সেই গণ-আদালতের বিভৎস বিচারে যারা রাজি হচ্ছে না তাদের বলা হচ্ছে তোমরা পার্টি ফান্ডে তহবিল জমা দাও, তা না হলে তোমার ঘর পুড়িয়ে দেব, তোমার জমি কেড়ে নেব, তোমার জমির ধান কেটে নেব। পশ্চিমবঙ্গে দারুণ আইন-শৃঙ্খলা। আমরা কিছুদিন আগে দেখলাম প্রিয়া সিনেমার সামনে থেকে একটা ছেলে রনা দত্ত চৌধুরিকে তুলে নেওয়া হল। পুলিশকে ইনফর্ম করা হচ্ছে, পুলিশ বলছে আমি নিরুপায়, সি পি এম'র কমরেড তুলে নিয়ে গেছে, আমি উদ্ধার করতে যেতে পারব না। দিস ইজ অ্যাডমিনিস্ট্রেশন। পুলিশকে নিরপেক্ষ থাকতে দেওয়া হচ্ছে না। সেই রনাকে পিস পিস করে মেরেছে কলকাতার বুকে। আইন-শৃঙ্খলা পশ্চিমবঙ্গে ভালই দেখতে পাচ্ছি। আমি এবারে মরিচঝাঁপিতে যাব। মরিচঝাঁপিতে বিরোধী পক্ষের নেতা গিয়েছিলেন। জ্যোতিবাবুকে বলেছি একটা স্টেটমেন্ট দিতে, কিন্তু তিনি স্টেটমেন্ট দিচ্ছেন না। আমার কাছে ইনফর্মেশন আছে ওখান থেকে পুলিশ অফিসার ৪০ পাতার একটা রিপোর্ট পাঠিয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি জ্যোতিবাবুর সাহস থাকে বিরোধিতা করুন, রিপোর্ট দিয়েছে কি জানেন, কাশীবাবুরা যখন মরিচঝাঁপিতে ঢুকতে যায় তখন পুলিশ, বি এস এফ থেকে কোনও বারণ করা হয়নি, জ্যোতিবাবু তখন নির্দেশ দিলেন যে ঐভাবে রিপোর্ট দিলে হবে না ফ্রেস রিপোর্ট এইভাবে দাও যে পুলিশ থেকে বারণ করা হয়েছে। এইভাবে পুলিশকে নিয়ে রাজনীতি করা হচ্ছে, ম্যাল অ্যাডমিনিস্ট্রেশন করা হচ্ছে। আমরা প্রতিদিন বিধান সভায় বলেছি এইগুলির কোনও বিচার পাচ্ছি না, আমরা বিচার বিভাগীয় তদন্ত চাই। কিন্তু ওরা তা করছেন না। শেষ কথা আপনাদের বলি, আপনাদের এখনও হুঁশিয়ারি করে দিচ্ছি—এক দেশে এক রাজা ছিল, সেই দেশে কোনও আইন-শৃঙ্খলা ছিল না। রাজা ইচ্ছা করল যে আমি রাস্তা দিয়ে উলঙ্গ হাঁটব। রাজা রাস্তা দিয়ে উলঙ্গ হাঁটতে আরম্ভ করল, কেউ কিছু বলতে পারছে না। কেউ ভাবছেন রাজার কাছে কিছু বন্দুক রেখে ও কিছু নেবার জন্য, আর একজন অপেক্ষা করছেন রাজার কাছে কাজ পাবার আশায়, সুতরাং কেউ সাহস করে রাজাকে বলছে না যে কেন তিনি উলঙ্গ অবস্থায় হাঁটছেন। আমি খুঁজছি এদের মধ্যে সেই শিশুকে যে শিশু চিৎকার করে বলবে—"এই জ্যোতি, তুই উলঙ্গ"।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মিঃ স্পিকার, স্যার, এবারে রাজ্যপালের ভাষণে সাফল্যের ফিরিস্তি তুলে কোনও কৃতিত্বের বড়াই করা হয়নি, এবারে রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের মাঠে ময়দানে যে আত্ম বিশ্বাস জেগে উঠেছে যে মনোবল জেগে উঠেছে তা রাজ্যপালের ভাষণে প্রতিধ্বনিত হয়েছে। সেইজন্য ওরা আতঙ্কিত। এবারে রাজ্যপালের ভাষণে প্রতিশ্রুতির কোনও মিথ্যা ভাঁওতা দেওয়া হয়নি, কোনও মোহজাল সৃষ্টি করা হয়নি। সমস্যা জর্জরিত পশ্চিমবাংলার সমস্যাগুলির প্রতি মানুষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, সমস্যার গভীরতার প্রতি পশ্চিমবঙ্গের মানুষকে সচেতন করার প্রচেষ্টা করা হয়েছে। সেজন্য ওরা চিৎকার শুরু করে দিয়েছেন। আমরা এই গর্ব করব না—যে গ্রামের গরিব মানুষগুলোর মুখে ওরা এতদিন মদের বোতল তুলে দিয়ে তাদের জমি আর জীবিকা কেড়ে নিয়েছিল, আজ গ্রামের মানুষেরা ওদের মুখে সেই মদের গ্লাস তুলে দিয়ে জমি আর জীবিকা আঁকড়ে ধরে আছে। তাই তো ওদের এত চিৎকার। আমরা গর্ব করব না,—ওরা এতদিন পশ্চিমবাংলার যুবকদের চুল আর জুলপী

[4-20—4-30 P.M.]

দিয়ে মেনড্রেক্স-এ বুদ করে রেখেছিলেন—আজ পশ্চিমবাংলার যুবকেরা মৃত্যুর মিছিলে নয় জীবনের মিছিলে মিলিত হয়ে, চুল আর জুলপীগুলি ওদের মাথায় চাপিয়ে দিয়েছে, মেনড্রেক্স ওদের হাতে তুলে দিয়েছে, সেই জন্য এত চিৎকার। আমরা গর্ব করবনা যে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারই একমাত্র সরকার যে এতবড় বন্যা বিপর্যয়ে লক্ষ লক্ষ মানুষ যারা বন্যায় কবলিত, সেই বন্যা কবলিত মানুষদের ত্রাণের স্বেচ্ছাসেবকে রূপান্তরিত করেছে। তারা কি ভেবেছিল জানেন স্যার, লক্ষ লক্ষ মানুষ বিপর্যস্ত হয়েছে, ঘর-বাড়ি নেই, পরবার মতো কাপড় নেই—এই মানুষগুলি বিক্ষুব্ধ হয়ে উঠবে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, আর সেই বিক্ষোভের সুযোগ নিয়ে ওরা পশ্চিমবাংলায় কাটা হাতকে পুষ্ট করবেন; পশ্চিমবাংলায় লাঙল কাঁধে চাষী নিয়ে আসবে। কিন্তু আমাদেরই সরকার প্রথম সরকার গণ-উদ্যোগ সৃষ্টি করে বন্যা বিপর্যয়ের মোকাবিলা করেছেন। প্রাকৃতিক বিপর্যয়কে চ্যালেঞ্জ জানিয়েছে পশ্চিমবঙ্গের জনগণের সাহায্য নিয়ে। সুতরাং আমাদের সরকার গর্ব করবে না? দীর্ঘদিন ধরে যে সরকারি অফিসার এবং সরকারি কর্মচারিদের ওরা পঙ্গু করে রেখেছিলেন এবং সরকারি শাসন যন্ত্রটাকে অথর্ব করে রেখেছিলেন—মানুষের কাজে সরকারি অফিসার এবং কর্মচারিদের কোনও সাহায্য মিলত না। কিন্তু দেখল পশ্চিমবঙ্গের মানুষ যে, বন্যার সময়ে সমস্ত অফিসার এবং সরকারি কর্মচারিরা আমাদের সঙ্গে রাউন্ড দি ক্লক সারাদিন রাত কর্মতৎপরতা দেখিয়েছেন। যে অফিসার আর সরকারি কর্মচারিদের ওরা অথর্ব করে রেখে দিয়েছিলেন, আমরা সেখানে গতি সঞ্চার করেছি। আমরা গর্ব করব না? স্যার, এইজন্যই ওরা চিৎকার শুরু করে দিয়েছে। অনেকেই জমির প্রশ্ন তুলেছেন—বর্গাদারদের প্রশ্ন তুলেছেন—জবাব দিতে হবে না? কথা ছিল না যে, ইংরেজ চলে গেলে ইংরেজদের আশির্বাদ নিয়ে ১৯৭৩ সালে যে ভূঁইফোড় জমিদার গজিয়ে উঠেছিল সেই জমিদারদের জমি নিয়ে গরিব কৃষকদের বিলি করবে—গরিব কৃষক তাদের বাপ-ঠাকুরদাদা আবার জমি ফিরে পাবেন। এই কথা কি ছিল না, আজকে জবাব দাও, চিৎকার করলেই হবে না, জবাব চাই, পশ্চিমবাংলার মানুষ জবাব চায়। ৩০ বছর পেরিয়ে গেছে, ২২ বছর হল ভূমি সংস্কার আইন হয়েছে কিন্তু কি করলেন? গরিব কৃষকদের জমির কোনও ব্যবস্থা হল না এবং গত ২২ বছর ধরে আইনের নানা সংশোধন

হয়েছে. আইনের বইয়ের ভল্যুম বেড়ে গেছে এবং প্রতিবার প্রতিনিয়ত মানুষের কাছে তারা প্রতিশ্রুতি দিয়েছেন, বিশেষ করে স্যার আপনি জানেন ১৯৭৫ সালে ২৫শে জুন জরুরি অবস্থা জারির পর তখনকার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়—ওঁর নাম পশ্চিমবাংলার মানুষ ভুলবে না, সেই সিদ্ধার্থ রায় মায়ের কাছে চলে গেলেন। দিল্লিশ্বরীর পা ছুঁয়ে শপথ করে এলেন, এইবার আমরা এক বছরের মধ্যে পশ্চিমবাংলার গরিব কৃষককে জমি দেব, বাস্তুভিটার ব্যবস্থা করব। এবং দিল্লিশ্বরীর মা, যিনি জরুরি অবস্থা জারি করলেন এবং ২০ দফা কর্মসূচি নিলেন তখন তার ছেলে বলল আমিও কি কম, আমিও ৪ দফা কর্মসূচি নিলাম। গোটা দিল্লিতে হৈহৈ চৈচৈ, রব উঠল—"বেটাকো চার মাইকো বিশ, দোনো লেকে চারশ বিশ।"

সেইজন্য সঞ্জয় আর একদফা যোগ করলেন এবং তাতে হল ২৫ দফা। এই ২৫ দফার মূল কথা ছিল ভূমি সমস্যার সমাধান করবেন, গরিব মানুষকে জমি দেবেন, বাস্তু ভিটা দেবেন। কিন্তু কি হল? নানারকম প্রতিশ্রুতি দেওয়া হল, কিন্তু আজ পর্যন্ত কিছু হলনা। আপনারা কি চান? আপনারা কি জানেন না ফ্লাউড কমিশন পর্যন্ত বলেছেন। এটা আমরা করিনি, এই কমিশনই বলেছেন। পশ্চিমবাংলার অর্ধেকের বেশি জমি বর্গাদারদের দ্বারা চাষ হয়। শুধু ফ্লাউড কমিশনই নয়, ১৯৪৬/৪৮ সালের ভাগচাষী আন্দোলনের মধ্য দিয়ে এবং কাকদ্বীপ—বসিরহাট-এর আন্দোলনের মধ্য দিয়ে মানুষ দেখেছে যে ছোট বর্গাদাররা যুগের পর যুগ অবহেলিত হয়ে আসছে। স্যার শুধুমাত্র ১৯৪৬/৪৮ সালের তেভাগা আন্দোলন নয়, ফ্লাউড কমিশন নয়, ১৯৭৬ সালের ১৪ই আগস্ট "পিটিশন কমিটি" বর্গাদারদের অধিকার নিয়ে আলোচনা করেছিলেন এবং বলেছিলেন যে, একটা আইন করতে হবে এবং আইন করে একটা স্পেশ্যাল ট্রাইবুন্যাল বসাতে হবে এবং ওঁরা সেই পিটিশন কমিটিতে বলেছিলেন বর্গাদারদের সংখ্যা ৩০ লক্ষের বেশি। লজ্জা করে না? কাজেই পশ্চিমবাংলার ভূমি রাজস্ব মন্ত্রী এই আইন করেনি। এটা কোনও নতুন আইন হয়নি, সেই আইনের শুধু একটা সংশোধন হয়েছে মাত্র এবং এখানে বলা হয়েছে, যাঁরা নিজ হাতে জমি চাষ করবে তাদের অন্তত বছরের একটা সময় সেখানে থাকতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলায় নানারকম 'বাবু' আছে এবং তার মধ্যে 'পৌষবাবু' হচ্ছে এক ধরনের বাবু। এঁরা পৌষ মাসে গায়ে গরম চাদর চাপিয়ে গ্রামে গিয়ে বলেন, কিরে, কি রকম ধান হল, এবার বাজার কি রকম? এঁরা সেই ধান বিক্রির টাকা কলকাতায় নিয়ে এসে মদ, মাংসে খরচ করেন। সেই 'পৌষবাবুরা' এখন চিৎকার শুরু করেছেন এবং তার সঙ্গে দেখছি সুনীতিবাবু এবং কাশীবাবু চিৎকার শুরু করেছেন। আপনারা কি চাননা ভাগচাষীরা তাদের অধিকার পাবে? আপনারাই বলেছিলেন আইন করুন এবং প্রয়োজন হলে আইনের সংশোধন করুন এবং প্রয়োজন হলে বর্গাদারদের আইন সঙ্গত অধিকার দিন। সেটাই তো দেওয়া হচ্ছে। স্যার, একটা জিনিস লক্ষ করছি যখনই রেকর্ড করা শুরু হয়েছে তখনই দেখছি বিধবারা এবং স্কুলের মাস্টাররা আসতে আরম্ভ করেছেন। জোতদাররা এসে বলছেন বিধবাদের কি হবে? কাশীবাবু, সুনীতি বাবুরা এসে বলছেন গ্রামের স্কুলের মাস্টার এবং বিধবাদের কি হবে? আমি বিনয়দাকে বলছি আপনি একটা নতুন আইন করুন এবং সেই আইনের বলে পশ্চিমবাংলার সমস্ত বিধবাদের দায়িত্ব সুনীতিবাবুদের উপর চাপিয়ে দিন। স্যার, আপনি যদি খুঁজে দেখেন তাহলে দেখবেন গ্রামের বিধবা এবং গরিব মাস্টারদের প্রতি কোনও মমতা

বশতঃ এরা কোনও কথা বলছেন না, এঁদের উদ্দেশ্য হচ্ছে অন্যরকম। আমি জানি এর পেছনে এঁদের একটা হীন উদ্দেশ্য রয়েছে। একজন স্কুলের মাস্টার বা একজন মুদিখানার লোক বা একজন সরকারি কর্মচারী কোনওরকম একটা চাকরি নিয়ে সংসার চালাচ্ছেন। এঁরা বুঝেছেন নিজ হাতে চাষ করতে গেলে সর্বনাশ হয়ে যাবে—জমি বিক্রি করতে হবে। কিন্তু মুশকিলে পড়েছে জোতদাররা। স্কুলের মাস্টার সরকারি চাকরি করছে কাজেই সে জমি বিক্রি করবে না। তাই জোতদারেরা এখন ধুয়ো তুলছে—স্কুলের মাস্টার, তোমার মালিকানা চলে যাবে। এবং সেই ভয় দেখিয়ে এদের চাষের কাজে নামাতে চায়। স্যার, আপনি জানেন যে মুহুর্তে একজন গরিব মানুষ চাষে নামবে সঙ্গে সঙ্গে তাকে হাল, বলদ, লাঙল ইত্যাদি কিনতে হবে এবং লোক রাখতে হবে। কিন্তু সেই টাকা তার না থাকার ফলে সে জমি বিক্রি করতে বাধ্য হবে এবং সেই জমি কিনবে সুনীতিবাবু এবং কাশীবাবুর বেয়াইরা—জমিদার জোতদারেরা।

[4-30—4-40 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় বক্তা একটু আগে বললেন সুনীতিবাবুর বেয়াই, আমার মেয়ে এতবড় হয়নি যে আমার বেয়াই হবে।

**মিঃ স্পিকার ঃ** এইরকমভাবে ফ্লিমজি কথা বলবেন না।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এইভাবে, স্পিকার, স্যার, জমির মালিকানার সত্ত্ব তুলে, জমির মালিকদের ভয় দেখিয়ে ওরা বর্গাদারদের রেকর্ড করার বিরোধিতা করতে চায়। অথচ ওঁরাই একদিন স্বীকার করেছিলেন যে লক্ষ লক্ষ বর্গাদারদের, তাদের একটা ব্যবস্থা করতে হবে। মাননীয় স্পিকার, স্যার, ওঁরা গত ৩০ বৎসর ধরে এবং বিশেষ করে জরুরি অবস্থার সময় থেকে ওঁরা কি করেছেন জানেন? ওঁরা বললেন যে ওঁরা কৃষকদের স্থায়ী বন্দোবস্ত দিতে চান। উদ্বৃত্ত এবং বেনামি জমিতে ওঁরা নাকি স্থায়ীভাবে পাট্টা দিতে চান। কি রকম পাট্টা দিয়েছেন জানে? আমাদের জেলায় বর্ধমানে মন্তেশ্বর, মঙ্গলকোট ইত্যাদিতে থানায় ঘটেছে সেটা ভারি মজার, জমিদারদের জমি উদ্বৃত্ত হল, ধরুন চৌধুরি মহাশয়ের জমি, কিম্বা কোনও এক রায় মহাশয়ের জমি উদ্বৃত্ত হল, সেই রায় মহাশয়ের জমি তার ছেলেকে পাট্টা দেওয়া হল। কি চমৎকার পাট্টা বিলি ওঁরা করেছেন। ভাবতে পারেন, স্পিকার, স্যার, শুধু এইভাবে বে-আইনি, ইমপ্রপার পাট্টা দিয়েছেন তা নয়, জে.এল.আর.ও. অফিসে এর কোনও রেকর্ড নেই, এইভাবে তাঁরা পাট্টা বিলি করছেন। শুধু তাই নয়, যে বাস্তুভিটা আছে সেটাকে জমি হিসাবে পাট্টা তাঁরা দিয়েছেন। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে, ১৯৬৯ সালে, কৃষককে তার বাস্তুর মালিক করার জন্য একটা আইন করা হয়েছিল সেই আইন বলবৎ থাকা সত্ত্বেও এই কংগ্রেসিরা সেই আইনটা কার্যকর করলেন না। যে আইনের বলে বাস্তুভিটার অধিকার দেওয়া যেত গরিব লোকদের বাস্তুহীনদের, তাঁরা সেই পথে গেলেন না। কি করলেন জানেন? বিভিন্ন গ্রামের পুকুরের পাড় ঠিক করলেন, সেই সব জায়গায় ১০টা, ২০টা করে টালির সব ঘর করে দিলেন এবং আজকে যান দেখতে পাবেন যে তার ৯৫ ভাগ ঘর পড়ে গিয়েছে। এইভাবে বাস্তুভিটার নামে গরিব কৃষককে তাঁরা

তামাশা দেখালেন। লজ্জা করেনা, কৃষকদের হয়ে কথা বলতে? সেই জরুরি অবস্থার সময়, মাননীয় স্পিকার, জানেন যে ৬ গুণ জমির খাজনা ওঁরা বাড়িয়েছেন। ১৯৬৯ সালে যে কৃষককে জমির এক টাকা খাজনা দিতে হত সেই কৃষককে ১৯৭৬ সালে ৫.৯১ পয়সা খাজনা দিতে হয়েছে। ৬ গুণ ওঁরা খাজনা বাড়িয়েছেন, লজ্জা করেনা? জবাব দেন যে ক্যানেল কর কেন বাড়িয়েছেন? যেখানে রবি ও বোরোতে ক্যানেল কর ছিল ১৫ টাকা, তাঁরা বাড়িয়ে ৯৬.২০ পয়সা ক্যানেল কর করে দিয়েছেন। আর শুধু তাই নয়, স্পিকার মহাশয়, বাড়ালেন বটে কিন্তু আদায় করতে গেলেন না। কারণ জানেন গেলে ঠ্যাঙ্গানি খাবেন। এই যে বকেয়া খাজনা, এই সব ক্যানেল কর এখন কৃষকদের ঘাড়ে চেপে আছে। শুধু কি তাই, কৃষকদের প্রতি দরদ? ১৯৭৪ সালে এক টন অ্যামোনিয়াম সালফেটের দাম ছিল ৫৯০ টাকা, আর ১৯৭৭ সালে যখন জনতা পার্টি সেখানে এসেছে, তখন সেই অ্যামোনিয়াম সালফেটের দাম হল টন প্রতি ৯২৫ টাকা। কৃষকের প্রতি দরদ? ১৯৭৪ সালে ইউরিয়ার টন প্রতি দাম ছিল ১০৩০ টাকা, ১৯৭৭ সালের নভেম্বরে সেই ইউরিয়ার দাম বাড়ল ১৯৫০ টাকা। ওঁরা আইন করলেন ঋণ মুকুবের আইন এবং নানারকমভাবে প্রতিশ্রুতি দিলেন। যেখানে গ্রামে ঋণের পরিমাণ হচ্ছে কমপক্ষে ৯০ কোটি টাকা সেই ৯০ কোটি টাকা ঋণ থেকে কৃষকদের মুক্তি দেবেন। এক পয়সা দিয়েছেন? সুনীতিবাবু কি একথা বলতে পারেন যে এক পয়সাও ঋণ-মুক্তি দেওয়া হয়েছে? মাননীয় স্পিকার মহাশয়, আইন করেছিলেন ওঁরা, জমি হস্তান্তর বিল, জমি ফেরৎ দেবেন। কত জমি ফেরৎ দিয়েছেন? বি ডি ও অফিসে হাজার হাজার দরখাস্ত পড়েছে, এর কয়টি দরখাস্তের ব্যবস্থা হয়েছে? কত জমি ফেরৎ দিতে পেরেছেন? তাই যখন পশ্চিমবাংলার কৃষক জমি আন্দোলনে, বর্গাদার রেকর্ডের জন্য হাজারে হাজারে সামিল হচ্ছে তখন ওরা চিৎকার শুরু করে দিয়েছে, গেল গেল রব উঠেছে চার দিকে। ওঁরা বন্যার ব্যাপারে পক্ষপাতিত্বের অভিযোগ তুলেছেন, লজ্জা করেনা? যে কোনও ভারতবর্ষের মানুষ জনতা পার্টি থেকে শুরু করে প্রত্যেকে স্বীকার করেছে—স্মরণকালের মধ্যে এত বড় বিপর্যয় হয়নি। আমি জিজ্ঞাসা করি যেখানে দিল্লি থেকে কলকাতায় আসতে মাত্র দু' ঘন্টা সময় লাগে, তখন মোরারজি দেশাইয়ের কলকাতায় আসতে সময় লাগল ২৪ দিন। ভাবনার অবকাশ নাই? যেখানে পশ্চিমবাংলা সরকার বন্যা বিপর্যয়ের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছেন ৩৫০ কোটি টাকার মতো, তখন কেন্দ্রীয় সরকার নানাভাবে টালবাহানা করে চলেছেন। সেদিক থেকে এই সমস্ত কথা তাঁদের বিবেচনার মধ্যে নাই যে এত বড় একটা বিপর্যয় ঘটে গেল, যার গভীরতা এত ব্যাপক, তাকি তাঁদের হিসাবের মধ্যে নাই? ওঁরা দলবাজি এবং পক্ষপাতিত্বের কথা তুলেছেন। আমি সুনীতিবাবুকে ধন্যবাদ দেব যে তিনি স্বীকার করেছেন, আমাদের একটা দল আছে এবং দলের স্বার্থে কাজ করি, আপনাদের মতো আমরা বৌদির জন্য কাজ করিনা যাতে ওয়াঞ্চু কমিশনে যেতে হয়। আজকে জবাব দাও, কোনও সি পি এম-এম এল এ বাস রুট নিয়েছে? কোনও এম এল এ আপনাদের মতো চাকুরির তদবির করতে বেরিয়েছে? ওঁরা এটা স্বীকার করেছেন যে বামফ্রন্টের যারা এম এল এ, তারা এবং তাদের নেতারা দলবাজি করছে, কিন্তু ওঁদের মতো আত্মবাজি করছে না, ওদের মতো আত্ম গঠন করছে না। বিশেষ করে আপনি জানেন যে মুহূর্তে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বন্যা ত্রাণের জন্য, পুনর্বাসনের জন্য সমস্ত দায়িত্ব পঞ্চায়েতের উপর দিলেন, তখন থেকে ওঁরা চটে গেলেন, ওঁরা দলবাজি দেখলেন। দিন কতক কংগ্রেসিদের বাড়িতে

মরা-কান্না শুরু হয়ে গেল, ওঁরা কপাল চাপড়াতে লাগলেন,—দু' বছর আগে কেন এই বন্যা হলনা। তখন বন্যা হলে ওঁরা গুছিয়ে নেবার ব্যবস্থা করতে পারতেন। তা আমরা কি করব— তোমাদের আমলে বন্যা হলনা! তারপর দেখা গেল বন্যার পর ওঁরা সর্বদলীয় কমিটি করতে বললেন। জিজ্ঞাসা করি, জনতা পার্টির কাকে নেব, কংগ্রেস তো টুকরো টুকরো হয়ে গেছে, কাকে নেব, ইন্দিরা কংগ্রেসের কাকে নেব? এঁদের উদ্দেশ্য হচ্ছে, যে সমস্ত বাস্তু ঘুঘুরা পঞ্চায়েত নির্বাচনে হেরে গেছেন, তাদের খিড়কি দোর দিয়ে সর্বদলীয় কমিটিতে ঢোকাবার একটা ব্যবস্থা করা এবং বামফ্রন্ট সরকারের ত্রাণ এবং পুনর্বাসন ব্যবস্থার কাজকে বানচাল করা এবং সেজনাই এইরকম একটা হীন চক্রান্ত করেছিলেন। এবং এর বিরুদ্ধে যখন বামফ্রন্ট সরকার দাঁড়ালেন, তখন তারা চিৎকার করতে শুরু করলেন এবং বলতে আরম্ভ করলেন যে দলবাজি পক্ষপাতিত্ব হচ্ছে। এইরকম নানা চিৎকার শুরু করে দিলেন। শুধু তাই নয় বলতে আরম্ভ করলেন আমরা নাকি স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠানকে বন্যা পুনর্বাসনের কাজে লাগাচ্ছিনা।

[4-40—4-50 P.M.]

(নয়েজ)

মাননীয় স্পিকার মহাশয়, ওঁরা বলছেন আমরা নাকি কোনও স্বেচ্ছাসেবক সংগঠনকে কাজে লাগাতে চাইনা। মাননীয় স্পিকার মহাশয় ওঁরা বলছেন যে আমরা নাকি স্বেচ্ছাসেবী সংগঠনকে কোনও দায়িত্ব দিতে চাই নি। স্যার, আপনি জানেন ১৯৭৮ সালে এই গত বছরে ১৬ই নভেম্বর ১১টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান মুখ্য মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন এবং তাঁর সঙ্গে আলোচনা করেছিলেন এবং তার দু' দিন পরে ১৮ই নভেম্বর যুগান্তর পত্রিকা এডিটোরিয়াল লিখেছিলেন—তারা কি বলেছিলেন? তারা বলেছিলেন, "সরকার যে প্রস্তাব দিয়েছে তা অধিকাংশই সে সব সংস্থা গ্রহণ করেছে এবং তা বাস্তবসম্মত" এবং ১৮ তারিখের এডিটোরিয়ালে তারা বলেছিলেন "রিলিফ ত্রুটি বিচ্যুতি থাকা অস্বাভাবিক নয়, কিন্তু এত বিপদে দেশের মানুষ বসে নাই, সরকারের মারফৎ দুঃখী মানুষদের কিছু করা হচ্ছে এবং তা অস্বীকার করার অর্থ বাস্তবকে অস্বীকার করা।" শুধু তাই নয়, পশ্চিমবঙ্গ পত্রিকার একজন সাংবাদিক নাম শ্যামল সেনগুপ্ত বীরভূম গিয়েছিলেন বন্যা বিধ্বস্ত অঞ্চলে পুনর্গঠনের কাজকর্ম দেখার জন্য যে বীরভূমের উদ্ধৃতি সুনীতিবাবু মাঝে মাঝে করেন। শ্যামল সেনগুপ্ত রিপোর্ট দিয়েছিলেন এবং সেই রিপোর্ট পশ্চিমবঙ্গ পত্রিকায় বেরিয়েছে। "বিরোধী দলের সমর্থক ডাঃ ধীরেন প্রামাণিক স্বীকার করেছেন যে প্রাকৃতিক বিপর্যয়ে স্বাধীনতার পরবর্তীকালে এমন রিলিফ আর হয় নি। ডাঃ প্রামাণিক হচ্ছে কংগ্রেস দলের সমর্থক। শাসক দলের বহু ক্ষতিগ্রস্ত কর্মী নিজেরা রিলিফ না নিয়ে হাসিমুখে অপরের হাতে তুলে দিয়েছেন এমন আত্মদানের নজির স্বাধীনতা পরবর্তীকালে আর দেখি নাই।" এইভাবে যখন বন্যা পরিস্থিতিকে মোকাবিলা করা হচ্ছে, পুনর্বাসনের জন্য সমস্ত শক্তি দিয়ে চেষ্টা করা হচ্ছে তখন একদিকে ওঁদের চিৎকার, এক দিকে সমস্ত কিছু বানচাল করার হীন প্রচেষ্টা আর অন্য দিকে কেন্দ্রীয় সরকারের টালবাহনা। এই অবস্থায় আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ঘোষণা করেছিলেন এই পরিস্থিতিতে পশ্চিমবাংলার মানুষ এখন কি করবে? নিজেদের উদ্যোগ নিয়ে যেটুকু সহায়

সম্বল আছে সেই সম্বল নিয়েই আজকে মানুষের কাছে দাঁড়াতে হবে। একা শুধু পশ্চিমবাংলা নয়, গোটা ভারতবর্ষ দেখেছিল যে, এই পশ্চিমবাংলার ছাত্র, যাদের সহায় সম্বল নেই, টাকা পয়সা নেই তারাও এ বিষয়ে এসে বলেছিল যে আমাদের বুকের যে রক্ত আছে সেই রক্ত আমরা মুখ্যমন্ত্রীর হাতে তুলে দেব এবং বন্যার কাজে নিজেদের সামিল করবে। কম গর্বের কথা নয়, যা ভারতবর্ষের মানুষ কখনও শোনে নি। ওঁরা আজকে অসহায়, তাই ওঁরা নানাভাবে চক্রান্ত করছেন। নানাভাবে বন্যার যে কর্মযোগ্য শুরু হয়েছে সেই কর্মযোগ্যকে দলবাজি করার নাম করে আকাশ বাতাস কাঁপাতে চাইছেন। আমি বলি দলবাজির নাম তো আমাদের লোকদের দেওয়া আর কংগ্রেসের লোককে না দেওয়া। তা আমরা কি করব সুনীতিবাবুকে জিজ্ঞাসা করি? তাঁদের যে সমস্ত আত্মীয়-কুটুম্ব আছে, তাদের যে সমস্ত সমর্থক আছে তারা কি ৪০০ টাকা ১০ কে.জি. গম নেবে? তাদের তো সব দু' তলা তিন তলা বাড়ি। আমরা ঠিক করেছি ঐ গরিব মানুষ যারা বন্যার কবলে পড়েছে আমরা তাদেরই পুনর্বাসনের জন্য সাহায্য করব। তাও এমন কিছু বেশি নয় ৪০০ টাকা করে মাত্র দিচ্ছি আবার সকলকে তাও দিচ্ছি না। কাউকে ১০০ কাউকে ২০০ টাকা দিচ্ছি। পরিষ্কারভাবে আমাদের কর্মীরা গিয়ে তাদের বলছে, এর বেশি মুরোদ আমাদের নেই, বাকিটা তোমাকে তোমার শ্রম দিয়ে তোমার ঘর তোমাকে তুলে নিতে হবে। আমরা ঠিক করেছি, গ্রামের গরিব মানুষদের ঋণ দেবার প্রোগ্রামকে অগ্রাধিকার দেব এবং সেইভাবে ঋণ বিলি করব। এতে যদি দলবাজি হয় তাহলে এই দলবাজিতে আমরা গর্বিত। আমরা ৯৫জন মানুষের জন্য দলবাজি করছি। ওঁরা কিন্তু আত্মস্মাৎ করার জন্য দলবাজি করেছেন। ওঁদের কোনও দল নাই ব্যক্তিগত স্বার্থ রক্ষা করেই চলেছিলেন। স্যার, আপনি জানেন কি চমৎকার দলবাজি? একজন বর্ষীয়ান নেতা সুনীতিবাবু নয়, কাশীবাবু নয়, পশ্চিমবাংলার বর্ষীয়ান নেতা টন টন দরখাস্ত পাঠাচ্ছেন জ্যোতিবাবুর কাছে। এমন একটা দরখাস্ত আমার কন্সটিটিউয়েন্সি রায়না থানার মুগরু অঞ্চলের একটি চিঠি তিনি পাঠিয়েছেন।

দরখাস্ত করছেন একজন স্কুলের মাস্টার। তিনি নাকি রিলিফের কোনও জিনিস পান নি, কম্বল, কাপড় পান নি, ঋণ পান নি, এই বলে দরখাস্ত করলেন এবং প্রফুল্লবাবু সেই দরখাস্তটি জ্যোতিবাবুর কাছে পাঠালেন। জ্যোতিবাবু ডি.এম. মারফত সেটি বি.ডি.ও.র কাছে পাঠালেন এবং বি.ডি.ও এনকোয়ারি করলেন। কি দেখা গেল? সেই মাস্টার মহাশয় লিখে দিলেন আমি দরখাস্ত করিনি। রিলিফের মাস্টার রোলে সেই মাস্টার মহাশয়ের নাম এল কি করে? কাজেই বুঝতে হবে কিভাবে ভাঁওতা দিয়ে এই জিনিস করা হয়েছে। এক ধরনের সাংবাদিক আছে যারা এই সমস্ত মজার খবর লুফে নেয় এবং লুফে নিয়ে এইগুলি প্রচার করেন। সেই অক্টোবর, নভেম্বর মাসের কথা মনে নেই? হঠাৎ একদিন খবরের কাগজে বেরিয়ে গেল যে রেড ক্রশের মাল নাকি রাস্তায় বিলি হয়ে যাচ্ছে। রেড ক্রশের জেনারেল সেক্রেটারি চিঠি পাঠালেন, প্রতিবাদ করলেন যে কোথাও মাল বিক্রি হয় নি। পরের দিন খবর বেরুলো যে সি.পি.এম. ক্যাডাররা ঐ রেড ক্রশের কর্মীদের হাত থেকে জিনিসপত্র ছিনিয়ে নিয়ে চলে গেছে। তারপরের দিন কাগজে আরও প্রতিবাদ উঠল। এইভাবে মানুষকে নানা দিক থেকে বিভ্রান্ত করার চেষ্টা চলছে। মাঝে মাঝে কি মনে হয় জানেন? তিনি একজন বর্ষীয়ান নেতা এবং দীর্ঘদিন মুখ্যমন্ত্রী ছিলেন। মনে হয়েছিল তার পাকা চুলগুলি বয়সের

ভারেই বোধ হয় পেকেছে। কিন্তু এখন মনে হচ্ছে এগুলি বয়সের ভারে পাকে নি, কারবাইডে পাকা। তা নাহলে পশ্চিমবাংলার জনগণের সামনে দাঁড়িয়ে এই ধরনের বিভ্রান্ত ও চক্রান্ত আর কেউ করতে পারে বলে আমার জানা নেই। ওরা প্রাথমিক শিক্ষা, শিক্ষকদের সম্বন্ধে কথা বলেছেন। আমরা নাকি ১ হাজার স্কুল করব, এই সব কেন হল না—এই কথা ওঁরা বলেছেন। আমি সুনীতিবাবুকে জিজ্ঞাসা করি, অবশ্য তার আবার সার্টিফিকেট আছে কিনা জানি না। কতদূর লেখাপড়া করেছেন সেটা আলাদা কথা।—আমরা কি করব বলুন? আমি বর্ধমান জেলা স্কুল বোর্ডের প্রেসিডেন্ট। আপনারা জানেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বর্ধমান জেলার ১১ হাজার ৩৪৯ জন স্কুল টিচারের এক পয়সাও প্রভিডেন্ট ফান্ডে জমা পড়ে নি। কেন জমা পড়ে নি আপনাদের এই কৈফিয়ত দিতে হবে। ২ কোটির মতো টাকা তারা এই ভাবে তছনছ করেছেন। মাননীয় স্পিকার, স্যার, আপনি জানেন এই জবাব তাদের দিতে হবে। শিক্ষা বিস্তারের পথে আপনারাই বাধা দিচ্ছেন। শুধু বর্ধমান জেলায় ১ হাজার ৮৬ জন শিক্ষককে তারা নিযুক্ত করেছেন উইদাউট এনি প্রায়র অ্যাপ্রুভ্যাল অব দি গভর্নমেন্ট। সরকারের কোনও অনুমোদন না নিয়ে এই ১ হাজার ৮৬ জন শিক্ষককে তারা নিযুক্ত করেছেন। ফলটা কি দাঁড়িয়েছে? স্কুল বোর্ডের ফান্ড নেই। আপনারা জানেন স্কুল বোর্ডের ফান্ড বলতে পঞ্চায়েতগুলি যে শিক্ষা কর আদায় করেন এবং ঐ জেলার জন্য যে শিক্ষা সেস আদায় হয় এটাই হচ্ছে এডুকেশন ফান্ড। গত কয়েক বছর ধরে সেই বাস্তুঘুঘু যারা পঞ্চায়েত প্রধান হয়েছিলেন তারা অনেক ক্ষেত্রে টাকা আদায় করেন নি এবং এমনও বহু নজির আছে সেই টাকা আদায় করে নিজেরা মেরেছেন, শিক্ষা ফান্ডে সেই টাকা জমা দেন নি। এইরকম যেখানে শিক্ষা ফান্ডের অবস্থা সেখানে তারা ১ হাজার ৮৬ জন শিক্ষককে নিয়োগ করলেন। কাজেই তারই অনিবার্য পরিণতি যা ঘটার তাই ঘটল। পরিণতি হল ২ কোটি প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং আরও বিভিন্ন খাতের টাকা যা ছিল সেটাও সেই খাতে খরচ হয়নি। মিঃ স্পিকার, স্যার, এইরকম অবস্থার কথা আপনি ভাবতে পারেন? ওরা আবার শৃঙ্খলার কথা বলেন, শিক্ষার কথা বলেন। আমি চ্যালেঞ্জ করে বলছি বর্ধমান জেলার স্কুল মাস্টারদের ৫০% এর বেশি কোনও সার্ভিস বুক নেই। সার্ভিস বুক হ্যাজ বিন লস্ট। বুঝতে পারছেন কি অবস্থা সৃষ্টি হয়েছে। গরিব স্কুল মাস্টার মহাশয় রিটায়ার করার পরে অন্তত দু-চার মাস এমনি খেতে পারতেন, তাদের ভিক্ষা করতে হত না, সেটুকুকে পর্যন্ত এরা তছনছ করে গেছেন। প্রভিডেন্ট ফান্ডে কোনও টাকাই নেই। কাজেই প্রভিডেন্ট ফান্ড থেকে কোনও টাকা পাবেন না রিটায়ার করার সঙ্গে সঙ্গে। তাদের সার্ভিস বুক নষ্ট হয়ে গেছে। শুধু তাই নয়, মিঃ স্পিকার, স্যার, আমাদের পশ্চিমবাংলার শিক্ষামন্ত্রী বিবৃতি দিয়েছেন পশ্চিমবাংলায় গ্রাম হচ্ছে ৩৮ হাজার, আর স্কুল হচ্ছে ৪২ হাজার। কিন্তু তাসত্ত্বেও ৭ থেকে ১১ হাজার গ্রামে কোনও স্কুল নেই। এটা একটা ম্যাজিকের ব্যাপার। বহু ঘোস্ট স্কুল আছে। আমি বর্ধমান জেলা স্কুল বোর্ডের প্রেসিডেন্ট। আমি গ্রামে গিয়ে জিজ্ঞাসা করেছি, এখানে কোনও স্কুল নেই? তারপর এনকোয়ারি করে দেখা গেল বোর্ড থেকে তো শিক্ষকরা মাইনে নিয়ে যাচ্ছে, অথচ স্কুল নেই, কি ব্যাপার? তারা সব বলল এরা সব সুনীতিবাবু, নুরুল, প্রদীপ ভট্টাচার্যের লোক, মাইনে নিয়ে চলে যাচ্ছে, কিন্তু আমাদের এখানে কোনও স্কুল নেই।

[4-50—5-00 P.M.]

স্কুল নেই, বিল্ডিং নেই, ছাত্র নেই অথচ মাহিনা যাচ্ছে এবং কি অবস্থার মধ্যে আমরা পড়েছি দেখুন। তাই আমি তাদের বলব, সমালোচনা করুন, সমালোচনা আমরা চাই, আমরা মনে করি যে গঠনমূলক সমালোচনা হওয়া উচিত কিন্তু অসুবিধাটা কোথায়, কেন হচ্ছে না, কেন এগুচ্ছে না তাও আপনাদের বুঝতে হবে। আপনারা চিৎকার করে বললেন যে স্কুলের প্রতিশ্রুতি দিয়েছিলেন হল না কেন? আমি জিজ্ঞাসা করি কংগ্রেস বেঞ্চের যে কয়েকজন উপস্থিত আছেন তাঁদের যে, ১৯৭৫ সালে বর্ধমান জেলাতে ৮৩টি স্কুলের কোটা দেওয়া হয়েছিল, ১৯৭৭ সালের জুন মাসে যখন আমরা এসেছি তখনও সমস্ত কোটা আনইউটিলাইজড একটা কোটাও ইউটিলাইজড হয়নি। কেন হয়নি? কেন হয়নি জানেন—তখন নিয়ম ছিল অর্গানাইজড স্কুল হবে এবং অর্গানাইজার টিচাররাই এই প্যানেলভুক্ত হবেন। কিন্তু মুশকিল বেঁধে গেল অন্য জায়গায়। যেখানে প্রদীপ ভট্টাচার্যের দল, স্কুল তৈরি করেছিল সেখানে নুরুল ইসলামের দল গিয়ে তাদের চুলের মুঠি ধরে বার করে দিল। ওঁরা বলেন, ওঁদের দলে নাকি গণতন্ত্র আছে, এইরকম চমৎকার গণতন্ত্র—একদল আর একদলকে হটিয়ে দিচ্ছে, আর এক দল আর এক দলকে হটিয়ে দিচ্ছে। এইভাবে তারা প্যানেল পাশ করতে পারলেন না। ডি.পি.আই বললেন যতক্ষণ না টিচারদের প্যানেল পাশ করা হচ্ছে ততক্ষণ ফাইন্যাল স্যাংশন পাঠানো হবে না। এইভাবে প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে। কিন্তু এতৎ সত্ত্বেও আমাদের বামফ্রন্ট সরকার বা শিক্ষা দপ্তর কি চেষ্টা করছে না? অনেকে বলেন, এক হাজার স্কুলের একটিও হল না কেন? তাদের আমি চ্যালেঞ্জ করে বলছি, চলুন আমাদের বর্ধমান জেলাতে, সেখানে আপনাদের দেখিয়ে দেব যে আমরা ৪৯টি নতুন স্কুল স্যাংশন করেছি। এখানে রাইটার্স বিল্ডিং-এ বা অ্যাসেম্বলির শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে বা কলকাতার বারে বসে কোনও কাজ হয়না, কোনও গঠনমূলক সমালোচনা হয়না। ওরা চিৎকার করে বলছেন, আমরা নাকি পচা রুটি দিচ্ছি। আমরা তো এ কৃতিত্ব দাবি করি না যে রুটি ভাল কিনা, রুটিতে পেট ভরবে কিনা, রুটিতে প্রোটিন আছে কিনা, এইসব ভেবে তো আমাদের কমরেড বারি সাহেব রুটি স্যাংশন করেন নি। আসল কারণ কি জানেন? আমরা শিক্ষা বিস্তারের পথে যে বাধা—সকলের জন্য শিক্ষা বিস্তারের পথে যে বাধা সেই বাধাটা মানুষের সামনে তুলে ধরতে চাই এবং সেইজন্য আমরা রুটি চালু করেছিলাম। আমরা বোঝাতে চাই রুটি দিয়ে যে, স্কুল তো আছে, প্রাথমিক স্কুলে পড়ার জন্য বইও লাগে না কিন্তু কেন যায় না গ্রামের গরিব মানুষরা বা তাদের ছেলেরা? তারা যায়না এইজন্য যে আমাদের এই দুর্ভাগ্য দেশে স্বাধীনতার ৩০ বছর পরেও ৮ বছরের বালকদের যেতে হয় রাখালী করতে। ঐ বয়সের বাচ্চা ছেলে গরু চরাতে না গেলে তার পেটে ভাত জোটে না। কখন সে আসবে স্কুলে? তাই শিক্ষা বিস্তারের পথে এই যে জগদ্দল পাথরের বাধা সেই বাধার প্রতি আমরা দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং তাই মিড ডে মিল চালু করেছিলাম যাতে ভবিষ্যতের মানুষরা সেই পাথর সরানোর উদ্যোগ নিতে পারে। শুধু তাই নয়, আপনারা জানেন, এখনও পর্যন্ত গ্রামে কম বয়সী ছেলেদের মজুর খাটানোর রেওয়াজ চালু আছে। জোতদাররাই এটা সৃষ্টি করেছে, এ দিকেও আমরা দৃষ্টি আকর্ষণ করতে চাই। সকলের জন্য শিক্ষা কখনই হবে না যদি, না কম বয়সী ছেলেদের মজুর খাটানোর যে রেওয়াজ আছে সেটা বন্ধ করতে পারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ভারেই বোধ হয় পেকেছে। কিন্তু এখন মনে হচ্ছে এগুলি বয়সের ভারে পাকে নি, কারবাইডে পাকা। তা নাহলে পশ্চিমবাংলার জনগণের সামনে দাঁড়িয়ে এই ধরনের বিভ্রান্ত ও চক্রান্ত আর কেউ করতে পারে বলে আমার জানা নেই। ওরা প্রাথমিক শিক্ষা. শিক্ষকদের সম্বন্ধে কথা বলেছেন। আমরা নাকি ১ হাজার স্কুল করব, এই সব কেন হল না—এই কথা ওঁরা বলেছেন। আমি সুনীতিবাবুকে জিজ্ঞাসা করি, অবশ্য তার আবার সার্টিফিকেট আছে কিনা জানি না। কতদূর লেখাপড়া করেছেন সেটা আলাদা কথা।—আমরা কি করব বলুন? আমি বর্ধমান জেলা স্কুল বোর্ডের প্রেসিডেন্ট। আপনারা জানেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বর্ধমান জেলার ১১ হাজার ৩৪৯ জন স্কুল টিচারের এক পয়সাও প্রভিডেন্ট ফান্ডে জমা পড়ে নি। কেন জমা পড়ে নি আপনাদের এই কৈফিয়ত দিতে হবে। ২ কোটির মতো টাকা তারা এই ভাবে তছনছ করেছেন। মাননীয় স্পিকার, স্যার, আপনি জানেন এই জবাব তাদের দিতে হবে। শিক্ষা বিস্তারের পথে আপনারাই বাধা দিচ্ছেন। শুধু বর্ধমান জেলায় ১ হাজার ৮৬ জন শিক্ষককে তারা নিযুক্ত করেছেন উইদাউট এনি প্রায়র অ্যাপ্রুভ্যাল অব দি গভর্নমেন্ট। সরকারের কোনও অনুমোদন না নিয়ে এই ১ হাজার ৮৬ জন শিক্ষককে তারা নিযুক্ত করেছেন। ফলটা কি দাঁড়িয়েছে? স্কুল বোর্ডের ফান্ড নেই। আপনারা জানেন স্কুল বোর্ডের ফান্ড বলতে পঞ্চায়েতগুলি যে শিক্ষা কর আদায় করেন এবং ঐ জেলার জন্য যে শিক্ষা সেস আদায় হয় এটাই হচ্ছে এডুকেশন ফান্ড। গত কয়েক বছর ধরে সেই বাস্তুঘুঘু যারা পঞ্চায়েত প্রধান হয়েছিলেন তারা অনেক ক্ষেত্রে টাকা আদায় করেন নি এবং এমনও বহু নজির আছে সেই টাকা আদায় করে নিজেরা মেরেছেন, শিক্ষা ফান্ডে সেই টাকা জমা দেন নি। এইরকম যেখানে শিক্ষা ফান্ডের অবস্থা সেখানে তারা ১ হাজার ৮৬ জন শিক্ষককে নিয়োগ করলেন। কাজেই তারই অনিবার্য পরিণতি যা ঘটার তাই ঘটল। পরিণতি হল ২ কোটি প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং আরও বিভিন্ন খাতের টাকা যা ছিল সেটাও সেই খাতে খরচ হয়নি। মিঃ স্পিকার, স্যার, এইরকম অবস্থার কথা আপনি ভাবতে পারেন? ওরা আবার শৃঙ্খলার কথা বলেন, শিক্ষার কথা বলেন। আমি চ্যালেঞ্জ করে বলছি বর্ধমান জেলার স্কুল মাস্টারদের ৫০% এর বেশি কোনও সার্ভিস বুক নেই। সার্ভিস বুক হ্যাজ বিন লস্ট। বুঝতে পারছেন কি অবস্থা সৃষ্টি হয়েছে। গরিব স্কুল মাস্টার মহাশয় রিটায়ার করার পরে অন্তত দু-চার মাস এমনি খেতে পারতেন, তাদের ভিক্ষা করতে হত না, সেটুকুকে পর্যন্ত এরা তছনছ করে গেছেন। প্রভিডেন্ট ফান্ডে কোনও টাকাই নেই। কাজেই প্রভিডেন্ট ফান্ড থেকে কোনও টাকা পাবেন না রিটায়ার করার সঙ্গে সঙ্গে। তাদের সার্ভিস বুক নষ্ট হয়ে গেছে। শুধু তাই নয়, মিঃ স্পিকার, স্যার, আমাদের পশ্চিমবাংলার শিক্ষামন্ত্রী বিবৃতি দিয়েছেন পশ্চিমবাংলায় গ্রাম হচ্ছে ৩৮ হাজার, আর স্কুল হচ্ছে ৪২ হাজার। কিন্তু তাসত্ত্বেও ৭ থেকে ১১ হাজার গ্রামে কোনও স্কুল নেই। এটা একটা ম্যাজিকের ব্যাপার। বহু ঘোস্ট স্কুল আছে। আমি বর্ধমান জেলা স্কুল বোর্ডের প্রেসিডেন্ট। আমি গ্রামে গিয়ে জিজ্ঞাসা করেছি, এখানে কোনও স্কুল নেই? তারপর এনকোয়ারি করে দেখা গেল বোর্ড থেকে তো শিক্ষকরা মাইনে নিয়ে যাচ্ছে, অথচ স্কুল নেই, কি ব্যাপার? তারা সব বলল এরা সব সুনীতিবাবু, নুরুল, প্রদীপ ভট্টাচার্যের লোক, মাইনে নিয়ে চলে যাচ্ছে, কিন্তু আমাদের এখানে কোনও স্কুল নেই।

টাকা নিয়ে গোটা কংগ্রেসটাকে অপরের হাতে তুলে দেবার চেষ্টা করেছেন। এই হচ্ছে দেশের অবস্থা। আপনি জানেন যে সুনীতিবাবুর ওয়াংচু কমিশন হয়েছিল। রজনীবাবু তিনি মিসায় ছিলেন। তারপর সুনীতিবাবু যখন আবার সিদ্ধার্থবাবুর বিরুদ্ধে বলতে শুরু করলেন সেই সমস্ত কথা এখানে বলা ঠিক হবে না। কাগজে সেই সব কথা অনেক বেরিয়েছে। শুধু তাই নয়, ইন্দিরার সঞ্জয় কেলেংকারী, মোরারজি দেশাইয়ের কান্তিদেশাই কেলেংকারী, চরণ সিং-এর জামাইয়ের কেলেংকারী এবং বংশীলালের সুরিন্দর কেলেংকারী। আজকে এটা প্রমাণ করেছে যে বুর্জোয়া ব্যবস্থার সঙ্কট বাড়তে বাড়তে তাদেরই ঘরে আগুন লেগে গেছে এবং সেটা তাঁরা সামলাতে পারছে না। আজকে বুর্জোয়া আইন শৃঙ্খলা আজকে আর বুর্জোয়া প্রশাসনে ঠেকানো যাবে না। তাই, আমি সবিনয়ে যে কথা বলতে চাই যে আইন শৃঙ্খলার অবনতি যা চলছে এর গঠনমূলক সমাধান করতে হবে। আপনারা কংগ্রেস সম্মেলনে বলুন, যুবকংগ্রেস-এর সম্মেলনে কি নাটক দেখাতেন? বারবধূ নাটক দেখাবেন, প্রজাপতি বই যাতে আরও বিক্রয় হয় তার জন্য উৎসাহ দেবেন, সিনেমা এবং রেকর্ডে নানাভাবে যাতে ছেলেদের মাথা খাওয়া যায় তার সমস্ত ব্যবস্থা করবেন, ভারতবর্ষের যৌবনটাকে বিকৃত করার ব্যবস্থা করবেন, ভূমিসংস্কার করবেন না এবং আজও জমিদারদের, একচেটিয়া কোটিপতিদের বহাল তবিয়তে রাখার ব্যবস্থা করবেন আর আইন শৃঙ্খলা বজায় থাকবে এটা হতে পারে না। তাই মাননীয় স্পিকার মহাশয়

[5-00—5-10 P.M.]

যেকথা বলতে চাই আমরা আইন শৃঙ্খলা রক্ষা করব এবং তার প্রচেষ্টা শুরু হয়েছে গ্রামে গ্রামে। গ্রামে গ্রামে নতুন শৃঙ্খলা সৃষ্টি হয়েছে যে শৃঙ্খলার মধ্যে দিয়ে নতুন আইন আনার ব্যবস্থা করব। বিরোধী পক্ষ থেকে মরিচঝাঁপির প্রশ্ন তুলেছেন, আমি তাদের জিজ্ঞাসা করি, তাঁরা কি চান? তাঁদের চেষ্টা টা কি? তাঁরা বলতে চাইছেন ভারতবর্ষের মানুষ যার যেখানে খুশি যেতে পারেন, যেখানে খুশি বসবাস করতে পারেন এবং এই প্রচেষ্টা কি চমৎকার প্রচেষ্টা। উনারা বলছেন মারিচঝাঁপিতে মানুষরা নিজেরা খেটে খুটে সব তৈরি করছে, নিজেদের মেহনত দিয়ে তারা তৈরি করছে, তাদেরকে আমাদের মদত দিতে হবে। আমি জিজ্ঞাসা করি মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয়কে, সুনীতি চট্টরাজ মহাশয়কে, আজকে যদি ২০টি পরিবার এসে এই অ্যাসেম্বলি প্রাঙ্গনে খোঁড়াখুঁড়ি করতে লাগে এবং বাড়ি ঘর তৈরি করতে আরম্ভ করে তাহলেও কি আপনারা তাদের মদত দেবেন? পুনর্বাসনের যে মূল সমস্যা, সেই সমস্যা থেকে দৃষ্টি সরিয়ে নিয়ে যাবার জন্য তাঁরা আপ্রাণ চেষ্টা করছেন। উদ্‌বাস্তুদের পুনর্বাসন পশ্চিমবাংলায় দিতে হবে, এই আবদার পশ্চিমবাংলার মানুষ সহ্য করবে না, ক্ষমা করবে না, এই সব চক্রান্ত বামফ্রন্ট সরকার রুখবে এবং ভারতবর্ষের মধ্যে একটা নজির সৃষ্টি করবে। আগামীদিনে বাম ও গণতান্ত্রিক ঐক্য সুদৃঢ় ভাবে ভারতবর্ষে প্রতিষ্ঠিত হবে এই বলে রাজ্যপাল মহোদয়ের ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। আমি ভেবেছিলাম বিরোধী দলের কিছু সদস্য যাঁরা ৩০ বছর ধরে ক্ষমতায় আসীন ছিলেন, তাঁরা রাজ্যপালের এই ভাষণটা পড়বার পর একটা গঠনমূলক সমালোচনা করবেন। কিন্তু শুরুতেই সমস্তটার মধ্যে তাঁরা একটা ভুত

দেখলেন। আমরা দেখেছি কেন্দ্রে জনতা সরকার আছেন—পশ্চিমবাংলায় যে ভয়াবহ বন পরিস্থিতির উদ্ভব হয়েছিল, যার ফলে ১২টি জেলা বিধ্বস্ত হয়েছিল তার জন্য কেন্দ্রী সরকারের কাছ থেকে ৩৫০ কোটি টাকা সাহায্য চাওয়া হয়েছিল পশ্চিমবঙ্গ সরকারের প থেকে এবং ১৩০ কোটি টাকা যাতে ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলো সাহায্য করে তার জ আবেদন জানানো হয়েছিল। বিনিময়ে আমরা পেয়েছিলাম শর্ট টার্ম এগ্রিকালচারাল লোন ৩ কোটি টাকা এবং বাজেটারি অ্যালটমেন্ট ৮৮.৯৩ কোটি টাকা। কিন্তু আমাদের হাতে এসে মাত্র ৬৫ কোটি টাকা। এছাড়া ১ লক্ষ ১০ হাজার টন ফুড গ্রেন পেয়েছি দান হিসাবে আ ১ লক্ষ ৫০ হাজার টন ফুড ফর ওয়ার্কের জন্য। আর ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলো এই পর্য ১০ কোটি টাকা দিয়েছে। এই যে বিরাট বিধ্বংসী বন্যা হয়ে গেল, যে ক্ষতি হয়ে গে পশ্চিমবঙ্গের ১২টি জেলার, এই টাকা মোটেই যথেষ্ট নয়। সেই কারণে আমরা কি করে এই কাজগুলো যাতে ঠিকভাবে পরিচালিত হয় সেই জন্য নব নির্বাচিত ৩ হাজার ৪২৪ গ্রাম পঞ্চায়েতের উপর দায়িত্ব অর্পণ করেছি। অবশ্য এই সরকারকে সেই কাজগুলো ঠিকভা হচ্ছে কি না সেই ব্যাপারে নজর দিতে হবে। সঙ্গে সঙ্গে আর একটি কথা বলি, শিক্ষা কথা অনেকে তুলেছেন, আমাদের সংবিধান রচয়িতারা বলেছিলেন ১০ বছরের মধ্যে আম ৬ থেকে ১১ বছরের বালক বালিকাদের জন্য শিক্ষার ব্যবস্থা করব। ৩০ বছর তো উনা ক্ষমতায় ছিলেন, তাঁরা তো এই কাজ করতে পারেন নি। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছে ৬ থেকে ১১ বৎসরের মধ্যে বালক বালিকার সংখ্যা হচ্ছে ৭১.০৬ লক্ষ, তার মধ্যে ৫৯.৯ লক্ষ বালক বালিকাকে প্রাথমিক শিক্ষার আওতায় আনার ব্যবস্থা করা হচ্ছে। স্কুলের ক বলা হয়েছে, গত বছর ১০০০ স্কুল করার কথা ছিল, এবার আরও দুই শত বাড়িয়ে ১ শত স্কুল করার কথা হয়েছে। আবার ২৪ পরগনা জেলা বিরাট জেলা, এই জেলাতে ৭০ স্কুল কি অনুমোদন দেওয়া হয়েছে কিন্তু আইনের নানা জটিলতা থাকাব জন্য এখনও সেইগুলে কার্যকর করা যায়নি, এই লেগেসি তো আমরা তাদের কাছ থেকে পেয়েছি। এইগুলো বে আর রাতারাতি মুছে যাবে না। তারপর আমরা দেখছি বেকার ভাতা। যদিও বেকার ভাত ১ লক্ষ ৪৪ হাজার ২৭৪ জন ৫০ টাকা করে পাবে কিন্তু এটা যথেষ্ট নয়। বিপুল বেকার বাহিনীর সুষ্ঠু পরিকল্পনা রাজ্যপালের ভাষণে থাকা উচিৎ ছিল বলে আমি মনে করি। সমবা সম্বন্ধে কিছু বলি। এরে আগে ১৯৭৭।৭৮ সালে যেখানে ছিল ৪৬.৬৯ কোটি টাকা, বছরে ১৯৭৮।৭৯ সালে আমরা ৫৭.৫০ কোটি টাকা স্বল্প মেয়াদী ঋণ কৃষকদের দেবা ব্যবস্থা করেছি। দীর্ঘমেয়াদী ১০.৩২ কোটির পরিবর্তে ২০ কোটি টাকার লক্ষ্য স্থির হইয়াছে এটা নির্ভর করে জনগণের সহযোগিতা এবং স্বতঃস্ফূর্ত সহযোগিতার মধ্য দিয়ে এই লক্ষ্যে পৌছানো সম্ভব হবে এই বামফ্রন্ট সরকারের পক্ষে। সুনীতিবাবু বললেন কৃষি একেবা গোল্লায় দিয়ে দিয়েছি। আমি হিসাব দিয়ে বলে দিচ্ছি—১৯৭৬-৭৭ সালে ৯০ লক্ষ টন খাদ্য শস্য হয়েছিল। ১৯৭৭-৭৮ সালে ৯২ লক্ষ টন হইয়াছে। উনি বললেন একটাও ডি টিউবওয়েল হয়নি—আমি সারা পশ্চিমবাংলায় ঘুরে দেখিনি—আমি আমার নির্বাচন কে এবং মাননীয় বিচার মন্ত্রী হালিম সাহেবের যে নির্বাচন কেন্দ্র তার কথা বলতে পারি সেখানে ৬টি ডিপ টিউবওয়েল হয়েছে, বারাসাত নির্বাচন কেন্দ্রে ৪টি ডিপ টিউবওয়ে হয়েছে। সুনীতিবাবু সারা পশ্চিমবাংলায় বিগত ২ বছরে সেচের ব্যবস্থা কিছু হয়নি এই কথ বললেন কিন্তু আমি বলব সে কথা ঠিক নয়। আমি আশা করেছিলাম জনতা পার্টির সদস

অধ্যাপক সন্দীপ দাস মহাশয় একজন শিক্ষিত ব্যক্তি—তিনি সমালোচনা করবেন এবং তা হবে গঠনমূলক সমালোচনা কেননা আমি এই জন্য বলছি কেন্দ্রের জনতা সরকার পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বন্ধু সরকার সেই দৃষ্টিভঙ্গি দিয়ে সমালোচনা করবেন সেইটাই আশা করেছিলাম। তিনি সর্বত্র শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দেখেছেন কিন্তু আমরা কি দেখেছি—১৯৭২ সালে যিনি পরীক্ষা দিলেন তার রেজাল্ট ৩ থেকে ৪ বছর বাদে বেরুল। ওনারা বলছেন রেজিস্টার নেই, অ্যাসিস্ট্যান্ট রেজিস্টার নেই—আমার প্রশ্ন হচ্ছে এখন তো সময় মতো পরীক্ষা হচ্ছে এবং তার রেজাল্টও বেরুচ্ছে যেটা দীর্ঘ ৮।১০ বছরে হয়নি। কাগজে বেরিয়েছে, আমাদের দেশে মানে পশ্চিমবাংলায় আই.এ.এস. এবং আই.পি.এসের সংখ্যা ১৯৬৭ সালের আগের তুলনায় কমে যাচ্ছে কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এটা কমে যাচ্ছে কেন? বিভিন্ন ছেলেরা পরীক্ষা দিয়ে দীর্ঘদিন ধরে বসে থাকাব ফলে এবং শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য চলছিল তারজন্য এই সংখ্যা কমে গেছে। আমাদের সরকার এটা উত্তরণের চেষ্টা করছে এবং করে চলেছেন। পশ্চিমবাংলায় এই যে স্টেট ওয়াটার বোর্ড তৈরি হয়েছে এটা একটা অদ্ভুত ব্যাপার। ওয়াটার লেভেল নেই বলে ফরমান জারি করে দিলেন, সেইসব জায়গায় ডিপ টিউবওয়েল অথবা এস.এফ.ডি.এ. স্কীম গুচ্ছ শ্যালো টিউবওয়েল প্রকল্প কার্যকর করা যাচ্ছে না অথচ সেখানে প্রাইভেট শ্যালো টিউবওয়েল বসিয়ে জল পাওয়া যাচ্ছে। সেইজন্য এস.ডব্লু.ডি. নতুন করে রিভিউ করতে বলা হোক। পশ্চিমবাংলায় কোথায় কোথায় ওয়াটার লেভেল ঠিক ঠিক আছে কিনা তা জানার জন্য সুনীতিবাবু বললেন শিল্পে পশ্চিমবাংলা চূড়ান্তভাবে ব্যর্থ হয়েছে। আমার মনে হয় সুনীতিবাবু রাজ্যপালের ভাষণ পড়েন নি। ১৯৭৮ সালের ডিসেম্বর থেকে এপ্রিলের মধ্যে পশ্চিমবঙ্গে মোট ৩৩.৭৯ কোটি টাকার অনুমোদিত মূলধনের ৩৮৯টির মতোন নতুন কোম্পানি নিবন্ধভুক্ত হয়েছে। পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন ১৯৭৮ সালের ডিসেম্বরের শেষ তারিখ পর্যন্ত ১৯৯টি শিল্প প্রতিষ্ঠানকে সাহায্য বাবদ ২৯.০৯ কোটি টাকা প্রদান করেছেন। সাহায্যপ্রাপ্ত ঐ প্রকল্পগুলির মধ্যে কল্যাণীর একটি বার্ন্ট ডলোমাইট কারখানা, পুরুলিয়ার মধুকুন্ডর নিকটবর্তী একটি স্ল্যাগ সিমেন্ট গ্রাইন্ডিং ইউনিট, বার্ণপুরের একটি স্ল্যাগ গ্র্যানুলেশন কারখানা, খড়গপুরের একটি ম্যালিক অ্যানহাইড্রাইড কারখানা, কার্শিয়াং-এর নিকটবর্তী অ্যানসেলগঞ্জের একটি ওয়াচ অ্যাসেম্বলি কারখানা প্রভৃতির নাম উল্লেখ করা যেতে পারে।

[5-10—5-20 P.M.]

একথা শুনলে অবাক হয়ে যাবে পশ্চিমবঙ্গের ইলেকট্রনিক শিল্পে কোনও ভূমিকা ছিলনা। আমরা দেখছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ইলেকট্রনিক শিল্প স্থাপনের জন্য তারাতলায় ব্যবস্থা করেছেন, সুতরাং উনি যেকথাগুলি বলেছেন সেকথাগুলিতে কোনও যুক্তি আছে বলে মনে হয় না। রাজ্যপালের ভাষণে একটা জিনিস আশা করেছিলাম যে প্রাক্তন কংগ্রেসি সরকার একটা সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন যে বারাসতকে উত্তর ২৪ পরগনার হেড কোয়ার্টার্স করবেন। কিন্তু অদ্ভুত ব্যাপার সেই সিদ্ধান্ত আজও বাস্তবে রূপায়িত হল না। আমরা আশা করেছিলাম এই ভাষণের মধ্যে তার কিছু উল্লেখ থাকবে। আমরা দেখছি ২৭টি স্টেডিয়াম হবে কিন্তু কোথায় কোথায় হবে এর বিস্তৃত আলোচনা এই ভাষণে থাকা উচিত ছিল। মুখ্যমন্ত্রী বলেছেন প্রত্যেকটি জেলা হেড কোয়ার্টারে হবে। সেই হিসাবে উত্তর ২৪ পরগনা জেলার হেড কোয়ার্টার বারাসত, কিন্তু সেখানে না হয়ে শুনছি অশোক নগরে হবে। এ বিষয়ে

মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে সরকারি কর্মচারিদের কথা বলছি, সরকার এদের সম্বন্ধে একটা পে-কমিশন বসিয়েছেন আমরা নির্বাচনের পূর্বে প্রতিশ্রুতিবদ্ধ ছিলাম যে সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেব। কিন্তু সেই পে-কমিশনের রিপোর্ট আজও পর্যন্ত বার হল না। এ সম্বন্ধে কি হল সেটা রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। উদ্বাস্তুর সমস্যা একটা স্থায়ী সমস্যা। এ বিষয়ে কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব আমরা কংগ্রেস সরকারের আমলে দেখেছি এবং এখন জনতা সরকারেরও দেখছি। মরিচঝাঁপি থেকে দন্ডকে পাঠাবার শেষ দিন ৩১শে মার্চ পর্যন্ত ধার্য হয়েছে। আসুন আমরা সকলে মিলে প্রধান মন্ত্রীর কাছে বলি এই মেয়াদ আরও বাড়ানো হোক। বামফ্রন্ট সরকার এই উদ্বাস্তুদের বুঝিয়ে সুঝিয়ে পাঠাবার যে সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন তাতে পুলিশের একটা অংশ নস্যাৎ করে দেবার চেষ্টা করছে এটা খুব নিন্দনীয়। সন্দীপবাবুকে বলছি দন্ডকারণ্য জনতা শাসিত অঞ্চল। সুতরাং সেখানে যাতে তারা মানুষের মতো থাকতে পারে সেই চেষ্টা আপনারা করুন। উড়িষ্যা মধ্যপ্রদেশেও আপনারা চেষ্টা করুন। সেইজন্য বলতে চাই রাজ্যপালের ভাষণের বহু কিছু গঠনমূলক প্রস্তাব আমরা আশা করেছিলাম। পরিশেষে রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ন্যাথানিয়েল মুর্মুঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেটা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি আদিবাসী সম্প্রদায়ের একজন, এবার রাজ্যপালের ভাষণে দেখলাম জমি হস্তান্তরের ব্যাপারে একটা সুন্দর ব্যবস্থা করা হয়েছে যেটা কংগ্রেস সরকার ৩০ বছরেও করতে পারেন নি। আদিবাসীরা বন জঙ্গল কেটে জমি তৈরি করেছিলেন কিন্তু তারা আজও পর্যন্ত ভূমিহীন হয়ে আছে। এ পর্যন্ত তাদের হাতে নামে মাত্র জমি ছিল পার্মিশনের ব্যবস্থা ছিল—ঘুস দিয়ে স্পেশ্যাল অফিসারের কাছ থেকে এটা পাওয়া যেত। এবার সরকার যেটা করতে চান সেটা হচ্ছে Efforts in the past to prevent alienation of land from Scheduled Tribes by legislation and executive instructions have not yielded the desired result. Accordingly, a new approach has been suggested in the Annual Plan for 1979-80 under which land would be purchased in suitable areas at Government cost from the persons belonging to the Scheduled Tribes and redistributed among the deserving tribals. ট্রাইবালরা কোনও জমি যদি বিক্রি করতে চান তাহলে তা ট্রাইবালকে করতে হবে এবং ট্রাইবাল যদি না পাওয়া যায় তাহলে সরকার সেটা কিনবেন এবং কিছুদিন পরে ট্রাইবাল পাওয়া গেলে সরকার তাঁকে সেটা বিক্রি করবেন, এই একটা কারণে সরকার আমাদের অভিনন্দন যোগ্য। রাজ্যপালের ভাষণে একটা রূপরেখা পেলাম, ফাইনান্সিয়াল ইমপ্লিকেশন সম্বন্ধে কিন্তু এ বিষয়ে পরিষ্কার জানতে চাই এই কেনাবেচার ব্যাপারে টাকা কোথা থেকে আসবে, কোনও স্ট্যাটুটারি বডি থাকবে কিনা? ৩০ বছর ধরে দেখেছি জমি অ্যাকোয়ারের ব্যাপারে মারা যাবার পর কমপেনসেশন পেত, সুতরাং এ বিষয়ে বামফ্রন্ট সরকার যদি সজাগ না হন তাহলে ট্রাইবালরা কোনও বেনিফিট পাবে না। সরকার সাঁওতালি ভাষার উন্নতির চেষ্টা করছেন, আমি গত বাজেট বক্তৃতায় বলেছিলাম যে আমাদের নির্বাচনী ইস্তাহারে ছিল সাঁওতালি এবং নেপালি ভাষায় নিম্নতম থেকে উচ্চতম পর্যন্ত শিক্ষা ব্যবস্থা হবে। এ সম্পর্কে কতদূর কি হয়েছে জানিনা তবে জানি

যে সরকার এ সম্পর্কে ক্যাবিনেট সাবকমিটি করেছেন এবং কোন হরফে সাঁওতালি ভাষা পড়ানো হবে সে সম্পর্কে তাঁরা চেষ্টা করছেন। এই জিনিসটা খুব জটিল জিনিস কারণ সাঁওতালি ভাষার মধ্যে অনেক স্ক্রিপ্ট আছে। মাধ্যমিক সাঁওতালি ভাষা আছে এবং বিশ্ববিদ্যালয়ে এম.এ. পর্যন্ত সাঁওতালি পড়বার ব্যবস্থা আছে। কিন্তু অবাক হলাম সরকার আমাকে ডাকলেন এবং সেখানে যে সাবজেক্ট ম্যাটার দেখলাম তাতে সেখানে আমাকে বলা হল সাঁওতালি বর্ণমালা ঠিক করতে হবে। আমি বললাম এটা একটা অসম্ভব ব্যাপার, কারণ সাঁওতাল বিহার, উড়িষ্যাতেও আছে, একজন বললেন পশ্চিমবাংলায় যেহেতু অলচিকির সমর্থক বেশি সেজন্য আমরা চালু করবার চেষ্টা করব। কিন্তু আমি বললাম পশ্চিমবাংলায় সাঁওতালের সংখ্যা ১৫লক্ষ, এর মধ্যে—অলচিকির অধিকাংশ সমর্থক কিন্তু বিহারে, সাঁওতালের সংখ্যা ২৭ লক্ষ,—একমাত্র সাঁওতাল পরগনাতেই ১৯ লক্ষ—সারা ভারতবর্ষে ৫২ লক্ষ আছে, সুতরাং ১৫ লক্ষ লোক ৫২ লক্ষের ভাষা ঠিক করবে এটা ঠিক নয়, অনেক জায়গায় রোমান এবং দেবনাগরী হরফ আছে। সেইজন্য সরকারকে অনুরোধ করছি প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কি হবে সেটা অনুমান

[5-20—5-30 P.M.]

করুন। মিঃ স্পিকার, স্যার, আমি এখানে এই সম্পর্কে উল্লেখ করছি। আপনি জানেন লিঙ্গুইসটিক মাইনরিটির যিনি কমিশনার তিনি বছর বছর প্রেসিডেন্টের কাছে একটা রিপোর্ট পেশ করেন। সেই লিঙ্গুইসটিক মাইনরিটির যিনি কমিশনার তিনি কি বলেছেন সেই কথা বলছি। তিনি বলেছেন in his third and fifth Report to the President, the Commissioner for Linguistic Minorities stated as follows :-

"Certain tribes who are spread over more than one state are being imparted instruction in their mother tongue in different scripts. Adoption of one particular script by all the state governments concerned should prove helpful. The Ministerial Committee of the Eastern Zonal Council can help in laying down a uniform policy."

Ministerial Committee of the Eastern Zonal Council. আমি আপনার মাধ্যমে মন্ত্রিমন্ডলি, সরকারের কাছে আবেদন জানাব মিনিস্ট্রেরিয়াল কমিটি অব দি ইস্টার্ন জোনাল কাউন্সিলে যখন বিহার, উড়িষ্যা, আসাম পশ্চিমবঙ্গের মন্ত্রীরা রয়েছেন তখন তাঁরা মিলে বিহার, উড়িষ্যা, আসাম, বিভিন্ন জায়গার অবস্থার উপর নির্ভর করে একটা স্ক্রীপ্ট ঠিক করবেন এবং সর্ব ভারতীয় সাঁওতাল প্রতিনিধিরা জমায়েত হয়ে সেটা ঠিক করতে পারেন। আমি সেই কথার মধ্যে যাব না, কিন্তু প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় সাঁওতালি ভাষা কি হবে সেটা ঠিক করুন। জন্ম থেকে সাঁওতালি ভাষা রোমান বর্ণমালায় লেখা হয়েছে। কিন্তু সর্বভারতীয় লিঙ্গুইসটিক ইন্টিগ্রিটির প্রশ্ন আছে। সেখানে রোমান বর্ণমালা আছে, বিহারে কিছু কিছু দেবনাগরী বর্ণমালা চালু হয়েছে, বাংলায় বাংলা বর্ণমালা চালু হয়েছে, কিছুদিন হল অলচিকি নিজেদের বর্ণমালা বলে দাবি করছে। আমি কোনও বর্ণমালার বিরোধে যাচ্ছি না। আমি বলছি সর্বভারতীয় বর্ণমালা কি হবে সেটা মিনিস্ট্রেরিয়াল কমিটি অব দি ইস্টার্ন জোনাল কাউন্সিল, ভারতের প্রেসিডেন্ট সমস্ত মুখ্যমন্ত্রীদের নিয়ে এটা ঠিক করতে পারেন। কিন্তু তারজন্য প্রাথমিক

শিক্ষা বন্ধ হতে পারে না। এখানে রোমান অলচিকি বর্ণমালায় প্রাথমিক শিক্ষা সম্ভব কিনা সেটা ভেবে দেখতে হবে। কারণ, এখন যে আমাদের শিক্ষা পলিসি তাতে করে কোঠারী কমিশন থেকে আরম্ভ করে সবাই একথা বলেছেন শিশু বয়সে একটা বর্ণমালা যেন শেখানো হয়। সমস্ত কমিশন একথা বলেছেন ট্রাইব্যাল যে রাজ্যে থাকবে সেই রাজ্যের আঞ্চলিক বর্ণমালায় যেন তাদের শেখানো হয়, সেটা না শিখলে তারা সেই রাজ্য থেকে বিচ্ছিন্ন হয়ে পড়বে। পশ্চিমবঙ্গের সাঁওতালি ছেলেমেয়েরা বাংলা ভাষায় শিখছে। এক্ষেত্রে অন্য কোনও বর্ণমালা যদি শিক্ষা করানো হয় রোমান বা অলচিকি তাহলে দুটো বর্ণমালা তাদের শিখতে হচ্ছে। সেখানে সুনীতি চট্টোপাধ্যায় বা অন্যান্য ভাষাবিদরা বলেছেন সাঁওতালি ছেলেমেয়েরা ৪/৫টি রাজ্যে ভাগ হয়ে গেছে। কমপ্যাক্ট এরিয়া বলতে সাঁওতাল পরগনা ছাড়া আর কোথাও নেই। প্রাগমেটিক দিক থেকে একথা বলব প্রাথমিক শিক্ষার শুরু তাদের আঞ্চলিক বর্ণমালায় করতে হবে, পশ্চিমবাংলায় বাংলা বর্ণমালা করতে হবে, পশ্চিমবাংলায় সাঁওতালি ভাষা শিখবে বাংলা বর্ণমালায়, তাতে তারা খুব সহজে শিখতে পারবে। যখন সাঁওতালি পড়তে আরম্ভ করবে তখন সঙ্গে সঙ্গে বাংলা পড়তে আরম্ভ করবে। তেমনি এই রেকমেন্ডেশন থাকবে বিহারে দেবনাগরী ভাষায়, উড়িষ্যায় উড়িয়া ভাষায়, আসামে অসমিয়া ভাষায়। কিন্তু সাহিত্য এবং জাতি হিসাবে তাদের ইন্টিগ্রিটির যে প্রশ্ন আছে এক্ষেত্রে সর্ব ভারতীয় একটা লিপি দরকার। সেটা দেবনাগরী হবে কি রোমান হবে এটা ঠিক করবে সাঁওতালি ভাইরা সমস্ত রাজ্যের, মিনিস্ট্রেরিয়াল কমিটি অব দি ইস্টার্ন জোনাল কাউন্সিল তাদের বড় রকমের সেমিনারে।

সেইজন্য আমি আমার বক্তব্য শেষ করার আগে আর একবার বলতে চাই যে, শুধু পশ্চিমবাংলার সাঁওতালরা নয়, সারা ভারতবর্ষের সাঁওতালরা আজ আমাদের এই বামফ্রন্ট সরকারের দিকে তাকিয়ে রয়েছে কারণ গত ৩০ বছর ধরে কংগ্রেস কিছুই এই ব্যাপারে করেনি। দ্বিতীয় যুক্তফ্রন্ট-এর সময় একটা প্রচেষ্টা হয়েছিল প্রাথমিক শিক্ষা যাতে পশ্চিমবাংলায় হয়। এই ব্যাপারে পশ্চিমবাংলার বিধানসভা থেকে একটা ভাষা কমিটি গঠন করা হয়েছিল এবং আমি সেই কমিটিতে ছিলাম। আমরা আমাদের সুপারিশ দিতে যাব ঠিক সেই সময় ওই যুক্তফ্রন্ট সরকার ভেঙ্গে যায় এবং তার ফলে আমরা সুপারিশ দিতে পারিনি। আমি সেই সুপারিশ জানি। আমরা একথা লিখতে গিয়েছিলাম যে, রোমান স্ক্রীপ্ট-এ তারা প্রাথমিক শিক্ষা শিখবে এবং সারা ভারতবর্ষে কি স্ক্রীপ্ট হবে সেক্ষেত্রে এখন যেখানে রোমান চালু আছে সেটাই আপাতত থাক, পরে এই ব্যাপারে সাঁওতাল ভাইরা বা মিনিস্ট্রেরিয়াল কমিটি অব ইস্টার্ন জোন কাউন্সিল বা যে কমিটি আছে তারা সেটা ঠিক করবে। আমরা এই প্রসঙ্গে বলেছিলাম এই ব্যাপার নিয়ে প্রাথমিক শিক্ষা অপেক্ষা করতে পারে না। কিন্তু দুঃখের কথা আজকে দেখছি পশ্চিমবাংলায় বর্ণমালার লড়াই শুরু হয়ে গেছে এবং অনেকে বলেছেন এই বর্ণমালা ছাড়া অন্য সাঁওতালি ভাষা আমরা চালু হতে দেব না। স্যার, আমি রোমান হরফে একটা পত্রিকা চালাই এবং দু' হাজার কপি তার চলে। আজকে মার্কসবাদের যে সাহিত্য সেটাও রোমান হরফে ছাপা হচ্ছে। কমিউনিস্ট মেনিফেস্টোও সাঁওতাল ভাষায়। আমি আগেই বলেছি রোমান হরফে আমি যে পত্রিকা বার করেছি তার দু' হাজার কপি বিক্রি হয়ে গেছে সাঁওতালদের মধ্যে। আমার বক্তব্য হচ্ছে আজকে যদি নতুন একটা বর্ণমালা প্রাথমিক শিক্ষার

ক্ষেত্রে আনা হয় তাহলে যে অগ্রগতি বা ডেভেলপমেন্ট হয়েছে সাঁওতাল ভাষার সাহিত্যে তাকে দুমড়ে, মুচড়ে দেওয়া হবে, একে ৫০ বছর পিছিয়ে দেওয়া হবে। কাজেই আমি সরকারকে বলছি, তাঁরা অ্যাকাডেমিক সাইডটা চিন্তা করুন বর্ণমালার বিতর্কে না গিয়ে রিজিওন্যাল বর্ণমালা এবং বাংলা বর্ণমালায় অবিলম্বে প্রাথমিক শিক্ষা চালু করুন এবং মাধ্যমিক স্তরে অন্য স্ক্রীপ্ট যদি সাঁওতালরা না নিতে পারে তাহলে রোমান বর্ণমালাকে রেখে একটা ইন্টিগ্রিটি রক্ষা করুন এবং এই কাজ করতে পারেন আমাদের বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকার যদি এই কাজ করতে পারেন তাহলে তারা সারা ভারতবর্ষের দৃষ্টি আকর্ষণ করতে পারবেন। বিহারে প্রাথমিক শিক্ষা চালু হয়েছে এবং রোমান হরফেই সেটা চালু হয়েছে। বিহারেও এই প্রশ্ন উঠেছিল এবং আমি বিহারের শিক্ষা মন্ত্রীকে বলেছিলাম আপনারা কেন একে সর্বভারতীয় ভিত্তিতে ঠিক করছেন না? বিহারে ২৭ লক্ষ সাঁওতাল রয়েছে কাজেই তারা এটা ঠিক করতে পারে। উড়িষ্যায় ১৮ লক্ষ সাঁওতাল রয়েছে, আসামে ৮ লক্ষ রয়েছে এবং ভারতবর্ষের বাইরে বাংলাদেশেও এই সাঁওতালরা রয়েছে। কাজেই এটা একটা জাতীয় সংহতির প্রশ্ন। আমার আবেদন হচ্ছে, প্রাথমিক পর্যায়ে যাতে নিরক্ষরতা দূর করা যায় এবং রিজিওন্যাল স্ক্রীপ্ট-এ যাতে ক্লাশ ফোর পর্যন্ত পড়তে পারে তার ব্যবস্থা হোক। এবং আমি এই আবেদন মুখ্যমন্ত্রীর কাছে রাখছি। ৩১শে জানুয়ারির সেমিনারে যে কাগজ পত্র জমা হয়েছে সেখানে সাবজেক্ট ম্যাটার দেওয়া হয়েছে যে সাঁওতালদের নিজস্ব বর্ণমালা কি হবে? আমি বার বার বলেছি এটা ভুল সিদ্ধান্ত, আপনারা এটা করবেন না। যদি পশ্চিমবঙ্গ সরকার কোনও সিদ্ধান্ত জোর করে নেন এবং বিহারের সাঁওতালরা যদি সেটা গ্রহণ না করেন—সেখানে দেবনাগরির চাপ রয়েছে—তাহলে সাঁওতালদের মধ্যে ঐক্য কি করে আসবে? বামফ্রন্ট সরকার যদি প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এটা চালু করতে চান তাহলে বলব তাঁরা খুব সতর্কতার সঙ্গে চলুন। আঞ্চলিক নীতিতে প্রাথমিক শিক্ষায় তাদের ভাষা তারা গড়ে তুলবে, সঙ্গে সঙ্গে বাংলাভাষা তারা শিখবে এবং পশ্চিমবঙ্গের অন্য আদিবাসীদের সমতুল্য হবে একথা বিবেচনা করে সবকারকে বলছি সেই সেমিনারের বিষয়বস্তু পাল্টান। বামফ্রন্ট সরকারের শরিকদল হিসেবে আমি সাঁওতালদের জাতীয় সংহতি রক্ষা করবার জন্য বলছি যে, অলচিকি, রোমান এসব কথা এখন তুলে রাখুন। বামফ্রন্ট-এর নির্বাচনী ইস্তাহারের ২৭ দফায় আমরা প্রতিশ্রুতি দিয়েছি যে নিম্নতম থেকে উচ্চতম পর্যায় পর্যন্ত আমরা সাঁওতাল এবং নেপালি ভাষায় শিক্ষা চালু করব। কিন্তু আমাদের তো ১৮ মাস চলে গেল। আমি অবশ্য জানিনা আমরা আর কতদিন থাকব কারণ কংগ্রেস এবং জনতা দলের তরফ থেকে চক্রান্ত শুরু হয়ে গেছে। কিন্তু আমরা যদি চালু করে যেতে পারি এবং এই চালু যদি আমরা বাংলা হরফে করতে পারি তাহলে বাঙালি ছেলেদের সঙ্গে আদিবাসী ছেলেদের হরফের দিক থেকে মিল থাকবে এবং তার ফলে একটা সংহতি থাকবে। ধরুন, বাংলা স্কুলে একটি বাঙালি ছেলে বাংলা সাহিত্য পড়ছে এবং সেটা সে শিখছে। কিন্তু আদিবাসিদের প্রাথমিক শিক্ষায় যদি আপনারা অলচিকি চালু করেন তাহলে দেখা যাবে সাঁওতালদের স্ক্রীপ্ট ভিন্ন এবং ওঁদের স্ক্রীপ্ট ভিন্ন এবং সেক্ষেত্রে আমরা মার্কবাদীরা যে ঐক্য গড়ে তুলতে চাই সেই ঐক্য গড়ার ব্যাপারে একটা কলুষিত আবহাওয়া সৃষ্টি হবে। ডঃ সুনীতিকুমার চ্যাটার্জি অলচিকি সম্পর্কে তাঁর অবজারভেসনে একটা কথা বলেছেন। আমি ধ্বনি তত্ত্বের আলোচনায় যাচ্ছিনা। তিনি মৃত্যুর আগে যে বইখানা লিখেছেন সেটা হচ্ছে তাঁর শেষ বই এবং সেই বই-এর নাম হচ্ছে 'আদিবাসি

লিটারেচার ইন ইন্ডিয়া'। প্রখ্যাত ভাষাবিদ্ ডঃ সুনীতিকুমার চ্যাটার্জি এই অলচিকি সম্বন্ধে বলেছেন, Recently a Santali gentleman has come forward with a newly created alphabet of his own, called the Ol script. This is conceived in the same spirit as the Roman—each vowel and consonant sound has a separate letter. But the shapes of the letters are very complicated, compared with the Roman. A kind of Santali nationalism, the result of an inferiority complex fed by political partisanship, has pushed this alphabet to some prominence, the some Santals are advocating the use of this script for their language.

But such a new script has absolutely no utility, and will be a drag on the progress of Santali language and literature. The Roman script has been a most effective and almost indispensable instrument for the writing and publishing of Santali, and this is serving its purpose admirably. A brand new alphabet, and a complicated one at that, will be another burden on Santali education and intellectual life. Fortunately, there is not much chance of its being universally adopted.

[5-30 - 5-40 P.M.]

স্পিকার স্যার, আমি আমার শেষ কথা বলছি যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ভীষণ উদ্দিপনা ও আশার সঞ্চার হয়েছে—আমি যখন বিহারে যাই সেখানে আমাদের ভাষা সাহিত্য নিয়ে কথা বলি এবং আমি বারবার প্রতিশ্রুতি তাদের কাছে দিয়েছি—আমি নিখিল ভারত সাঁওতাল ভাষার সভাপতি সেই হিসাবে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যাই—আমি আশা দিয়েছি যে পশ্চিমবঙ্গ সরকার এবং বামফ্রন্ট সরকার এমন কিছু করবেন না যাতে আমাদের সংহতি বিলুপ্ত হয়। বিহারের ২৭ লাখ লোকের কথা, আসামের ১০ লাখ সাঁওতালের কথা ভুলে গিয়ে শুধু পশ্চিমবাংলার কিছু লোকের মিটিং মিছিল করে এই অযৌক্তিক দাবির ভিত্তিতে আমরা যদি বিভ্রান্ত হই—যেটিকে আমি নিজে সাঁওতাল হিসাবে সেন্টিমেন্ট বুঝি, একজন বিজ্ঞ এমিনেন্ট একে বলেছেন উগ্র উপজাতিয় মানসিকতা, আপনারা বুঝবেন না যারা সাঁওতাল নয়। উগ্র উপজাতীয় মানসিকতা ইনফিরিওরিটি কমপ্লেক্সে—এই ইনফিরিওরিটি কমপ্লেক্স থেকে আমাদের বর্ণমালা কেন থাকবেনা—এই সেন্টিমেন্ট থেকে এই জিনিসটা বুঝতে হবে। প্রখ্যাত ভাষাবিদ্ সুনীতি চ্যাটার্জি এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের যিনি ভাইস-চ্যান্সেলার এই রকম শিক্ষাবিদদের মতামত নিয়ে অনুরোধ করব আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে—আজকে বামফ্রন্টের যে নেতৃত্ব শুধু পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষের নয় প্রতিটি আদিবাসির নেতৃত্ব তারা দেবেন। ভারতবর্ষের মধ্যে আদিবাসির মধ্যে সাঁওতালদের সংখ্যাই বেশি—এদের নিজস্ব একটি সিভিলাইজেশন নিজস্ব কালচার আছে, এদের সাহিত্য আছে, অন্য কোনও সম্প্রদায়ের সাহিত্য নাই, মুন্ডাদের এবং ওরাংদের সাহিত্য গড়ে উঠেনি, কিন্তু সাঁওতালদের একটা সাহিত্য আছে। তাদের কালচার আছে। এই উপজাতিকে যদি আমরা সাহায্য করি তাহলে একটা জাতিতে পরিণত হবে। জায়গা হিসাবে না দিলেও একটা জাতি হিসাবে পরিণত হতে পারে। এরা স্যার, একটা সংগ্রামি জাতি। সাঁওতাল বিদ্রোহের আলোকে আমরা দেখতে পাই—শোষণের

বিরুদ্ধে সেদিন তারা লড়েছিল এবং আজকে বামপন্থী আন্দোলনে আমরা দেখেছি যে সাঁওতাল ভাইরা অধিকাংশ বামপন্থীদের দিকে। তার সজীবতা আপনারা দেখবেন এই পশ্চিমবাংলার বিধানসভায় এই জনতা দলের বা কংগ্রেস দলের একজনও উপজাতি সদস্য নির্বাচিত হতে পারেননি। বামপন্থী দলের দিকে সমস্ত আদিবাসি সদস্য। তাই আমি অনুরোধ করব যারা পশ্চিমবাংলার আদিবাসিদের তরফ থেকে পশ্চিমবাংলার পশ্চিমবঙ্গ সরকার বাংলা বর্ণমালা প্রকাশের ব্যবস্থা করুন এবং পরবর্তী বর্ণমালা যা হবে সেটা মিনিস্ট্রোরিয়াল কমিটি অফ দি ইস্টার্ন জোনাল কাউন্সিল এবং সাঁওতালদের সর্ব ভারতীয় যে সংস্থা আছে তারা ঠিক করবেন। মাননীয় স্পিকার মহাশয়, আজকে আপনি আমাকে একটু বেশি সময় দেবার জন্য ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ভারতীয় সংবিধানের ১৭৬ নম্বর অনুচ্ছেদ অনুসারে বিধানসভার অধিবেশনে গত ৭ই ফেব্রুয়ারি মহামান্য রাজ্যপাল যে সারগর্ভ ভাষণ রেখেছেন এবং তার প্রত্যুত্তরে মাননীয় পরিষদীয় মন্ত্রী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সর্ব্বান্তকরণে সমর্থন জানাই। মাননীয় রাজ্যপালের ভাষণের ৩৬ তম অনুচ্ছেদে শেষ পংক্তিতে বলেছেন—with there words I leave you to your useful, imaginative and constructive deliberations and wish you all success. উপাধ্যক্ষ মহাশয়, এখন পর্যন্ত বিরোধী পক্ষ থেকে প্রায় দেড় ডজন সদস্য ভাষণ দিয়েছেন। সেই ভাষণ কতটুকু অর্থপূর্ণ, কতটুকু চিন্তাগত এবং কতটুকু গঠনমূলক, সেটা যদি আমরা পর্যালোচনা করি তাহলে আমরা দেখি, এ পর্যন্ত আমরা শুনলাম হরির পদাশ্রিত ভারতীয় বরপুত্রের বাকবৈদগ্ধ সমন্বিত অসার বাগাড়ম্বরতা। আর শুনলাম গজনীর সম্রাট এর সব হারানো, দলিত মথিত দীর্ঘশ্বাস, আর দেখলাম কোকিল কণ্ঠ নিন্দিত আবেদিনের ডাক্তারি অপারেশন আর অপরাজেয় ওঝা মহাশয়ের বশিকরণের ঝাড়ফুক। আরও শুনলাম সত্যনারায়ণের পাঁচালি, আরও দেখলাম কর্তিত পুচ্ছ, মুক্ত কচ্ছ নটরাজের নাটুকেপনা। কাল হয়তো শুনব সেতারে সাত্তারের বিরহ রাগিণী। এই সমস্ত, এই আলোচনাগুলি কতটুকু গঠনমূলক সে বিষয়ে হয়ত সন্দেহের অবকাশ আছে। কিন্তু এইগুলি যে অর্থপূর্ণ বা চিন্তাগর্ভ সে বিষয় কোনও সন্দেহ নেই। অর্থপূর্ণ এই কারণেই, উপাধ্যক্ষ মহাশয়, এদের চরম এবং পরম উদ্দেশ্য হচ্ছে যেনতেন প্রকারেণ বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করে তার বিরুদ্ধে বিরোধিতা করা এবং তারজন্য কল্পনার শূন্য উদ্যান থেকে আকাশ কুসুম চয়ন করে কথাকলির মালা গেঁথে হৃত লক্ষ্মীর গলায় পরিয়ে দেবার জন্য একটা ব্যর্থ প্রয়াস চালাচ্ছেন। এই দেখে আমার মনে হচ্ছে যে, ''ন প্রভাতরলং জ্যোতিঃ উদেতি বসুধাতলাৎ'' বিদ্যুতের জন্ম মাটির বুক থেকে হয়না, এর আকাশ থেকেই জন্ম। তা বিরোধিতা করা যাদের স্বভাব, যাদের প্রকৃতিগত অভ্যাস তারা কোনও জিনিসকেই ভাল বলে দেখতে পারেননা, খোঁজ করার মতো মানসিকতা নেই, বিরোধিতা করার জন্যই যখন বিরোধিতা করছেন তখন ওখান থেকে সমর্থন আমরা ঠিকমতো আশা করতে পারিনা। উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় রাজ্যপাল তাঁর ৩৬ নং অনুচ্ছেদে বলেছেন আমাদের সরকার আত্মসন্তুষ্টির মনোভাব পোষণ করেন না। দেশের বিভিন্ন অংশের মধ্যে পারস্পরিক নির্ভরতার সম্পর্কের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ নিশ্চয় একা অগ্রসর হতে পারেনা এবং যেকোনও রাজ্য সরকারের অগ্রগতির ক্ষমতাও সংবিধানের বেষ্টনীর দ্বারা

সীমাবদ্ধ। এই সমস্ত আমরা বুঝি এবং আমাদের সরকারও বোঝে। তাই আত্মপ্রশংসা তাঁরা করেননি, আত্ম সন্তুষ্টির অবকাশ তাঁরা রাখেননি, তাঁরা পরিষ্কার কথায় বলতে চান যে অর্থনৈতিক, রাজনৈতিক এবং সংবিধানগত বাধা আছে সেই বাধার মধ্যে দিয়ে এগিয়ে যাওয়ার নানা অসুবিধা আছে। তবে আশার কথা, ভরসার কথা লক্ষ লক্ষ খেটে খাওয়া মানুষ তারা আজকে মাথা উচু করে দাঁড়াতে শিখেছে, নিজেদের অধিকার তারা প্রতিষ্ঠা করতে শিখেছে এবং তারজন্য আত্মপ্রত্যয়কে সামনে রেখে মহামান্য রাজ্যপাল এই বিধানসভার অধিবেশনে সাধারণ নিম্নতম কর্মসূচির যে রূপরেখা, তা তিনি এখানে উপস্থাপিত করেছেন। বিনীতভাবে আমার বিরোধী পক্ষের বন্ধুদের কাছে এই আবেদন রাখতে চাই, আসুন আমরা আজকে একযোগে এই ভাষণকে স্বাগত জানাই। স্বাগত জানাব এই কারণে যে এই ভাষণ বন্যা বিধ্বস্ত পশ্চিমবঙ্গকে নূতন করে গড়ে তোলার জন্য এক নির্ভুল দিকদর্শন। এই ভাষণ বামফ্রন্ট সরকারের ১৯ মাসের অবসরে তার ৩৬ দফা কর্মসূচি রূপায়ণের একটা আন্তরিক প্রয়াসের অনুলেখন। এই ভাষণ সংযোগিতার এবং গঠনমূলক সমালোচনা করার জন্য এক বাধাহীন উদাত্ত আহ্বান। এইজন্য আমরা এক যোগে স্বাগত জানাবার জন্য বিরোধী পক্ষের বন্ধুদের কাছে এই অনুরোধ রাখছি।

[5-40 – 5-50 P.M.]

প্রশ্ন হচ্ছে যে আমি খুব ভাল করে জানি যে আমাদের সরকার যে পরিস্থিতির মধ্য দিয়ে চলেছে, এখানে যে মৌলিক সমস্যাগুলি রয়েছে—খাদ্য, বাসস্থান, পরিবহন, শিক্ষা, স্বাস্থ্য, বিদ্যুৎ এর প্রত্যেকটি ক্ষেত্রে এমন কি পানীয় জলসরবরাহ ক্ষেত্রেও পুঞ্জীভূত সমস্যা চেপে আছে বুকে, জগদ্দল পাথরের মতো, এগুলির যতদিন না সমাধান করা যায়, ততক্ষণ পর্যন্ত এই সীমিত এবং অর্থনৈতিক/সাংবিধানিক ক্ষমতার মধ্য দিয়ে সব সমস্যার সমাধান করতে পারা যাবে না। আমরা এটা জানি এবং জানি বলেই মানুষের রাজনৈতিক চেতনাকে মাঠে ময়দানে ক্ষেতে খামারে, কলে কারখানায় বাড়িয়ে তোলার জন্য আজকে আমাদের সংগ্রাম করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এত চিৎকার এদের কেন শুনছি, সেটা যদি একটু তলিয়ে দেখি, তাহলে দেখতে পাব, পরিষ্কার বুঝতে পারা যাবে যে পায়ের তলা থেকে মাটি সরে গেলে, মানুষ যেমন দাঁড়াতে পারেনা, আজকে ঠিক সেই অবস্থায় এসে পৌঁছেছে। আমরা যখন দেখছি লক্ষ লক্ষ মানুষ শোষণের বিরুদ্ধে লড়াই করার জন্য সংঘবদ্ধ হচ্ছে, তখন কায়েমী স্বার্থের অনুচরেরা আইন শৃঙ্খলা গেল গেল রব তুলে চিৎকার শুরু করে দিয়েছে। সিলিং-এর অতিরিক্ত জমি উদ্ধারের জন্য যে কাজ, অপারেশন বর্গা, সেই অপারেশন বর্গার কর্মসূচি যখন এগুচ্ছে, তখনই আমরা দেখছি উভয় পক্ষ থেকে—কংগ্রেস পক্ষ থেকে এবং জনতা পক্ষ থেকে মাননীয় বন্ধুরা মরিচঝাঁপিতে ম্যাজিকঝাঁপি নিয়ে গিয়ে মরণঝাঁপি দিচ্ছে। এটা চিন্তার কথা ভাববার কথা। আজকে যখন দেখছি আমরা লক্ষ লক্ষ মানুষ এগিয়ে চলেছে, ঠিক সেই সময়ে দেখছি যে নতুন করে চারদিকে একটা চক্রান্ত শুরু হয়েছে, ভিতর থেকে চক্রান্ত এবং বাইরে থেকেও চক্রান্ত আছে। পায়ের তলা থেকে মাটি সরে গেলে, সাজানো বাগান শুকিয়ে গেলে ঠিক এই অবস্থাই দেখা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মেদিনীপুর জেলা থেকে যে সমস্ত জনতা বন্ধুরা এসেছেন, তাঁদের এত আর্তনাদের কারণ যখন বিচার করে দেখি, তখন দেখলাম ১৯৭৭ সালে ১১ই মার্চ যে

লোকসভার নির্বাচন হয়ে গেল সেই লোকসভার নির্বাচনে আমরা মাত্র একটি আসনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলাম এবং বাকি চারটি আসনে জনতা পার্টিকে সহযোগিতা করে গাই বাছুরের দলকে আমাদের জেলা থেকে নির্বাসিত করেছিলাম। তার ৮৮ দিন পরে আমরা সেখানকার ৩৭টি বিধানসভার আসনের মধ্যে পেয়েছি ১৫টি, জনতা পার্টি সর্ববৃহৎ দল হিসাবে পেয়েছে ১৭টি, আমরা সেখানে মিসার আসামী গজনীর সম্রাটকে বঞ্চিত করিনি। কিন্তু দেখলাম তার পরবর্তী পর্যায়ে সরকারি নীতি, গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে গ্রামের সাধারণ মানুষকে নীচ থেকে কাজের সঙ্গে যুক্ত করে দেওয়া, যার ফল হয়ে দাঁড়াবে নিজের কাজ নিজেরাই করবে এবং নিজের সাফল্যের দিকে এগিয়ে নিয়ে যাবে। সেজন্য আমরা দেখলাম ১৯৭৮ সালের ৪ঠা জুন বিধানসভা নির্বাচনের ঠিক ৩৫৭ দিন পরেই গোটা পশ্চিমবঙ্গে একই দিনে যে নির্বাচন হল গণতান্ত্রিক পদ্ধতিতে তাতে নির্বাচিত ৩৪২৪ জন গ্রাম পঞ্চায়েতের উপর বন্যা বিধ্বস্ত বাংলাকে পুনর্গঠন করার যে কর্মকাণ্ড সেই কর্মকাণ্ডের দায়িত্ব অর্পণ করা হল এবং তাদের সুষ্ঠু কার্যক্রমে যখন গ্রামের সাধারণ মানুষ পায়ে পায়ে এগিয়ে আসতে আরম্ভ করেছে, তখনি আবার চিৎকার শুরু হয়ে গেছে। জনতা বন্ধুদের চিৎকার। পঞ্চায়েত নির্বাচনের পরে দেখলাম মেদিনীপুর জেলার ৫১৪টি গ্রাম পঞ্চায়েত আসনের মধ্যে আমরা পেয়েছি ৩৮৩টি, অথচ বিধানসভার নির্বাচনের সময়ে আমরা পেয়েছিলাম মাত্র ১৫টি, আবার পঞ্চায়েত সমিতির যে ৫২টি আসন, তার মধ্যে আমরা পেলাম ৪৯টি, জনতা পেয়েছেন ২টি এবং আর মাত্র একটি উঠে এসেছে মা বিষহরির হাত মার্কা হাতে। আর জেলা পরিষদের যে ১০৪টি আসন, বিশেষ করে কন্টাইয়ের আটটি বিধানসভা আসনের মধ্যে আটটিই জনতা বন্ধুরা লাভ করেছিল এবং সেখান থেকেই ৪ জন মরিচঝাঁপিতে ছুটে গেলেন, সেখানে কাঁথি মহকুমার ২২টি জেলা পরিষদ আসনের মধ্যে আমরা পেলাম ১৮টি, আর জনতা বন্ধুরা পেয়েছেন সেখানে মাত্র ৩টি। ওঁদের এখন তো কোনও উপায় নেই। তাই ওঁরা এখন মরিচঝাঁপির দিকে এগিয়েছেন। আমরা আশা করেছিলাম আমাদের বিরোধী বন্ধুরা গঠনমূলক সমালোচনা করবেন। আমরা দেখলাম যে মেদিনীপুরে, যেখানে প্রতি বৎসর বাৎসরিক গাজন উৎসবের মতো বন্যা আসে সেই বন্যাকে স্থায়ীভাবে নিয়ন্ত্রণ করার জন্য, তমলুক মাস্টার প্ল্যানের কথা বা ঘাটাল মাস্টার প্ল্যানের সম্বন্ধে কিছু সাজেশন রাখবেন। কিন্তু "হা হতোহস্মি"। আমার সেই কথা মনে পড়ে "অঙ্গারঃ শত ধৌতেন মলিনত্বং ন মুঞ্চতিঃ। এই সত্যটিকে আবার ওঁরা প্রতিষ্ঠিত করলেন। এবং তার ফলে দেখলাম ঐ সেই মরিচঝাঁপির দিকে তাঁরা এগোচ্ছেন খবরের কাগজের মলাট হাতে। আমি এখানে আগে বন্যা পরিস্থিতির কথা উল্লেখ করেছি। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে গ্রাম বাংলা পুনর্গঠনের জন্য যে কাজ পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় আরম্ভ হয়েছে, আমরাও সেখানে পিছিয়ে নেই। আলোচনার মধ্যে শুনলাম সুনীতিবাবু খুব দুঃখ করে বলেছিলেন একটা স্কুলও নাকি পশ্চিমবাংলায় হয় নি একটা ডিপ টিউবওয়েল পশ্চিমবাংলায় হয় নি একটা ব্রিজও নাকি হয় নি। আমার আগে রামনারায়ণ গোস্বামী মহাশয় বলে গেলেন যে কত স্কুল বর্ধমানে হয়েছে, সরলবাবু বলে গেলেন কত স্কুল হয়েছে। আমার মেদিনীপুর জেলায় ২০১টি প্রাথমিক স্কুলের অনুমোদন দেওয়া হয়েছে। আমার জেলাতে শুধু ঘাটাল মহকুমার কথা বলছি—ঐ দাসপুর থানায় ৬টি ডিপ টিউবওয়েল হয়েছে, ১০টি আর এল আই হয়েছে। হয় নি বলছেন কেন? একটু চিন্তা করে দেখুন। আপনারা বন্যা সম্বন্ধে কি বলতে চাইছেন? আপনাদের পূর্বসুরীরা দেশটাকে নিয়ে গেছেন কোথায়? দেশটা এগোতে

পারল না কেন? জগদ্দল পাথরের মতো সমস্যাগুলি বুকের উপর চেপে আছে কেন? আমরা সাধারণ মানুষ আশা করে বসে আছি যে আমাদের ইন্দিরা গান্ধী নৌকার হাল ধরে বসে আছেন। আর দাঁড় টানছেন স্বরাষ্ট্র মন্ত্রী, প্রতিরক্ষা মন্ত্রী। আমরা সব মাঝখানে বসে আছি। শিবচতুর্দশী রাতের অন্ধকার, বাইরে কোথাও কিছু দেখা যাচ্ছে না। আমরা জনগণ আশা করে বসে আছি নৌকা এগিয়ে যাবে। সারা রাত্র ধরে মা জননী হাল ঝিঁকা মারতে লাগলেন, আর ওঁরা দাঁড় টানতে লাগল। সকাল বেলায় উঠে দেখি নৌ যেখানে ছিল সেইখানেই বসে আছে। খোঁজ খোঁজ কি ব্যাপার। দেখা গেল নঙ্গরটাই তোলা হয় নি। ঠিক সেইভাবে ভারতবর্ষ এগোতে পারল না। নঙ্গরটা ফেলে রেখেছেন ঐ একচেটিয়া পুঁজিপতিদের পায়ের তলায়, যতই কসরত করে দাঁড় টানুন না কেন দেশকে এগিয়ে নিয়ে যাবার সম্ভাবনা নেই। আমার বন্ধু অধ্যাপক সন্দীপ দাস বললেন বামপন্থী নামাবলি পরে দক্ষিণ পন্থী সরকার চলেছে। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাচ্ছি হাতীর সামনের দিকে সুঁড় থাকে আর পিছনের দিকে লেজ থাকে। যে অন্ধ সুঁড় কোথায় লেজ কোথায় সে বুঝতে পারে না। ফলে অনেক সময় লেজটাতে হাত বুলিয়ে বুলিয়ে সেভাবে আমি বোধ হয় সুঁড়ের ধারে বসে আছি। ওঁদের ঠিক সেই অবস্থা বামপন্থা কি জিনিস দক্ষিণ পন্থা কি জিনিস সেটাই সঠিকভাবে

[5-50—6-00 P.M.]

অভিজ্ঞতা না থাকার জন্য বামকে দক্ষিণ বলে ইঙ্গিত করছেন। কি অপ্রাসঙ্গিক কথা তিনি বলে গেলেন। যা হোক বন্যার যে তান্ডবতা সেই থেকে বাঁচতে হলে আমাদের স্থায়ীভাবে পরিকল্পনা করা দরকার। পূর্বসুরীদের কাছ থেকে যেটা আমরা পেয়েছি তা হল ভুল পরিকল্পনা এবং এই ভুল পরিকল্পনার ফলে আমরা দেখলাম নদীগুলি তার নাব্যতা হারিয়ে ফেলেছে। তার কারণ হচ্ছে, ব্যারেজগুলি রয়েছে জল ধরে রাখার জন্য এবং সেই জলকে ইরিগেশন পারপাসে বিদ্যুৎ তৈরির পারপাসে ব্যবহার করা হয়। যে অল্প ছোটখাট বন্যা আসে সেই বন্যার জলকে ধরে রাখার জন্য এই ব্যবস্থা। তাই সারা বৎসর নদীতে জল থাকে না এবং প্রবাহ না থাকার জন্য নদীগুলি মজে যাচ্ছে। নদীর বেডগুলি কান্ট্রিসাইডের চেয়ে অনেক উঁচু হয়ে গেছে। তাই আমরা আজকে এই বিধ্বংসী বন্যা দেখতে পেলাম। এবারের বিধ্বংসী বন্যা যেমন অভূতপূর্ব, এবারের বর্ষণও ঠিক তেমনি অভূতপূর্ব, আর তার সঙ্গে যে জল ছাড়া হয়েছিল সেটাও অভূতপূর্ব। তার সঙ্গে আবার ত্র্যহস্পর্শ যোগ হল অমাবস্যা আর পূর্ণিমা কোটাল। জল ধরে রাখার জন্য আমাদের আরও ব্যারেজ তৈরি করতে হবে। ইরিগেশন ব্যারেজ। ড্রেনেজের জল, ব্যারেজের জল আলাদা আলাদা ভাবে ধরে রাখার দরকার আছে। এইভাবে ব্যারেজ করলে প্রথম বর্ষণের জল, অতি বর্ষণের জল আটকে রাখা সম্ভব হবে। বর্ষার সময় যেটুকু জল হবে সেই জল ছাড়াও ফ্লাড ওয়াটার ব্যারেজে ধরে রাখার সুযোগ সৃষ্টি করতে হবে। জমা জল খালি করে রাখার ব্যবস্থা করতে হবে। তা নাহলে যে অবস্থা সৃষ্টি হয়েছে সেইরকম অবস্থাই হতে থাকবে। ইরিগেশনের জন্য যে জল ধরে রেখে দেওয়া হয় তার উপর অতি বর্ষণের সময় ব্যারেজগুলি আর অতিরিক্ত জল ধরে রাখতে পারে না। তাই একদিনে ১৭ ইঞ্চি বা ২ দিনে ৩১ ইঞ্চি বৃষ্টি হলে ব্যারেজগুলি গর্ভ যন্ত্রণায় ছটফট করতে থাকে, বেশি জল আর ধরে রাখতে পারে না। যার ফলে তখন জল ছাড়তে বাধ্য হয়। আর সেই সঙ্গে নদীগুলির নাব্যতা না থাকার ফলে হঠাৎ ছেড়ে দেওয়া একসেস

ওয়াটার বহন করতে পারে না, দুকুল ছাপিয়ে বইতে থাকে। তার ফলে বিধ্বংসী বন্যা হয়ে যায়। এবারে যেমন অভূতপূর্ব বন্যা দেখলাম, মোকাবিলাও হয়েছে তেমনি অভূতপূর্ব ভাবে, আর ত্রাণ কার্যও হয়েছে অভূতপূর্ব এর সঙ্গে আর একটা জিনিস দেখলাম সেটা হচ্ছে অভূতপূর্ব দলবাজির অভিযোগ। দলবাজির অভিযোগ ওরা কি ভাবে করছেন জানি না। তবে আমি একটি কথা বলতে পারি সমীরণ ভট্টাচার্য যখন মানুষকে উদ্ধার করতে গিয়ে প্রাণ হারালেন, যখন চন্দ্রকোনায় গ্রাম পঞ্চায়েত সদস্য আমাদের রতি দাস মানুষকে উদ্ধার করতে গিয়ে প্রাণ হারালেন, দাসপুর থেকে আমাদের লোক সেখ ওদু মানুষকে উদ্ধার করতে গিয়ে প্রাণ হারালেন তখন আপনারা তাকে বলছেন দলবাজি—মানুষকে উদ্ধার করতে গিয়ে, ত্রাণকার্য করতে গিয়ে প্রাণ হারানোকে আপনারা যদি দলবাজি বলেন তাহলে তার জন্য আমরা গর্বিত এবং সেই দলবাজি আমরা নিশ্চয় করব। আর একটি কথা বলেছেন আন্তর্জাতিক সংস্থাগুলিকে নাকি কাজ করতে দেওয়া হয়নি। আমি এটুকু বলতে পারি আমাদের দাসপুর, ঘাটাল থানায় কাঁসা সংস্থা রয়েছে, সেখানে তারা ৮টি স্কুল করছে, কেয়ার সংস্থা ১৫টি স্কুল করছে। ইউনিসেফ দাসপুর থানায় ১০০ টি স্কুল করছে, ঘাটালে ৫০টি স্কুল করছে। সুতরাং আন্তর্জাতিক সংস্থাগুলি প্রতিটি জায়গায় কাজে নেমেছে, তাদের কাজে কোথাও বাধা সৃষ্টি করা হয় নি। তারা আমাদের সঙ্গে আলোচনা করে বিভিন্ন জায়গায় কাজে নেমে পড়েছেন। আসুন সকলে মিলে আমরা সাধারণ মানুষের পুনর্গঠনের কাজে এগিয়ে যাই। তা না করে আপনারা যদি এখনও এই স্বপ্ন দেখেন—

"বিধানসভায় সেই বার্তা রটি গেল ক্রমে,<br>
মৈত্র মশাই যাবেন মারিচ সন্ধানে<br>
মরণঝাঁপ লাগি। সঙ্গীদল গেল জুটি<br>
যত সব ফিউজড বালব হতাশ অনুরাগী,<br>
নৌকা নিয়ে কুমিরমারির ঘাটে।"

এই স্বপ্ন আপনারা আর দেখবেন না—আসুন আমরা এক সঙ্গে সকলে মিলে রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাই এবং তার সঙ্গে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমরা সকলে সমর্থন করি। এই কথা বলে আমি এই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এই সভার নিকট যে ভাষণ পেশ করেছেন আমি সেই ভাষণ সমর্থন করতে অক্ষম এবং যে সংশোধনী প্রস্তাব এখানে পেশ করা হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন জানিয়ে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল বলেছেন বন্যা ত্রাণ নাকি চ্যালেঞ্জের মতো এসেছিল এবং সেই চ্যালেঞ্জের মোকাবিলার কথা তিনি উল্লেখ করেছেন। এই বন্যাত্রাণ সম্পর্কে যে চ্যালেঞ্জের কথা বলা হয়েছে সেই ব্যাপারে আমি দেখতে পাচ্ছি রাইটার্স বিল্ডিংস থেকে আরম্ভ করে গ্রামের যারা সি.পি.এম.-এর মাতব্বর আছেন তারা ছাড়া এর মোকাবিলা করার কথা আর কেউ তো ভাবতে পারছেন না, সাধারণ মানুষও এই মোকাবিলার মধ্যে পড়ে না। তাই আমি বাম পন্থী বন্ধুদের অনুরোধ করব সি.পি.এম. নামধারী যেসব মাতব্বর বন্যার নাম করে সরকারি

সম্পত্তি খেয়ে চলেছে তাদের এই জিনিস করতে যেন না দেওয়া হয়। অপারেশন বর্গা সম্পর্কে আমি একটি কথা বলতে চাই। অপারেশন বর্গা নিয়ে আজকে এত হৈচৈ হচ্ছে কেন? আমরা দেখতে পাচ্ছি অপারেশন বর্গার নাম করে অনেক দুর্নীতি হচ্ছে। অপারেশন বর্গা নিয়ে এত হৈচৈ করা হচ্ছে, কিন্তু শহরের সম্পত্তির ব্যাপারে কোনও কর্মসূচি আমরা রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। রাজ্যপালের ভাষণে কোনও সিলিং-এর কর্মসূচির উল্লেখ নেই। স্বাস্থ্য দপ্তরে আজকে নানারকম দুর্নীতি চলেছে। জেলা সদর হাসপাতালগুলিতে আজকে রোগীদের জায়গা পাওয়া যায় না। সেখানে ডাক্তার নেই, খাবার নেই। একটা রোগ নিয়ে রোগী ভর্তি হচ্ছে, কিন্তু সে ১০টি রোগ নিয়ে ফিরে আসছে। চারিদিকে এইভাবে একটা অরাজকতা চলেছে। এই অরাজকতা দমনের জন্য সর্বদলীয় যে কমিটি দরকার, সেই সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোনও কিছুর উল্লেখ দেখলাম না। আইন শৃঙ্খলার কথা তো বলাই চলে না। ফরোয়ার্ড ব্লকের তরফ থেকে পেপারে দেখলাম বন্যা ত্রাণের ব্যাপারে অনেক দলবাজি হয়েছে, উল্লেখ করা হয়েছে। কাজেই আমি আর এই দলবাজির মধ্যে যেতে চাই না। আর একটি কথা বলতে চাই রাজনৈতিক বন্দির নাম করে সমাজ বিরোধী গুন্ডাদের ছেড়ে দেওয়া হয়েছে। সমাজ বিরোধী গুন্ডা, আর রাজনৈতিক বন্দি কি এক জিনিস? সমাজবিরোধী গুন্ডাদের রাজনৈতিক বন্দি হিসাবে ছেড়ে দিয়ে প্রকৃত রাজনৈতিক বন্দিদের কি মর্যাদাহানি করা হয় নি? শিক্ষা ব্যবস্থায় নানারকম দুর্নীতি চলেছে। আজকে প্রত্যেকটি স্কুলে হেড মাস্টার থাকা সত্ত্বেও অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে। তাই এই অরাজকতার বিরুদ্ধে আমি প্রতিবাদ জানিয়ে এবং আমাদের সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে, রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন অর্থাৎ বামফ্রন্ট সরকার দ্বারা যেটা রচিত হয়েছে, সেই ভাষণটি হল জয়হিন্দ মার্কা ভাষণ। ৩৬ দফা কর্মসূচির সঙ্গে মিলিয়ে এই ৩৬ দফার ভাষণ আমি পড়লাম। জয়হিন্দ মার্কা ভাষণ আমি এই জন্য বললাম—বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের ২৪ শে জুন ক্ষমতায় এসে যে ভাষণ রেখেছিলেন সেই সময় কিন্তু এই জয়হিন্দ কথাটি লেখা ছিল না, এখন দেখা যাচ্ছে রাজ্যপালের ভাষণের শেষে জয়হিন্দ কথাটি লেখা আছে। এটা বামফ্রন্ট সরকারের চিন্তার পরিবর্তন কিনা আমি ঠিক বুঝতে পারছি না। তবে এই বিরাট পরিবর্তনটি আমার চোখে ঠেকল। এখনকার ভাষণে এই জিনিসটি দেখে আমি একে স্বাগত জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের ২৯ দফায় বলা হয়েছে, "দুঃস্থ ও অভাবগ্রস্ত খেলোয়াড় কল্যাণ তহবিল" নামে একটি তহবিল সৃষ্টি করা হয়েছে। এই তহবিল পরিচালনা করবেন পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পরিষদ। কিন্তু এই ৩৬ দফা কর্মসূচির মধ্যে বিগত ২০ মাসে কতটা রূপায়িত হল এবং কতটা রূপায়িত করা গেল না, সেই সম্পর্কে একটি কথাও কিন্তু আমি দেখতে পেলাম না। এই ৩৬ দফার মধ্যে অনেক কিছু ভাল ভাল কথা আছে এবং আমি সেই ভাল ভাল কথাগুলিকে নিশ্চয় সমর্থন করি। কিন্তু রাজ্যপালের ভাষণে যেগুলি থাকা উচিত ছিল বা নেই সেইগুলি সম্পর্কে আমি আমার বক্তব্য এখানে তুলে ধরবার চেষ্টা করব। বিগত বাজেট অধিবেশনে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় বলেছিলেন পাবলিক আন্ডারটেকিং-এ

১১৮ কোটি টাকা লস হয়েছে। এই এক বছরের মধ্যে কতটা কি লাভ হল বা লোকসান আরও বাড়ল কিনা সেই সম্পর্কে কোনও কথা ভাষণের মধ্যে পেলাম না। এই বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এসেছিলেন তখন রাজ্যপাল ছিলেন অ্যানথনি ল্যাঙ্গলট ডায়াস। রাজ্যপালের ভাষণে আপনারা তখন বলেছিলেন ১ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। কিন্তু সেই ১ হাজার স্কুল আজও হল না। এই বছর আবার আপনারা রাজ্যপালের ভাষণে বলছেন ১২০০ স্কুল তৈরি করবেন। তার মানে গত বছর এক হাজার ডিউ সেটা করতে পারেন নি, এখন তারা ২ শত বাড়িয়ে সেটাকে কনসোলেশন দেবার চেষ্টা করছেন। প্রকৃতপক্ষে স্কুল হবে কিনা সেটাও বুঝতে পারছি না। মাননীয় সদস্য সরলদেব মহাশয় বললেন যে ২৪ পরগনায় নাকি ৭০টি স্কুল স্যাংশন হয়েছে। তাঁরা স্কুল স্যাংশন করছেন, তাঁরা স্কুলে টিচার অ্যাপোয়েন্টমেন্ট করছেন। আমরা কিছুই বুঝতে পারছি না যে সত্যি সত্যি স্কুল স্যাংশন হয়েছে কিনা এবং শিক্ষক হিসাবে কাদের নিযুক্ত করা হয়েছে, কোথায় স্কুল করা হবে সেই সম্পর্কে আমাদের বিরোধী দলেব কোনও মতামত নেওয়া হয়নি, কোনও সাজেশনস নেওয়া হয়নি। আমার মতো অনেক বিরোধী দলের সদস্যদের অভিজ্ঞতা আছে তাদের কাছ থেকেও কোনও সাজেশনস নেওয়া হয়নি। কোথায় কোথায় প্রাইমারি স্কুল হবে, কোথায় কোথায় শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট হবে, কি ভাবে এগুলি হবে এই সম্পর্কে কোনও সাজেশনস নেওয়া হয়নি। তাহলে কি আমরা ধরে নেব যে বামফ্রন্ট সরকারও এখন দলবাজি শুরু করেছেন, তারা নিজেদের জায়গায় স্কুল করতে চান। আর বামফ্রন্ট সরকার ছাড়া অন্য দলকে যদি কেউ ভোট দিয়ে থাকে তাহলে সেই এলাকার জনগণের শিক্ষার দরকার নেই, সেই এলাকার জনগণের স্কুলের দরকার নেই? সেই এলাকার প্রতিনিধিদের কাছ থেকে সাজেশনের প্রয়োজন নেই? এই সম্পর্কে আমি ডি. আই-এর সঙ্গে যোগাযোগ করে দেখেছি, মন্ত্রীদের সঙ্গে পার্সোনালি যোগাযোগ করে দেখেছি কোনও কথা তাঁরা বলতে পারেননি। তাহলে কি আমরা এটাই ধরে নেব যে স্কুলগুলি প্রতিষ্ঠা করার মাধ্যমে তাঁরা দলবাজি করছে? তারপর রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে বলেছেন যে চলতি শিক্ষা ব্যবস্থার অধীনে কোনও বিদ্যালয়ে যাঁরা শিক্ষা গ্রহণ করতে পারেনি এখন তাদের আংশিক শিক্ষা দেওয়া হবে। শিক্ষা নীতি নিয়ে আমাদের দেশের খালি এক্সপেরিমেন্ট হচ্ছে। এই জিনিসটা সম্পর্কে বিস্তারিতভাবে কিছু বলেননি, একটা মাত্র সেন্টেন্স বলে শেষ করেছেন সেটা কি নাইট স্কুল বা পার্টিসিয়াল স্কুল, সেটা কি—এ সম্পর্কে কিছুই পরিষ্কারভাবে বুঝতে পারছি না। যে সরকারই আসুন না কেন, শিক্ষা ব্যবস্থার উপর তাঁরা একটা করে এক্সপেরিমেন্ট করেন। কখনও ১০ ক্লাশ, কখনও ১১ ক্লাশ আবার কখনও ১৪ ক্লাশ এবং এই করতে করতে ছেলেদের সর্বনাশ হয়ে যাচ্ছে। শিক্ষার উন্নতি হয়েছে বলে বলা হয়েছে। এর আগে আমি মেনশনে বলেছিলাম যে এই বি.এ., বি. এস. সি-র রেজাল্ট বেরিয়েছে কিন্তু ৬ হাজার ছেলের রেজাল্ট এখনও পর্যন্ত হেল্ড ওভার হয়ে আছে। ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলর নেই এটা আমি মেনশনেও বলেছিলাম। প্রেসিডেন্সি কলেজের ছেলেদের রেজাল্ট হেল্ড আপ হয়ে আছে। এই হচ্ছে শিক্ষা ব্যবস্থার অবস্থা। আর একটা বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। নিশ্চয়ই ভূমি সংস্কার হোক কিন্তু ইসলামপুর সাব-ডিভিসনে, ওয়েস্ট দিনাজপুর জেলায় ১৯৫৬ সালে বিহার থেকে টেরিটোরি ট্রান্সফার হয়ে এখানে চলে এসেছে এবং তাঁদের ওখানে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট ১৯৫৩ সালে শুরু হল। আমাদের এখানে

কার্যকর হল—গভর্নমেন্ট একটা সার্কুলার দিলেন সেই সময় যে ১৪।৪।৬৪ থেকে কার্যকর হবে কিন্তু এখন সেটা মানা হচ্ছে না। ফলে ১৯৫৩ থেকে সেখানে ভেস্টেড ধরে নেওয়া হচ্ছে। অবস্থা এই দাঁড়িয়েছে যে তাদের রাইটস অব রেকর্ড ঠিক না থাকার জন্য হাজার হাজার মানুষ, হাজার হাজার রায়ত, যাঁদের ১ বিঘা, ৫ বিঘা, ১০ বিঘা জমি আছে, যাঁদেরকে আপনি কোনও ডেফিনেশনেই জোতদারের মধ্যে ফেলতে পারেন না, তাদের জমিগুলি আজকে ভেস্ট হয়ে যাচ্ছে। এই পরিস্থিতির কিভাবে মোকাবিলা করা হবে সেই সম্পর্কে বামফ্রন্ট সরকারের কোনও চিন্তাধারা এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই।

সেই বিষয়ের প্রতি আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই সরকার বেকার সমস্যার কথা বলছেন, বেকার ভাতা চালু করেছেন, ১ লক্ষ ৪৪ হাজার বেকারকে তারা বেকার ভাতা দেবেন বলছেন, খুব ভাল কথা। কিন্তু এবারে চাকরি যেটা দেওয়া হবে, তারা বলছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে দেওয়া হবে। সেটা কোন প্রসিডিয়োরে দেওয়া হবে। গত বছর রাজ্যপাল তাঁর ভাষণে বলেছিলেন ৩০ পারসেন্ট সেই চাকরিগুলোর মধ্যে থেকে রিজার্ভ করে দিলেন, যে কোন নিয়োগকারী কর্তৃপক্ষের অধীনে কোন এক বছরের সৃষ্ট মোট শূন্য পদের মধ্যে রেহাই প্রাপ্ত শ্রেণীভুক্ত ব্যক্তিদের জন্য ৩০ পারসেন্ট মনোনীত বলে বিবেচিত হবে। তার মধ্যে আছে, যারা জমি অধিগ্রহণের মধ্যে, নিজ নিজ বাসস্থান থেকে উৎখাত হয়েছেন, যে সমস্ত লোক কর্তব্যরত অবস্থায় নিহত হয়েছেন, যে সমস্ত সরকারি কর্মচারিদের পরিবার বর্গের সাহায্যের প্রয়োজন সেই কর্মচারিদেব পুত্র, ট্রেড অ্যাপ্রেন্টিস এবং অন্যাদের জন্য এই ৩০ পাবসেন্ট রিজার্ভেশন করে দিলেন। যাব মাধ্যমে তারা নিজেদের লোককে সেখানে পুশ করতে পারবেন। বাকি ৭০ পারসেন্ট রেখে দিলেন। বললেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হবে। কিন্তু কালকে হাউসে আলোচনা হয়েছে, পৌরমন্ত্রী বলেছেন যে তাঁর বিভাগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে না নিয়ে সরাসরি সেখানে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। এবারে বেকারদের নাম রেজিস্ট্রেশনের প্রশ্ন, আপনারা যদি সিনিয়ারিটি বিচার করেন, আমাদের দেশের বেকার—এই বেকারদের একটাই মাত্র অবস্থা লক্ষ্য করেছি—আশার ছলনে ভুলি কি ফল লভিনু হায় তাই ভাবি মনে, জীবন প্রবাহ বহি কাল সিন্ধুপানে ধায় ফিরাবো কেমনে। ১৯৭২ সালে যে যুবক রেজিস্ট্রেশন করলেন, ১৯৭৩ সালে রেজিস্ট্রেশন করলেন, ১৯৭৪ সালে রেজিস্ট্রেশন করলেন, ১৯৭৫ সালে রেজিস্ট্রেশন করলেন, ১৯৭৬ সালে হয়তো হতাশা ব্যঞ্জক হয়ে তিনি রেজিস্ট্রেশন করলেন না। গত চার বছরে হয়তো তিনি ভেবেছিলেন ধন্য আশার কুহকিনী—তিনি যখন বুঝলেন যে আশার ছলনাময়ী, তখন ১৯৭৬ সালে রেজিস্ট্রেশন করলেন না এখন তিনি যখন রেজিস্ট্রেশন করতে যাচ্ছেন, তাকে নুতন বেকার বলে ধরে নেওয়া হচ্ছে। এদিকে মার্কশিট অনুযায়ী দেখা যাচ্ছে তার বয়স ২৮/২৯, কি ৩০ বছর আর ৬ মাস হয়তো আছে, তার চাকরির দরখাস্ত করার সময়, এদের ক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করছেন? আপনারা মেকানিক্যাল পদ্ধতিটা যদি গ্রহণ করেন তাহলে একটা মাত্র সেকশন চাকরি পাবে, সেই প্রিভিলেজ্‌ড সেকশন চাকরি পাবে, তাছাড়া আর কেউ চাকরি পাবে না। প্রশ্ন হচ্ছে সেখানে, আপনারা কি কোনও নিয়ম করেছেন, যে পরিবারে চাকরিজীবী আছে, সেই পরিবারের ছেলেকে আগে চাকরি না দিয়ে, যে পরিবারে কোনও চাকরিজীবী নেই, তাদেরকে আগে প্রায়রিটি দেওয়া উচিত। আপনারা এখানে যখন অন্যান্য ক্ষেত্রে প্রায়রিটি

[6-10 – 6-20 P.M.]

দেওয়ার জন্য কতকগুলো রিজার্ভেশন করেছেন, এই ক্ষেত্রে কোনও রিজার্ভেশন করবেন না। যে পরিবারে মাসিক আয় ৫০০ কি ৬০০ টাকা, সেই পরিবারের ছেলেকে আগে চাকরি না দিয়ে, যে পরিবারের মাসিক আয় ৫০ কি ৬০ টাকা, সেই পরিবারের লোককে আগে চাকরি দেওয়া উচিত। রাজ্যপালের ভাষণের মধ্যে এই পলিসিগুলো আগে রাখতেন, যদি তার মধ্যে উল্লেখ থাকত তাহলে বুঝতাম, এটা নিশ্চয়ই জয়হিন্দ মার্কা রাজ্যপালের ভাষণ নয়। এটা সাধারণ মানুষের বাজেট। সেখানে তো আপনারা সেই সমস্ত কথা কিছুই বলেননি। এবারে এই হাউসে দেখছি ন্যাথেনিয়াল মুর্মু সাহেব সাঁওতাল ভাষার পক্ষে বক্তব্য রাখলেন, আমি সেই বক্তব্যকে সমর্থন করি। আমি সংখ্যালঘু সম্প্রদায়ের পক্ষ থেকে দু-একটা কথা বলতে চাই। ২৪শে জুন ১৯৭৭ সালে প্রথম সরকার গঠিত হবার পর রাজ্যপাল যে ভাষণ দিলেন, সেই রাজ্যপালের ভাষণের ২১ নং দফায় বলা হয়েছিল যে ধর্মীয় ভাষাগত সংখ্যালঘু সহ সমস্ত সংখ্যালঘু ও তফসিলি সম্প্রদায় ও আদিবাসীদের বিশেষ সমস্যাগুলোর প্রতি সরকার পর্যাপ্ত দৃষ্টি দেবেন। এই সংখ্যালঘুদের গণতান্ত্রিক আশা আকাঙ্খার সঙ্গে সঙ্গতি রেখে ভারতের সংবিধান অনুসারে এদের অর্থনোতক সামাজিক, শিক্ষাগত, সাংস্কৃতিক রক্ষা কবচের জন্য সব রকম চেষ্টা করা হবে। অনগ্রসর এলাকায় দ্রুত উন্নয়নের জন্য। আমার সরকার বিশেষ ব্যবস্থা গ্রহণ করবেন। সংখ্যালঘুদের ভোট আপনারা পেয়েছেন সেইজন্য সেইসময়ে টাটকা-টাটকা মনে ছিল এবং তারজনাই আপনারা সংখ্যালঘুদের জন্য একটা প্যারাগ্রাফ যোগ করেছিলেন। গত বছর রাজ্যপালের ভাষণে দেখলাম না সংখ্যালঘুদের জন্য একটা সেনটেন্স লিখেছেন। এ বছরে রাজ্যপালের ভাষণে দেখলাম না ৩৬ দফা কর্মসূচি প্যারাগ্রাফে সংখ্যালঘুদের রাখার জন্য একটা সেনটেন্স আপনারা ব্যবহার করেছেন। তাহলে কি ধরে নেব যে, ভোটের সময়ে সুড়-সুড়ি দিয়ে আপনারা ভোট নিতে চান আর সমস্যা সমাধানের ক্ষেত্রে আর ইউ নট্ সিনসিয়ার, আগ্রহী নন। গতবারে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা করতে উঠে আমি প্রতিবাদ জানিয়েছিলাম কিন্তু এবারে আমি ভাবিনি যে আপনারা রাজ্যপালের ভাষণে সংখ্যালঘুদের জন্য একটা সেনটেন্স রাখবেন না, তাদের জন্য একটা সহানুভূতির কথা থাকবে না। অথচ ৩৬ দফা কর্মসূচির ৩৩(ক) ধারায় আপনারা জনসাধারণের ভোট নেবার সময়ে কি বলে এসেছিলেন? আপনারা সেখানে বলেছিলেন মুসলিম, খ্রিস্টান-সহ ধর্মীয় সংখ্যালঘুদের জন্য, ভাষাগত সংখ্যালঘুদের জন্য, তফসিলি আদিবাসী সংখ্যালঘুদের জন্য সংবিধানে ধারাগুলি সঙ্গত ও জনগণের গণতান্ত্রিক আশা-আকাঙ্খার সঙ্গে সঙ্গতিপূর্ণ অর্থনৈতিক, সামাজিক, শিক্ষাগত এবং সাংস্কৃতিক নিরাপত্তার ব্যবস্থা করা হবে। আমি এই সভার একজন সদস্য হিসাবে বামফ্রন্ট সরকারকে জিজ্ঞাসা করতে চাই যে তারা এটা কতটা রূপায়ণ করেছেন, কতটা পালন করেছেন? এটা ঠিক, প্রথম যখন আমি এই হাউসে এসেছিলাম এবং মুসলমান সংখ্যালঘুদের এবং মাইনোরিটির কথা বলেছিলাম তখন অনেক মাননীয় সদস্য ব্যঙ্গ করেছিলেন, বিদ্রুপ করেছিলেন এবং অনেকে ঠাট্টা করেছিলেন। আজকে তো দেখছি সবাই সংখ্যালঘুদের কথা মুখে বলেছেন কিন্তু কার্যে কতটা রূপায়িত হচ্ছে তা জানি না। মাননীয় সদস্য মীর সইদ সাহেব রায়টের রেফারেন্স দিলেন, মাননীয় সদস্য সন্দীপ দাস মহাশয় ৫৪টি জবর-দখল মসজিদের কথা তুললেন, জয়ন্ত বিশ্বাস মহাশয় একদিন বললেন যে ছুটি ২দিন দিতে হবে,

কায়ুম সাহেব তিনি বললেন গোবরা কবর স্থান সংস্কার করতে হবে শুধু তাই নয় আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তিনি অল ইন্ডিয়া মুসলিম কনভেনসন্স করলেন এবং সেখানে দাবি করলেন যে আমাদের অর্থনৈতিক দাবির সঙ্গে মুসলমানদের জন্য সেপারেট ইলেকটোরাল-এর ব্যবস্থা চাই। কিন্তু সরকারের নির্ঝরের স্বপ্ন ভঙ্গ তো হচ্ছে না—আমি তো দেখতে পাচ্ছি না যে সরকার এই সমস্যা সমাধান করবার জন্য এগিয়ে আসছেন, তাদের দৃষ্টিভঙ্গি, তাদের চিন্তাধারার পরিবর্তন করার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তিনি রাজনৈতিক দাবি তুলেছেন কিন্তু আজও পর্যন্ত আমি রাজনৈতিক দাবি তুলিনি—আমি অর্থনৈতিক এবং সাংস্কৃতিক দাবির মধ্যে আমার দাবিকে সীমাবদ্ধ করে রেখেছি। এখনও দেখলাম না আপনারা মাইনোরিটি কমিশন করবেন? এখানে জনতা সরকার প্রতিক্রিয়াশীল সরকার বলে সমালোচনা করা হয়—নিশ্চয়ই তাদের মধ্যে প্রতিক্রিয়াশীল শক্তি যদিও থাকে তবুও তাদের প্রগতিশীল শক্তি আছে—সন্দীপ দাসের মতন অনেক মাননীয় সদস্য আছেন যারা সংখ্যালঘুদের জন্য বক্তব্য রাখেন এবং সেইজন্যই আমরা দেখতে পাচ্ছি সেন্ট্রাল গভর্নমেন্ট একটা মাইনোরিটি কমিশন· করেছেন—মাইনোরিটি কমিশনের কতটা স্টাটুটরি পাওয়ার আছে বা না আছে সেটা পরের কথা কিন্তু they have taken a move they accepted, there problems are ১৯৭৮ সালের ২০শে এপ্রিল আমি বিধানসভার প্রশ্ন দিয়েছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাবে বলেছিলেন yes, we are considering formation of a minority commission যেমনভাবে সেন্ট্রালে গঠিত হয়েছে কিন্তু ২০শে এপ্রিল ১৯৭৮ থেকে ১৯৭৯ সালের ফেব্রুয়ারি মাস হয়ে গেল আজও পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিবেচনার শেষ হল না, এখনও মন্ত্রিসভার পুর্নর্বিবেচনার শেষ হল না। সেই বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে—সেই সংখ্যালঘু সম্প্রদায় হ্যাভস্ অ্যান্ড হ্যাভনটস্ হিসাবে এবং সেই দুর্বল মানুষের একটা অংশ হিসাবে আজকে তারা হিউয়ারস অফ উড অ্যান্ড ড্রয়ারস অফ ওয়াটার হয়ে গেছে। মীর আবু সঈদ সাহেব বলেছেন যে বামফ্রন্ট হবার পরে ব্যাপক কমিউন্যাল রায়ট হয়নি। কিন্তু আমি স্বীকার করি ছোট-খাট দু-একটা হয়েছে। আলিগড়ে মহরম উপলক্ষ্যে গুলি চলছে। কলিন স্ট্রিটে মারামারি হয়েছিল। তবুও আমি মনে করি নিশ্চয়ই কমিউন্যাল রাইট হয়নি এবং কমিউন্যাল রায়ট আমি চাই না। আমি মনে করি যদি কমিউন্যাল রায়ট হয় মাইনোরিটি সম্প্রদায় এবং সংখ্যালঘুদের একজন হিসাবে উই উইল বি দি ওয়ারস্ট সাফারার। কিন্তু আমি দেখলাম না আলিগড়ে যখন কমিউন্যাল রায়ট হল—আচার্য বিনোবাভাবে স্লোগান তুলেছেন যে তিনি গো-হত্যার জন্যে ভাবিত—কিন্তু মানুষ হত্যায় কি হবে? আমি দেখলাম না ভারতবর্ষের একটাও রাজনৈতিক দলের নেতা আলিগড়ে যখন রায়ট শুরু হল তখন বললেন যে স্টপ দিজ নুইসেন্স তা না হলে আমি অনশন করব। বামফ্রন্ট সরকার গো-হত্যা সম্বন্ধে যে নীতি নিয়েছেন আমি তারজন্য স্বাগত জানাই। কিন্তু সামান্য টুকিটাকি করে সেন্টিমেন্ট দিয়ে চললে হবে না, সমর্থন যদি না থাকে তাহলে সমস্যার সমাধানের পথ বার করুন। আমি বলছি না যে আমার কথা মতো সমস্যার সমাধান করুন কিন্তু ইউ ফাইন্ড আউট দি ওয়ে। আপনারা সেই মুভ কেন নেননি? why have you not taken so far a move? আমার বক্তৃতার জবাবে গত বছর মুখ্যমন্ত্রী বলেছিলেন নানা ঐতিহাসিক কারণে মুসলমান ভাইবোনেরা পিছিয়ে পড়েছে। This is the admission of the Chief Minister on the floor of the House. তাঁর এই স্বীকৃতিকে স্বাগত জানাই। সরকার যদি

স্বীকার করেন যে আমরা পিছিয়ে আছি তাহলে আমাদের এগিয়ে নিয়ে যাবার জন্য সরকারের কি স্কীম আছে সেটা জানতে চাই। সংবিধানের ১৬(৪) ধারায় বলা আছে।

যদি মনে করেন কোনও কমিউনিস্ট ব্যাকওয়ার্ড হয়ে আছে তাহলে তাদের জন্য রিজারভেশন করতে পারে। কিন্তু ফ্যাক্ট ফাইনডিংস এর জন্য আজ পর্যন্ত কোনও কমিশন হল না। পূর্বতন সরকার নেহেরু লিয়াকত আলি প্যাক্ট অনুযায়ী একটা মাইনরিটি কমিশন ক্রিপলড অবস্থায় ছিল। তাতে কোনও কাজ হত না। Still there was a minority commission সিদ্ধার্থ সরকার সেটার প্রয়োজন বোধ না করে তাকে তুলে দিলেন। এখন এই সরকার যদি এটা সম্বন্ধে মুভ না করেন তাহলে আমরা কি ধরব কংগ্রেস ও বামফ্রন্টের মধ্যে কোনও তফাৎ নেই? মুখ্যমন্ত্রী এখানে বলেছেন মাইনরিটি কমিশন ছিল সেটা সিদ্ধার্থ সরকার তুলে দিয়ে গেছেন। সন্দীপবাবু যেকথা বললেন সেইকথা আমিও বলছি—সেই জবরদখল মসজিদ ও কবরস্থান সম্বন্ধে। এর কি কোনও গুরুত্ব নেই? এ সম্বন্ধে চিন্তা করার কি কোনও প্রয়োজন নেই? আমরা একটা কম্যুনাল গুরুদ্বার, মন্দির ইত্যাদি যদি কেউ অপবিত্র করে তাহলে আমরা তার নিন্দা করি। সেসব জায়গায় যদি মদের দোকান হয়, নারী নিয়ে স্ফূর্তি হয় তাহলে এর প্রতিকারের জন্য সরকার কি করছেন? আমরা ১৫ই সেপ্টেম্বর ১৯৭৭ সালের এক প্রশ্নের উত্তরে বিচার মন্ত্রী বলেছিলেন ৩৯নং বেলেঘাটা মেন রোডের মসজিদে ৩৪নং ব্লক কংগ্রেস কমিটি অফিস করে আছেন। ১½ বছরের মধ্যে তাঁরা খোঁজ করেননি। কোন গ্রুপ আছে জানিনা। কিন্তু কেউ বলেন নি যে এই মসজিদ থেকে কংগ্রেস অফিস তুলে নেওয়া হবে। ভি. আই. পি. রোড দিয়ে গেলে আলোছায়ার কাছে এই অফিস দেখবেন। সেকুলারিজমের বুলি শুধু মুখে নিলে হবে না। We want translation of it, we want action. এ বিষয়ে সরকার কি দায়িত্ব পালন করছেন? কংগ্রেসের কেউ এ সম্বন্ধে অনুসন্ধান করে বলেননি যে ওখান থেকে অফিস আমরা তুলে নেব। এ নিয়ে কোনও মুভমেন্ট তাঁরা করলেন না। ১০ নং ছকুথা নসমা লেনের মসজিদ কর্পোরেশনের কর্মচারিরা দখল করে বসে আছে। মন্ত্রী মহাশয় এ বিষয়ে একটা প্রেসার পর্যন্ত দেননি। আইনশৃঙ্খলা বলে কি কিছু নেই? বিচার মন্ত্রী বললেন আমার কোনও দায়িত্ব নেই, পৌরমন্ত্রী সেই কথাই বলছেন। আমি জিজ্ঞাসা করি দায়িত্বটা তা হলে কার? আমরা এ নিয়ে বারবার বলা সত্ত্বেও দেখছি "বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। "আমাদের আর্থিক দাবি, সাংস্কৃতিক দাবি করা কি অন্যায়? আপনারা যদি বলেন অন্যায় তা হলে আমরা বিবেচনা করতে রাজি আছি। কিন্তু এখানে রবীন্দ্রনাথের কথা মনে পড়ে"—"অন্যায় যে করে, আর অন্যায় যে সহে, তব ঘৃণা যেন তৃণসম দহে।" আপনারা নিশ্চয় অন্যায় করেননি, কিন্তু অন্যায় যদি সহ্য করে থাকেন তা হলে আমাদের দায়িত্ব আছে। সুতরাং এরজন্য আপনারা কি ব্যবস্থা করছেন সেটা জানতে চাই। মাদ্রাসা শিক্ষার মধ্যেও সমস্যা আছে। এ নিয়ে বারবার আন্দোলন হয়েছে। কিন্তু কিছুই হল না। সিনিয়র মাদ্রাসা টিচারদের এখনও পর্যন্ত পে-স্কেলে দেওয়া হয়নি। শুধু সরকারি ডি. এ. তারা পায়। যদিও আর্টিকেল ৩০-৬ গ্যারান্টি আছে, কিন্তু কিছুই হচ্ছে না। সেজন্য আমি মানবতার কাছে আবেদন করছি, আপনাদের রাজনৈতিক শিক্ষাদিক্ষার কাছে আবেদন করে বলছি History repeat itself. You will also be paid as they have been paid in their own coins সুতরাং ২২০ থেকে ২০ডেঃ নেমে গেছে। আপনারাও

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এরকম অনেক আছে যেগুলি স্থাপন করা হয়েছে ইতিমধ্যে এবং তারই রিপোর্ট এখানে দেওয়া হয়েছে এবং সেটাই প্রাসঙ্গিক।

**শ্রী ভোলানাথ সেন ঃ** যেগুলি স্থাপন করা হয়েছে সেগুলি নিশ্চয় সরকারি ভবনে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সরকারি ভবনগুলি কবে তৈরি শুরু হয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সবই সরকারি ভবন নয়, অনেক ভাড়া করা ভবনে স্থাপন করা হয়েছে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** ভাড়া করা বাড়ি কতগুলি এবং কোথায় কোথায় ও সরকারি ভবন কতগুলি এবং কোথায় কোথায় তা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** নোটিশ চাই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে সাবসিডিয়ারি হেলথ সেন্টার করা হবে না এই রকম কোনও সরকারি সিদ্ধান্ত ছিল কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এইরকম সিদ্ধান্ত ছিল ১৯৭২ সাল থেকে নয়, পরবর্তী কালে।

**শ্রম দপ্তরে ট্রেড ইউনিয়ন ইন্সপেক্টরের শূন্যপদ**

***৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শ্রম দপ্তরে ট্রেড ইউনিয়ন ইন্সপেক্টরের পদ শূন্য আছে ;

(খ) সত্য হইলে, কতগুলি পদ শূন্য আছে ; এবং

(গ) ঐ শূন্যপদসমূহ পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ, কয়েকটি পদ শূন্য আছে।

(খ) ৮টির মধ্যে ৪টি পদ শূন্য আছে।

(গ) ট্রেড ইউনিয়ন ইন্সপেক্টরের পদ পশ্চিমবঙ্গ সাব-অর্ডিনেট লেবার সার্ভিসের অন্তর্ভুক্ত। এই পদগুলি ছাড়াও অন্যান্য পদ যথা, মিনিমাম ওয়েজেস ইন্সপেক্টর, শ্রমিককল্যাণ কেন্দ্রে পরিদর্শক পশ্চিমবঙ্গ সাব-অর্ডিনেট লেবার সার্ভিসের অন্তর্গত। নিয়মানুযায়ী ট্রেড ইউনিয়ন ইন্সপেক্টর পদে পৃথকভাবে নিয়োগ করা হয় না। এই পদগুলি সাব-অর্ডিনেট লেবার সার্ভিসের নিযুক্ত অফিসারদের দ্বারা পূর্ণ করা হয়। সাব-অর্ডিনেট লেবার সার্ভিসে নিয়োগের ব্যাপারে বর্তমানে নিম্নবর্ণিত পদগুলি হইতে প্রমোশন দিতে হইবে ঃ— (১) শ্রম এবং দোকান ও সংস্থা অধিকারের উচ্চবর্গীয়

করণিক, (২) শ্রম অধিকারের অ্যাসিস্ট্যান্ট কমপিউটর, (৩) শ্রম এবং দোকান ও সংস্থা অধিকারের অধীনস্থ আঞ্চলিক অফিস সমূহের উচ্চ বর্গীয় করণিক, ও (৪) শ্রমিক কল্যাণ কর্মী।

বর্তমানে শ্রমিক কল্যাণ কর্মীরা পশ্চিমবঙ্গ লেবার ওয়েলফেয়ার বোর্ডের অধীনে কর্ম্মরত আছেন। পশ্চিমবঙ্গ সাব-অর্ডিনেট লেবার সার্ভিসে প্রমোশন দেওয়ার ব্যাপারে এই সব শ্রমিক কল্যাণ কর্মীরা বিবেচিত হইতে পারেন কি না সেই সম্বন্ধে একটি আইনগত প্রশ্ন উঠিয়াছিল। নানাভাবে বিবেচনার পর সম্প্রতি এই প্রশ্নের মীমাংসা হইয়াছে। সুতরাং এখন সাব-অর্ডিনেট লেবার সার্ভিসের তথা ট্রেড ইউনিয়ন ইন্সপেক্টরের পদে নিয়োগ করা সম্ভব হইবে এবং সেইমতো সরকারি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### বরোয়াঁ ব্লকে পাইপড্ ওয়াটার সাপ্লাই

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লকে পাইপড্ য়াটার সাপ্লাই-এর কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

বরোয়াঁ ব্লকে বর্তমানে কোনও নলবাহী জলসরবরাহ প্রকল্প নেই। এই ব্লকের অন্তর্গত কিছু কিছু জায়গায় নলবাহী জলসরবরাহ প্রকল্প হতে পারে কিনা তা বিচার বিবেচনা করা হবে।

### চুঁচুড়া পিপুলপাতি টি বি হাসপাতাল

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তীঃ** স্বাস্থ্য ও পরিবার ল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় চুঁচুড়া পিপুলপাতি টি বি হাসপাতালের শয্যাসংখ্যা কত ;

(খ) উক্ত হাসপাতালে টি বি রোগী ছাড়া অন্য কি কি রোগের চিকিৎসা হয় ; এবং

(গ) উক্ত টি বি হাসপাতালটি উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হুগলি জেলায় পিপুলপাতি নামে কোনও টি বি হাসপাতাল নাই। তবে উক্ত জেলার পিপুলপাতিতে একটি ৪০ শয্যা বিশিষ্ট এ জি হাসপাতাল আছে। উহাতে পূর্বে ২০টি শয্যা টি বি রোগীদের জন্য রক্ষিত ছিল। কিন্তু বর্তমানে নাই।

(খ) বর্তমানে উক্ত হাসপাতালে ধনুস্টঙ্কার ইত্যাদি সংক্রামক রোগের চিকিৎসার ব্যবস্থা আছে।

(গ) উক্ত এ জি হাসপাতালটি একটি বেসরকারি বাড়িতে অবস্থিত। এই বাড়িটি অধিগ্রহণ করিয়া তথায় একটি পূর্ণাঙ্গ সংক্রামক রোগের চিকিৎসার হাসপাতাল নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

## Appointment of a probe body for Hospitals and Health Centres

***68.** (Admitted question No. *300.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that whether the State Government has any proposal to appoint a probe body to go into the various complaint in big Hospitals, Subsidiary Health Centres and Primary Health Centres ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

No.

[2-00 — 2-10 P.M.]

**Mr. Speaker :** Question hour is over.

## Adjournment Motions

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী জন্মেজয় ওঝা, ধীরেন্দ্রনাথ সরকার এবং সামসুদ্দিন আহমেদ মহাশয়ের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাব-এর নোটিশ পেয়েছি।

প্রথমটিতে শ্রী জন্মেজয় ওঝা মহাশয় মরিচঝাঁপিতে শিশুমৃত্যু সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। ইতিপূর্বেই মরিচঝাঁপির উপর বিশদ আলোচনা হয়েছে। তাছাড়া সদস্যরা আজ রাজ্যপালের ভাষণের উপর আলোচনার শেষ দিনে এবং বাজেট বিতর্কে এই বিষয়ে আলোচনা করার সুযোগ পাবেন।

দ্বিতীয় এবং তৃতীয় মুলতুবি প্রস্তাবে যথাক্রমে তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ সাধনে সরকারের ব্যর্থতা এবং সেচের জন্য ডিপ টিউবওয়েল ও শ্যালো টিউবওয়েল রিভার লিফট স্থাপন এবং এগুলি পরিচালনার কর্মীদের কর্তব্যে অবহেলা ও দুর্নীতি এবং বিদ্যুৎ সঙ্কটজনিত কৃষকের অর্থনৈতিক সঙ্কট সম্পর্কে শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ও শ্রী সামসুদ্দিন আহমেদ মহাশয় আলোচনা করতে চেয়ে সভার কাজ মুলতুবি করার জন্য বলেছেন। দুইটি বিষয়ই অতি সাম্প্রতিক কোনও জরুরি বিষয় নয় যার জন্য সভার কাজ মুলতুবি করা যেতে পারে। তাছাড়া সদস্যদ্বয় বাজেট বিতর্কে এই সম্পর্কে আলোচনা করার সুযোগ পাবেন। উপরোক্ত কারণের জন্য আমি এই তিনটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। অবশ্য সদস্যরা ইচ্ছা করলে মুলতুবি প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

মরিচঝাঁপিতে প্রায় ৪/৫ হাজার শিশু আছে। ১৬ দিন অবরোধের সময় বহু শিশুর মৃত্যু হয়েছে। অবরোধের পরেও পথ্য এবং ঔষধের অভাবে মৃত্যুর হার ক্রমবর্ধমান। এই মৃত্যু পথযাত্রী শিশুদের জন্য রেড ক্রস কিম্বা ভারত সেবাশ্রম সংঘকে যেতে দেওয়া হচ্ছে না। আন্তর্জাতিক শিশুবর্ষে সরকারের এই নির্মম আচরণ নিন্দনীয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

ক্ষমতায় আসার আগে ও পরে ৩৬ দফা কর্মসূচির আওতায় অনগ্রসর তফসিলি জাতি ও উপজাতির সর্বাঙ্গীন কল্যাণের প্রতিশ্রুতি সরকার দিয়েছিলেন কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়ে যে, সরকার ঐ সম্প্রদায়ের কল্যাণ সাধনে ব্যর্থ হয়েছেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

কৃষির উন্নতির জন্য বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হইয়াছে। সেচের জন্য ডিপ টিউবওয়েল শ্যালো টিউবওয়েল, রিভার লিফট—ইত্যাদি স্থাপন করা হইয়াছে। কিন্তু দুঃখের বিষয় ঐগুলি পরিচালনার জন্য নিযুক্ত কর্মীদের কর্তব্যে অবহেলা ও দুর্নীতির জন্য এবং দপ্তরি বিদ্যুৎ সঙ্কটের জন্য সবই প্রায় অচল অবস্থায় রহিয়াছে। সেচের অভাবে চাষ বাস বিঘ্নিত এবং এর ফলে কৃষককুল দারুণ অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে দিনযাপন করিতেছেন।

## Calling Attention To Matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১. পশ্চিমবঙ্গে ব্যাপক লোডশেডিং : শ্রী সুনীতি চট্টরাজ

২. পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ঋণ আদালতের নামে পার্টি তহবিল বৃদ্ধি করা : শ্রী সুনীতি চট্টরাজ

৩. মালদহে মহরমের দিন পুলিশের গুলিতে নিহত ব্যক্তিদের পরিবারবর্গকে স্মৃতি পুরস্কার দাবি : শ্রী এ কে এম হাসানুজ্জামান

৪. সরকার প্রকাশিত পাঠ্যপুস্তক অন্য রাজ্যের ছাপাখানায় ছাপানো : শ্রী ধীরেন্দ্রনাথ সরকার

৫. পাঠ্যপুস্তকের মূল্যবৃদ্ধির সিদ্ধান্ত : শ্রী ধীরেন্দ্রনাথ সরকার, শ্রী সামসুদ্দিন আহমেদ, এবং শ্রী হাবিবুর রহমান

৬. পশ্চিমদিনাজপুর জেলার কৃষক ও ক্ষেতমজুরদের কাজ না থাকায় দুর্ভোগ : শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

৭. ঝামাপুকুর লেনে এক প্রেস মালিক পরিবার ঘেরাও : শ্রী ধীরেন্দ্রনাথ সরকার এবং শ্রী মহঃ সোহরাব

৮. Illegal transfer and forceble occupation of N.C. Basu Mallick's properties donated to the Calcutta University : Shri Haripada Jana

আমি পাঠ্যপুস্তকের মূল্যবৃদ্ধির সিদ্ধান্ত বিষয়ের উপর শ্রী ধীরেন্দ্রনাথ সরকার, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাবিবুর রহমান, শ্রী অশোক বসু কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয়** আগামী মঙ্গলবার ২০ তারিখে শিক্ষা (উচ্চতর শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে কলকাতা বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে ১৩ই ফ্রেব্রুয়ারি ১৯৭৯ তারিখের গোলমালের ঘটনা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

(শ্রী হাবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী জন্মেজয় ওঝা ও শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ১৪ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখ উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।)

[2-10 — 2-20 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** সম্প্রতি প্রকাশিত ডিগ্রি কোর্সের পার্ট ওয়ানের ফল প্রকাশকে কেন্দ্র করে বহু ছাত্রছাত্রীর মনে ক্ষোভ আছে এবং ক্ষোভ থাকা স্বাভাবিক ৮০ হাজার ছাত্রের ফল প্রকাশ হয়েছে এবং আর ডবলিউ বা রেজাল্ট উইথহেলড এরূপ ছাত্রের সংখ্যা সাত হাজার। এবং অসম্পূর্ণ ফল (ইনকমপ্লিট) এরূপ ছাত্রের সংখ্যা পাঁচ হাজার। আর ডবলিউ ছাত্রদের তিন হাজারের মতো ফল পরে প্রকাশ করা হয়েছে। বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ সম্প্রতি ছাত্রদের ক্লাশে যোগদান বাধ্যতামূলক করার ওপর জোর দিয়েছেন। অনার্স বিভাগ তাদের

উপস্থিতির হার কমপক্ষে ৫০ পারসেন্ট এবং পাশ বিষয়ে শতকরা ৪০ পারসেন্ট রাখার নির্দেশ দিয়েছেন। এর কম হলে কলেজ কর্তপক্ষের মাধ্যমে ছাত্রেরা ননকলেজিয়েট ফি জমা দিয়ে বিশ্ববিদ্যালয়ের নিকট আবেদন করতে পারেন। জানা গেছে বহু ছেলে কলেজ কর্তৃপক্ষ ছাত্রদের উপস্থিতির হার বিশ্ববিদ্যালয় জানান নি। এবং কিছু ক্ষেত্রে ঠিকভাবে নন কলেজিয়েট ফি জমা পড়ে নি। কিন্তু কিছু ছাত্র সম্পূর্ণভাবে এই প্রথা রদ করার দাবি তুলেছেন—একে কোনওভাবেই সমর্থন করা যায় না। তেমনি ভাবে যে সমস্ত কলেজ কর্তৃপক্ষ বিশ্ববিদ্যালয়ের নিকট তাদের যথাযথ রিপোর্ট পাঠান নি তাদেরও ক্ষমা করা যায় না।

২) পাঁচ হাজার ছাত্রের ফল অসম্পূর্ণ বলে বিশ্ববিদ্যালয় জানিয়েছে। একথা ঠিক জুন মাসে পরীক্ষা সমূহ গৃহীত হলেও একশ দিন তো দূরের কথা দুশো দিনের মধ্যে ফল বেরোল না। তবে গত বছরে মারাত্মক বন্যার ফলে বিজ্ঞান বিভাগের প্রাকটিক্যাল পরীক্ষা দিতে অনেক দেরি হয়েছে—(কোনও কোনও ক্ষেত্রে ডিসেম্বর মাস এবং জানুয়ারি ৭১) এটা অবশ্যই বিবেচ্য। একথা বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষও স্বীকার করেছেন—দু-চার জন অধ্যাপক থাকা দেখা ও জমা দেওয়ার জন্য কোনওরূপ তাগিদ অনুভব করেন না, এটা নিতান্তই পরিতাপের বিষয়। তবে, এ ক্ষেত্রে আমি প্রকাশ্যভাবে জানাতে চাই, বিশ্ববিদ্যালয়ের এক শ্রেণীর অফিসার এবং কলেজের এক শ্রণীর মুষ্টিমেয় অধ্যাপক সরকারের প্রকল্প কর্মসূচি, ও নীতিকে বানচাল করতে বদ্ধপরিকর। সরকার এ অবস্থা কোনওমতেই বরদাস্ত করবেন না।

এই ঘটনার পরিপ্রেক্ষিতে মঙ্গলবার মুষ্টিমেয় ছাত্রের একটি দল উত্তেজিতভাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট কক্ষে প্রবেশ করে প্রোভাইসচ্যান্সেলর এবং অপর কয়েকজন অফিসারের নিকট কৈফিয়ত তলব করে—বামফ্রন্ট সরকার প্রতিক্রিয়াশীল, একথা তারা স্বীকার করেন কিনা? বামফ্রন্ট সরকার শিক্ষা সংকোচন করছেন কিনা? কেবলমাত্র কৈফিয়ত তলব করেই তারা ক্ষান্ত থাকে না, বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন দপ্তরে হানা দিয়ে সম্পত্তি তছনছের মধ্য দিয়ে তাদের জঙ্গীপনা বাহাদুরিপনার স্বাক্ষর রাখতেও সমর্থ হয়। বিশ্ববিদ্যালয়ের অধিকাংশ ছাত্র-ছাত্রী অফিসার, শিক্ষাকর্মী স্বাভাবিকভাবে এই প্রকার অভদ্রপনার বিরুদ্ধে তাদের ক্ষোভ প্রকাশ করেন।

ছাত্রদের অভাব অভিযোগ আছে। তবে তাকে নিয়ে যদি ঘৃণ্য রাজনীতি করার চেষ্টা হয়, বিশ্ববিদ্যালয়গুলিকে যদি আবার পঙ্কিলতার আবর্তে নিমজ্জিত করার অপচেষ্টা হয় তবে তাকে রুখে দেওয়ার জন্য সরকার সর্বপ্রকার দৃঢ় ব্যবস্থা অবলম্বন করবেন।

## THIRTY FOUTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTE

**মিঃ স্পিকার :** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির চৌত্রিশতম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক গতকাল ১৪ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ২০শে ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ হইতে ২৩শে ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও কর্মসূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করেছেন।

| | | |
|---|---|---|
| Tuesday, 20th February, 1979 | (i) | The Bengal Motor Vechicles Tax Bill, 1979 (Introduction, Consideration and Passing)—2½ hours. |
| | (ii) | The Bengal Excise (Amendment Bill, 1979 (Introduction, Consideration and Passing)—1½ hours. |
| Wednesday, 21st February, 1979 | | The West Bengal Town and Country (Planning and Development) Bill 1978, as reported by the Select Committee (Consideration and Passing)—4 hours. |
| Thursday, 22nd February, 1979 | | The West Bengal Town and Country (Planning and Development) Bill, 1978, as reported by the Select Committee (Consideration and Passing)—4 hours. |
| Friday, 23rd February, 1979 (2 P.M) | | Presentation of the Budget Estimates of Government of West Bengal for 1979-80. |

আমি পরিষদীয় মন্ত্রীকে প্রস্তাব উত্থাপন করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি:** স্যার, বিধানসভার কার্য উপেদষ্টা সমিতির ৩৪তম প্রতিবেদন যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

প্রস্তাবটি গৃহিত হল।

## BREACH OF PRIVILEGE

**Mr. Speaker :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবের বিরুদ্ধে কারও কোনও আপত্তি নেই। অতএব প্রস্তাবটি গৃহীত হল। প্রিভিলেজের উপর একটি বিষয়ের রুলিং আমি দিচ্ছি। I have received a notice from Shri Birendra Narayan Roy, M.L.A. raising a question of breach of privilege. He refers to a statement said to have been made by Shri Abdus Sattar, M.L.A., outside the House which got publicity in the 'Jugantar' dated the 5th December, 1978, that Government purposely withdraw forty thousand criminal cases pending before the courts with a view to dropping some pending criminal cases against Shri Hashim Abdul Halim, Minister-in-charge of Judicial

Department. On this point Shri Birendra Narayan Roy gave notice of a question desiring to know the fact of the case. The question was duly replied during the last session of the House and the reply was that no criminal case against Shri Hashim Abdul Halim was pending before the court of law. The matter as it stands now is that the validity of the statement made by Shri Sattar was not true.

The statement, even if it is construed as libellous, can only constitute a breach of privilege if it concerns with character and conduct of a member in his capacity as such and must be based on matters arising in the actual transactions of the business of the House. Reflections upon members otherwise than in thier capacity as members do not, therefore, involve any breach of privilege or contempt of the House. Here the allegations of Shri Abdus Sattar does not relate to the character or conduct of Shri Halim in his capacity as member of the House. The question of any breach of privilege does not therefore arise.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** স্যার আমি একটা ক্লারিফিকেশন চাইছি, যেটা আপনি বললেন সাত্তার সাহেব হাউসের মধ্যে বলেন নি। কিন্তু এই রকম নানার সময় নানা রকম আলোচনা হাউসের বাইরে লবিতে হয় সেই কথার কগনিজেশন নেবেন এটা ঠিক নয়, এটাতে আমাদের একটু আশ্চর্য লাগছে।

**মিঃ স্পিকার :** প্রাইমাফেসি কেস ছিল এবং এর আগেও এইরকম হয়েছে, একটা ডিফামেটারি স্টেটমেন্ট যেটা হাউসে ডিনায়েড হয়েছে সেইজন্যই এটা নেওয়া হয়েছে। It was defended by another member. It does not come under privilege because it does not relate to the business of the House.

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি আমাদের একটা পয়েন্টে এনলাইটেন করুন আমরা বাইরে ওদের যথেচ্ছাচারের সমালোচনা করি। আমরা একাধিকবার বলেছি যে গভর্নমেন্টকে সেনসার করার কোনও অস্ত্র প্রয়োগ করতে পারছি না। আজ পর্যন্ত একটাও অ্যাডজর্নমেন্ট মোশন নেওয়া হয়নি, নো কনফিডেন্স মোশনের স্ট্রেন্থ আমাদের নেই তাহলে বাইরে জনসাধারণের সামনে আমরা ওদের সম্বন্ধে আলোচনা করতে পারব কিনা এ সম্বন্ধে আপনি আমাদের স্যাটিসফাই করবেন। কারণ আপনি আমার চেয়ে সিনিয়র কিন্তু যে কগনিজেনস আপনি নিয়েছেন সেটাতে আমাদের অবাক লাগছে সেটা আর কোনও হাউসে নেওয়া হয়েছে কিনা? If you give a single reference অর্থাৎ বাইরে বক্তৃতা করেছেন সে বিষয়ে কগনিজেনস নেওয়া হয়েছে সেরকম কেস আপনি বলুন।

**মিঃ স্পিকার :** নোটিশ দিলে বলতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমরা এখানে কোনও প্রোটেকশন পাচ্ছি না, একাধিকবার বলেছি বিরোধী পক্ষ হিসাবে গভর্নমেন্টকে সেনসার করার যে মেথড অ্যান্ড প্র্যাকটিস পার্লামেন্টারি প্রসিডিওরে লেড ডাউন করা আছে even the opposition has been denied so long

this procedure of privilege. So naturally entitled to criticise বাইরে যদি বলি ওদের যদি হিম্মত থাকে Let him come with a defamation case কোর্ট খোলা আছে, যদি হিম্মত থাকে সেখানে গিয়ে ডিফামেশন স্যুট করুন। আপনি এটাকে নিয়েছেন এর জন্য আমরা দুঃখিত।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যে এটা রিজেক্ট করেছেন ভাল কথা, বিধানসভার বাইরে সরকার যে সমস্ত খারাপ কাজ করছেন যেমন ধরুন বিনয়বাবুর বর্গা অপারেশন যেভাবে চলছে সেটার বিরুদ্ধে বললে আপনি এখানে সেই সম্বন্ধে কোনও প্রশ্ন উঠলে সেই সমালোচনা করার জন্য আপনি একজন এম এল একে প্রোটেকশন দেবেন এতে আমার মনে হয় মেম্বারদের রাইট নষ্ট করা হচ্ছে। আমাদের যে ফ্রিডম অফ স্পিচ যে সাংবিধানিক ক্ষমতা আছে তাতে আমরা কি বাইরে সরকারের বা মন্ত্রীর সমালোচনা করতে পারব না এবং করলে হাউসে তা নিয়ে দরখাস্ত হবে এবং আপনি আবার সেটা পাঠ করবেন এই এই হয়েছে বলে। আপনি হালিম সাহেবকে গার্ড দেবার জন্য বলেছেন যে তার বিরুদ্ধে কোর্টে কোনও কেস নেই। বাইরের কথা যদি হাউসে নিয়ে আসেন তাহলে আমাদের প্রিভিলেজ এবং রাইট খর্ব করা হচ্ছে। সুতরাং আমার মনে হয় আপনি আজকে যেটা বলেছেন ভবিষ্যতে এই রকম একটা বললেই আপনি হাউসে এসে এই রকম একটা দেবেন, তারপর রিজেক্ট করবেন এটা ঠিক নয়। আমাদের যা বক্তব্য সেটা আমরা বলতে পারব না সেটা হতে পারে না। আমরা সরকারের সমালোচনা বাইরে করতে পারব না, কোনও মন্ত্রীর বিরুদ্ধে বলতে পারব না, কোনও মন্ত্রী খারাপ কাজ করলে তার বিরুদ্ধে বলতে পারব না, এগুলি আমাদের কাছে ক্লিয়ার করে দিন।

**মিঃ স্পিকার ঃ** আমার বক্তব্য অত্যন্ত স্পষ্ট। আমি মনে করি না যে আমার কার্যের দ্বারা এমন কিছু হয়েছে যার দ্বারা আপনি বাইরে মন্ত্রী মন্ডলীর বা মন্ত্রী সভার কোনও ব্যক্তির সমালোচনা করতে পারবেন না। এই রকম যদি আপনাদের মনে উদয় হয়ে থাকে আমার রুলিং থেকে তাহলে সেই রকম মনে করা উচিত নয়, সেটা ভুল। এখন ৩৫১ ধারায় বিভিন্ন বিষয়ের উল্লেখ।

## MENTION CASE

[2-20 — 2-30 P.M.]

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে সকালে কলকাতায় ফিরেছি দিল্লি থেকে, ফিরে আমাদের এম এল এ ডাঃ ওমর আলির কাছ থেকে আমি একটা চিঠি পেয়েছি। চিঠিটা খুব ছোট্ট, আমি একটুখানি পড়ে শুনিয়ে দিচ্ছি, খুব গুরুত্বপূর্ণ ঘটনা। শনিবার রাত্রি ১২-৩০ নাগাদ আমার গোয়াল ঘরে আগুন লাগে। গোয়াল ঘরটি ছিল আমার শোবার ঘরের ঠিক পাশেই। আমার এবং আয়েসার হঠাৎ ঘুম ভাঙে। দুজনেই বাইরে বেরিয়ে দেখলাম গোটা গোয়াল ঘর দাউ দাউ করে জ্বলছে। চোখের সামনে দেখলাম গোয়ালের গরুগুলো জ্বলে পুড়ে মরছে। তখন কিছুই করার ছিল না। সে এক বীভৎস দৃশ্য। কয়েক

িনিট পরেই আমার খামার ঘরে এবং শোবার ঘরে আগুন লাগে। পাশের বাড়িতে আগুন ড়িয়ে পড়বার আশঙ্কা দেখা দেয়। তখন অনেকে এসে গিয়েছিল। তারা অসীম সাহসিকতায় বং তৎপরতায় আগুন নেভাতে এবং ঘরের জিনিসপত্র বের করতে তৎপর হয়। গোটা মার ঘর পুড়ে গেছে, শোবার ঘরের কিছুটা পুড়ে গেছে। গোয়ালে ৩টি বলদ আগুনে পুড়ে রা গেছে।

শেষ পর্যন্ত বোঝা গেল আগুন লেগে যায় নি—লাগিয়ে দেওয়া হয়েছে। কিন্তু কারা াগিয়েছে তা এখনও জানা যায় নি। পুলিশি তদন্ত চলছে। ঐ দিনই শেষ রাত্রে আমার াড়ির বেশ কিছুটা দূরে একটি বাণী মিলের ঘরে আগুন লাগে। আমার বাড়ি পোড়ার ঘটনা কে সকলের চিন্তাকে ডাইভার্ট করার জন্যেই যে তারা এই কান্ড ঘটায় তা অত্যন্ত রিষ্কার।

খবর জানাজানি হবার পর বরিবার সকাল থেকে ৩/৪ হাজার লোক (সব দলমতের হানুভূতি জানাবার জন্য আমার বাড়িতে আসেন। এখনও অনেক দূর দূর থেকে লোক াসছে। ক্ষতির পরিমাণ ৬ হাজার টাকা। এই ঘটনা এই এলাকায় দারুণ প্রতিক্রিয়া এবং ত্তেজনা সৃষ্টি করেছে। অপরাধীকে ধরবার জন্য সকলেই নানাভাবে চেষ্টা করছেন। স্যার, ামি আপনার মারফত গভর্নমেন্টকে এটা বলতে চাই যে আমাদের বন্ধুরা মনে করছেন যে মর আলিকে পুড়িয়ে মারার চেষ্টা করা হয়েছে, আগুন সেইভাবে লাগানো হয়েছিল, হঠাৎ াগুন লেগে যায়নি। তাঁর গোয়াল ঘর পুড়ে গেছে, খামার ঘর পুড়ে গেছে শোবার ঘরের নেকখানি পুড়ে গেছে, তারপর লোকেরা গিয়ে আগুন নিভিয়েছে। আমি বলি স্থানীয় পুলিশ দিও তদন্ত করছে, স্থানীয় জনসাধারণ দলমত নির্বিশেষে চেষ্টা করছেন অপরাধীকে খুঁজে বের রার, কিন্তু গভর্নমেন্টের কর্তব্য উচ্চ পর্যায়ে এটাকে তদন্ত করানো যে কোনও ষড়যন্ত্র এর ছনে ছিল কিনা। এইরকমভাবে হঠাৎ রাত্রিবেলায় আগুন লাগিয়ে দেওয়া হয় এবং তাঁর াবার ঘর পুড়তে আরম্ভ করে। তিনি যদি তখন জেগে না উঠতেন এবং বাইরে চলে না াসতেন, লোকজন যদি দৌড়ে না আসত তাহলে তাঁরা পুড়ে মরতেন। সেজন্য আমি াপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করবার জন্য এই ঘটনা উল্লেখ করলাম।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে বিশ্বনাথ বু যে প্রস্তাব রেখেছেন আমরা সকলেই সমর্থন করছি। এই ব্যাপারে একটা উচ্চ পর্যায়ে দন্ত হওয়া উচিত।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা চলাকালীন একজন ধানসভার মাননীয় সদস্যের উপর এই ঘটনা যদি ঘটে তাহলে সদস্যদের নিরাপত্তা সম্বন্ধে ধারণ নাগরিকদের নিরাপত্তা নিয়ে যে কথা বলা হয় সেটা না হয় ইগনোর করেন, কিন্তু টা তো লক্ষ্য করবেন। সরকারকে হাউসের তরফ থেকে অনুরোধ করব এই ব্যাপারে য়েস্ট ইন্টেলিজেন্স দিন। সরকারের যে হায়েস্ট মেকানিজম, ইনভেস্টিগেশন সংস্থা আছে গুলি যেন ডেপ্লয় করা হয় টু আইডেন্টিফাই দি ক্রিমিন্যাল অ্যান্ড টু বুক দেম।

**শ্রী লুৎফুল হক ঃ** স্যার, আমিও এটা সমর্থন করছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্যার মুখ্যমন্ত্রীর যদি সম্ভব হয় তাহলে আজকে যেন তিনি একটি বিবৃতি দেন এবং আমরা সকলে এই বিষয়ে একমত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা সবাই সমর্থন করছে, আমিও সমর্থন করছি।

**শ্রী সন্তোষ রাণা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি আমার নির্বাচনী কেন্দ্রে সাঁকরাইলে লালদাহো হাইস্কুলের শিক্ষক শ্রী দিলীপ বাগচিকে ৪০/৫০ জন লোক ঘেরাও করে এবং গালাগালি করে ও মারতে উদ্ধত হয়। সেই দলের লোকেদের হাতে লাল ঝান্ডা ছিল এবং তারা মার্কসবাদী, লেলিনবাদী ধংস হোক এই স্লোগান দিচ্ছিল। কিন্তু স্যার, তারা কোন পার্টি বোঝা মুশকিল। সেই শিক্ষক দিলীপ বাগচিকে তখন তারা মারতে গিয়েছিল ওখানকার স্থানীয় লোকরা তাঁকে কোনও রকমে উদ্ধার করেন। তিনি থানায় ডায়রি করেছেন কিন্তু পুলিশ এখনও হস্তক্ষেপ করেনি। যাই হোক এটা একটা গুরুত্বপূর্ণ ঘটনা সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে তিনি অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়েরও দৃষ্টি আকর্ষণ করছি। যখন স্যার পশ্চিমবাংলায় কয়লার সঙ্কট চলেছে তখন আমরা দেখছি পশ্চিমবাংলার যে কয়লা আসছে তা অতি উচ্চ মূল্যে বিক্রয় হচ্ছে। পশ্চিমবাংলার নামে কোলিয়ারি থেকে লরি করে যে কয়লা আসছে সেই কয়লা মেমারি, ব্যান্ডেল, সিঙ্গুর প্রভৃতি স্টেশনের পাশে পাহাড় পরিমাণ কয়লা নামিয়ে রাখা হচ্ছে। তারপরে সেটা বস্তা বন্দি করে, ওয়াগন করে পাঞ্জাব, হরিয়ানায় চলে যাচ্ছে। এইভাবে হাজার হাজার টন কয়লা যা পশ্চিমবাংলার জন্য আসছে তা পশ্চিমবাংলার বাইরে রপ্তানি করছে। এই সব অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে মন্ত্রী মহাশয় যেন এখনই ব্যবস্থা অবলম্বন করেন। দু'নম্বর কথা হচ্ছে স্যার, আলুর দাম ক্রমান্বয়ে কমে যাচ্ছে ছোট, মাঝারি চাষীরা হাহাকার করছে। অবিলম্বে কৃষি দপ্তর যোগাযোগ করে এখনই একটা ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি মনে করি কৃষি দপ্তর এবং খাদ্য দপ্তর দুজনে মিলে যদি একটা ব্যবস্থা করে তাহলে এর একটা সুরাহা হতে পারে।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সরকারের কাছে আবেদন করছি যেন এই বিষয়টি নিয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন। বিষয়টি হল কলকাতার নিকাশির সমস্যা যে সমস্যা আমরা দীর্ঘদিন ধরে ভুগছি ৩০ বছরে কংগ্রেসি রাজত্বে এই সমস্যার সমাধান হয়নি এই সুয়েরেজ-এর। স্যার আমাদের সি এম ডি এ এবং সি এম ডবলিউ এস এ এই সমস্যার সমাধান করার প্রচন্ড চেষ্টা করছে। যারা সিমেন্টের কংক্রিট পাইপ প্রস্তুত করে তারা এই কংক্রিট পাইপ অত্যন্ত উচ্চ মূল্যে বিক্রি করছে। কলকাতায় যারা কংক্রিট পাইপ তৈরি করে তাদের চারটে সংস্থা আছে। এখন এই চারটি সংস্থা মিলে একটি সংস্থা করেছে। তার নাম পাইপ ম্যানুফ্যাকচারিং অ্যাশোসিয়েশন। এখন এরা মনোপলি কারবার চলাচ্ছে। আগে চারটি সংস্থা ছিল, তারা আলাদা আলাদা টেন্ডার দিত এবং সর্ব নিম্ন টেন্ডার সরকার গ্রহণ করতেন।

এখন একটা সংস্থা হওয়াতে তারা শতকরা ৪০ শতাংশ দামে পাইপ বিক্রি করছে এই দাম বাড়ানো সত্ত্বেও পাইপ পাওয়া যাচ্ছে না, কৃত্রিম অভাব সৃষ্টি করেছে। যারা পাইপ লেইং করে সেই সুয়েরেজ ডিপার্টমেন্টের লোকেরা তারা এই সব প্রস্তুতকারকদের বাড়িতে হন্যে হয়ে ঘুরেও তাদের কাছ থেকে কোনও পাইপ যোগাড় করতে পারছে না এবং পাইপ লেইং না হলে কি অবস্থা হবে বর্ষার সময়ে আপনি স্যার বুঝতেই পারছেন। সুতরাং আমি বিশেষ করে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে তারা অবিলম্বে এ বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুনীল সাঁতরা ঃ** স্যার, মুন্ডেশ্বরীর মুখে প্রতিবারের মতো দেখছি এবারও হাজার হাজার কন্ট্রাক্টার হাজির হয়েছে। আমরা স্যার মুন্ডেশ্বরীর ধারে বাস করি এবং দেখি প্রতিবারেই বর্ষার সময়ে ঐ বাঁধ নদীর জলে ভেসে যায়। যে কাজ হয় তা যথেষ্ট নয়। মুন্ডেশ্বরীর বাঁধ ভেসে চলে যায়। বেতুয়া হানা এবং মুন্ডেশ্বরীর গ্রামে মুখে দামোদরের যে বাঁধ বাঁধা হয় তা প্রতিবারই ভেঙে যায়। আপনি স্যার ঐ এলাকায় একবার দেখে আসুন এখন যে বাঁধ হতে চলেছে তাতে বর্ষার সময়েও ভেসে যাবে। বলা হয় বর্ধমান এবং হুগলি যে অংশের জন্যে এই কাজ হতে চলেছে তাও হবে না। সুতরাং এই দিকে আমি মন্ত্রী মহাশয়ের বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার মেজে এবং বর্ধমানের রানিগঞ্জ এই দুয়ের মধ্যে যে দামোদরের বাঁধ তার যে ব্রিজ তা এখনও হয় নি। বাঁকুড়া জেলার হাজার হাজার লোক দৈনিক ঐ রানিগঞ্জের কয়লার এলাকায় যাতায়াত করে, তাদের দুর্ভোগের আর সীমা নেই। এই ব্রিজটি যাতে তরান্বিত করা হয় তারজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামীর নেতা এবং স্বাধীন ভারতের প্রথম শিক্ষা মন্ত্রী মৌলানা আবলু কালাম আজাদ মহাশয়ের দীর্ঘ রাজনৈতিক জীবন কলকাতায় কেটেছে। কলকাতার রাজনীতি, সাংস্কৃতিক কর্মীর জীবনের সঙ্গে তিনি বেশির ভাগ সময়ে জড়িত ছিলেন। কলকাতা বালিগঞ্জ সার্কুলার রোডের বাসায় তিনি দীর্ঘদিন ছিলেন। এই বাড়িটা এখন অত্যন্ত খারাপ অবস্থায় পড়ে আছে। সরকার যদি সেই বাড়িটি অধিগ্রহণ করে এবং অধিগ্রহণ করে যদি তার স্মৃতি রক্ষার ব্যবস্থা করেন এবং এখানে যদি একটি জাতীয় সংগ্রহশালা বা কোনও শিক্ষামূলক প্রতিষ্ঠানের ব্যবস্থা করতে পারেন তাহলে মৌলানা আজাদের সত্যকারের স্মৃতি রক্ষা করা হয়। যাই হোক আমরা অনুরোধ করব অবিলম্বে এই বাড়িটি অধিগ্রহণ করে তার স্মৃতি রক্ষা করবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এই অসাধু ব্যবসায়ী যারা আলুর দর ফেলে দিচ্ছে তাদের সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। কারণ হচ্ছে ব্যক্তিগত মালিকানায় যেসব হিমঘর আছে তারা তাদের লোকজন দিয়ে তা কুক্ষিগত করে নিচ্ছে যার ফলে চাষীরা তাদের জিনিস এখানে রাখতে পারছে না। সেইজন্য হুগলি জেলার চাষীরা ভীষণ

মার খাচ্ছে। এখানে সমবায় হিমঘর করার প্রয়োজন আছে এবং সমবায় হিমঘর স্থাপনের দিক থেকে কেন্দ্রীয় সরকারের N.C.D.C. পরিকল্পনা আছে। এখানে সেই স্কীম অনুযায়ী হিমঘর করার প্রয়োজন আছে। আমার কেন্দ্রে পোলবায় কোনও হিমঘর নেই। এখানে একটা সমবায় হিমঘর করার প্রস্তাব আছে, সেই প্রস্তাব যাতে কার্যকর হয় সেইজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই। বর্ধমান ও হুগলি জেলার সংযোগকারী ১৯ নং বাস যেটা ধাপাশপাড়া—চুঁচুড়া হয়ে পান্ডুয়া স্টেশন পর্যন্ত আসত, এখানে বামফ্রন্ট সরকার চালু হওয়ার পর থেকে রেল কর্তৃপক্ষ সেই বাস আর স্টেশন পর্যন্ত আসতে দিচ্ছেনা এবং রেল ঐ বাস কোম্পানির কাছ থেকে কয়েক হাজার টাকা এরজন্য চাচ্ছে। এর ফলে ডেলি প্যাসেঞ্জারদের খুব কষ্ট হচ্ছে এবং স্থানীয় লোক ও ছেলেমেয়েদেরও খুব কষ্ট হচ্ছে। যাত্রী সাধারণের যাতে এই দুর্ভোগের অবসান হয় এবং সেখানকার জনসাধারণ আগে যেসব সুযোগ সুবিধা পেত সেই সব সুযোগ সুবিধা যাতে আবার পায় সেইজন্য যাতে রেলের সঙ্গে কথা বলেন তারজন্য অনুরোধ জানাচ্ছি। এর সঙ্গে সঙ্গে ৩নং বাস হুগলি জেলায় আবার চালু হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রী রাসবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার চন্দ্রকোণা থানায় মানিককেন্দ্র গ্রামসভা ঝাড়ুর গ্রামের অমূল্য চরণ পালুই এবং তার পরিবারের উপর একটা দেওয়ানি মামলা তুলে নেওয়ার জন্য ওখানকার কৃষক সমিতি তাদের বয়কট করেছে যার ফলে তাদের আলু ও ধান চাষের প্রচুর ক্ষতি হচ্ছে। সেখানকার জেলা ম্যাজিস্ট্রেট ও মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেও কোনও প্রতিকার হয়নি। সেইজন্য আপনার মাধ্যমে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই সরকার আমাদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেশন চালু করবেন কিন্তু আর একটা নমুনা আপনার সামনে দিচ্ছি এবং মন্ত্রী এবং মহাশয়েরও এই বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। মহম্মদ আলি বলে একজন কর্মচারী জে এল আর ও অফিসে কাজ করত। সে দু-তিন বৎসর আগে মারা গিয়েছে। তার স্ত্রী ঐসব পেনশনের টাকা পাওয়ার জন্য দীর্ঘদিন ধরে আবেদন নিবেদন করে আসছেন, এস ডি ও, এ ডি এম, তমলুক ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তমলুক, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কালেকটার হিসাবে তাকেও বলেছেন কিন্তু আর কোনও প্রতিকার হয়নি। তিনি এখন প্যারালেসিসে ভুগছেন, এই টাকা না পেলে তার চিকিৎসা হবে না এবং ছেলেমেয়েদের প্রতিপালন করাও ভীষণ অসুবিধা হবে। তার ছেলে ফিরোজ আলি, যোগ্যতা অনুযায়ী তাকে কাজ দেবার প্রার্থনা করে কিন্তু বহু চেষ্টা করেও সেখানে তার কোনও কাজের কোনও ব্যবস্থা হয়নি। মন্ত্রী মহাশয় দেখবেন যাতে করে তিনি পেনশন পান ও ফিরোজ আলির চাকরি হয়।

**শ্রী বঙ্কিমবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছি যে মেদিনীপুর সদর হাসপাতাল একটি অন্যতম বৃহৎ হাসপাতাল। এর অবস্থা ক্রমশ খারাপের দিকে চলে যাচ্ছে। ৪র্থ শ্রেণী থেকে অন্য কর্মচারিগণ অবাধ্য।

হাসপাতালে অনেক গেট আছে কিন্তু দারোয়ান বা দ্বাররক্ষক পরিচিতি লোকদের রাত্রে ঢোকাচ্ছে। দিনের দিকে মৃত্যু পথযাত্রী লোকদেরও ছাড়ে না। মেদিনীপুর সদর হাসপাতালে একটি সেবিকা কেন্দ্র আছে তাতে অফিস রুম ছাড়া একটিও পাখা নেই। এইবার গ্রীষ্মকাল আসছে তাদের দুর্ভোগের সীমা থাকবে না। সেবিকা কেন্দ্রীয় চতুর্দিকে কোনও দেওয়াল নেই, তাই মহিলারা একটি গায়ের কাপড় খুলে বসতে পারে না কারণ এই বাড়িটি হাসপাতালের মধ্যে অবস্থিত, চতুর্দিকে যুবকের দল লুব্ধ দৃষ্টি তাদের লজ্জা দেয়। ভর্তি রোগীকে হাসপাতালের মধ্যে একবার বেডপ্যান দিতে হলে ২৫ পয়সা চাই, যে না দিতে পাচ্ছে তার বিছানায় পায়খানা হয়ে যাচ্ছে। তাতে তাদের তিরস্কার এমন কি অন্য প্রকার ব্যবহারও পাচ্ছে। স্বাস্থ্যমন্ত্রীর নিকট নিবেদন দয়া করে এন টি সির চতুর্দিকে একটি দেওয়াল দেন এবং হাসপাতালের অনাচার বন্ধ করেন। স্যার, আমার আর একটি পয়েন্ট ছিল কিন্তু আপনি আর বলতে দেবেন না তাই এই বলে শেষ করছি যে সেখানকার রুগীদের এই মারাত্মক অসুবিধা যাতে দূর হয়, রুগীদের প্রাণ রক্ষা পায় তারজন্য অনতি বিলম্বে ব্যবস্থা করুন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[2-40 — 2-50 P.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল শ্রী ত্রিভুবন নারায়াণ সিং যে ভাষণ আমাদের কাছে রেখেছেন এইসভায়, সেই ভাষণ আমরা বিধানসভায় বসে শুনিনি, কারন সেই ভাষণে প্রতিবাদ জানিয়ে আমরা চলে গেছিলাম হাউস থেকে। ভাষণ আমি পড়েছি এবং পড়ে সেই ভাষণের মধ্যে আমি কোনও আলোকের সন্ধান পাইনি। সেই ভাষণ সম্পূর্ণ নৈরাশ্যজনক। পশ্চিমবঙ্গে রাজনৈতিক, অর্থনৈতিক সাংস্কৃতিক এবং সামাজিক যে পরিস্থিতি, যে চিত্র, তার কোনও প্রতিফলন রাজ্যপালের ভাষণে আদৌ হয়নি। শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করেছেন, কিছু প্রকৃত তথ্যকে বিকৃত করা হয়েছে এবং সত্যিকারের রাজ্যের আর্থিক সঙ্কটকে তুলে ধরা হয়নি। গত বছর ভাষণের পর এই বছরে এই ভাষণ, এর মধ্যে একটা বছর কেটে গেল, এর মধ্যে সত্য কথা বলতে কি আমরা এই রাজ্যের অর্থনৈতিক, বৈষয়িক উন্নয়নের ক্ষেত্রে সুস্পষ্ট পদক্ষেপ রাজ্য সরকার নিতে ব্যর্থ হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বত্র হিংসা হানাহানি মাথা চাড়া দিচ্ছে। বার বার এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং সরকার পক্ষকে অনুরোধ করেছি এবং জানিয়েছি যে আমরা যদি দেশে রাজনৈতিক গণতন্ত্রকে বাঁচিয়ে রাখতে চাই, তাহলে হিংসা, অরাজকতা উচ্ছৃঙ্খলা সর্বতোভাবে সকলের সহযোগিতা নিয়ে দমন করতে হবে এবং শান্তির পরিবেশ সৃষ্টি করতে হবে, আলাপ আলোচনার পরিবেশ সৃষ্টি করতে হবে এবং কনফ্রন্টেশনের পরিবেশ দূর করতে হবে। আমরা বার বার বলেছি যে আর্থিক সাম্যের লড়াই যদি সার্থকভাবে চালাতে হয়, তাহলে সব চেয়ে বড় প্রয়োজন যেটা সেটা হল রাজনৈতিক গণতন্ত্র রক্ষা করা কিন্তু রাজনৈতিক গণতন্ত্র যদি বিপন্ন হয়ে পড়ে, রাজনীতিক বিরোধী শক্তিরা যদি ভিন্ন মতাবলম্বী হয়ে অসহায় বোধ করে, তারা যদি পার্সিকিউটেড হয়, তাদের পেছনে পুলিশ এবং ঠেঙাড়ে বাহিনী ছায়ার মতো অনুসরণ করে, তাহলে গণতন্ত্র থাকবে কোথায়? আজকে একথা বলতে দ্বিধা নেই যে শ্রীমতী ইন্দিরা গান্ধী পার্লামেন্টকে বৃদ্ধাংগুষ্ঠ দেখিয়ে মন্ত্রী সভাকে বৃদ্ধাংগুষ্ঠ দেখিয়ে রাতের অন্ধকারে এই

রাজ্যের তৎকালীন মুখ্যমন্ত্রীকে সঙ্গে নিয়ে, সেদিনকার রাষ্ট্রপতিকে দিয়ে জরুরি অবস্থা ঘোষণা করিয়ে শেষ করেছিলেন তাঁর কাজ এবং সঙ্গে সঙ্গে সমস্ত মৌল স্বাধীনতাগুলি তিনি সেদিন হরণ করে নিয়েছিলেন। কিন্তু আজকে আমরা কি দেখছি? আছে কি আছে সংবাদপত্রের প্রকৃত স্বাধীনতা? আছে কি রাজনৈতিক দলগুলির মতো প্রকাশের স্বাধীনতা? এই তো প্রথমে প্রিভিলেজের প্রশ্ন তুলেছেন মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি এবং সে সম্বন্ধে ডাঃ আবেদিন তার বক্তব্য রাখলেন। আজকে কি কেউ বলতে পারেন যে দেশের সাংবাদিকরা নিজের নাম দিয়ে করেসপনডেন্ট হিসাবে লিখতে পারেন? গত বন্যার সময় কয়েকজন খ্যাতনামা সাংবাদিক বিভিন্ন জায়গায় ঘুরে ঘুরে তারা বিভিন্ন পত্র পত্রিকায় তাদের রচনা লিখেছেন এবং তথ্যসম্বলিত রচনা লেখা হল আনন্দবাজার, যুগান্তর, বসুমতী, স্টেটসম্যান এই বিভিন্ন পত্র পত্রিকায়। আমি জানতে চাই কেন হঠাৎ এটা বন্ধ হয়ে গেল? আমি জানতে চাই সংবাদপত্রের উপরে কি হুমকি দেওয়া হচ্ছে না। কিছু দিন আগে যখন আমরা মরিচঝাঁপিতে গিয়েছিলাম তখন সাংবাদিকরাও গিয়েছিলেন তখন বলা হল আনন্দবাজার, যুগান্তর, স্টেটসম্যান, বসুমতী, সত্যযুগ এই পত্রিকায় এটা হচ্ছে একটা চক্রান্ত। তাদের চক্রান্ত করার কি ছিল? মাননীয় অধ্যক্ষ মহাশয় এইসব পত্রিকাকে বুর্জুয়া বলে নিন্দা করছেন সংবাদপত্রের কুৎসা রটনা করা হচ্ছে। আর এই বুর্জুয়া পত্রিকায় আজকের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যত পাবলিসিটি পেয়েছেন তার বুর্জোয়া গ্ল্যামার সৃষ্টিতে যত সাহায্য করেছে এই সংবাদপত্র ভারতবর্ষের কোনও রাজ্যে কোনও রাজনৈতিক নেতার কপালে তা ঘটেনি। এই মার্কসবাদি কমিউনিস্ট পার্টি বিরোধী পক্ষে যখন ছিলেন তখন তারা স্টেটসম্যান পত্রিকার তথ্য ভিত্তিক সংবাদিকতার তারিফ করে কত কথাই না বলেছিলেন আপনারা। এই স্টেটসম্যান পত্রিকায় আমরা দেখেছি একটা পয়েন্ট থেকে আর একটা পয়েন্টে বৌবাজার থেকে এসপ্ল্যানেডে মিছিল পৌঁছাতে সময় লেগেছে সেটাও ঘড়ি ধরে লিখেছে কেন না দলের সংঘশক্তি ও প্রভাব কত বেশি সেটা দেখাতে এই ধরনের রিপোর্টিং হয়েছে। যখন মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের উপর দারুণ অত্যাচার হচ্ছে যখন বন্যা নেমে এল, স্টেটসম্যানের মতো কাগজ যারা দুর্দিনে ইমারজেন্সির সময় স্বাধীনতা ও গণতান্ত্রিক মূল্য বোধের পতাকা তুলে ধরেছিল আজকে সেই তারাই সব বুর্জোয়া হয়ে গেল। অভিযোগ করতে পারেন কাগজের বিরুদ্ধে। কিন্তু আমি জিজ্ঞাসা করি কটা কাগজ বিরোধী পক্ষের সদস্যদের বক্তৃতা যথাযথ গুরুত্ব দেয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বিনয়ের সঙ্গে জানাই খুব দুঃখের সঙ্গে ক্ষোভের সঙ্গে বলছি যে আমরা সুবিচার না পেয়েও সংবাদপত্রের বিরুদ্ধে কোনও অভিযোগ আনি নি। এই হাউসে দন্ডকারণ্যের উপর আলোচনা গত বছর হয়েছে। আমি আমার দলের পক্ষ থেকে মুলতুবি প্রস্তাব এনেছিলাম। মুখ্যমন্ত্রী সেদিন সঙ্গে সঙ্গে দাঁড়িয়ে উঠে বললেন না, এই উদ্বাস্তুদের সম্বন্ধে আলোচনার একটা দিন ঠিক করা হোক আলোচনা হবে। আলোচনার দিন স্থির হল, এই সভায় বামফ্রন্টের সদস্য কমল রায় একটা সরকারি প্রস্তাব নিয়ে এলেন প্রায় ৬ ঘণ্টা ধরে আলোচনা হল, বিতর্ক চলল। বিরোধী পক্ষ থেকে আমি সেই বিতর্কে অংশ গ্রহণ করেছিলাম অন্যান্য দলও অংশ গ্রহণ করেছিল। কাগজ খুলে দেখবেন সমস্ত কাগজে কিছু না কিছু বিধানসভার বিতর্কের রিপোর্ট বেরিয়েছিল। কিন্তু স্টেটসম্যান পত্রিকায় শুধু মুখ্যমন্ত্রীর নামটাই ফলাও করে ছাপা হল যেন তিনিই কেবল বক্তৃতা করেছিলেন তিনিই যেন সেদিন সেই সরকারি প্রস্তাবের উত্থাপক তিনিই সমর্থক। এমন কি কমলবাবুর নামটাও বেরোয় নি was it fair journalism,

fair reporting? কিন্তু তবুও আমরা তার বিরুদ্ধে কোনও অভিযোগ করি নি। কিন্তু আজ আমরা দেখছি বিরোধী পক্ষের কথা বেরোলেই উষ্মা প্রকাশ করা হয়, তারা বলে এগুলি হচ্ছে নাটক এগুলি অন্যায় বিরোধী দলের চক্রান্ত মদত দেওয়া। এইভাবে সংবাদপত্রকে ধমক দেওয়া হচ্ছে। গণতন্ত্রকে ধংস করে দেওয়ার পথ তৈরি হবে যদি এইভাবে নিয়মিত পত্রিকাগুলিকে "বুর্জোয়া" আ্যাখ্যা দিয়ে নামানো হয়। এ বিনিময় বন্ধ হোক। অথচ মুখ্যমন্ত্রী জ্যোতিবাসু কিছু আগে বলেছিলেন সাংবাদিকদের প্রশ্নের জবাবে আপনারা যেমন দেখবেন তেমন লিখবেন। আপনারা মার্কিন কিম্বা ইংল্যান্ডের সাংবাদিকদের দৃষ্টান্ত অনুসরণ করতে পারেন না? উনি কিন্তু চিনের সাংবাদিকদের কথা বলেন নি সমাজতান্ত্রিক দেশ সোভিয়েট রাশিয়ার সাংবাদিকদের দৃষ্টান্ত তুলে ধরেন নি। তাবত দুনিয়ার সাংবাদিকদের দৃষ্টান্ত তুলে ধরেন নি। ঐ বুর্জোয়া দেশের সাংবাদিকদের দৃষ্টান্তই তুলে ধরেছিলেন। ভুলে অসতর্ক মুহূর্তে তার মনের ভিতর থেকে বুলেটের মতো একটা সত্য বেরিয়ে গিয়েছিল। আজকে বুর্জোয়া বলে ওদের নিন্দা করছেন। এই বুর্জোয়া প্রেসই এক দিন অপনাদের সহায়সম্বল ছিল। তারা ছিল বলেই আজ রাজ্যের ক্ষমতা দখল করতে পেরেছেন। তখন এই বুর্জোয়া প্রেস সাংবাদিকতা নিষ্পাপ নির্দোষ বলে যদি গণ্য হয়ে থাকে আজকে ক্ষমতায় যাওয়ার সাথে সাথে কথাটা পাল্টে গেল কেন?

রাজনৈতিক পরিস্থিতি ক্রমশ ভয়াবহ হয়ে যাচ্ছে। স্ট্যাগনেটিং ইকনমি বলব না ফাস্ট ডিটিরিয়রেটিং ইকনমি যদি বলি কোনও ভুল হবে না। কি অবস্থা? যে গেঞ্জি শিল্পের বাংলার প্রাধান্য ছিল আজকে হোসিয়ারি ইন্ডাস্ট্রি স্মল ইন্ডাস্ট্রি বাংলার বাইরে চলে যাচ্ছে শ্রমিক ধর্মঘটের নামে আজকে তামিলনাড়ুর তিরুপতির গেঞ্জি সেখানে তৈরি হয়ে পশ্চিমবাংলায় আসছে বাংলার ছাপ দিয়ে বাংলায় নির্মিত বলে সেই গেঞ্জি বাজারে বিক্রি হচ্ছে। এইভাবে সমস্ত হোসিয়ারি ইন্ডাস্ট্রি ধংস হয়ে যাচ্ছে। এ ক্ষতি কার? গোটা রাজ্যের কর্মসংস্থানের ক্ষেত্র আরও সঙ্কুচিত হয়ে গেল। রাজ্যের রাজস্ব নষ্ট হল। এর নাম সমাজতন্ত্র? আমাদের প্রিন্টিং ইন্ডাস্ট্রি একটা বিরাট শিল্প এর একটা বিরাট সম্ভাবনা আছে তার বিরুদ্ধে এবার আন্দোলন চলছে। শ্রমিকরা তাদের ন্যায্য দাবির জন্য নিশ্চয় লড়বে, নিশ্চয় গণতান্ত্রিক পথে লড়বে, সরকার তাদের রক্ষা করবে। কিন্তু তার মানে কি ট্রেড ইউনিয়ন আন্দোলনের নামে এই কথা বলা হবে যে হাঁসের পেট চিরে সোনার ডিমগুলি বের করতে হবে? এত তাই হচ্ছে।

[2-50 — 3-00 P.M.]

আজকের খবরের কাগজটা খুলেই দেখুন—প্রিন্টিং ইন্ডাস্ট্রির ব্যাপারটা সেখানে বেরিয়েছে। দু'জন প্রিন্টার্সকে তাদের বাড়িতে ঘেরাও করে রাখা হয়েছে। ভিতরে এবং বাহিরে অন্য দলের লোকরা প্রেসে কাজ করতে চায় কিন্তু মার্কসবাদি কমিউনিস্ট পার্টির একটা বড় অংশ তাদের কাজে যোগ দিতে দেবে না। তাদের জীবন নিরাপদ নয়, আই জি সদিচ্ছা থাকলেও আপনাদের সদিচ্ছা থাকলেও জীবন বিপন্ন হয়ে পড়বে। ছোট মালিকদের বাড়িতে এই সব জুলুম হামলা হচ্ছে, কিন্তু জয় ইঞ্জিনিয়ারিং-এর মালিক চরত রামের বাড়িতে এই জিনিস করার ক্ষমতা আছে? তাদের কারখানার দরজার ঝাঁপ খোলার আপনাদের ক্ষমতা আছে? ৯ মাস ধরে তো ক্লোজার হয়ে পড়ে আছে। আজকে হাজার হাজার শ্রমিক না খেয়ে কাঁদছে। আপনাদের ক্ষমতা

আছে বিড়লার মতো মনোপলিস্ট, যারা এই রাজ্যের সম্পদ লুঠে নিয়ে অন্য রাজ্যে চলে যাচ্ছে, পুর্বাঞ্চলের অর্থনীতিকে যে একচেটিয়া পুঁজিপতিরা ধ্বংস করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার? অর্থমন্ত্রীর হুমকি কোথায় গেল? তিনি তো বড় বড় বৈপ্লবিক কথা বলেন তিনি বলেছিলেন যারা বড় বড় কলকারখানার মালিক, হাঙর, মনোপলিস্ট তাদের চোখের ঘুম কেড়ে নেবেন তাদের দিনের ঘুম, রাতের ঘুম কেড়ে নেবেন বলেছিলেন, কিন্তু কাড়তে পেরেছেন? কাদের ঘুম কেড়েছেন? সাধারণ মানুষের, জয় ইঞ্জিনিয়ারিং কারখানার শ্রমিকদের ঘুম কেড়েছেন, ঘুম কেড়েছেন ছোট ছোট এন্ট্রাপ্রেনিওরসদের। আর কাদের ঘুম কেড়েছেন? হোসিয়ারি শিল্পে যারা জড়িত, প্রিন্টিং ইন্ডাস্ট্রিতে যারা জড়িত, তাদের ঘুম কেড়ে নিয়েছেন, শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত শিক্ষকদের ঘুম কেড়ে নিয়েছেন, ছাত্র,গরিব কৃষক, বর্গাদারদের ঘুম কেড়ে নিয়েছেন, সর্ব শ্রেণীর মানুষ যারা কমিটেড নয় বিশেষ দলের ঝান্ডার তুলে যারা নেই—আপনারা এদের চোখের ঘুম কেড়ে নিয়েছেন। এই তো অবস্থা হয়েছে।

আজকে আপনারা বলছেন আমরা দেশকে অগ্রগতির পথে নিয়ে যাচ্ছি। আজকে চাকরির ক্ষেত্রে দেখুন—আমরা জানি বামফ্রন্ট সরকার যাদের নিয়ে গঠিত তার মধ্যে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি অন্যতম রাজনৈতিক দল এবং যেহেতু তারা রাজনৈতিক দল সেই হেতু গণতন্ত্র মানে পার্টি গভর্নমেন্ট Party Government may turn out to be in a sense partisan. I can even canceed that point, yet the administration must be nentral, fair and ensure Rule of law। আপনারা মুখে বার বার বলছেন that we are qualitatively different from former party governments. We are not following their examples. We are following some new principles and policies and values. কিন্তু মুখে বলবেন না, আমরা অতীতের সরকার থেকে একটু গুণগতভাবে পৃথক সরকার। কোয়ালিটেটিভলি উই আর ডিফারেন্ট। তাহলে আমি বলব সেটার প্রতিফলন আপনাদের আচরণে কোথায় হচ্ছে? আমি আপনাকে বলছি চাকরি যদি আপনাদের দলের ছেলেদেরও দেন তাতেও কোনও আপত্তি নেই, নিশ্চয় দিতে পারেন এবং দেবেন। কেন না তারা আপনদের দলের কর্মী, অনেক দিন ধরে ঝান্ডা বয়ে বেড়াচ্ছে, মারও খেয়েছে আর আপনাদের দলের ছেলে হলেও —তারাও তো আমাদেরই ভাই দেশেরই ছেলে। তারা যদি চাকরি পায় তাতে কোনও কিছু বলার নেই। তারা চাকরি পেলে নিশ্চয় একটা বন্ধ বড় দরজা খুলছে। অনেকে ভাবছেন এরা এসেছে এই দরজা খোলা থাকলে আমাদেরও একদিন ঢোকবার চেষ্টা হবে। একদিন অন্যদলের বেকার যুবক যুবতীদের যারা কোনও দলের নয় তাদেরও চাকুরি জুটবে। মুখে বলা হচ্ছে এক কথা যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়া কোনও শূন্যপদ নেওয়া হবে না, অথচ খবরের কাগজে বিজ্ঞাপন ছাড়াই চাকরি হয়ে যাচ্ছে। পশ্চিমবাংলার সমস্ত ট্রেড ইউনিয়ন নেতারা লেবার কাউন্সিলের কাছে একজোটে বসে দাবি করেছিলেন সিদ্ধার্থবাবুর সরকারের আমলে কমপালসারি নোটিফিকেশন ভেকেন্সিস অ্যাক্ট" কার্যকর করা হোক এবং সমস্ত কলকারখানায় চাকরি দেবার ব্যাপারে বিজ্ঞাপন দিতে হবে। খবরের কাগজে যাতে করে এই রাজ্যের বেকার যুবক যুবতীরা, কর্মক্ষম মানুষরা, টেকনোক্রাটসরা বিজ্ঞাপন দেখে চাকরির জন্য দরখাস্ত করতে পারেন। কিন্তু আজ পর্যন্ত তা হয় নি। এই সরকার গঠিত হবার পর আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে এই ব্যাপারটি নিয়ে কথা বলেছিলাম। তিনি আমাকে বলেছিলেন নিশ্চয় এটা হওয়া উচিত। এটা না করতে পারলে

আমরা কজনকে সরকারি চাকরি দেব? কিন্তু কোনও চেষ্টা হয়েছে এই গুরুত্বপূর্ণ সরকারি আইনটিকে কার্যকর ও বাধ্যতামূলক করতে? হয়নি। মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোনও প্রতিফলনও নেই।

বর্গা অপারেশনের নামে একটা হামলা চলেছে। বিভিন্ন রাজ্যে কি ডেভেলপমেন্ট হচ্ছে, আর আমাদের এখানে কি হচ্ছে—আমি একটি প্যারাগ্রাফের কথা বলছি। প্যারাগ্রাফ ১০-কি বলা হচ্ছে? Redistributive land reforms is the most effective measure for increasing employment and securing a degree of redistribution of income in a labour surplus agrarian economy. I am asking my esteemed friend, Shri Benoy Chowdhury who is a Marxist and who has considerable experience if this is really a cure of all our economic melady. Can he say that this statement is in keeping with the theory of marxism leninism ভারতবর্ষের মতো দেশ যেখানে রাশিয়া, চিনের মতো অবস্থা ছিল—যেখানে মানুষ জমির উপর নির্ভরশীল সেখানে যদি কিছু জমি ভাগ করে ৪/৫ বিঘা করে দিই তাহলে ৫ কোটি মানুষকে সরকার বাঁচাবেন—ল্যান্ড ডিস্ট্রিবিউশন নিশ্চয় করতে হবে। উত্তরপ্রদেশ, বিহার, মধ্যপ্রদেশ, পাঞ্জাব, অন্যান্য প্রদেশে বিরাট বিরাট ল্যান্ড আছে। কিন্তু পশ্চিমবাংলায় "ল্যান্ড ম্যান রেশিও এমন একটা স্যাচুরেশন পয়েন্টে এসে গেছে যে ল্যান্ড ডিস্ট্রিবিউশন সিস্টেম-এ আপনার মার্জিনাল বেনিফিট হবে। সত্য কথাটা স্বীকার করছেন না কেন? আপনারা হাসতে পারেন ওরা যে কোনও অর্থনৈতিক তত্ত্বের কথা শুনলেই হাসবেন, আর সাধারণ মানুষ, বুদ্ধিজীবী, তরুন যুবকদের বিভ্রান্ত করবেন যে মেকানাইজেশন হবে না, মডার্নাইজেশন হবে না। আপনাদের পাইয়ে দেবার রাজনীতি দিশহারা মানুষ বিভ্রান্ত হয়ে গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যা দিতে পিঠ ফিরিয়ে থাকতে প্রবৃত্ত হবেন। শুধু বঞ্চনার রাজনীতি নিয়ে খেলাচ্ছেন গ্রামাবাংলার মানুষকে আপনাদের রাজনীতি যে দেশের কত ক্ষতি সাধন করছে—ভবিষ্যতে মানুষ তা বুঝবে।

আর চিনদেশে নতুন সরকার আসার পর দেন জিয়াও পিং বলেছেন, চিরে ফোর মডার্নাইজেশনস আমরা নিয়েছি। মডার্নাইজেশন অব আর্মি modernisation of agriculture, modernisation of army education and modernisation of industry. মডার্নাইজেশন অব এগ্রিকালচার করতে হবে। প্রত্যেকটা মাঠকে দু' ফসলা/তিন ফসলা চাষের জমিতে রূপান্তরিত করুন। ৮.১০ পয়সা কেন আরও বেশি মজুরি দিতে চান দিন, তবে সেটা বাধ্যতামূলক করুন। কিন্তু আপনারা কি করছেন? আমি সন্দেশখালি এলাকায় ঘুরে এসেছি, সুন্দরবন এলাকায়, সেখানে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন যে একটা সভ্য দেশে কি জিনিস চলছে। সেখানে মানুষের জমিতে যখন ধান উঠছে তখন তাকে গিয়ে লোক্যাল সি পি আই (এম) কমিটির অফিসে ৮.১০ পয়সা করে জমা দিতে হবে। সেখানে কে মজুর হবে, কে জমিতে ধান কাটতে যাবে সি পি এম-এর লোক্যাল কমিটি তা ঠিক করে দেবে। আর তাদের নিজেদের দলের সি পি এম-এর যারা জমির মালিক মোটা মোটা জমির মালিক তাদের বেলাতে হচ্ছে ৪টা মজুরি। এসব স্যার, আমি নিজের চোখে দেখে এসেছি। আমি ওদের মতোন বসে থাকি না, আমি ঘুরি এবং ঘুরে ঘুরে এইসব জিনিস দেখে এসেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণ পড়ে মনে হচ্ছে, এই ত্রিভুবনে বিচার বলে কিছু নেই। এখানে মানুষকে না খাইয়ে মারা হবে। আন্তর্জাতিক শিশু বর্ষে হাজার হাজার শিশুকে পথ্য দেওয়া হবে না, ঔষধ দেওয়া হবে না, দুধ দেওয়া হবে না—না খাইয়ে তাদের মারা হবে। মরিচঝাঁপির অসহায় ভারতীয় নাগরিকগুলিকে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে মারা হবে, ঝাঁকে ঝাঁকে গুলি মেরে তাদের হত্যা করা হবে। কাশীপুরে গুলি চালিয়ে উদ্বাস্তুদের হত্যা করা হবে। সেখানে তারা বিচার পাবে না। সুতরাং আমরা যে রাজত্বে বাস করছি সেই ত্রিভুবনে জঙ্গলের আইন বিরাজ করছে, এখানে বিচার নেই। আমরা জানি, ভারতবর্ষের সব ধর্মের মানুষরাই বলেন মানুষের মধ্যে নারায়ণ বিরাজ করেন, মানুষই নারায়ণ। কিন্তু আমাদের এই পশ্চিমবাংলায় নারায়ণ অন্ধ, ঠাকুর অন্ধ, তার দৃষ্টি নেই, তিনি দেখছেন না। স্যার, এখানে শিবের যারা সঙ্গী তার উদ্যত দুটি শিং নিয়ে জোড়া শিং নিয়ে যত্রতত্র গুঁতিয়ে যাচ্ছে, কোনও বিচার সেখানে নেই, কোনও শাস্তি নেই। তারা কি চাইছেন? তারা চাইছেন, মরিচঝাঁপির মানুষগুলিকে এখান থেকে মেরে তাড়াও এবং অন্য আর এক জায়গায় গিয়ে তারা মরুক। আজকে আমি স্মরণ করিয়ে দিতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুকে যে, তিনি যখন বিরোধীদলের নেতা ছিলেন তখন এমন কি একটাও ঘটনা আছে যে গুলি চলেছিল অথচ তিনি বিচার বিভাগীয় তদন্ত দাবি করেন নি? একটা নজির অন্তত দেখান। যখনই গুলি চলেছে তখনই তিনি বলেছেন, বিচার বিভাগীয় তদন্ত চাই। আর ওদের রাজত্বে কাশীপুরে গুলি চলল সেখানে বিচার বিভাগীয় তদন্ত হবে না। বীরভূমে নকশালদের উপর অমানুষিক অত্যাচার হল বিচার বিভাগীয় তদন্ত হবে না। বাহাদুরপুর, ভগবানপুরে মানুষদের উপর অত্যাচার হল বিচার বিভাগীয় তদন্ত হবে না। বি ডি ও কে উলঙ্গ করা হল, তাকে মেরে হাসপাতালে পাঠিয়ে দেওয়া হল বিচার বিভাগীয় তদন্ত হবে না। মরিচঝাঁপির বিপুল সংখ্যক উদ্বাস্তু পুলিশের গুলিতে নিহত হল, ঘাস খেয়ে দিনের পর দিন কাটালো কিন্তু বিচার বিভাগীয় তদন্ত হবে না। তিনি বললেন, পুলিশ মরলে পুলিশের মামলার তদন্ত হবে। ঐ কাশীপুরে যে পুলিশটি মারা গেলেন তার পরিবারের প্রতি প্রত্যেকেরই সমবেদনা থাকবে, সরকার ১৫ হাজার টাকাও দিলেন। কিন্তু প্রশ্ন, পুলিশ মরলে পুলিশ পরিবারের ক্ষতি হয় আর উদ্বাস্তু মরলে কি উদ্বাস্তু পরিবারের ক্ষতি হয় না? পুলিশ মরলে তারজন্য ক্ষতিপূরণ দেওয়া যায় কিন্তু এখানে যে পুলিশের গুলিতে মরল তারজন্য কটা টাকা দিয়েছেন? স্যার, এদের অপরাধ এদের অর্থবল নেই, জ্ঞানবল নেই আজকে তাই তারা পড়ে পড়ে মার খাবে, বিচার পাবে না। সুতরাং মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে যা লিখেছেন তাতে পশ্চিমবাংলার প্রকৃত চিত্র আদৌ উদ্ঘাটিত হয়নি।

[3-00 — 3-10 P.M.]

তারপর ঐ বিরাট বন্যায় যে বিরাট ভয়াবহ তান্ডব হয়ে গেল, আজকে আপনারা বলছেন, কৃতিত্ব নিচ্ছেন এই বলে যে এতবড় একটা বন্যা হয়ে গেল কিন্তু জিনিসের দাম বাড়ল না। বাংলাদেশের মুক্তি যুদ্ধের সময়ে ওপার বাংলা থেকে কোটির মতো লোক যখন এই পশ্চিমবাংলায় এসে আশ্রয় নিয়েছিল তখন তো জিনিসের দাম বাড়েনি। কেন বাড়েনি? কারণ কেন্দ্রীয় খাদ্য ভান্ডার থেকে লক্ষ লক্ষ টন খাবার দেওয়া হয়েছিল। শরনার্থী যারা এসেছিলেন হিন্দু, মুসলমান, বৌদ্ধ, খ্রিস্টান ইত্যাদি ভায়েরা, বোনেরা, যারা এসেছিলেন তাদের

জন্য আলু, পেঁয়াজ, চাল ইত্যাদি ভাল খাবার দেওয়া হয়েছিল বলে জিনিসের দাম বাড়েনি। আজকে এই বন্যার জন্য কেন্দ্রীয় সরকার ফুড ফর ওয়ার্ক-এর নামে প্রচুর খাদ্য শস্য দিয়েছে সর্বাধিক খাদ্য শস্য গম-চাল দিয়েছে কেন্দ্রীয় জনতা সরকার এই রাজ্যের হাতে। কর্ডনিং উঠে গেছে, অন্তরাজ্য কর্ডনিং উঠে গেছে। প্রচুর খাদ্য এসেছে অন্যান্য রাজ্য থেকে। কাজেই চালের দাম কম, ধানের দাম কম। রেশন থেকে বাজারে গমের দাম কম? কিসের জন্য এটা হয়েছে? কারণ ফুড ফর ওয়ার্কে প্রত্যেকটি মানুষ ২ কেজি গম এবং এক টাকা পাচ্ছে এবং সি পি এম দলের এসে যারা কাজ নাও করেছেন তারাও একটা করে টাকা এবং ২ কেজি করে কম পাচ্ছে ঘরে বসে সপ্তাহের পর সপ্তাহ। সুতরাং খোলা বাজারে চালের উপর দানা শস্যের ওপর ক্রেতা সাধারণের কোনও চাপ নেই, কোনও প্রেসার নেই, তাই দাম বাড়বে কি করে? সমস্ত কৃতিত্বই কেন্দ্রের স্যার, আপনি দেখুন, এডিবল অয়েল যেটা ভোজ্য তেল, পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষে আমদানি করে কেন্দ্র এনেছে, এদের সরকার আনেনি, আজকে তেলের দাম পড়ে গেছে। চিনি যখন ডি-কন্ট্রোল হয়েছিল তখন কত ব্যাঙ্গ করেছিলেন আপনারা আপনাদের খাদ্য মন্ত্রী এবারে চিনির দাম কোথায় গিয়ে উঠেছে? দু' টাকা পঞ্চাশ, দু' টাকা ষাট পয়সায় বাজারে উৎকৃষ্ট মানের চিনি বিক্রয় হচ্ছে। আজকে সমস্ত পণ্যের দাম কেন্দ্র নিয়ন্ত্রণ করেছে, ইনফ্লেশন কে চেক করেছে। এটা কেন্দ্রের বিরাট কৃতিত্ব। এটাতে আপনাদের কৃতিত্বের কোনও কিছু নেই। অথচ আপনারা বার বার এ কৃতিত্ব দাবি করেছেন।

আমি আপনাকে খুব সংক্ষেপে বলতে পারি যে মরিচঝাঁপিতে আমাদের বিধানসভার ৭ জন সদস্য এবং আমিও গিয়েছিলাম এবং সেখানে বাংলার বিশিষ্ট সাংবাদিকরাও ছিলেন। তারা নিজেদের চোখে সব দেখে এসেছেন যে মানুষ কি অবর্ণনীয় দুর্গতির মধ্যে আছে। আমাদের অপরাধ হল যে আমরা বনের আইন ২৬ ধারা ভঙ্গ করেছি। আমরা বনের আইন ভঙ্গ করিনি, আমরা পশ্চিমবঙ্গ সরকারের জঙ্গলের আইন ভঙ্গ করেছি। পশ্চিমবাংলায় যে জঙ্গলের রাজত্ব চলছে, সেই জঙ্গলের রাজত্বের বিরুদ্ধে দাঁড়িয়েছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দেখেছি যে রাজ্যপালের ভাষণে রাজ্য সরকারি কর্মচারিদের সম্পর্কে কিছুই বলা হয়নি। ১৯৭৭ সালে তখনকার সিক্সথ ফিনান্স কমিশন এক শত দুই কোটি টাকা তৎকালীন সরকারকে দিয়েছিলেন রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘ ভাতা দেবার জন্য। আর আজকে সেভেন্থ ফিনান্স কমিশন-এর রিপোর্ট রাজ্য সরকারের কাছে যা এসেছে তাতে ২৩৮ কোটি টাকা সম্ভবত রাজ্য সরকার পেয়েছেন। কেন তাহলে রাজ্য সরকারি কর্মচারিদের কাছে সেই টাকার কথা বলা হচ্ছে না? বিধানসভাকে সে কথা কেন বলা হচ্ছে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে আমাদের এখানে পঞ্চায়েত রাজের কথা বলা হয়েছে। এই যে ত্রাণের জন্য টাকা এল, ১৫১ কোটির উপর টাকা কেন্দ্র দিল। গত বিধানসভায় দলিল পাঠ করে এ তথ্য প্রকাশ করেছিলাম ভারতবর্ষের কোনও রাজ্য সরকারকে অতীতে ভয়াবহ অবস্থার পরিপ্রেক্ষিতে এক সঙ্গে এত টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন মুখ্যমন্ত্রী বলতে পারেন? আমাদের প্রধানমন্ত্রী, তার ত্রাণ তহবিল থেকে ১৪ লক্ষ টাকা রাজ্য সরকারকে সাহায্যের জন্য দিয়েছেন। আমরা দেখেছি যে ৭।। কোটি টাকা কেন্দ্রীয় সরকার আউটরাইট গ্রান্টস অনুদান হিসাবে রাজ্য সরকারকে দিয়েছিলেন। আড়াই (২.৫০) কোটি টাকা হল হ্যান্ডলুম ইউনিভার্সদের জন্য, ২.৫০ কোটি

টাকা হল হ্যান্ডিক্রাফটসদের জন্য, ২ কোটি টাকা হল স্মল ইন্ডাস্ট্রিয়াল ইউনিটের জন্য, ২৫ লক্ষ টাকা হল সেরিকালচার-এর জন্য আপনি জানেন যে ১৯৭৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত যে টাকা খরচ হয়েছে এই খাতে ৭।। কোটি টাকার মধ্যে মাত্র ১৬ লক্ষ টাকা এটা হল ২.২ পারসেন্ট, এই তো পারফরম্যান্স।

শিল্পের ক্ষেত্রে কোনও অগ্রসর হয়েছে বলতে পারেন? হাওড়া জেলায় যান সেটা পশ্চিমবাংলার শিফিল্ড সেখানে হাজার হাজার লোক বেকার হয়ে পড়ছে, ডজন ডজন কারখানা বন্ধ হয়ে আছে। এর কারণ কি? না, দিনে ৪,৫,৬ ঘণ্টার করে লোড শেডিং। নদীয়া জেলার বিভিন্ন শহরে যান সেখানে দেখবেন যে ঘণ্টার পর ঘণ্টা লোডশেডিং হয়ে আছে। পশ্চিমবাংলার সর্বত্র এই একই জিনিস। সাঁওতালডিহিতে প্রত্যেকটি কর্মচারীর পিছনে একটা করে পুলিশ লাগিয়ে রাখা হয়েছে। সর্বত্র পুলিশের দাওয়াই দিয়ে আপনারা সমস্যার সমাধান করতে চাচ্ছেন। সর্ব ক্ষেত্রে দেখছি যে ভিন্নমতাবলম্বীকে স্তব্ধ করবার চেষ্টা করছেন। আমরা যেদিন বসিরহাট কোর্টে জামিনের দরখাস্ত নিয়ে মামলার শুনানি হচ্ছে তখন দেখি সি পি এম-র মিছিল আসছে কোর্ট প্রাঙ্গনে এবং তারা গুঁড়িয়ে দাও, ভেঙ্গে দাও, ইত্যাদি বলে জনতা পার্টির বিরুদ্ধে স্লোগান দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোর্টে তখন হিয়ারিং চলছে, আর এদিকে এই ধরনের স্লোগান চলছে। এর মানে কি? এই রকম তো অতীতে কোনও দিন হয়নি। সি পি এম-এর বহু নেতা কারাগারে বন্দি হয়েছেন, আবার জেল থেকে বেরিয়েছেন তারপর শোভাযাত্রা করেছেন, মিটিং করেছেন কিন্তু কোনও বিরোধী দল তার জন্য পাল্টা বিরোধিতা তো করেনি। কিন্তু ওরা আমাদের বিরোধিতা করবার জন্য গিয়েছিলেন, পায়ে পা বাধিয়ে ফেলে দেবার চেষ্টা করেছেন, মারামারি করবার জন্য তারা চেষ্টা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন গণতন্ত্র বিপন্ন ওরা তো ইঁদুরের গর্তে লুকিয়েছিলেন, একটাও সভা সমিতি করতে আসেননি, আর আজকে ওরা গণতন্ত্রের রক্ষক হয়ে দাঁড়িয়েছেন। তাদের একমাত্র চেষ্টা তারা দুটো মূল্যবোধকে ধ্বংস করতে চান। একটা হচ্ছে (১) ভ্যালু অব লিবার্টি কে ধ্বংস করা, যেটার সার কথা উইল অ্যান্ড নট ফোর্স ইজ দি বেসিস অব এভরি গভর্নমেন্ট, দ্বিতীয়টি হচ্ছে (২) ভ্যালু অব জাস্টিস, যেটার মূলত রাইট, নট মাইট ইজ দি বেসিস অব অল গভর্নমেন্ট অর সোসাইটি। আজকে কি দেখছি? আজকে দেখছি, গায়ের জোরই হল আসল, বলং বলং বাহু বলং। এই গায়ের জোর এবং বাহু বলেই তারা চলবেন, মাই পার্টি রাইট অর রং, মাই পার্টি ইজ ইনফলিবল, মাই পার্টি ক্যানট কমিট এনি রং, এই যে চেতনা, এই যে মনোভাব, থিয়োরি অব ডিভাইন রাইট অব দি পার্টির মতো, থিয়োরি অব ডিভাইন রাইট অব সি পি আই (এম)—এই তো দেশের অবস্থা।

মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলছেন যে আমরা জোর করে জমি দখল সমর্থন করি না, সরকারি আইনের মধ্যে যা আছে, সেই অনুসারে আমরা যাব। কিন্তু গ্রামে আমরা কি দেখেছি? গ্রামে দেখেছি গায়ের জোরে সমস্ত কিছু চলছে তাদের ফ্রন্ট থেকে বলা হল বর্গাদার এবং জমির মালিকদের লড়াইতে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি এবং বামফ্রন্ট সব সময়ই বর্গাদারদের পক্ষ নেবে। কিন্তু কি পদ্ধতি তে? তারা লাঠি বল্লম, তীর ধনুক নিয়ে জোর করে দখল নিচ্ছেন আইনের ভিত্তিতে নয়, শান্তিপূর্ণ পদ্ধতিতে নয়। গরিব প্রান্তিক চাষী, মধ্যবিত্ত চাষী ও প্রকৃত বর্গাদারদের সর্বনাশ করা হচ্ছে।

মরিচঝাঁপির অসহায় মানুষগুলোর কথা একবার চিন্তা করুন। মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, তাঁর মতো একজন দায়িত্বশীল ব্যক্তির মুখ দিয়ে এই কথা বেরোলো, তিনি ''স্থানীয়', ''অস্থানীয়'' এইভাবে ডিভিসন করলেন, তিনি বললেন যে ''আগে স্থানীয় বাসিন্দাদের বিষয় চিন্তা করতে হবে।'' আপনারা বিশ্বের শ্রমিকদের ঐক্য চাইছেন, আপনাদের নেতারা মাঝে মাঝে আমাদের স্মরণ করিয়ে দেন, ভারতবর্ষ হচ্ছে একটা দেশ, এখানে বাংলার কথা বলাটা ঠিক নয়। কিন্তু আজকে আপনারা এইভাবে ডিভিসন আনবার চেষ্টা করছেন ওখানকার স্থানীয় বাসিন্দা এবং অসহায় উদ্বাস্তুদের মধ্যে। এই নোংরা জঘন্য রাজনীতি জ্যোতিবাবু আপনারা বন্ধ করুন। আজকে আমি অভিনন্দন জানাব সেই প্রদীপ বিশ্বাস মহাশয়কে, আর এস পি-র মাননীয় সমর্থক, তিনি যেভাবে ঐ সব অসহায় নিরন্ন, নিরাশ্রয় মানুষদের বাঁচাবার জন্য খাদ্য সরবরাহ করার চেষ্টা করছেন, তাদের বাঁচাবার চেষ্টা করছেন, তাঁর এই সহানুভূতির কথা এই অসহায় মানুষগুলো ভুলবে না।

রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ দিলেন, এটা তার নিজের ভাষণ নয় বর্তমান সরকারের ভাষণ। সরকারের বক্তব্য সরকারি লেখক কলম দিয়ে রাজ্যপালের ভাষণ লিখলেন সেইটাই পরিষদীয় রীতি রাজ্যপাল সাংবিধানিক রীতি অনুযায়ী সেইটাই পড়েছেন এবং পড়ে থাকেন। কলমকে দিয়ে যা লেখানো হয়েছে সেটাই লিখেছে। আমি আপনার মাধ্যমে প্রখ্যাত কবি সুকান্তের কয়েকটি লাইন আপনার সামনে পড়ে শোনাচ্ছি।

''কলম তুমি বারংবার
আনত করে ক্লান্ত ঘাড়, লিখেছো কত স্বপ্ন,
পুরানো দিনের কথা,
সাহিত্যের দাসত্বের ক্ষুধিত বশ্যতা,
ভগ্ন নিব, রুগ্ন দেহ, জলের মতো কালি,
কলম তুমি নিরপরাধ, তবু গালাগালি
খেয়েছো কত, সহেছ লেখকদের ঘৃণা,
কলম তুমি চেষ্টা কর খাড়া হয়ে
দাঁড়াতে পার কি না।''

আমরা আশা করি সুকান্ত-র এই প্রত্যাশা কোনওদিন ব্যর্থ হবে না, কলম যেন মাথা খাড়া করে দাঁড়ায়। রাজ্যপালের লেখা ভাষণই পাঠ করেছেন তার কোনও ত্রুটি নেই। কলমেরও কোনও দোষ নেই। কলম নিশ্চয় খাড়া হয়ে দাঁড়াবে। শুধু সংবাদপত্রে নয়, বুদ্ধিজীবী কলম উদ্যোগী হোক। লেখকরা মানুষের দুঃখের কথা, আমাদের ডেস্টিটিউশনের কথা, আমাদের পভার্টির কথা, দারিদ্রের কথা, বঞ্চনার কথা, নিপীড়নের কথা লিখুন, সাংবাদিকরা লিখুন সমস্ত দেশের দুর্গত মানুষদের কথা। নিঃশঙ্কচিত্তে নির্দ্বিধায় জোরালো লেখনী লিখে যাক।

[3-10 — 3-20 P.M.]

আপনি জানেন কলম তরবারির চেয়েও বেশি শক্তিশালী পেন ইজ মাইটার দ্যান সোর্ড, যে তরবারি দিয়ে শাসন করা যায় সেই তরবারিই একদিন শেষ করে দেয়, যারা হিংসার

রক্তচক্ষু দেখিয়ে মানুষকে ভয় দেখান সেই হিংসাই একদিন তাদেরই সর্বনাশ ডেকে আনে। বিধাতার অভিশাপের চেয়েও ক্ষুধার্ত বঞ্চিত মানুষের দীর্ঘশ্বাস আরও মারাত্মক। এই সরকার যেভাবে আমাদের দেশের অগণিত মানুষের বিরুদ্ধে অত্যাচার চালাচ্ছেন তার প্রতিকার বিরোধীপক্ষ থেকে আমরা দাবি করছি। কৃষিপণ্যের দাম প্রতিদিনই পড়ে যাচ্ছে, চাষী মার খাচ্ছে, আলুর দাম প্রতিদিন পড়ে যাচ্ছে। চটকল ধর্মঘটের আজ ৪৩ দিন চলছে, শ্রমমন্ত্রী এ বিষয়ে আজই প্রশ্নোত্তরের সময় পাশ কাটিয়ে উত্তর দিয়ে গেলেন। পাটের দাম ৮০ টাকা থেকে ৫০ টাকায় পড়ে গেল। বাংলার কৃষক যে মারা যাচ্ছে সেদিকে দেখার কোনও প্রয়োজন নেই। চটকলের ধর্মঘট মেটাবার কোনও চেষ্টাই তারা করলেন না। সর্বত্র আমরা দেখছি দলবাজি হিংসার চোখরাঙানি কিন্তু আপনারা জেনে রাখুন আমাদের শক্তি যত ক্ষুদ্রই হোক আমরা আমাদের প্রতিবাদ এর বিরুদ্ধে জানাবই এবং দেশের মানুষের কাছে গিয়ে তার প্রতিকার চাইব। আমরা যখন গ্রেপ্তার হয়ে বসিরহাটে ছিলাম তখন খবরের কাগজ থেকে দেখলাম আমাদের পক্ষ থেকে হরিপদবাবু ও শ্রী জন্মেজয় ওঝা এখানে বলেছিলেন ১২৪ জন মানুষ মরিচঝাঁপিতে নিখোঁজ। এবং ৩০ জনের লাস পাওয়া গেছে। এই যে ভয়াবহ বন্যা হয়ে গেল তাতে আমরা বিরোধী পক্ষ থেকে বলেছি বহু লোক মারা গেছে। সি পি এমের অধ্যাপক সদস্য কাল থেকে স্টেটসম্যান কাগজের প্রতিনিধিকে বললেন যে হাজার হাজার মানুষ বন্যায় মেদিনীপুর ভেসে গেছে। স্টেটসম্যান লিখলেন থাউজেন্ড ফিয়ার ডেড, কিন্তু মুখ্যমন্ত্রী বললেন এসব আপনারা কোথা থেকে পেলেন? ভক্তিবাবু বলেছেন বীরভূমে ৮০০ লোক মারা গেছেন, মুখ্যমন্ত্রী তবুও বললেন মাত্র কয়েকজন লোক মারা গেছেন এবং আপনারা লিস্ট দিন মানুষ কোথায় মারা গেল? এই দায়িত্ব নাকি আমাদের বার করার। মুখ্যমন্ত্রী বার বার বলেছেন কংগ্রেসি রাজত্বে ১১০০ জন তাদের কর্মী নাকি খুন হয়েছে। কিন্তু মুখ্যমন্ত্রী কি তার নামের তালিকা এখানে দিয়েছেন? বরানগরে যেসব নকশাল খুন হল তার নামের তালিকা বার করে আপনারা বিচার করুন কারা এই সব করেছেন। মরিচঝাঁপিতে পুলিশের নির্মম গুলি চালাল অনেক লোকের মৃত্যু হয়েছে একথা বললেই মুখ্যমন্ত্রী বলছেন সব ঝুটা হ্যায় যারা মরেছে তাদের নাম বাবার নাম ঠিকানা দিন যাচাই করব এসব তথ্য সরবরাহের দায়িত্ব তো মুখ্যমন্ত্রী ও তার দপ্তরের, তিনি যখন কোনও নাম, ঠিকানা মৃত্যুর তারিখ না দিয়েও বলেন তাদের দলের নাকি ১১০০ কর্মী খুন হয়েছে তখন যেকথা ধ্রুব সত্য দল সবটাকে মেনে নিতে হবে।

আপনারা পুলিশকে আই এ এসদের ডবলিউ বি সি এস দের হাত করবার চেষ্টা করছেন। কিন্তু পশ্চিমবঙ্গে যা হয়নি ৩০০ জন ডবলিউ বি সি এস অফিসার অ্যাডিশনাল চিফ সেক্রেটারি ঘরের সামনে বিক্ষোভ করলেন, মন্ত্রীদের গাড়ির ড্রাইভাররা মিটিং করে রাজ্যপালের কাছে গিয়েছিলেন তাতে মুখ্যমন্ত্রী তাদের বললেন রাজ্যপালের কাছে না গিয়ে আমার কাছে এল না কেন? আমাদের রাজ্যপালের সঙ্গে আমরা দেখা করেছি, রাজভবন গিয়ে আমরা তাকে বলেছি যে আপনি বিভিন্ন জেলা ঘুরে ঘুরে দেখুন মানুষের সমস্যা। কংগ্রেসি আমলে স্থায়ী গভর্নর শ্রী শঙ্কর মুখার্জি বিভিন্ন খরাক্লিষ্ট অঞ্চল ঘুরে ছিলেন। আপনি একজন গান্ধীবাদী হিসাবে বন্যা এলাকা ঘুরে দেখছেন না কেন? এর জন্য সেদিন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থবাবু উষ্মা প্রকাশ করেছিলেন। আমি তাঁকে বলেছিলাম শ্রীমতী পদ্মজা নাইডু ঘুরে দেখেছিলেন বিভিন্ন জেলার অবস্থা। অতএব আপনি কেন রাজ্যপাল রূপে একা এই দুর্গত

মানুষদের দেখার জন্য সাংবাদিকদের নিয়ে যাচ্ছেন না? আপনি সাংবাদিকদের ডাকুন বিশেষ করে স্টেটসম্যান, আনন্দবাজার, বসুমতী, যুগান্তর, পি টি আই, ইউ এন আই ইত্যাদি সমস্ত সংবাদ প্রতিষ্ঠানের সাংবাদিকদের নিয়ে যান।

মরিচঝাঁপি থেকে আসার পর আমরা রাজ্যপালকে বলেছি সেখানে একটা জায়গায় কয়েকটা বাড়িতে আগুন লাগানো হয়েছে এবং সেখানকার নেতা সতীশ মন্ডল ও আর একজনকে হত্যা করবার চক্রান্ত চলছে, আপনি তাদের বাঁচান। আপনি রেডক্রসের প্রেসিডেন্ট হিসাবে সেখানে খাবার পাঠান, আন্তর্জাতিক সেবা প্রতিষ্ঠান রেড ক্রস এবং ভারত সেবাশ্রম সংঘকে বলুন তারা সেখানকার শিশু দুর্গত মানুষদের খাদ্য দুধ ওষুধ সরবরাহ করে বাঁচান। এটা রাজনৈতিক সমস্যা নয়, মানবতার সমস্যা। তিনি ধৈর্য সহকারে আমাদের কথা শুনেছেন কিন্তু তিনি কি বলেছেন সেকথা বলতে চাইনা। একটা দেশের নাগরিক সে খাবার, পানীয় জল পাবেন না এ জিনিস হতে পারে না। আমি শেষ করবার আগে মার্কসবাদি সি পি এমের এক অংশের কাছে জিজ্ঞাসা করছি আপনারা কি চান (গোলমাল)

আপনারা কি চান মরিচঝাঁপির ১৯ বর্গমাইল জায়গায় যে মানুষগুলো বাস করছে সেখানে যে শিশুগুলির হাসি-কান্না আছে, যে যুবতীর স্বপ্ন আছে, যে গৃহিনীর ব্যবস্থা রয়েছে, যে বৃদ্ধের বিশ্রাম রয়েছে, জোয়ানদের কর্মব্যস্ততা রয়েছে তাদের সেইসবই চিরকালের জন্য স্তব্ধ হয়ে যাক? আপনারা কি চান সেখানে আজও যে বাতিগুলি টিমটিম করে জ্বলছে সেগুলি বন্ধ হয়ে যাক? আপনারা কি চান পুলিশ এবং আপনাদের ঠ্যাংগাড়ে বাহিনী এই হাজার হাজার মানুষগুলো যে চালার নিচে আছে তা আগুন দিয়ে জ্বালিয়ে পুড়িয়ে দেবে এবং সেখানকার সেই বাড়িগুলোয় মাকড়সারা বিনা প্রতিরোধে জাল বুনে চলবে, সেখানে সাপ ব্যাঘ্রের বাসস্থান হোক। আমি জানতে চাই আপনারা আগে ব্যাঘ্রের জীবনকে অগ্রাধিকার দেবেন না মানুষের জীবনকে অগ্রাধিকার দেবেন? আমরা চাই হিংসার হাত থেকে তাদের বাঁচাতে হবে, আপনাদের রক্তচক্ষুর হাত থেকে বাঁচাতে হবে। সেখানে যেসব নারীদের উপর নির্যাতন ও অত্যাচার হয়েছে ভারতীয় মহিলা সমিতির দ্বারা রাজ্যপাল নিজে এর তদন্ত করান। আমরা চাই সেখানকার অভুক্ত মানুষগুলোকে খাবার দেওয়া হোক। (গোলমাল)

[3-20 — 3-55 P.M (including adjournment)]

**(শ্রী গোপাল বসু ঃ তাদের দন্ডকারণ্যে যেতে বলুন না।)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রবীন সদস্য শ্রদ্ধেয় গোপাল বাবু যে প্রশ্ন করলেন তার জবাব আমি আগে বলেছি, আজ বলছি যারা উস্কানি দিয়ে এই লক্ষাধিক মানুষকে পশ্চিমবঙ্গের টেনে এনেছিলেন পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুন যে তারা যেন তদন্ত করে বলেন কে বা কারা তাদের উস্কানি দিয়ে এখানে এনেছে। আগে এই তদন্ত হোক। তদন্ত হোক আপনাদের দল গতকাল কি বলে এসেছে , আর এখন কি বলছেন যারা উস্কানি দিয়ে তাদের এখানে এনেছে এ দায়িত্ব তাদের, আমরা উস্কানি দিইনি। আমি বলতে চাই কারও বাড়িতে যদি কুকুর বিড়াল এসে পড়ে তাহলে সে সেই কুকুর বিড়ালকে এভাবে অত্যাচার করে মেরে তাড়ায় না। তারা যদি মনে করেন মরিচঝাঁপির উদ্বাস্তুদের সি পি এমের

ঠেংগাড়ে বাহিনী দিয়ে, পশ্চিমবঙ্গের উদ্ধত পুলিশ বাহিনী দিয়ে এখান থেকে মেরে তাড়াবেন, তাহলে আমি বলে যাচ্ছি পারবেন না, পারবেন না। সি পি এম-র নেতা সমর মুখার্জি, আপনাদের মন্ত্রী সভার কয়েকজন বন্ধু তাদের উস্কানি দিয়ে এখানে এনেছেন। তারাই বলেছেন পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের সুন্দরবনে বসাতে হবে। তারা তখন বাধা দিয়েছেন দন্ডক পরিকল্পনাকে স্বর্গীয় ডাঃ বিধানচন্দ্র রায়, প্রফুল্লচন্দ্র সেনের পরিকল্পনা আন্দামান নিকোবরে বাঙালির পুনর্বাসন যাতে না হয় তার জন্য বাধা দেওয়ার একটা সুবর্ণ সুযোগ বাঙালিরা হারিয়েছে। আপনারাই অসহায় ছিন্নমূল উদ্বাস্তুদের রাজনীতি খেলায় মাঠের ফুটবল দলে ব্যবহার করেছেন। দেশের মানুষ এসব কথা ভোলেনি।

(তুমুল হট্টগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চারিধারে আজ মানুষের ক্রন্দন, লক্ষ লক্ষ বেকার যুবকদের ক্রন্দন, গরিব কৃষকদের ক্রন্দন, গরিব মজুরদের ক্রন্দন, অসহায় উদ্বাস্তুদের ক্রন্দন, শ্রমিকদের ক্রন্দন, লক্ষ লক্ষ অসহায় বেকারদের ক্রন্দন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কবি সুকান্তর কবিতা দিয়ে শুরু করেছিলাম, আমি বিশ্বকবি রবীন্দ্রনাথের কবিতা দিয়ে শেষ করছি—

"ওরে তুই উঠ আজি, আগুন লেগেছে কোথা
কার শঙ্খে উঠিয়াছে বাজি
জাগাতে জগৎ জনে
কোথা হতে ধ্বনিছে ক্রন্দনে শূন্যতল
কোনও অন্ধকার মাঝে জর্জর বন্ধনে
স্ফীতকায় অপমান অনাথিনী মাগিছে সহায়
অক্ষমের বক্ষ হতে রক্ত শুঁষি করিতেছে পান
লক্ষ মুখ দিয়া
বেদনারে করিতেছে পরিহাস স্বার্থোদ্ধত অবিচার।"

(At this stage the House was adjourned till 3-55 P.M.)

[3-55 — 4-05 P.M.] (After adjournment)

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ অর্থাৎ সরকারের ভাষণ দেখে সত্যিই আনন্দ লাগল। অত্যন্ত নিপুণভাবে স্নো, পাউডার, ক্রিম মুখে মাখিয়ে একখানি চিত্র তুলে ধরবার চেষ্টা করা হয়েছে যাতে সকলেই মুগ্ধ হয়। কিন্তু এর কোনটা বিশ্বাস করব এবং কোনটা করব না সেটা আমি বুঝতে পারছিনা। স্যার, আমার মনে আছে এই হাউসে যখন পঞ্চায়েত বিল নিয়ে আলোচনা হচ্ছিল তখন পঞ্চায়েত মন্ত্রী দেবব্রতবাবু কে বলা হয়েছিল আপনি যে সমস্ত নোটিফিকেশন পাবলিশ করেছেন সে সম্বন্ধে মানুষ তাদের বক্তব্য রাখার সুযোগ পায়নি। এই সম্পর্কে একটা মামলা হয়েছিল এবং সেই মামলার আগে তিনি হাউসে একটা বক্তব্য রেখেছিলেন। স্যার, আপনাকে আমি দেখাচ্ছি রিপোর্ট ইন ক্যালকাটা

উইকলি নোটস এ কে এম হাসানুজ্জামান ভার্সাস ডি বন্দ্যোপাধ্যায়, প্যাসেজ হল ৮২৬ পাতায়। এখানে বলা হচ্ছে, "The authority also under sub section (4) of section 24 indicated that it would consider such objections. Before I deal with this aspect of the matter I should indicate that in the affidavit in reply certain copies of the proceedings of the West Bengal Legislative Assembly have been annexed, wherein on the 5th May, 1978 regarding the complaint about non-placement of the rules before the House, the Honourable Minister is alleged to have stated under the Genarel Clause Act 1989, when any draft publication is made, objections and suggestions are required to be considered by the State Government. This is Statutory obligatory duty of the State Government. Accordingly, objections and suggestions which were received after the draft publication were invariably considered by the State Government, কিন্তু সরকারি কৌশলী কলকাতা হাইকোর্টে গিয়ে বললেন তিনি হাউসে অসত্য বলেছেন, জজ সাহেব এই প্রসঙ্গে জবাব দিচ্ছেন, No evidence was produced before me that any objections or suggestions after the draft notifications had been published were in fact received by the State Government or had in fact been considered by the State Government. I am however not concerned with the validity of the statement made on the floor of the House. If the petitioners have any grievances in respect of the same the petitioners must seek redress elsewhere.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য ভোলা সেনের বক্তব্যের মধ্য দিয়ে আমরা জানতে পারলাম যে হাইকোর্ট একটা ডিসিসন দিয়েছে এবং তাতে দেখছি আমাদের পঞ্চায়েত মন্ত্রী হাউসকে ডেলিবারেটলি মিসলিড করেছেন এবং অসত্য ভাষণ দিয়েছেন। আই ওয়ান্ট টু ব্রিং এ প্রিভিলেজ মোশন এগেনস্ট দ্যাট মেম্বার ইফ ইউ পার্মিট।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি করে বিশ্বাস করব অন্যদের। আমরা দেখেছি এই বন্যার সুযোগ নিয়ে রাজনীতির খেলা খেলেছেন স্বয়ং মুখ্যমন্ত্রী এবং তাঁর সঙ্গে সুর গেয়েছিলেন আমাদের অর্থমন্ত্রী। তিনি বললেন দারুণ ক্ষতি হয়েছে, টাকা চাই, টাকা চাই, টাকা চাই—অন্তত্পক্ষে ৩০০/সাড়ে তিনশ কোটি টাকা চাই মানুষদের বাঁচাবার জন্য। কিন্তু খোঁজ নিয়ে জানবেন ১৬০-১৭০ কোটি টাকার বেশি আজ পর্যন্ত খরচ করতে পারেননি এবং হিসাব চাইলে বলেন যে হিসাব আবার কিসের। আমি গ্রামে গিয়ে গিয়ে দেখেছি কাউকে দেওয়া হয়েছে চারশ কাউকে দেওয়া হয়েছে একশ আবার অনেককে দেওয়াও হয়নি। একটা গ্রামে হয়তো চারশ লোক আছে তার মধ্যে ৪০ জনকে হয়তো ১৫০-২০০ টাকা দেওয়া হল, আর ৬০ জনকে হয়তো ১০০ টাকা করে দিয়ে আর বাদবাকি কাউকে দেওয়া হলনা। এই হচ্ছে আমাদের ন্যায্য ধর্ম। (নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আমি জানতে চাই এই পদ্ধতি চলবে কিনা। যে কোনও বক্তা বক্তৃতা দিতে উঠলে গভর্নমেন্ট বেঞ্চ থেকে এই রকম বসে বসে রিমার্ক দেওয়া হয় তাহলে হাউস

চলবে কি করে? এখানে তাদের হুইপ আছে আমি জানতে চাই। ওখানে তিনজন বসে বসে রিমার্ক করছেন। আপনাদের মধ্যে কেউ যদি বলতে চান তাহলে আমাকে বলুন আমি আপনাকে সময় দেব। তা না, ওখানে তিনজন বসে বসে রিমার্ক করছেন। এইভাবে হাউস চলতে পারে না।

**শ্রী ভোলানাথ সেন :** অধ্যক্ষ মহাশয়, এখানে ফুড ফর ওয়ার্ক প্রোগ্রাম নেওয়া হল। এই ফুড ফর ওয়ার্কে বলা হল যে যাদের ফুড দেওয়া হবে তাদের দিয়ে কিছু কাজ করিয়ে নেওয়া হবে। কোথায় দেখবেনা যে তারা কাজ করছে। বন্যার ব্যাপারে বলছেন যে এত কাজ হয়েছে কিন্তু এই যে এক লক্ষ লোকের উপর বেকারভাতা দেওয়া হচ্ছে তাদের এই কাজে নেওয়া হল না। নেবেন কেন, তাদের নিলে তো হিসাব দিতে হবে। তাদের না নিয়ে সেই কাজ দেওয়া হল কাদের? না, কো-অর্ডিনেশন কমিটিকে এই কো-অর্ডিনেশন কমিটির লোক তার অফিসের কাজ করবেন আবার পঞ্চায়েতেরও কাজ করবেন। এখানে বলা হচ্ছে যে পঞ্চায়েত দিয়ে আমাদের দেশের কাজ করবেন। যে পঞ্চায়েত কংগ্রেস আছে সেখানে হবে না, যে পঞ্চায়েতে সি পি এম আছে সেখানে হবে, আর যেখানে অন্য দলের বেশি, এমন কি যদি তা শরিক দলও হয় সেখানে হবে না। এই চলছে, আর শুধু বলছেন টাকা চাই, টাকা চাই। এর জন্য আবার বলছেন যে কেন্দ্র ও রাজ্যের সম্পর্কে নেমে যাচ্ছে। কিন্তু একটা এনকোয়ারি আজ পর্যন্ত হল না কেন বন্যা হল। কি করে বিশ্বাস করব, কাকে বিশ্বাস করব বুঝতে পারি না। এই যে স্পিচ এই যে গভর্নার্স অ্যাড্রেস তার প্যারাগ্রাফ ৩২তে বলা হয়েছে On the basis of an interim report of the pay Commission set up last year, my Government has sanctioned interim dearness allowance ranging from Rs. 25.00 to Rs. 60,00 per month to different categories of employees with effect from April. 1, 1978. In submission to the Seventh Finance Commission as also to the National Development Council, my Government have indicated that the financial requirements arising from the decision to equalise the pay and allowances of the State Government employees and other related categories of employees with those of Central Government employees should be met in full by the Government of India. বলা হল বরাদ্দ ২৩৮ কোটি টাকা। সেভেন্থ ফিনান্স কমিশনের যে গ্রান্ট সেটা অ্যাকসেপটেড হয়েছে এবং সেম রেটেই হয়েছে। আর মিনিমাম ওয়েজেস যদি ডি গ্রুপের দেওয়া হয় তাহলে ৬ কোটি টাকা বৎসরে।

[4-05 — 4-15 P.M.]

এখন যদি সেম রেট অফ পে মিনিমাম ওয়েজ ডি ক্যাটিগরিকে দিতে হয় তাহলে ৯ কোটি টাকা খরচ হবে এবং মিউনিসিপ্যালিটিকে নিলে সব মিলিয়ে দাঁড়াবে ৩৮ কোটি টাকা এবং এরা টাকা পাচ্ছেন প্রায় ৪৩ কোটি টাকা বছরে। কিন্তু দুঃখের বিষয় কোনও কথা এ সম্পর্কে নেই। কাজেই ওই পাউডার, স্নো এবং ক্রিম ছাড়া আর কি বিশ্বাস করব। তারপর, আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু তো কারুর কথা বিশ্বাস করেন না। কাশীপুরে ১৫ রাউন্ড গুলি হল অথচ মুখ্যমন্ত্রী বললেন কেউ হতাহত হয়নি। অথচ সেদিনেই ওই একই কাগজে

বেরিয়েছিল একটি মৃতদেহকে আমি নিজে হাতে করে পুলিশের হাতে দিয়েছি। এতেই আপনারা প্রমাণ পাচ্ছেন কেউ হতাহত হয়েছে কিনা। জ্যোতিবাবু বলেছেন আমরা চাই গণতন্ত্র। কিন্তু আমরা দেখলাম একটার পর একটা মিউনিসিপ্যালিটি চলে গেল। এরপরও এরা বলছেন অমরা গণতন্ত্রের পূজা করি। সেকেন্ডারি বোর্ড অব এডুকেশনে অ্যাডমিনিস্ট্রেটর বসল যেকথা ক্যাবিনেট পর্যন্ত জানতে পারল না। এই হচ্ছে এদের গণতন্ত্র। তারপর, শিক্ষার ক্ষেত্রে এরা কি করেছেন দেখুন। গ্রামের মানুষরা তাদের ছেলেমেয়েদের শিক্ষার জন্য গ্রামে স্কুল তৈরি করছে অথচ সেই ম্যানেজিং কমিটি ভেঙ্গে দেওয়া হল। সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসল এবং কোনও রকম ইলেকশন হল না, এই হচ্ছে এদের গণতন্ত্র। হেডমাস্টার চলে গেল এবং ১৯৭২ সাল থেকে রেট্রোস্পেকটিভ এফেক্ট দিয়ে বলা হল, তুমি আর হেডমাস্টার নও। এবারে আসি বিশ্ববিদ্যালয় প্রসঙ্গে। বিরাট অধ্যাপক শম্ভুবাবু নাকি ছাত্রদের ভবিষ্যত নিয়ে চিন্তা করেন তাই তিনি বিশ্ববিদ্যালয়কে ডিপার্টমেন্ট করেছেন। আমি দেখছি তিনি অধ্যাপনা ভুলে গেছেন। তিনি বলেছেন যাদের রেজাল্ট পাবলিশড হয়নি তারাই অন্যায় করেছে, অথচ যারা মারামারি করল বা পরে গিয়ে মারল তাদের তিনি কিছু বললেন না। যাদের ফল বের হয়নি তারা নাকি অন্যায় করেছে এই হচ্ছে তাঁর বক্তব্য। কিন্তু তিনি তো বলতে পারছেন না কবে ফল বেরুবে। আমাদের দেশে লক্ষ লক্ষ শিক্ষিত যুবক রয়েছে, প্রায় ১৮ লক্ষের উপর শিক্ষিত যুবক রয়েছে, সেই ছেলেরা পরীক্ষা দিয়েছে অথচ তিনি বলতে পারছেন না তাদের পরীক্ষার ফল কবে বেরুবে। তিনি চরম অপদার্থতার পরিচয় দিয়েছেন। তার নিজের ছেলের যদি পরীক্ষার ফল না বেরুত তাহলে তিনি কি ভাবতেন না যে, বিশ্ববিদ্যালয় অপদার্থ? আজকে এরা কাউন্সিল করলেন এবং তাদের বলে দিলেন যা হয়েছে সেই রেজাল্ট বার করে দাও। তাদের ছেলেদের বোধহয় রেজাল্ট বেরিয়ে গেছে এবং তারা চাকুরি পেয়ে যাবে। কিন্তু এই যে হাজার হাজার ছেলে পড়ে রইল তাদের পরীক্ষার রেজাল্ট কবে বেরুবে তা তিনি বলতে পারছেন না। আমি দেখছি তিনি জানেন না কি করে ইউনিভার্সিটি চালাতে হয়। ভুল করে এখানে এসেছেন, ক্ষমতার লোভে এখানে এসেছেন এবং সেইজন্য এইভাবে সব চালাচ্ছেন। আমরা দেখছি ইউনিভার্সিটিতে ভাইস চ্যান্সেলর পার্মান্যান্ট নেই, সিনিয়র অফিসার্স পার্মান্যান্ট নেই, কন্ট্রোলার পার্মান্যান্ট নেই, মিউনিসিপ্যালিটিকে নিয়ে নেওয়া হল, এবং সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসল এবং ইলেকশনের নাম গন্ধ নেই। অর্থাৎ একের পর এক সমস্তই চলে গেল। তারপর মরিচঝাঁপিতে ওই একই জিনিস হচ্ছে। কাশীবাবু বলেছিলেন আপনারা একটা জুডিসিয়াল এনকোয়ারি করুন। কিন্তু তা হল না।

কিন্তু শা কমিশন পেছন পেছন চলেছে, একটা কমিশন শেষ হয়ে গেছে, নতুন করে আর একটা কমিশন-এর প্রতিশ্রুতি দেওয়া হল, কারণ এই খবর জানতে না পারলে দারুণ কষ্ট। কিন্তু কাশীপুরে মানুষের কি হল সেটা বাংলাদেশের মানুষকে জানতে দেওয়া হবে না। মরিচঝাঁপিতে কেন মানুষ মরল, অন্যায় কথা বলে লোকে? রাধিকাবাবু কোথায় থাকতেন, রিফিউজি কলোনিতে এসেছেন, পৈতৃক সম্পত্তি নাই, প্রশান্ত শূর রিফিউজি কলোনিতে বাড়ি করেছেন, নিজে বাড়ি করেছেন, তার উপর তিনখানা ফ্ল্যাট নিয়েছেন। **(সরকারি পক্ষের বেঞ্চ থেকে জনৈক্য সদস্য এ সব বাজে কথা)** হ্যাঁ, এসব বললে বাজে কথাই হবে। এত লোক খুন হচ্ছে, তাতে কি? জ্যোতি বসুর পৈতৃক বাড়ি আছে, রাধিকাবাবু ব্যবস্থা করেছেন, প্রশান্ত

বাবু ব্যবস্থা করেছেন, বাড়ি করেছেন, এদের তো আছে কিন্তু ওদের কিছু নাই, সুতরাং গেট আউট, আমার বাড়ি আছে সুতরাং আমি থাকব, আমার পয়সা আছে অতএব আমি বাড়ি করে থাকব, তোমাদের পয়সা নাই, তোমরা বেরিয়ে যাও, সর্বহারাদের বড় দরদি কিনা? তাদের খাবারের বদলে গুলি দেবেন, আর নিজেরা বাড়ি করে থাকব, বাড়ি ভাড়া দিয়ে ম্যাক্সিমাম ভাড়া আদায় করে নেব। এরাই সর্বহারাদের খাবার বন্ধ করে দিতে চাইছিলেন, হাই কোর্টের অর্ডার না হলে বন্ধ হয়ে যেত। শিশু সন্তানের কি অবস্থা আমি নিজে কাশীপুরে গিয়েছি না খেতে পেয়ে মাটির তলায় পড়ে আছে, কুকুরে টানাটানি করছে। এসব বলাতে ও পক্ষ থেকে হো হো আওয়াজ তুলছে, দরিদ্রের সঙ্গে ওদের সম্পর্ক নাই, ওদের উদ্দেশ্য দরিদ্রদের নিয়ে শুধু রাজনীতি করার। জিজ্ঞাসা করি জ্যোতি বসু একদিনের জন্যও কি মরিচঝাঁপিতে গিয়েছেন? মানুষগুলি কি করে বেঁচে আছে সেটা কি দেখেছেন? যখন ফ্লাড এল তখন কেউ আসেননি দেখতে, কত বিরাট কাজ কি করে যাবেন? আসেননি অব কোর্স মানুষের ভয়ে, পাঁচ দিন সেখানে তারাই বাঁচিয়েছেন, তখন ওরা কোথায় ছিলেন, জ্যোতিবাবু কোথায় গিয়েছিলেন? ফ্ল্যাড যখন নেমে এল তখন জেলা শহরগুলিতে পাবলিসিটি দেওয়ার জন্য হেলিকপ্টারে করে গেছেন, এই তো ওদের কাজ। এই কাজ সিনেমা আর্টিস্টরা করে দেখেছি, জ্যোতি বসু যাদের সঙ্গে ছবি তুলেছেন, বোম্বেতে ছবি তুলেছেন, কলকাতায় ছবি তুলেছেন। তাহলে জনতা সরকারের সঙ্গে জ্যোতিবাবুর সরকারের কি তফাত রইল? এরা তো সর্বহারাদের সরকার। দরিদ্র মানুষদের জন্য কি করলেন? এবার শিশুবর্ষে দারুণ খরচ হল। আপনারা জানেন যে টাকা ছিল কারেন্ট ইয়ারে এই বাবদ, সেই টাকা ফেরত যাচ্ছে। ইউনিভার্সিটি গ্রান্ট কমিশনের টাকা ফেরত যাচ্ছে। সি এম ডি এ একটাও নতুন কাজ দেখলাম না। আমরা যে জিনিস বাধা দিয়েছিলাম, সেই জিনিসে তারা রাজি হয়েছেন। এক কোটি টাকার উপর রাস্তার জন্য খরচা হবে, শের শার আমল থেকে এই রাস্তা হয়ে আসছে, তারজন্য ওয়ারল্ড টেন্ডার করতে হবে। আমাদের দেশের রাস্তা করার জন্য ওয়ারল্ড টেন্ডার কল করতে হবে, আমেরিকা আসুক, আমেরিকার ভক্ত কিনা। আপত্তি নাই কিন্তু

**(সরকারি পক্ষ থেকে জনৈক সদস্য ঃ এতো আপনাদের সময় থেকেই হয়ে এসেছে।)**

[4-15 — 4-25 P.M.]

না, আমরা করিনি, ফাইল দেখবেন। বস্তির রেটস্ অ্যান্ড ট্যাক্সেস বাড়াতে হবে, সেন্ট্রালাইজড ট্যাক্সেশন করতে হবে, আমার একার মতে হবে না, মোর এফিসিয়েন্টস, সেন্ট্রালাইজড সিস্টেমে ট্যাক্সেশন করতে হবে। আমার সালটা মনে নাই, ১৯৮০ কিম্বা ১৯৮২তে বস্তির ট্যাক্স বাড়িয়ে দেবেন। প্রতিজ্ঞা করে এসেছেন যে আপনারা বস্তির ট্যাক্স বাড়িয়ে দেবেন কারণ আপনারা সর্বহারাদের নেতা কিনা। আপনারা রিফিউজিদের নিয়ে আসেন আবার তাদের উপর গুলি চালান। যে কোনও কারণে তারা এখানে এসেছে আপনারা অন্যায় করেছেন তাদের এনে। আজকে তারা কোনও টাকা পয়সা চাচ্ছে না তবুও তাদের উপর চলবে গুলি। হাজার হাজার পুলিশ রেখে কত টাকা খরচ হচ্ছে? কারণ আপনারা সর্বহারাদের নেতা কিনা। পুলিশ লেলিয়ে দিয়ে তাদের নৌকা ভেঙ্গে দেওয়া হচ্ছে তারা যেসব লোহার জিনিস তৈরি করছে সেগুলি নষ্ট করে দেওয়া হচ্ছে তারা মাছ ধরে সস্তায় বিক্রি করছে তাদের সেগুলি

সব বন্ধ করে দিলেন। অথচ আপনারা কমিশন করবেন না। কোনও খুনি আসামী কি চায় যে বিচার হোক, কোনও মিথ্যাবাদী কি চায় যে বিচার হোক। কখনও চায় না। আপনারা বিভিন্ন স্কুল থেকে এক এক করে সব হেড মাস্টারদের তাড়ালেন এক এক করে সব প্রিন্সিপ্যাল তাড়ালেন। তার জন্য কেস হল এবং সেখানে উকিলের পিছনে বহু টাকা খরচ হচ্ছে, কেস হচ্ছে, হেরে যাচ্ছেন। শেষ পর্যন্ত সুপ্রিম কোর্টে গিয়ে তিনটি কৌশলী লাগিয়েও আপনারা হেরে গেলেন। বলছে তোমাদের সরকার কি করছে আমরা জানি না। একটা স্কুলে কি কখনও দুটো হেড মাস্টার হয় একটা স্টেটে কি দুটি চিফ মিনিস্টার। তারপর আপনারা বললেন সমস্ত এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হবে, ঠিক আছে। কিন্তু প্রশ্ন করি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সব লোক নিয়োগ করছেন? সমাজ কল্যাণ দপ্তর, এক্সাইজ ডিপার্টমেন্ট পৌর দপ্তর এই সমস্ত জায়গাতে বাইরে থেকে লোক আসে নি? অফ কোর্স এসেছে। আবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ১০ জন লোক পাঠানো হল সেখানে আপনাদের কমিটি আছে আপনাদের লোককে খুঁজে খুঁজে সেখান থেকে নিয়োগ করছেন। পুলিশ নিয়ে রাজনীতি চলছে। মেদিনীপুরে যখন ধান লুঠ করতে গিয়ে দুজন সি পি এম গুন্ডাকে পুলিশ অ্যাটাক করল এবং তারা পুলিশের গুলিতে মারা গেল। তখন একজিকিউটিভ অর্ডার হল কোনও এনকোয়ারি হল না সেখানকার ও সি, সি আই ট্রান্সফার হতে চলেছে। কারণ এই পুলিশ দিয়ে চলবে না। গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ডেপুটেশনে যে রয়েছে তাকে বের করে আনা হল এনে তাকে সেখানে বসিয়ে দেওয়া হল। আপনারা পুলিশ নিয়ে রাজনীতি করছেন। দরিদ্র মানুষদের নিয়ে আপনারা রাজনীতি করছেন। যে সব জমি আগে গরিব মানুষদের ডিস্ট্রিবিউট করা হয়েছে দু' তিন বিঘা করে দেওয়া হয়েছে। এখন সেই দরিদ্র মানুষদের সরিয়ে দিয়ে আবার আর এক জনকে দেওয়া হল। ৫৬ হাজার সি পি এম গ্রামে আপনারা কোথা থেকে পেলেন। হোল বেঙ্গলে টোটাল আপনারা হচ্ছেন ৩৬ হাজার। তাহলে গ্রামে ৫৬ হাজার কোথা থেকে পেলেন। কারণ জোতদার তারমধ্যে রয়েছে। জোতদারদের জমির ব্যাপারে কোনও অসুবিধা নেই। আমি এক এক করে দেখিয়ে দিতে পারি গরিব মানুষদের দু' বিঘা করে জমি দেওয়া হয়েছে তাদেরও জমি কেড়ে নেওয়া হয়েছে। সি পি এম দাঁড়িয়ে থেকে এই কাজ করেছে।

আজকে আপনারা দেখুন যে হাসপাতালগুলি নেওয়া হয়েছে—শুনলাম ১০/১৫/২০টি হাসপাতাল স্থাপন হয়েছে। এতদিন মাকড়সার জাল ছিল, এবার দরজা খোলা হচ্ছে। আপনারা হাসপাতালে যান ওষুধ পাবেন না, ডাক্তার পাবেন না, অপারেশনের বন্দোবস্ত নেই, খাবারের বন্দোবস্ত নেই, এবং এই কথা মন্ত্রী নিজেও জানেন। এরপর আমি আইন শৃঙ্খলার প্রশ্নে আসছি। সব চেয়ে বড় মজার কথা হল এই, আপনারা সকলেই জানেন গ্রামে দুটি দল থাকলে এবং সি পি এম বড়বাবু হলে ফরোওয়ার্ড ব্লক মার খাবে। কুচবিহার থেকে আমার কাছে চিঠি এসেছে। সেখানে কাজে বাধা দিয়েছে যেহেতু সে ফরোওয়ার্ড ব্লকের লোক। ওরা তো গরিব মানুষের ভাল চান তাহলে আজকে কেন কলকারখানা বন্ধ হয়ে আছে, হরতাল বা লক্ আউট কেন হয়ে আছে? [illegible]দের এই অবস্থা কেন? আমরা চুপ করে বসে আছি, কিছু করব না? আমরা খালি কোয়েশ্চেনের অ্যানসার এমনভাবে দেব যাতে করে কেউ কোনও দিন না বলতে পারে আমি বড় লোকের বিরোধী এই তো মন্ত্রী এখানে আমি সব শুনে গেলাম। একবারও শুনলাম না বড় লোকের বিরোধী। একই প্রশ্ন আমি তিনবার

করেছিলাম মালিক পক্ষ বলছেন লেবারদের ইনডিসিপ্লিন্ড অ্যান্ড আনরিজিনেবল ডিমান্ড আপনি এই ব্যাপারে কি করছেন? তিনি বলছেন দেখা যাচ্ছে এটা কনসিলিয়েশন হবে। এটা তো আর আদালত নয় যে কনটেম্পটে ফেলে দেব—আপনারা এখানে আছেন শুধু খালি চেঁচাবার জন্য যে আমরা তোমাদের সঙ্গে আছি, বাঁচাব। আপনাদের যাই কিছু বলা হবে অমনি হাত তুলতে হবে। ওরা যখন বলবেন হাত তোল, অমনি হাত তুলতে হবে, আর না হয় প্রমোদ দাশগুপ্ত বলবেন বেরিয়ে যাও। প্রমোদ দাশগুপ্ত পুরোপুরি বাহিরে থেকে এসেছেন। রাধিকাবাবুরা একের পর এক মরিচঝাঁপি সম্বন্ধে বলে যেতে পারেন। কিন্তু যেই প্রমোদবাবু বললেন মরিচঝাঁপির ব্যাপার হয়ে গেল অমনি সব চেঞ্জ হয়ে গেল, কেন না ভোটের ব্যাপার আছে তো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার আইন শৃঙ্খলার ব্যাপারে আসছি। এটা দি লেস সেড দি বেটার সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি দেওয়া হল। ভাল কথা নিয়ম করেছেন, নিশ্চয় করবেন। কিন্তু আমরা জানতে চাই মিঃ জাস্টিস কে এল রায় অব হাই কোর্ট কেন তাঁকে খুন করা হয়েছিল? Do you want independent judiciary? Do you want it or do you want independence of Mr. Halim alone? Do you want to support the goondas or do you want on independent judiciary ; Mr. Justice K. L. Roy was murdered. He was one of finest man. রাজনীতি কোন রাজনীতির জন্য তাঁকে খুন করা হয়েছে সেটা আমাদের একবার বলুন। জিনিসপত্রের দাম বেড়ে চলেছে। এই শীতকালেও জিনিসপত্র তরিতরকারির দাম এবারে একদম কমল না। বরং ৩০ পয়সা নুন ৭০ পয়সা হয়েছে। আপনি রেশন দোকানে নুন পাবেন না। রেপসিড অয়েল রেশন দোকানে মাঝে মাঝে পাওয়া যায়, আবার মাঝে মাঝে পাওয়া যায় না। আপনারা তার জন্য অনেক সজাগ আছেন। আমি জানি অনেক লোক সজাগ থাকে, কিন্তু চোখে কিছু দেখে না। আপনারা সজাগ হয়ে আছেন অথচ কোনও কিছু স্টেপ নিচ্ছেন না কেন সেটা আমি বুঝতে পারছি না। আমরা জানি আইন শৃঙ্খলার কি দারুণ অবনতি হয়েছে। সেদিন অনিলবাবু নিজেই বলেছেন আইন শৃঙ্খলার অবনতি হয়েছে, কংগ্রেস রেজিমেও লেখা হত। কিন্তু কোন সময় লেখা হত না? যখন ইমার্জেন্সি হয়েছিল তখন লেখা হত না।

[4-25 — 4-35 P.M.]

তার আগে লেখা হত, কেউ বাধা দিয়েছিল? না, তখনও এইরকম সি পি এম-এর রাজত্ব ছিল? সব খালি এখনই লেখা হচ্ছে। খুন করা, পুলিশকে উলঙ্গ করে মারা, কারুর বাড়িতে আগুন জ্বালিয়ে দেওয়া, অফিসারদের উপর অত্যাচার করা, অপমান করা ছাড়া আর কিছুই আপনারা করতে পারছেন না। এত অপদার্থতা, এত অসত্যতা আর কোনওদিন পশ্চিমবঙ্গে ছিলনা। আজকের কাগজেই আছে ছেলেদের স্কুলের বই, তার দাম বেড়ে গেল কিন্তু তাতে এদের কিছু যায় আসে না। যারা সঙ্কটে পড়ল তারা তো আর হালিম সাহেবের মতো পয়সাওয়ালা লোক নয় যে চিৎকার করার ফেসিলিটি আছে কাজেই এতে হালিম সাহেবদের কিছু যায় আসে না। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব, মানবতার খাতিরে, গণতন্ত্রের যুগে যে আহ্বান জানানো হয়েছে সেখানে বাংলাদেশের মানুষরা জানতে চায় তাদের মুখ খোলার আগে যে সত্যিকারের কি ঘটনা মরিচঝাঁপিতে বা কাশীপুরে ঘটেছিল। কেন তাদের জানতে দেবেন না? কি কারণে তাদের জানতে দেবেন না? অন্যায় করেছেন?

গণতন্ত্রের যুগে যদি অন্যায় করে থাকেন তাহলে সেটা জনসাধারণকে বলবেন, জনসাধারণ বিচার করে রায় দেবেন। কাজেই এখানে এনকোয়ারি কমিশন কেন হবে না সেটা আপনাদের বলতে হবে, সমস্ত কিছু মানুষকে শোনাতে হবে এই দাবি আমি জানাচ্ছি। তারপর এই যে কলকাতা শহরে প্রত্যেকদিন হাজার পাঁচেক করে লোক ঢুকছে তাদের কি আটকাতে পারছেন? তাদের কি গুলি করতে পারছেন? না তা আপনারা পারছেন না। হালিম সাহেবের পূর্ব পুরুষরা কোথা থেকে এসেছেন? আটকাতে পেরেছেন তাদের? গুলি করতে পেরেছেন তাদের? তারপর স্যার, আজকে এই স্পিচে হাউসিং সম্বন্ধে একটি কথাও নেই। একটিও বাড়ি হবে কিনা জানা নেই। মনে হচ্ছে সমস্ত দপ্তর যেন বন্ধ হয়ে গিয়েছে। সেখানে যেসব পরিকল্পনার কথা বলা হয়েছে সেগুলিও পুরানো পরিকল্পনা, একটিও নতুন নয়। তবে দেখলাম অনেক স্নো, অনেক ক্রীম, অনেক পাউডার মাখিয়ে এই স্পিচকে আপনারা সাজাবার চেষ্টা করেছেন, সেজন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি কিন্তু আপনাদের বক্তব্যকে আমি গ্রহণ করতে পারলাম না।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীভোলানাথ সেন মহাশয় বক্তৃতাকালে আমার সম্পর্কে [*] ভাষণ দিয়েছেন, আমি তাই হাউসের সামনে পারসোনাল এক্সপ্লানেশন দিতে চাই।

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উনি 'মিথ্যা' এই শব্দটি ব্যবহার করেছেন, এটা আন-পার্লামেন্টারি, এটাকে এক্সপাঞ্জ করা হোক।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আই এক্সপাঞ্জ দি ওয়ার্ড 'মিথ্যা'।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, উনি হাউসে যে শব্দটি ব্যবহার করেছেন সেটা উনি বলতে পারেন না। এটা আনপার্লামেন্টারি—

**মিঃ স্পিকার ঃ** আমি তো এক্সপাঞ্জের অর্ডার দিয়েই দিয়েছি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** স্যার, শ্রী ভোলানাথ সেন মহাশয় অসত্য ভাষণ দিয়েছেন সেজন্য আমি পারসোনাল এক্সপ্লানেশন দিতে চাই। শ্রী ভোলানাথ সেন মহাশয় বলেছেন, আমার নাকি বাড়ি আছে বেলঘরিয়াতে, বড় বাড়ি আছে এবং তা থাকা সত্ত্বেও.......

**শ্রী ভোলানাথ সেন ঃ** কলোনিতে আপনার বাড়ি আছে।

---

Note * Expunged as ordered by the chair.

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমার বাড়ি আছে তা সত্ত্বেও আমি অন্য জায়গাতে আছি। আমি আপনার মাধ্যমে স্যার, হাউসকে জানাতে চাই যে বেলঘরিয়াতে আমার ১।। কাঠা জমি আছে একটা কলোনিতে। সেখানে আমার কোনও ঘর নেই। আগে একটা ছিটে বেড়া এবং টিনের চালের ঘর ছিল, ১৯৭২ সালে আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের সময় শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে এবং শ্রী ভোলা সেন মহাশয়ের প্রত্যক্ষ নেতৃত্বে যে আধা ফ্যাসিস্ট সন্ত্রাস পশ্চিমবঙ্গে ওঁরা চালু করেছিলেন তারই ফলে আমাকে ওখান থেকে চলে আসতে হয়েছিল। তারপর অত্যন্ত অসুবিধা পড়ে আমাকে ছিটে বেড়ার ঘরটি বিক্রি করে দিতে হয়েছে। স্যার, এটা আপনি অনুসন্ধান করে দেখতে পারেন। উনি হাউসে যে বিবৃতি দিয়েছেন তা অসত্য। আপনি অনুসন্ধান করে দেখবেন যে বিবৃতি উনি দিয়েছেন হাউসে তা অসত্য।

**Dr Zainal Abedin :** Sir, I rise on a point of Privilege.

(Noise)

We are deeply obliged to you. You have given a structure on the members of the Government side not to interrupt the Opposition members. আপনার কাছে নিবেদন করতে চাই যে বিরোধী পক্ষের এটা রাইট এই হাউসে বক্তব্য রাখা। কিন্তু এঁরা যা করছেন, দে আর নট উইথ দেয়ার লিমিটস। এরা যদি ব্রুট ফোর্স নিয়েও এই ভাবে বাধা দেয়, এই রকম অভদ্র ব্যবহার যদি করে তাহলে এর উত্তর আমরা দেব। এরা কি মনে করেন? আপনি এদের সতর্ক করে দেবেন তা না হলে এর জবাব আমরা এই হাউসেই দেব।

(গোলমাল)

[4-35 — 4-45 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় ভারতীয় সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুসারে ৭ই ফেব্রুয়ারি ১৯৭৯ সালে যে ভাষণ এই সভায় দিয়েছেন সেই ভাষণ সম্পর্কে আমি কিছু বক্তব্য রাখতে চাই। প্রথম যে ৩৬ দফা কর্মসূচি দিয়ে জনগণের কাছ থেকে আশীর্বাদ নিয়ে সরকার গঠন করেছেন এবং এই শাসন চালাচ্ছেন, রাজ্যপালের ভাষণের মধ্যে এই প্রতিশ্রুত ৩৬ দফা কর্মসূচির কোনও দফারই প্রতিফলন দেখছি না। এটা হতাশাব্যঞ্জক একটা কাগজের লিফলেট ছাড়া আর কিছুই নয়। কাজেই এই ভাষণ সম্পর্কে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সেটা সমর্থন করতে পারি না। এই ভাষণের মধ্যে ৩৬টি অনুচ্ছেদ আছে। প্রতিটি অনুচ্ছেদ সম্পর্কে আলোচনা করার সময় আমার নেই। আমি কয়েকটি সম্পর্কে আমার বক্তব্য রাখছি। প্রথমে ৩নং অনুচ্ছেদে যেখানে রাজ্যপাল মহোদয় উল্লাস ভাবে বলেছেন, এই দেশে যে ভয়াবহ বন্যা এবং প্রাকৃতিক দুর্যোগ এসেছে তার মোকাবিলা করেছে আমার সরকার। দুর্গতদের ত্রাণ সাহায্য দিয়ে এবং নানা রকম মেটিরিয়াল দিয়ে তাদের পাশে এসে দাঁড়িয়েছে। কিন্তু কি দেখা যায় আসলে? মুর্শিদাবাদ জেলার অনেক জায়গায় আমি গেছি এবং সেখানে দেখেছি যে অঞ্চলে বন্যা হয়েছে সেখানে ৩/৪ দিন ধরে সংযোগ রক্ষা করা যায়নি। সেখানে কোনও খাবার পাঠানো যায়নি,

ত্রিপল ইত্যাদি কোনও জিনিস দিতে পারা যায় নি। সেই সমস্ত অঞ্চলের বামফ্রন্ট সরকারের অনেক এম এল এ আছে, তাদের সঙ্গে আমি কথা বলেছিলাম। তারা এই ব্যাপারে বিব্রত বোধ করেছিলেন এবং তাদের অসহায় হতে হয়েছিল। তারা বলেছিলেন যে আমরা কলকাতায় যোগাযোগ করার চেষ্টা করেছি কিন্তু পারছি না। লোকে অনাহারে আছে, ভেজা কাপড়ে আছেন। অনবরত বৃষ্টি হচ্ছে তার মধ্যে দাঁড়িয়ে তারা ভিজছে, সরকারের সঙ্গে কোনও যোগাযোগ করা যাচ্ছে না। অথচ রাজ্যপাল মহোদয়, তার ভাষণে বলছেন যে আমার সরকার বীরত্বের সঙ্গে বন্যার মোকাবিলা করেছেন এবং পর্যাপ্ত পরিমাণে খয়রাতি সাহায্য পাঠিয়েছেন। কিন্তু দেখলাম তারা কিছুই পায়নি। আমি একটা ঘটনার কথা বলি, বহরমপুর থেকে খাগড়া স্টেশনের একটা রেল গাড়ি তখন চালু হয়েছে। সেই গাড়িতে জেলা শাসক মহাশয় ছিলেন, বহরমপুর স্টেশনে দেখলাম, গাড়ি আটক করেছে হাজার হাজার বন্যার্ত লোকেরা, যারা স্টেশনে এসে আশ্রয় নিয়েছিল। তারা বলছে সপ্তাহ কাল ধরে আমরা কোনও খাবার পাচ্ছি না, কোনও সরকারি লোক রিলিফ দেওয়ার জন্য আসছে না, ফ্রন্টের কোনও নেতা আসছে না। তখন সেই জেলা শাসক তাদের প্রতি সহানুভূতি পরবশ হয়ে প্রতিশ্রুতি দেন এবং করজোড়ে নিবেদন করেন যে আমি ব্যবস্থা করছি আপনারা একটু ধৈর্য ধরুন। তখনকার মতো তারা অবশ্য সন্তুষ্ট হলেও কিন্তু কোনও সাহায্য সেখানে পৌঁছয়নি। তারা তখন বলল, ১৯৭১ সালে তো বন্যা হয়েছিল, তখন তো আমরা পর্যাপ্ত সাহায্য পেয়েছিলাম, ১৯৭২ সালেও বন্যা হয়েছিল, সেই সময়েও আমরা পর্যাপ্ত সাহায্য পেয়েছিলাম। কিন্তু এখন মাত্র মাথা পিছু দু' কেজি করে গম দেওয়া হচ্ছে, তখন আমরা পাঁচ সাত কেজি করে গম পেয়েছি। অনেক সময় সেই গম সঞ্চয় করে আমরা বিক্রি করে দিয়েছি এবং সেই পয়সায় অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিস কিনেছি। এই সরকার কিছু দিতে পারছে না, আমরা যদি জানতাম যে বন্যার্তদের ব্যাপারে এই সরকার এত নিস্পৃহ থাকবে তাহলে আমরা কোনও মতেই এই সরকারকে ভোট দিতাম না, ভোট দিয়ে আমরা ভুল করেছি। চার নং অনুচ্ছেদে গ্রাম পঞ্চায়েতের ইলেকশন সম্পর্কে বলা হয়েছে খুব গর্ব করে। বলা হয়েছে, ১৫ বছর হয়ে গেল পঞ্চায়েত ইলেকশন হল না, আমরা পঞ্চায়েত নির্বাচন করে দেশের জনগণের হাতে ক্ষমতা তুলে দিয়েছি। গ্রাম পঞ্চায়েতের সদস্যরা তাদের যে যার নিজের নিজের এলাকার যে সমস্ত সমস্যা আছে, সেই সমস্ত সমস্যার মোকাবিলা করবে। আপনারা যদি গ্রামে যান তাহলে দেখবেন যেখানে সি পি এম প্রধান আছেন, সি পি এম সদস্য সংখ্যা বেশি, সেখানে অন্য দলের যারা সদস্য আছেন, তাদের সঙ্গে জিজ্ঞাসাবাদ পর্যন্ত করছে না, তাদের বলা হচ্ছে, তোমাদের মিটিং-এ আসার দরকার নেই, আমরা তোমাদের নেব না, পশ্চিমবঙ্গ সরকার এখন আমাদের, আমরা গ্রাম পঞ্চায়েতে আছি আমরা যা ইচ্ছা তাই করব। আমরা জি আর, টি আর, নিজেরাই বিলি করব, দীর্ঘদিন আমরা বঞ্চিত আছি, আমরা কিছু নেব, কিছু বিলোবো, কিছু পার্টি ফান্ডে যাবে, তোমাদের আমরা গ্রাহ্য করি না। আমি একটা ঘটনার কথা এখানে উল্লেখ করছি, মুর্শিদাবাদ জেলার হরিপর পাড়া গ্রামে ঘটনা, সেখানে কয়েকজন গ্রামের ছেলে ডিলারের কাছ থেকে দু' তিন মণ গম নিয়ে মাথায় করে যাচ্ছিল। রাস্তায় কয়েকজন মানুষ এই রকম মাথায় করে এত গম নিয়ে যেতে দেখে জিজ্ঞাসা করল, তোমরা এত গম কোথায় নিয়ে যাচ্ছ? কি ভাই এত গম তোমরা কোথা থেকে পেলে? ওরা বলল যে আমরা ডিলারের কাছ থেকে ৪৫ টাকা মণ দরে গম কিনে নিয়ে যাচ্ছি? ডিলারকে জিজ্ঞাসা করা

হল, তুমি গম কিনে বিক্রি করবে? তখন ডিলার বলল, ঐ সব অন্য ব্যাপার আছে, মেম্বাররা কোটা রেখেছে, বেশি ধরাধরি কর না। সেই গম নিয়ে তারপর বি ডি ও অফিসে যাওয়া হয়। বি ডি ও বললেন এই রকম দলাদলি করলে কি করে হবে? বি ডি ও সাহস করে কিছু বলতে পারছেন না, তিনি অসহায় বোধ করছেন। গ্রামের লোক ভাবছে, এ কি অরাজক অবস্থা চলছে? এই রকম অরাজক অবস্থা তো আগে দেখি নি? ভোট দিয়ে কি ভুলই না করেছি। সাত নং অনুচ্ছেদে শিক্ষা সম্পর্কে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে ১২০০ স্কুল করা হবে। ১৯৭৭ সালে প্রথম যখন এই সরকার এল তখনও বলা হয়েছিল ১২০০ স্কুল করা হবে, এখনও শুনছি ঐ একই কথা এবং আমার মনে হয় ১৯৮২ সালেও তারা এই কথা বলবেন, তারপর তো আর এই সরকার থাকবে না। সুতরাং এই সংখ্যাটা বাস্তবে রূপায়িত হবে না, কাগজে কলমেই থাকবে। এই সরকার এবং এই সরকারের শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছিলেন যে শিক্ষা ক্ষেত্রে যে অরাজকতা আছে সেই অরাজকতা তারা দূর করবেন। কিন্তু কি দেখছি? অরাজকতা দিনের পর দিন আরও বাড়ছে। আপনারা জানেন অনেক স্কুলের ম্যানেজিং কমিটি ভেঙ্গে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর বসানো হয়েছে, অনেক স্কুলে দুজন করে হেড মাস্টার পর্যন্ত বসানো হয়েছে। এই সরকার তো অনেকগুলো স্কুল অধিগ্রহণ করলেন, কিন্তু তাদের দুর্নীতি কি বন্ধ করতে পেরেছেন, পারেননি। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এখনও পর্যন্ত ডেভেলপমেন্ট অফিসার নিয়োগ করতে পারেন নি। ইউ জি সি থেকে টাকা আসছে, তা খরচ করতে না পারার জন্য ফেরত চলে যাচ্ছে। এই অবস্থায় যদি পশ্চিমবঙ্গ পাঁচ বছর চলে, আপনারা হয়তো পাঁচ বছর গায়ের জোরে চালাবেন, কারণ আপনাদের বিপুল সংখ্যাধিক্য আছে, পশ্চিমবঙ্গের অবস্থা শোচনীয় হয়ে দাঁড়াবে। আপনারা যে যার কনস্টিটিউয়েন্সিতে যান সেখানকার লোক বলবে, তাদের মনোভাব এমন হয়ে গেছে, তারা বলেছেন যে সরকার চাকরি দিতে পারে না, যে সরকার টিউবওয়েল বসাতে পারে না, যে সরকার বন্ধ্যা সরকার—এই সরকার দিয়ে পশ্চিমবঙ্গের কিছু হবে না। কংগ্রেসের আমলে কিছু কাজ হয়েছে, এদের আমলে কিছু কাজ হচ্ছে না। বেকার সমস্যা সম্বন্ধে রাজ্যপাল মাত্র দু' একটি কথা বলেছেন, কিন্তু এর উপর এই সরকার কোনও গুরুত্বই দিচ্ছেন না। সরকারি দল তারা ভোটের সময় লোককে বুঝিয়েছেন যে পুঁজিপতি কংগ্রেস সরকার দেশে বেকার সমস্যার সৃষ্টি করেছে আমরা সেটা ক্ষমতায় এলে আপনাদের কাজ দেবার ব্যবস্থা করব। কিন্তু দেখছি বেচারীদের আশা হতাশ হয়েছে তারা কোনও কাজ পাচ্ছে না। মুর্শিদাবাদ জেলায় জয়ন্তবাবুর এলাকায় কাজের অভাবে ছেলেটি তার বন্ধুদের সঙ্গে দেখা হলেই বলে তোর কাছে আমার অ্যাপয়েন্টমেন্ট লেটার আছে, এইরকম ভাবে হাজার হাজার ছেলে পাগল হয়ে যাচ্ছে। তারা একটা স্টেনলেসস্টিলের কারখানা করবেন কিন্তু তাতে কটা লোক চাকরি পাবে? আপনারা ভোটের সময় এদের দিয়ে কাজ করিয়ে নিয়েছেন কিন্তু তাদের এখন কোনও কাজ দিতে পারছেন না। তারা আশা করেছিল এই সরকার ক্ষমতায় এলে তাদের কিছু সুরাহা হবে কিন্তু রাজ্যপালের ভাষণে তার কিছু আভাস না থাকায় এটা সমর্থনযোগ্য নয়। প্রথম যখন এই সরকার গঠন হল সেই ১৯৭৭ সালে রাজ্যপাল এ এল ডায়াস যে কথা বলেছিলেন তাতে কিছু আশার কথা ছিল, তিনি তার বক্তব্যে বলেছিলেন 'youth of the state today face many problems including massive unemployment. My Government will give serious thought to this problem and will do it best

to create new job opportunities'. কিন্তু কোনও নিউ জবের অপার্চুনিটি কি ক্রিয়েট হয়েছে? কাজেই এই রাজ্যপালের যে ভাষণ সেটা একটা কাগজের ভাষণ বলে এটা সমর্থনযোগ্য নয়। ৩৫ নং অনুচ্ছেদে তিনি বলেছেন সরকার একটা পরিচ্ছন্ন এবং সৎ প্রশাসন ব্যবস্থা প্রবর্তন করছেন। প্রশাসন কিভাবে চলছে সেটাই আমি বলছি। আমার এলাকায়, সি পি এমের একজন ক্ষুদে নেতা গ্রাম-পঞ্চায়েতে দাঁড়িয়ে পরাজিত হয়, সে গ্রামে একটা লোকের বাড়িতে ঢুকে তার জিনিসপত্র সমস্ত তছনছ করে দেয়। বাড়িওয়ালা থানায় গিয়ে এফ আই আর করায় থানা থেকে লোক এসে তাকে ধরে নিয়ে যায়। কিন্তু গ্রামের কমিটি যেই খবর পেল তাদের লোককে ধরে নিয়ে গেছে অমনি তারা মিটিং করে স্লোগান দিতে দিতে থানায় গিয়ে বলে আমাদের লোককে অন্যায়ভাবে ধরে রাখা হয়েছে তাকে ছেড়ে না দিলে আমরা থানায় অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করব। কিন্তু থানার অফিসার বলেন যে ওর বিরুদ্ধে স্পেসিফিক কেস আছে বলে ছেড়ে দেওয়া যায় না, তখন তারা বলে যে ওকে ছেড়ে না দিলে আমরা কলকাতায় আপনার বিরুদ্ধে খবর দেব। ইতিমধ্যে বহরমপুরের ডি এস পি সেখানে গেলে তাকে ঘেরাও করে বলা হয় এখনি তাকে ছেড়ে দিতে হবে। ডি এস পি-র কথায় থানার অফিসার তাকে ছেড়ে দিতে বাধ্য হয়।

[4-45 — 4-55 P.M.]

এই হচ্ছে আপনাদের প্রশাসনের নমুনা। মুর্শিদাবাদে সি পি এম-আর এস পি একটা লড়াই চলছে, আমাদের ওখানে গঙ্গাজলি বলে একটা গ্রামে সি পি এম, আর এস পি মারামারিকে কেন্দ্র করে সি পি এমের রাষ্ট্রমন্ত্রী সেখানে যাওয়ার পর তিনি গিয়ে এস পি কে বললেন আমাদের ছেলেদের আর এস পিরা মেরেছেন তখন আর এস পি-র দুটি ছেলেকে ধরা হল। আবার আর এস পি-র পূর্ণ মন্ত্রী যখন গিয়ে শুনলেন যে তার দলের কর্মীরা গ্রেপ্তার হয়েছে তখন তিনি এস পি কে বললেন যে রাষ্ট্রমন্ত্রীর কথা শুনে যখন তুমি দুজনকে গ্রেপ্তার করেছ তখন আমার কথা শুনে ২০ জনকে ধরতে হবে। এইভাবে সেখানে ২০ জনকে ধরা হল আমরা চাই আপনারা ৫ বছর চালান আমরা কোনও গোলমাল করব না। আপনারাই গোলমাল করছেন এবং আপনাদের একটা দল আরেকটা দলের পেছনে মারামারি করছেন। কংগ্রেসিরা মারামারি করবে না, এইভাবে প্রভাব বিস্তার করে আপনারা প্রশাসনকে করায়ত্ত করছেন। লোকেরা আপনাদের বুঝে নিয়েছে সেইজন্য গ্রামের লোকেরা বলছে যে আর নয়। এবং তারা আপনাদের আর সমর্থন করতে চাইছে না। গ্রামে জি আর, টি আরের কাজ চলছে এখন সিস্টেম হচ্ছে ৪দিন কাজ করার পর গম ও টাকা পাবে, আগে নিয়ম ছিল যেদিন কাজ করবে সেদিনই তাকে গম ও টাকা দেওয়া হবে, কিন্তু এখন যা নিয়ম তাতে ৪/৫দিন পর গম আনবার জন্য আরও তার ৩দিন সময় লেগে যাচ্ছে। সরকার বলছেন ৮.৬৩ পয়সা মজুরি দিতে হবে, সেখানে তাদের ২ টাকা করে দেওয়া হচ্ছে। ৫০০ লোককে যদি কাজ দেয় তাহলে আপনারা দেখছেন কোথায় সি পি এম, আর এস পি-র লোক আছে, সেখানে বেছে বেছে আপনাদের লোককে কাজ দিচ্ছেন, কংগ্রেসি সমর্থকদের কাজ দেওয়া হচ্ছে না। এ কি ব্যবস্থা? এই ব্যবস্থার ফলে আপনারা লোককে আরও কষ্টের মধ্যে ফেলছেন। কাজেই মহামান্য রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ রেখেছেন সেই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে সেই ধন্যবাদসূচক প্রস্তাবকে আমি সমর্থন

করতে পারছি না তারজন্য আমি দুঃখিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং বলছি যে কংগ্রেস আবার ফিরে আসবে।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভুলের জন্য আমার খেয়াল ছিল না যে আজ পর্যন্ত এই সাধারণ বিতর্ক চলবে। সেজন্য যাওয়ার জন্য আমি খবর নিয়ে যেতে পারিনি, তবুও আজকে যে সুযোগ পেয়েছি তারজন্য ধন্যবাদ দিচ্ছি। আমার সাধারণ বক্তব্য এই অল্প সময়ের মধ্যে আমার পক্ষে বলা সম্ভব নয়, আমি যদি সুযোগ পাই তাহলে বাজেট বিতর্কের সময় আমার সাধারণ বক্তব্য বলব। আজ আমি শুধু একটা বিষয়ের উপর বলার জন্য এই সুযোগ চেয়েছি, সেটা হল উদ্বাস্তু। উদ্বাস্তু সমস্যা শুধু মরিচঝাঁপির সমস্যা নয়, উদ্বাস্তু সমস্যা দন্ডকারণ্যের সমস্যা। এটা সর্বজন স্বীকৃত, অন্তত মৌখিকভাবে আনুষ্ঠানিকভাবে সকলেই মানি যে উদ্বাস্তু সমস্যা জাতীয় সমস্যা, তার সমাধানের দায়িত্ব একা পশ্চিমবঙ্গের নয়, বিশেষ দায়িত্ব ভারত সরকারের এবং অন্যান্য রাজ্য সরকারেরই এই বিষয়ে দায়িত্ব আছে। সেজন্য আমি দন্ডকারণ্যের উপর দুচার কথা বলতে চাই এবং পশ্চিমবঙ্গে গভর্নমেন্ট, আইন সভা এবং আমাদের পশ্চিমবঙ্গের যারা সংসদ সদস্য তাদের দায়িত্ব সম্বন্ধেও ২/৪ কথা বলতে চাই। প্রথমে আমি এটা বলি যে মরিচঝাঁপি নিয়ে যে একটা ভীষণ অবস্থার সৃষ্টি হয়েছে সে সম্বন্ধে আমাদের মতো সকলেই জানেন। আমরা বহুবার বলেছি যে আমরা চাই উদ্বাস্তুদের একটা সুষ্ঠু পুনর্বাসন হোক। পশ্চিমবাংলা যত নিতে পারে নিয়েছে, এখন অন্যান্য রাজ্য তাদের দায়িত্ব গ্রহণ করুক, কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব গ্রহণ করুক, আন্দামানের যদি আরও বসতি হতে পারত তাহলে ভাল হত, দন্ডকারণ্যে যদি বসতি হতে পারে তাহলে ভাল হয়। আমরা বারে বারে বলেছি যে উদ্বাস্তুরা যারা রয়ে গেছে তাদের বুঝিয়ে সুঝিয়ে দন্ডকারণ্যে ফেরত পাঠানো উচিত। আমি একটা বলি যে মরিচঝাঁপির উদ্বাস্তুদের একটা কাজ আমি সমর্থন করি না। সেই কাজটা হল জঙ্গল কাটা। অনেকে বলেছেন বাঘের প্রকল্প, বাঘের চেয়ে মানুষের জীবনের মূল্য অনেক বেশি। কিন্তু কথাটা বাঘের প্রকল্প নয় বিশেষ করে জঙ্গলে বাঘের প্রকল্প নেই তার পাশে বহু ভূমিহীন মানুষ রয়েছে, সেই জঙ্গল থেকে তারা সামান্য কাঠ দরকার হলে নিলে তাদের উপর অত্যাচার হচ্ছে এর প্রতিবাদ আমরা করি। কিন্তু তারা যদি সকলে মিলে দল বেঁধে জঙ্গল সাফাই করতে লেগে যায়, সেখানে আমাদের বসতি হবে এই কারণে, আমরা ভূমিহীন, আমরা গরিব, সেটা বাঘের সমস্যা নয়, সেটা পশ্চিমবঙ্গের পক্ষে একটা সুদূর প্রসারি ফল হবে এটা আমরা সকলেই জানি। আমাদের পশ্চিমবঙ্গে আবহাওয়ার জন্য বনের যা প্রয়োজন তার চেয়ে অনেক কম আছে, সুতরাং সেই বনের কাঠ কেটে সব সাফ করে দেব এটা মোটেই সমর্থন যোগ্য নয়। তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে পারেন। কিন্তু মরিচঝাঁপির উদ্বাস্তুদের অন্ন, জল বন্ধ করে দিয়েছিলেন যে গভর্নমেন্ট সেটা আমরা কোনওদিনই সমর্থন করিনি। আমি বলব হাইকোর্টের ইনজাংশনের ১৪দিন পরেও পশ্চিমবঙ্গ সরকার তাদের বুঝিয়ে সুঝিয়ে দন্ডকারণ্যে পাঠাবার ব্যবস্থা করুন, কিন্তু তাদের অন্ন জল বন্ধ করে দেওয়ার পথে তারা যেন না যান। তারা উদ্বাস্তু ঘরবাড়ি ছেড়ে তারা উদ্বাস্তু হয়েছে, সেই অবস্থায় যদি তারা দন্ডকারণ্য থেকে চলে এসে থাকে তাহলে তাদের বুঝিয়ে সুঝিয়ে পাঠানো উচিত, তাদের অন্ন, জল বন্ধ করে দেওয়া উচিত নয়। তার চেয়েও গুরুত্ব ব্যাপার যেটা কাগজে বেরিয়েছে। কাশীবাবুরা চলে গেলেন এবং তাদের সঙ্গে সংবাদপত্রের লোকেরাও গিয়েছিলেন।

[4-55 — 5-05 P.M.]

আমার জিজ্ঞাসা হচ্ছে যে ঘটনা বেরিয়েছে সেটা ঠিক খবর না ভুল খবর? আমি জানি পশ্চিমবাংলার যে সমস্ত লোকেরা সংবাদপত্র পড়েন তারা এই সংবাদ পড়ে বিচলিত হয়েছেন। শুধু পশ্চিমবাংলার লোকই নয়, বাইরের লোক যারা সংবাদপত্র পড়েন তারাও খুব বিচলিত হয়েছেন। কাজেই আপনারা বলুন এই খবর ঠিক না ভুল? গুলি চালাবার পর সরকার স্বীকার করেছেন যে দুজন মারা গেছে এবং তার মধ্যে একজন মহিলা। আমি তখন বলেছিলাম কেন জুডিসিয়াল এনকোয়ারি হবে না? পুলিশ বলছে আত্মরক্ষার জন্য আমরা গুলি চালিয়েছি। ভাল কথা। যদি বিচার বিভাগীয় তদন্তের মাধ্যমে প্রকাশিত হয় যে পুলিশ ঠিক কাজ করেছে, আত্মরক্ষার জন্য তারা এটা করেছে তাহলে তাদের মনোবল বাড়বে। স্যার, আমরা ইংরেজ রাজত্ব থেকে আরম্ভ করে একটা জিনিস শুনছি যে, পুলিশের মনোবল ভেঙ্গে যাবে যদি বিচার বিভাগীয় তদন্ত হয়। কিন্তু এই যুক্তি বামফ্রন্ট সরকারও মানবে আমি এটা ভাবতে পারিনি। কিন্তু এর সঙ্গে আরও যে দুটি সংবাদ রেয়িয়েছে সেগুলি কি সত্য? আমরা শুনছি দুটি মেয়ের উপর পাশবিক অত্যাচার করেছে পুলিশ। এটা তো অত্যন্ত গুরুতর অভিযোগ। অবশ্য আরও লোক মারা গেছে বলে অভিযোগ উঠেছে। আমি মনে করি এই সমস্ত অভিযোগ সম্বন্ধে বামফ্রন্ট সরকারের উচিত অবিলম্বে তদন্ত করা। বিচার বিভাগীয় তদন্ত হোক যাতে করে ঘটনাগুলি পরিষ্কার ভাবে বোঝা যায়। আমি মনে করি বামফ্রন্ট সরকারের নিজেরও কর্তব্য হচ্ছে বিচার বিভাগীয় তদন্ত ছাড়া নিজেদের তদন্ত করা এবং যদি দেখা যায় সত্যিই পুলিশ মেয়েদের উপর পাশবিক অত্যাচার করেছে তাহলে কঠোর ব্যবস্থা অবলম্বন করা উচিত। এই জিনিস ছেড়ে দেওয়া উচিত নয়। যারা গভর্নমেন্টে রয়েছে তাদের দিয়ে তদন্ত করুন এবং বিন্দুমাত্র প্রমাণ পেলে কঠোর ব্যবস্থা অবলম্বন করতে হবে। এই জিনিস চলতে পারে না। যে বামফ্রন্ট সরকারের পুলিশ যা খুশি অত্যাচার করবে, আত্মরক্ষার নামে যা খুশি গুলি চালাবে এবং মেয়েদের উপর পাশবিক অত্যাচার করবে। এই বিষয়ে সর্বসাধারণের দাবি হচ্ছে বিচার বিভাগীয় তদন্ত করে সত্য মিথ্যা প্রমাণ হোক, এই বিষয় আর দেরি করা উচিত নয়। সারা ভারতবর্ষে পুলিশ কমিশন যেটা বসেছে তারা খুব প্রগতিশীল লোক বলে আমার ধারণা ছিল না। কিন্তু আমি অবাক হয়ে দেখলাম তারা পর্যন্ত বলেছে পুলিশের গুলিতে মারা গেলে গভর্নমেন্টের আপনা থেকেই উচিত বিচার বিভাগীয় তদন্ত করা এবং গভর্নমেন্টের একটা বোর্ডের মাধ্যমে সেই তদন্ত হবে। কিন্তু বামফ্রন্ট সরকার জুডিসিয়াল এনকোয়ারি করবেন না এটা হয় না এবং এটা আমি ভাবতেও পারিনি। দন্ডকারণ্য থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছে হয়ত তার পেছনে উস্কানি ছিল নানা দিক থেকে। কিন্তু এটাও ঠিক যে একটা বাস্তব অবস্থা ছিল যে অবস্থাটা উদ্বাস্তুদের ক্ষেত্রে একটা বিরূপ অবস্থা দন্ডকারণ্যে চলছিল এবং তার ফলে সম্ভব হয়েছে এই লক্ষাধিক উদ্বাস্তু পশ্চিমবাংলায় চলে আসা। আবার তাদের বুঝিয়ে সুঝিয়ে হোক এবং যারা ফিরে গিয়েছে, আমি খবর পেয়েছি, ঐ প্রবল বর্ষার মধ্যে ট্রাকে করে তাদের জায়গায় নামিয়ে দেওয়া হয়েছে যেখানে তারা আগে ছিল, যেখানে তাদের হয়ত বাড়িঘর ছিল, সেই সব বাড়ির হয়তো কোনওটার জানলা নেই, কোনওটার দরজা নেই, কারও ছাদ উড়ে গিয়েছে, তাদের ক্যাম্পও দেওয়া হয়নি, এই অবস্থায় তারা যেভাবে পারুক একটা ঝুপড়ি করে থেকেছে, সেই অবস্থায় অনেক বৃদ্ধ ও শিশু মারা

গিয়েছে বলে শুনেছি। আমি আরও শুনেছি যে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে যে রাজি করিয়েছিলেন কয়েকটি সুযোগ সুবিধা দেবার জন্য সেই সুযোগগুলি তাদের পুরোপুরি দেওয়া হয়নি। আমি আরও শুনেছি সেখানে একটা দুষ্ট চক্র তৈরি হয়েছে অফিসারদের মধ্যে যারা উদ্বাস্তুদের প্রতি অত্যন্ত বিরূপ এবং অনেক বিষয়ে উদ্বাস্তুদের বঞ্চিত করেছিল। যেমন বলদ দেওয়া হবে চাষের জন্য সেখানে তা না দিয়ে ছোট ছোট বাছুরের মতো বলদ দেওয়া হয়েছিল যা দিয়ে চাষ হয় না এবং তার অধিকাংশ ডিজিজে মারা যায়, তা দেখবারও কেউ নেই। তাছাড়া টাকা পয়সা নিয়েও হয়েছে, যার ফলে তাদের অনেকেই নিশ্চিত নয় যে কতদিন তারা থাকতে পারবে। বেশির ভাগ উদ্বাস্তুই কোনও ভরসা পাচ্ছে না। এর একটা বিকল্প ব্যবস্থা করতে হবে। এখানে কৃষি বিশেষজ্ঞরা বলেছেন যে এখানে জল দাঁড়ায়না। ফলে যে চাষ করা হয়েছিল তার বেশির ভাগই নষ্ট হয়ে গিয়েছে। সেখানে যে অফিসার ছিলেন, পুরী, তার উদ্বাস্তুদের প্রতি দরদ ছিল, তিনি ভাবছিলেন—যে সমস্ত জমি রিজেক্টেড আগে ছিল ১৮ ইঞ্চি মাটি থাকতে হবে তাহলে সেই জমি দেওয়া হবে, সেটা কমিয়ে বলা হল ১২ ইঞ্চি মাটি থাকলে দেওয়া হবে, সেটাকেও কমিয়ে ৬ ইঞ্চি করা হল যে জমি খুড়লেই পাথর বেরিয়ে যায়, সুতরাং কটেজ ইন্ডাস্ট্রি করা যায় কিনা, সেখানে স্মল ইন্ডাস্ট্রি করা যায় কিনা। তাকে তাড়িয়ে দেওয়া হয়েছে। প্রধানমন্ত্রী বলেছেন যে তিনি নাকি তার ক্ষমতার বাইরে চলে যাচ্ছিলেন। দিল্লিতেও এর বিরুদ্ধে একটা চক্র আছে। আমি বলি জনতা দলের বন্ধুদের যে উড়িষ্যায় জনতা সরকার আছে, মধ্য প্রদেশে জনতা সরকার আছে, দিল্লিতে জনতা সরকার আছে সেই জনতা দলের এম এল এ. ও এম পি, দন্ডকারণ্যে উদ্বাস্তুরা যে অবস্থাতে মধ্যে আছে সেই অবস্থার উন্নতি ও সেই অবস্থায় পরিবর্তন যাতে ঘটে এবং পশ্চিমবঙ্গ গভর্নমেন্ট এম এল এ. ও এম পি দের, আমাদের সকলেই তা দেখা কর্তব্য নয়? সুতরাং মরিচঝাঁপি উদ্বাস্তুরা যদি দন্ডকারণ্যে ফিরে যায় তাহলে তাদের সেখানে কিভাবে পুনর্বাসন হবে সেটা দেখা দরকার। আমি ত্রাণ মন্ত্রীকে বলেছিলাম তুমি যাও ঘুরে নিজের চোখে দেখে এসো এবং ভারত সরকারকে রিপোর্ট কর এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন দলের এম এল এ. ও এম পিদের পাঠাও তারা দেখে আসুক এবং এই অবস্থার প্রতিকার করা হোক। সুতরাং এখানে আমি দুটি কথা বলছি, এক হচ্ছে, মরিচঝাঁপির উদ্বাস্তুদের বুঝিয়ে সুঝিয়ে পাঠানো উচিত, মানবতার দৃষ্টিভঙ্গি নিয়ে দেখা উচিত। দ্বিতীয় তাদের উপর যেসব অত্যাচার হয়েছে বলে যে অভিযোগ পাওয়া গিয়েছে তারজন্য বিচার বিভাগীয় তদন্ত করা হোক, তৃতীয়ত তাদের সেখানে পাঠানো হবে সেই সব জায়গায় অবস্থা সরজমিনে দেখা দরকার। সেখানে প্রভুত উন্নতি করার জন্য এইগুলি আপনার মারফত গভর্নমেন্টের কাছে এবং আইনসভার বিভিন্ন দলের সদস্যদের কাছে নিবেদন করলাম।

[5-05 — 5-15 P.M.]

**শ্রী অম্বরীশ মুখার্জি:** মাননীয় স্পিকার মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি এবং যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকেও সমর্থন করছি। আমি গভীর মনোযোগের সঙ্গে বিরোধীদলের বক্তব্য শুনেছি। আমরা যারা পেছনের সারিতে বসি তারা সকলেই বিরোধী দেলর নেতার বক্তব্য শুনেছেন। আমরা আশা করেছিলাম অনেক ঘাটের জল খেয়ে যারা বিরোধীদল হিসেবে এসেছেন, যারা সম্মান আদায় করেছেন তাদের কাছ থেকে,

তাদের নেতার কাছ থেকে আরও দায়িত্বপূর্ণ, আরও গঠনমূলক সমালোচনা শুনতে পাব। কিন্তু মিঃ স্পিকার স্যার, আমরা সেদিক থেকে হতাশ হয়েছি। আমরা যে হতাশ হয়েছি তার কারণ হচ্ছে তারা কোনও গঠনমূলক সমালোচনা রাখতে পারেননি বন্যা বিধ্বস্ত এই পশ্চিমবাংলার পুনর্গঠনের জন্য, সমাজের অবহেলিত, নিপীড়িত মানুষ যারা রয়েছে তাদের আর্থিক পুনর্বাসনের জন্য, তাদের প্রগতির জন্য। এর কারণ আমরা বুঝতে পারি। আমরা হতাশার সুর শুনলাম বিরোধীদলের নেতা কাশীবাবুর কণ্ঠ থেকে। এই হতাশার কারণ হচ্ছে জনগণ থেকে তারা প্রত্যাখ্যাত হয়েছে এবং ১৯৭৭ সালে বিধানসভার নির্বাচনে মানুষ তাদের বিধানসভায় গ্রহণ করেনি এবং পঞ্চায়েত নির্বাচনের ফলও ওই রকম হয়েছে। তারা মহেশতলা এবং জয়পুরে হতাশ হয়েছেন। তাদের তুনে যত তীর ছিল সবই তারা নিক্ষেপ করেছিলেন পশ্চিমবাংলার শান্তি এবং শৃঙ্খলা নষ্ট করার জন্য, কিন্তু সেখানেও তারা ব্যর্থ হয়েছেন। তারপর আমরা দেখেছি এই বিদ্যুৎ সঙ্কটের দিনে যখন কর্মচারিদের এক অংশ সমস্ত বিদ্যুৎ ব্যবস্থাকে বানচাল করবার চেষ্টা করেছিল গণতন্ত্রের নাম করে তখনও দেখেছি তাদের পাশে এঁরা দাঁড়িয়েছিলেন। কিন্তু সেখানেও তারা ব্যর্থ হয়েছেন। আমি পুরুলিয়ায় থাকি, আমি দেখেছি সাঁওতালডিহি তাপ বিদ্যুৎ কেন্দ্র বার বার নষ্ট হয়েছে, সেখানে জেনারেশন হয়েছিল না। অথচ এই বিদ্যুতের উপর আমাদের শ্রমিকদের উন্নতি নির্ভর করছে, শিল্প থাকবে কিনা, কুটিরশিল্প থাকবে কিনা সেটা নির্ভর করছে। পশ্চিমবাংলার অর্থনীতি যার উপর দাঁড়িয়ে রয়েছে সেটা যারা নষ্ট করতে চেয়েছিল তাদের পাশেও এঁরা দাঁড়িয়েছিলেন। তারপর, মরিচঝাঁপিতেও দেখছি তারা রয়েছেন এবং বলেছেন অনেক সংবাদপত্র তাদের সম্পর্কে লেখে না, শুধু সরকারি বক্তব্য লেখে। আমি অন্য কাগজ নয়, আজকের যুগান্তর কাগজ আপনার সামনে তুলে ধরতে চাই। আপনি দেখুন এই সংবাদপত্রের শিরোনামায় রয়েছে, শেষ লগ্নে এম এল এ চুরি— আর এস এস সমাবেশ নিষিদ্ধ। তারপর রয়েছে আজ যাদবের ভাগ্য পরীক্ষা, দুই শিবির প্রস্তুত। তারপর ভোজসভার ভোজবাজি। তারপর রয়েছে, কর্মীরা নেতৃত্বের কাছ থেকে উৎসাহ পান না। তারপর সকলের শেষে রোজনামচাতে রয়েছে,

> "মরিচঝাঁপির ঝাপ
> আর খুলোনা বাপ
> বেরিয়ে যাবে বিল্লি
> রাগ করবে দিল্লি।"

আমি তো দেখছি বিভিন্ন সংবাদপত্রে ওদের সংবাদ পরিবেশন করা হচ্ছে। ওঁরা বলছে মরিচঝাঁপি উদ্বাস্তুদের দীর্ঘশ্বাসে বামফ্রন্ট সরকার নাকি শেষ হয়ে যাবে। রিজনস ফেইলস ক্রয়েলটি বিগিনস। আমরা কি করব? জয়পুরের মানুষ যদি ওঁদের জামানত বাজেয়াপ্ত করে, পুরুলিয়ার মানুষ যদি ওদের জামানত বাজেয়াপ্ত করে তাহলে আমরা কি করতে পারি? আমরা শুধু বলতে পারি, 'যত করণি তদ ভোগত, তাতা নরকজাতা কিঁউ পস্তাতা'। আজকে আফশোষ করে লাভ নেই, আমরা ডাক দিয়েছিলাম আসুন আমরা সকলে মিলে মিশে আমাদের বিধ্বস্ত পশ্চিমবাংলাকে গড়ে তুলি। ল্যাজ মোটা করলেন, আমাদের সঙ্গে হাত মেলালেন না, বামপন্থী নীতি আপনারা গ্রহণ করলেন। এবং তার পরিণতি কি হয়েছে? বেশি লেখাপড়া করার দরকার হয় না, অজগর আসছে তেড়ে, দেখলামতো পাশাপাশি কি হল।

শিক্ষা জয়পুর থেকে, শিক্ষা নেবেন সমস্তিপুর থেকে, ফতেপুর থেকে। তাতো আপনারা নিলেন না। একটা কথা বলতে পারি এখানে, আফশোষ করবার কিছু নাই, দুঃখ করার কিছু নাই। আমি এই প্রসঙ্গে চিনের প্রবাদবাক্য থেকে আপনাদের কিছু শোনাচ্ছি, এটা আপনাদের সান্ত্বনার কারণ হতে পারে। A mean position is not a cause for contempt, contempt belongs to one in a mean position without ability. Old age is no cause for regret, regret is that one is old having lived in rain. Death is no cause for sorrow, sorrow is that one dies without benefit to the world.

দুঃখতো এখানে যে আপনারা কিছুই করতে পারলেন না, সুযোগ পেয়েছিলেন, মানুষের প্রচন্ড সমর্থন আপনাদের ছিল, কিন্তু কি হয়েছে? কেন্দ্রে তো আপনারাই পরিচালনা করছেন, কিন্তু সেখানে ব্যবস্থা আজকে কত ভয়াবহ হয়ে উঠেছে। আমরা লক্ষ্য করে দেখলাম যে আপনাদের ১৯৭৭-৭৮ সালে খাদ্যের উৎপাদন ছিল ১২৫.৫ মিলিয়ন টন, ১৯৭৮-৭৯ সালে ১২৬ টনের বেশি বাড়েনি। আমাদের নেট ন্যাশনাল ইনকাম ১৯৭০-৭১ মূল্য স্তরে, ১৯৭৭-৭৮ সালে ছিল ৪৬৩৯৫ কোটি এটা হচ্ছে ৭.৪০ পারসেন্ট বেশি, তার কারণ অনেকে জানেন এগ্রিকালচারাল সেক্টারে ১১.২ এর বেশি আমাদের উৎপাদন হয়েছিল। প্ল্যানিং কমিশন-এর রিপোর্ট দেখুন, তাদের সমীক্ষায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ৭.৫ এর বেশি হয়েছে। এই যে বেশি এটা থাকবে কিনা সন্দেহ আছে। কারণ অ্যাগ্রো ইন্ডাস্ট্রিল কমপ্লেক্স, অ্যাগ্রো ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ জাতীয় আয় বেড়ে ছিল, সেই বাড়বার ব্যাপার সন্দেহ আছে। আজকে অনেকে বলছেন চিনি এবং টেক্সটাইল ইন্ডাস্ট্রিতে আয় আগামী ৫ মাসে উল্লেখযোগ্য হবে না, তার অবস্থা কি হবে বলা মুশকিল। এটা আপনারা জানেন ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট ১৯৭৭-৭৮ সালে প্রতি মাসে ১৪২.৮ পারসেন্ট ছিল, ১৯৭৮-৭৯ সালে প্রতি মাসে ১৪৪ পারসেন্ট হয়েছে। এই সামান্য বৃদ্ধি আগামী ৫ মাসে থাকবে বলে মনে হয় না। তার কারণ হচ্ছে জনতা পার্টি কেন্দ্রীয় স্তরে ইনভেস্টমেন্ট বাড়াতে পারেনি। বরং ১৯৭৭ সালের পরে ১৯৭৮ সালে ৪.৮ পারসেন্ট এর বেশি কমে গেছে, ১৪.২ পারসেন্ট কমে গেছে। সবচেয়ে বড় কথা হল সেভিং যা হয় তার তুলনায় ইনভেস্টমেন্ট কম হচ্ছে। আমরা দেখছি ইনভেস্টমেন্ট ওয়াজ ইভেন লোয়ার দ্যান সেভিং। ইনভেস্টমেন্ট উইয়ার ডাউট ফ্রম ১৬.১ পারসেন্ট অব জি এন পি টু ১৪.২ ইন ১৯৭২-৭৮। এই যদি অবস্থা হয়, ফরেন এক্সচেঞ্জ ৪৫০০ কোটি টাকা দিয়ে পাবলিক সেক্টারকে আরও উন্নত করে আপনারা যদি এখানে ইকনমি জেনারেট করতে পারতেন তাহলে ভাল হত। কিন্তু আপনারা সেই ব্যাপারে ব্যর্থ হয়েছেন। দি পাবলিক সেক্টার ইজ ওয়ারস্ট হিট। আপনারা জনতা পার্টি যে হিসাব দিয়েছেন গ্রামে ৬১ টাকার নিচে আর শহরে ৭১ টাকার নিচে যারা পায় তাদের আপনারা গরিব বলবেন। গ্রামে ৪৬ পারসেন্ট গরিব, আর শহরে ৪১ পারসেন্ট গরিব রয়েছে। অ্যাবাউট টু মিলিয়ন পিপল আর বিলো দি পভার্টি লাইন।

[5-15 — 5-25 P.M.]

ফরেন ট্রেডের অবস্থা আরও খারাপ। আজকে ট্রেড গ্যাপ ১৫০০ কোটির টাকার মতো হয়েছে। কারণ চা কফি ইত্যাদি ব্যাপারে আপনাদের রোজগার কমে গেছে। এই অবস্থায়

ইনফ্লেশনারি ট্রেন্ড বাড়তে বাড়তে এক হাজার কোটি নয়, আজকে ৩ হাজার কোটি টাকার মতো হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে কিছু করা যায় না। আজকে শুধু দেখা যায় দিকে দিকে আপনাদের মধ্যে সংঘর্ষ। লক্ষ্য করুন মোরারজি চরণ-চন্দ্রজিৎ-যাদবকান্তি দেশাই সুরেশ রাম কমল, বি এল ডি জনসংঘ এবং এই নিয়েই আপনারা ব্যস্ত আছেন। আপনারা সংঘবদ্ধভাবে সমস্ত গরিব মানুষদের এগিয়ে নিয়ে যেতে পারেন নি। আজকে আপনারা জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। তাই আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে নানা রকম কথার ফুলঝুরি আউড়ে বাজার মাত করবার চেষ্টা করছেন। কিন্তু তাতে কোনও ফল হবে। আজকে পুরুলিয়ায় জনতা পার্টি উৎপাদন হয়ে গেছে। তাই আমি আপনাদের বলছি আপনারা এখনও সতর্ক হোন। আপনারা অন্ধকারের মধ্যে পড়ে আছেন। শুধু বিরোধিতা করে কিছুই হবে না। কারণ আমাদের পিছনে গরিব মানুষ আছে। আমাদের অভিজ্ঞতায় আমাদের মনে আছে যখন যুক্তফ্রন্ট সরকার পূর্বে হয়েছিল তখন পুরুলিয়ার গরিব মানুষ আমাদের পিছনে দাঁড়িয়েছিল কৃষক আমাদের পিছনে দাঁড়িয়েছিল। সেখানে একটা মিটিং ডাকা হয়েছিল এবং আমি সেই সময় যুক্তফ্রন্টের পুরুলিয়া জেলার কনভেনার ছিলাম। সেখানে দাঁড়িয়ে অজয় মুখার্জি বলেছিল আমি কুকুর আমি আপনাদের সম্পত্তি লুঠ হচ্ছে রক্ষা করতে পারছি না। কিন্তু আমি ঘেউ ঘেউ করছি আপনারা জাগুন আপনারা এর প্রতিকার করুন। আজকে মাননীয় সদস্যরা জানেন সেই অজয় মুখার্জির আজকে কি অবস্থা হয়েছে। তাকে আজকে ইতিহাসের আস্তাবলে নিক্ষেপ করেছে। আজকে যে সমস্ত জোতদার জমি লুকিয়ে রেখেছিল তাদের কাছ থেকে আমরা আমাদের জমি ছিনিয়ে নিয়েছিলাম। আপনারা আজকে মালিকের পক্ষে দাঁড়িয়ে বলছেন কেন ধর্মঘট করেছেন। বলছেন আপনারা কেন ধর্মঘটকে মদত দিচ্ছেন। আপনারা আজকে বলছেন কেন আপনারা ঠেঙিয়ে চটকলের ধর্মঘট বন্ধ করছেন না। এটা আপনাদের মুখেই শোভা পায়। কেন প্রেস ও গেঞ্জি মালিকদের পক্ষে দাঁড়িয়ে ধর্মঘট বন্ধ করছেন না। আমি বলছি এত সহজে আমাদের দমিয়ে দেওয়া যাবে না। আজকে সারা পশ্চিমবাংলা অনেক রক্ত ঢেলেছে এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করেছে। গণতন্ত্রের ধ্বজাকে প্রতিষ্ঠিত করার জন্য তারা অনেক রক্ত ঢেলেছে অনেক রক্ত এই পশ্চিমবাংলার মাটিতে পড়ে আছে। তাই আপনাদের বলছি আপনারা আর কবর খুঁড়বেন না। এই কবর খুঁড়তে খুঁড়তে আপনারাই একদিন সেই কবরের মধ্যে ঢুকে যাবেন। আমি জনতা দলকে বলব একদিন আপনাদের সঙ্গে দাঁড়িয়ে এক সঙ্গে ঐ স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করেছি গণতন্ত্রকে পুনঃপ্রতিষ্ঠা করার জন্য সংগ্রাম করেছি। আমি আপনাদের আবার আহ্বান জানাচ্ছি আসুন আমরা সকলে মিলে ঐ স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করি। আজকে তাদের অনেক দুর্ভাগ্য নেমে এসেছে। জানি না আরও কি দুর্ভাগ্য তাদের উপর নেমে আসবে। আমরা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তৈরি করেছি, ত্রিপুরায় বামফ্রন্ট সরকার করেছি। আমরা একটা অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে এগিয়ে চলেছি। আজকে গণতন্ত্র প্রিয় মানুষদের স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রামে টেনে এনেছি। দেশের জনগণ বামফ্রন্ট সরকারকে চোখে মণির মতো রক্ষা করবে একথা আমরা জানি। সেখানে ঐ মরিচঝাঁপি দেখিয়ে তাদের ঠেকিয়ে রাখা যাবে না। আজকে ত্রিপুরায় সরকারের বিরুদ্ধে যে চক্র হয়েছিল সমস্ত মিশনারি গোষ্ঠী নিয়ে বিভিন্ন বিদেশি সংস্থাকে নিয়ে সমস্ত জোতদারদের নিয়ে সরকারকে যে বানচাল করবার চেষ্টা হয়েছিল যে ষড়যন্ত্র চলেছিল তাতে কি তারা সরকার ভাঙ্গতে পেরেছেন? পারেন নি। আপনারা চেষ্টা

করতে পারেন। ত্রিপুরার সংগ্রামী মানুষ পশ্চিমবাংলার সংগ্রামী মানুষ অত সহজে টলবে না। সেখানকার সংগ্রামী মানুষ বামফ্রন্ট সরকারকে চোখের মণির মতো রক্ষা করেছে। আপনারা তাদের সমর্থন পান নি। আমরা জানি এইভাবে সাধারণ মানুষের সমর্থন পাওয়া যায় না। আজকে প্রথম ভারতবর্ষের সামনে পশ্চিমবাংলা নজির তুলে ধরেছে। একদিন এই প্রবাদ ছিল what Bengal thinks today, India thinks tomorrow. আজকে আর সে অবস্থা নাই। তবুও আমি বলব আমরা সারা ভারতবর্ষকে পথ দেখাবার চেষ্টা করেছি। এতে আমরা গর্ব বোধ করি। আপনারা সতর্ক হোন। তা না হলে আপনাদের কি অবস্থা হবে সেটা আমি বুঝতে পারছি না। আমি কংগ্রেসদের কিছু বলতে চাই না। কারণ ওরা ক্রমে ক্রমে অবলুপ্তির পথে এগিয়ে চলেছেন তাদের বিরুদ্ধে সমস্ত মানুষ সংঘবদ্ধভাবে রুখে দাঁড়িয়েছে। আজকে স্মরণ সিং পদত্যাগ করতে চলেছে।

কারণ, শ্রীমতী গান্ধীর চরণ পেলেন না। তাই আমরা বলেছিলাম যে আমরা আছি। আমরা পশ্চিমবাংলায় দাঁড়িয়ে কতকগুলি নতুন নতুন কথা শুনতে পেয়েছি। শুধু কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা নয়—আমরা একদিন বলেছিলাম পঞ্চায়েত নির্বাচন হবে রাজনীতির উপর দাঁড়িয়ে তখন বলা হল না না, তা করা চলবে না। হয় তোমরা জন্মান্ধ থাক, আর না হয় গান্ধীর মতো পটি বেঁধে রাখ। অশোক মেটা কমিটির রিপোর্ট পড়েছেন? অশোক মেটা কমিটির রিপোর্ট-এ বলা হয়েছে যে হ্যাঁ, গ্রামের পঞ্চায়েত নির্বাচনে রাজনীতির লড়াই হবে, রাজনীতি নিয়ে সংগ্রাম করব। আমরা বলেছিলাম কয়েকটি জিনিসপত্র কিনে জনসাধারণের মধ্যে ন্যায্য দামে বিলি করে দিতে হবে। তখন তো আপনারা শোনেন নি—আমরা বলেছিলাম রাজ্যকে অধিক ক্ষমতা দিতে হবে। সম্প্রতি ওরা দিল্লিতে সব মুখ্যমন্ত্রীকে ডেকে স্থির করেছেন কতকগুলি জিনিস কিনে ন্যায্য দামে জনসাধারণের মধ্যে বিলি করতে হবে। আমরা যখন বললাম অর্থনৈতিক ক্ষমতার পুনর্বিন্যাস করতে হবে, তখন ওরা বললেন না না, এটা করা চলবে না, বিপদ হয়ে যাবে। এর ফলে সারা ভারতবর্ষ ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যাবে। আজকে ৭তম ফিন্যান্স কমিশনের যে রায় বেরোল তাতে দেখা গেল প্রদেশগুলিকে আরও বেশি টাকা দিতে হবে বলা হয়েছে। কাজেই আমরা এই প্রথম বহুদিন পরে পশ্চিমবাংলার হৃত গৌরব ফিরিয়ে আনবার জন্য প্রচেষ্টা শুরু করেছি। আমরা একটা নতুন ধরনের পথ অগণিত গরিব মানুষ, শ্রমিক কর্মচারী মধ্যবিত্ত মহিলাদের স্বার্থে নিয়েছি। কাজেই এটা এত সহজে ছুঁড়ে ফেলে দেওয়া যাবে না, কিছুতেই একে রুখতে পারা যাবে না। কে একে রুখবে? আমরা শুধু আজকে নিজেদের ক্ষমতার উপর দাঁড়িয়ে নই, গণতান্ত্রিক মানুষ শুধু আমাদের সাথে নেই, শ্রমিক সংস্থাগুলিকেও আজকে পেয়েছি, জনতা পার্টির শ্রমিক সংস্থাগুলিও হাত মিলিয়েছে। শ্রমিক বিরোধী আইন আমরা কিছুতেই বরদাস্ত করব না। শুধু তাই নয়, ওদের মধ্যে তরুন তুর্কি যারা রয়েছেন তারাও ওখানে প্রচন্ড চাপ সৃষ্টি করেছেন যে মিসা রাখা চলবে না, বিনা বিচারে আটক রাখা চলবে না। কাজেই এই কথা আপনারা ভাববেন যে আপনাদের ভিতরেও কিছু কিছু লোক রয়েছে, যারা সমস্ত বামপন্থীদের পন্থা বিশ্বাস করেন যারা বিশ্বাস করেন কংগ্রেসের বিকল্প একটা কিছু করতে হবে। এতে যদি ব্যর্থ হল তাহলে একটা ভয়ঙ্কর বিপদ আসবে। সেই বিপদ সম্পর্কে আমরা সজাগ করে দিতে চাই। মহামান্য রাজ্যপাল যে আত্মপ্রত্যয়, আত্মবিশ্বাসের কথা বলেছেন তার সঙ্গে সুর মিলিয়ে আমি বলতে

[5-25 — 5-35 P.M.]

চাই পশ্চিমবাংলার এত বড় বিধ্বংসী বন্যাকে আমরা যে রুখতে পেরেছি, পুনর্গঠনের কাজ যে করতে পেরেছি কেবল লক্ষ কোটি মানুষের সমর্থন পেয়েছি বলেই সম্ভব হয়েছে। আমরা জনগণের সমর্থন নিয়ে আরও এগিয়ে যাব এবং আমাদের অগ্রগতির রথ কেউ আটকাতে পারবে না। কাজেই আপনাদের সামনে আমি এইটুকু বলতে চাই আমরা কৃষকের জন্য, শ্রমিকের জন্য, নিপীড়িত মানুষের জন্য, আদিবাসী, হরিজনদের জন্য যেটুকু করেছি বা যেটুকু করতে চেয়েছি মানুষ সেটা বুঝতে পারছে এবং তারা সকলেই কিন্তু আমাদের সঙ্গে হাত মিলিয়েছে। এখানে মাড়োয়ারি বলে কিছু হবে না। আমি আমাদের পুরুলিয়া জেলায় দেখেছি মাড়োয়ারিরা মানুষকে শোষণ করতে পারে নি। এখানে তো শুনলাম ইউ পি থেকে এন্ট্রাপ্রেনিওর আসবে, বিহার থেকে এন্ট্রাপ্রেনিওর আসবে, আর এরা এলেই হয়ে যায় অবাঞ্ছিত উদ্বাস্তু—মরিচঝাঁপি নিয়ে অনেক কথা বলা হচ্ছে। লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ আপনাদের ক্ষমতা করবে? যাদের চাকরি হল না, বাসস্থান নেই, দুধ পায় না মায়ের বুকের ছোট্ট শিশু, যারা কুঁকড়ে মরে, কি কৈফিয়ৎ তাদের কাছে মিলবে এসব বলে কোনও লাভ নেই। আসুন, আমরা সকলে একসঙ্গে মিলে কেন্দ্রীয় সরকারকে বলি, আরও ভাল ভাবে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করুন। যেখানে যেখানে যা করবার তা করুন, আমরা আপনাদের সঙ্গে থাকব। এখানে তাদের ডেকে এনে বামফ্রন্ট সরকারকে হয়ত সাময়িকভাবে বেকায়দায় ফেলতে পারা যাবে কিন্তু পশ্চিমবাংলার গরিব মানুষরা, ভুখা মানুষরা আপনাদের ক্ষমা করবে না এই হুঁশিয়ারি আমি দিতে চাই। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মহামান্য রাজ্যপালের অভিভাষণকে সমর্থন জানিয়ে এবং যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে শেষ করলাম। ধন্যবাদ।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** On a point of personal explaination, Sir মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিধানসভা ভবনে ছিলাম না, আমি শুনলাম এখানে স্থবির, যিনি অনেক সময় লাল পানি খেয়ে বুঁদ হয়ে থাকেন—ভোলানাথ সেন মহাশয়, তিনি বলেছেন, আমি নাকি রিফিউজি কলোনিতে প্লট থাকা সত্ত্বেও গভর্নমেন্টের হাউসিং ফ্ল্যাটে থাকি—২/৩টি ফ্ল্যাট নিয়ে থাকি। আমি একথা বলতে চাই যে রিফিউজি ডিপার্টমেন্ট সরকারের, তারা প্লট অ্যালট করে থাকেন, তাদের রেকর্ড নিশ্চয় আছে। ভোলা সেন মহাশয় যদি যে কোনও ভাবে প্রমাণ করতে পারেন যে আমার নামে কোনও প্লট পশ্চিমবঙ্গে আছে এবং তা সত্ত্বেও আমি একটা ভাড়া বাড়িতে আছি—যদিও গভর্নমেন্টের হাউসিং ফ্ল্যাট তাহলে আপনি যে বিধান দেবেন আমি মেনে নেব। আর আমি আপনার কাছে বলতে চাই যে এটি একটা blatant অসত্য কথা—মোটিভেটেড, mischievous which only a fool can speak in the House. এই ধরনের ইরেসপনসিবল কথা যদি বলে তাহলে সেই ধরনের প্রতিনিধির এই হাউসে থাকার, কথা বলার এবং প্রতিনিধিত্ব করার অধিকার আছে কিনা এটাও আপনি সাব্যস্ত করবেন এবং বিধান দেবেন আপনার কাছে এই আবেদন জানাচ্ছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ৪ দিন ধরে যে বিতর্ক চলেছে তার স্বপক্ষে এবং বিপক্ষে যে সব কথার অবতারণা করা হয়েছে

তা আমি মনোযোগ সহকারে শুনেছি। স্যার, আমি বিরোধী সদস্যদের বক্তৃতা ভাল ভাবে শুনছিলাম এইজন্য যে সেখান থেকে যদি কোনও আলো আমরা পেতে পারি। স্যার, রাজ্যপালের ভাষণের বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা না করে আমি দেখলাম বিরোধীরা একটি জিনিসকেই বড় করে ধরেছেন সেটা হচ্ছে, মরিচঝাঁপির ব্যাপার। এ সম্পর্কে বিশ্বনাথবাবু বলেছেন যে, মরিচঝাঁপিকে স্বতন্ত্র করে কোনও সমস্যা বলে গণ্য করা উচিত নয়। স্যার, দেশ বিভাগের সময় নেতাজি বারবার সিঙ্গাপুর থেকে বলেছিলেন, আজকে যদি ভারতবর্ষ বিভক্ত হয় তাহলে তার ফল যুগ যুগ ধরে বইতে হবে এবং দুটি দেশকেই বছরের পর বছর ভুগতে হবে। এই পার্টিশন করার যে চুক্তি তা যেন মেনে না নেওয়া হয়। তখন কংগ্রেস নেতারা গদির মোহে, গদিতে বসার জন্য ভারতকে ২ টুকরো করে। আজকে সেই ভারতবর্ষের ওদিকে পাকিস্তান আর এইদিকে সাম্প্রতিক কালের বাংলাদেশ করে রাজত্ব করছেন। সেই লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষগুলির কোনও সুরাহা হয়নি। তারা ভারতবর্ষের এক প্রান্ত থেকে আর এক প্রান্তে ঘুরে বেড়াচ্ছে। ৩০ বছর ধরে কংগ্রেস শাসনে থেকেও তাদের কোনও ব্যবস্থা করতে পারেনি। আমরা দেখেছি যে পাঞ্জাব উদ্বাস্তুদের সমস্যার সমাধান করেছে। কিন্তু আমাদের বাংলাদেশের উদ্বাস্তুদের বেলায় সেই রকম নীতি গ্রহণ না করার জন্য তারা আজও ছিন্নমূলই রয়ে গেছে। বহু প্রচেষ্টা করে, বহু আন্দোলন করে ঐ দন্ডাকারণ্য সৃষ্টি করা হয়েছে যেখানে আমরা মনে করেছিলাম যে আমাদের উদ্বাস্তুদের পুনর্বাসন হবে। কিন্তু দেখা যাচ্ছে সেখানে যেভাবে দন্ডকারণ্যের শাসন চালানো হচ্ছে তাতে আমাদের এই সব উদ্বাস্তুদের পুনর্বাসন হওয়া সম্ভব নয়। তারা বারে বারে ফিরে এসেছে। আবার এখান থেকে কিছু দল তারা ঐ সমস্ত লোকের কাছে উস্কানি দিয়ে বলছে যে পশ্চিমবাংলায় তোমাদের পুনর্বাসন হবে তোমরা এগিয়ে চল। ঐ সুন্দরবনে জায়গা আছে, ঐ ত্রিপুরার কাছে একটা জায়গা আছে ইত্যাদি এই রকমভাবে প্রলোভন দেখিয়ে তাদের বারে বারে নিয়ে আসছে। আজকে মরিচঝাঁপি শুধু নয়, এর আগে বিহার থেকে দলে দলে লোক এসেছে। বারে বারে এই সমস্ত ছিন্নমূল মানুষদের পুনর্বাসন করার সেখানে প্রচেষ্টা হয়েছে তখনই এই রকম একটা অবস্থার সৃষ্টি করা হচ্ছে এবং এর জন্য কতকগুলি দল আছে, তারা এই সব কাজ করছে। আজকে ৩০ বছর ধরে তারা এই খেলা খেলে যাচ্ছে। সে জন্য আজকে শুধু মরিচঝাঁপির ব্যাপার নয়, এর প্রায়শ্চিত্ত কত মরিচঝাঁপি দিয়ে করতে হবে তার ইয়ত্তা নেই। আজকে দন্ডকারণ্যের পুনর্বাসন ব্যবস্থার যদি সুষ্ঠু ভাবে না করা হয় তাহলে মরিচঝাঁপির মতো ঘটনা ভবিষ্যতে ঘটতে বাধ্য। সে জন্য আমাদের প্রথম কাজ হবে এই সব উদ্বাস্তুদের পুনর্বাসন-এর ব্যবস্থা করা দন্ডকারণ্যে এবং সম্প্রতি যা শুনছি আন্দামানেও পুনর্বাসন হওয়া সম্ভব, তাদের সেখানে ফিরিয়ে নিয়ে আমাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। আর মরিচঝাঁপিতে যে ঘটনা কাগজে প্রকাশিত হয়েছে যে পাশবিক অত্যাচার করা হয়েছে, গুলি করে মারা হয়েছে তার সত্যাসত্য নিয়ে এখনও পর্যন্ত বিচার হয়নি। আমাদের সরকার থেকে বলা হয়েছে যে এনকোয়ারি নিশ্চয়ই করা হবে এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার সত্যতা যাচাই করে রিপোর্ট দেবেন। কিন্তু ঐ যে এনকোয়ারি কমিশনের কথা বলা হচ্ছে আমরা জানি এই যুক্ত ফ্রন্টের আমলে যখন রবীন্দ্র সরোবর একটা বিরাট কিছু নিয়ে প্রচার করা হয়েছিল যে লরি লরি মেয়েদের সায়া এবং শাড়ি নাকি নিয়ে যাওয়া হয়েছে লবিতে এই সমস্ত মিথ্যা কথা বলা হয়েছিল এবং সেই সময় ঐ পুলিশের ওকালতি করেছিলেন মাননীয় ভোলা সেন মহাশয়। তিনি যা বলেছিলেন সেটা তিনি

প্রমাণ করতে পারেন নি। আজকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে অনুসন্ধান করে দেখবেন এবং নিশ্চয়ই তিনি রিপোর্ট দেবেন এই যে অভিযোগ কাগজে দিনের পর দিন প্রকাশিত হচ্ছে তার কতটা সত্য আর কতটা মিথ্যা তা রিপোর্টের মাধ্যমে প্রকাশিত হবে।

[5-35 — 5-45 P.M.]

আরও কতকগুলি অবান্তর কথা ভোলানাথ সেন মহাশয় বলেছেন। তিনি বলেছেন, জ্যোতিবাবু নাকি কোথায় ছবি তুলেছেন কোন চিত্র তারকাদের সঙ্গে। তিনি ভুলে গেছেন, তাদের নেতার বোম্বের চিত্র তারকাদের মাঝখানে ছবি বেরিয়েছিল এবং সেটা উলঙ্গ ভাবে নৃত্য করার ছবি ছিল। সেই সব তিনি বোধহয় ভুলে গেছেন। আজকে বন্যায় দুর্গত মানুষের সাহায্যের জন্য যে চিত্র তারকারা এগিয়ে এসেছেন তাদের সম্পর্কে ব্যাঙ্গ করে এই ভাবে বক্তৃতা দিয়েছেন। আর একটা কথা তিনি বারে বারে বলেছেন যে বর্গা অপারেশন। বর্গা অপারেশনে কি অন্যায় হয়েছে? ব্রিটিশ আমলে যখন লর্ড কর্ণাওয়ালিশ চিরস্থায়ী বন্দোবস্ত করেছিলেন তারপর থেকে যত রকম প্রজা স্বত্ব হল। রায়তি কোরফা, টেম্পোরারি কোরফা, পার্মানেন্ট কোরফা, মাল গুজারি, জোতদার, জমিদার কত রকম অসংখ্য ভাবে আমাদের ভূমি শ্রেণীর উপর আমাদের সমাজ গড়ে উঠেছে। সেই শ্রেণীকে নানা ভাবে বিভক্ত করে দিয়ে যে বৈষম্য করার চেষ্টা হয়েছে ব্রিটিশ আমলে, আজ পর্যন্ত তা অটুট আছে। পশ্চিমবাংলায় ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে যে ভূমি আইন পরিবর্তন করা হয়েছে, তখনকার আইনজ্ঞ অতুল গুপ্ত রচিত যে দুটি আইন এসেছে, ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট, এই দুটো যদিও গ্রহণ যোগ্য, কিছুটা করা যায়, কিন্তু অন্যান্য প্রদেশে যদি এই সব আইন দেখেন তাহলে হাসি পাবে, জমিদারি প্রথা বিলোপ আইন সেইগুলো নয়, জমিদারি প্রথা কায়েম করার আইন। সেই সব প্রদেশেও কংগ্রেসি শাসন ছিল, গত ৩০ বছরের কংগ্রেসি শাসনে তারা এই সব করেছেন। সেই জন্য লক্ষ লক্ষ বর্গাদার যারা জমি চাষ করে, জমিতে খাটে, ফসল তোলে, আজকে যারা ওকালোতি করে ডাক্তারি করে, অফিসে কাজ করে, এই হাউসে বড় বড় কথা বলে আলোচনা করেন, সেই সব লোকেরা, সুনীতিবাবুর, জয়নাল সাহেবের মতো লোকেরা, তাদের জমি রাখার কি অধিকার আছে? বছরের পর বছর ধরে যারা জমি চাষ করে আসছে, তাদের বর্গাদারের অধিকার তারা পাবে না, গ্রাহ্য করা হবে না, এটা কি অন্যায় কথা? আজকে বামফ্রন্ট সরকার যদি একটা ভাল কাজ করে থাকে, সেটা হল বর্গা অপারেশন, যার মাধ্যমে লক্ষ লক্ষ বর্গাদারকে স্বীকৃতি দেওয়া হয়েছে। আজকে হয়তো দু' একজনের অসুবিধা হতে পারে, কিন্তু হাজার হাজার মানুষ যেখানে উপকৃত হচ্ছে, সেখানে যদি দু' একজনের অসুবিধা হয়, তাদের জন্য সুবিধা করার ব্যবস্থা করা যেতে পারে। তাই বলে বর্গা অপারেশন সম্পর্কে ব্যঙ্গ করে বলা, তাকে কনডেম করে বলা, এটা অন্যায়। বর্গা অপারেশন, যেটা বামফ্রন্ট সরকার করেছে, এই কাজ অন্য কোনও প্রদেশে হয়নি। আসল সঙ্কটের কথা কেউ বলেন নি। পশ্চিমবাংলার সমস্ত শিল্পপতিরা, পুঁজিপতিরা আজকে এই বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য তার বিরুদ্ধে দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবঙ্গের শিল্পে যে সঙ্কট সৃষ্টি করছে, আজকে গেঞ্জি কলগুলোর দিকে তাকিয়ে দেখুন, সুতাকলগুলোর দিকে তাকিয়ে দেখুন, ইঞ্জিনিয়ারিং কারখানাগুলোর দিকে তাকিয়ে দেখুন, কিম্বা ওষুধ কারখানাগুলোর

দিকে তাকিয়ে দেখুন, এই যে বড় বড় শিল্পপতি, এরা এই সরকারকে হেয় করবার জন্য সমস্ত টাকা নষ্ট করে দিয়ে, সেই সব শিল্পকে রুগ্ন, সিক করে দিয়ে সরকারের হাতে তুলে দিচ্ছেন, হাজার হাজার মানুষ বেকার হয়ে যাচ্ছে। সামান্য অজুহাতে ৪০ দিন ধরে চটকলের শিল্পপতিরা ধর্মঘট চালাচ্ছেন, যার ফলে ২।। লক্ষ চটকল শ্রমিক আজকে অনাহারের মুখে এসে দাঁড়িয়েছে। আজকে সমস্ত মালিক শ্রেণী, পুঁজিপতি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে জড়ো হয়েছে। তাদের কার্যকলাপের মধ্যে দিয়ে তা প্রকাশ পাচ্ছে। উনাদের ট্রেড ইউনিয়নের নেতারা ঐ চটকলের মালিকদের সঙ্গে গোপনে আলাপ আলোচনা করে দিনের পর দিন এই ধর্মঘটকে জিইয়ে রাখছেন। আজকে বামফ্রন্ট সরকারের আসল সঙ্কট হচ্ছে শিল্প সঙ্কট। শিল্প অন্য প্রদেশে সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে, আজকে কোলাবোরেশনে চলে যাচ্ছে গুজরাটে। আজকে পেট্রো-কেমিকেল সম্পর্কে কোনও খবর পাচ্ছি না, বিস্কুটের কারখানা অন্য জায়গায় নিয়ে চলে যাওয়া হচ্ছে। শিল্প প্রধান এই যে পশ্চিমবঙ্গ প্রদেশ, এই প্রদেশের শিল্পকে ছিন্ন ভিন্ন করে দিয়ে অন্য প্রদেশে নিয়ে চলে যাওয়া হচ্ছে। এই যে গোপন ষড়যন্ত্র, এই যে এমপ্লয়মেন্ট পোটেনশিয়াল নষ্ট করা, এই গোপন ষড়যন্ত্র দিল্লি থেকে পরিচালিত হচ্ছে। তা থেকে পরিত্রাণ পাওয়ার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। গ্রামবাংলায় যে সমস্যা বেশি ভাবে দেখা দিচ্ছে সেটা হচ্ছে ভূমি সংস্কার। বিরোধী দলের সদস্যদের কাছ থেকে শুনতে পাই বর্গা অপারেশন করতে গিয়ে নানারকম ত্রুটি-বিচ্যুতি হচ্ছে। এর দ্বারা নাকি দেশের ক্ষতি হচ্ছে। কিন্তু আমরা জানি কংগ্রেস আমলে যে সেটেলমেন্ট হয়েছিল তাতে বর্গাদারদের স্বার্থ যথাযথভাবে রক্ষিত হয়নি। সেজন্য বর্তমানে যারা প্রকৃত বর্গাদার তাদের নাম রেকর্ড করবার যে প্রচেষ্টা চলছে তাকে আমি সমর্থন জানাই। এই প্রসঙ্গে বলতে চাই যে সমস্ত মৌজায় অ্যাট এ স্টেশন হয়নি, সেই সমস্ত জায়গায় বর্গা সার্টিফিকেট দেওয়া হয়েছে, কিন্তু যে সমস্ত মৌজায় অ্যাট এ স্টেশন হয়ে গেছে অথচ বর্গা তার নাম রেকর্ডভুক্ত করতে পারেনি এমন বহু জায়গা বর্গাদার তার নিজের অধিকার থেকে বঞ্চিত হয়েছে। এই কাজ কংগ্রেস আমলে হয়েছে। সেজন্য তারা যাতে বর্গা রাইট পায় সে ব্যবস্থা করতে হবে, অপর দিকে বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য যে আইন হোক না কেন আমরা জানি সেই বর্গা প্রথা পুরানো সামন্ততান্ত্রিক প্রথা হিসাবে এখন বেঁচে আছে। অর্থাৎ জমিতে যারা ফসল উৎপাদন করে তারা কিছু ভাগ পায়না, বরং জমির সঙ্গে যার সম্পর্ক নেই তারাই বর্গাদারদের বঞ্চিত করে জমির ফসল নিয়ে যায়। এই সম্পর্কে জে এল আর ও-র দায় দায়িত্ব অনেক আছে, একদিকে জে এল আর ও হিসাবে অপর দিকে ভাগচাষী অফিসার হিসেবে তার উপর দায়িত্ব দেওয়া আছে। কিন্তু দেখা যায় তারা নানারকমভাবে কালক্ষেপ করে প্রকৃত বর্গাদারদের যে অধিকার এবং ন্যায্য পাওনা তা থেকে বঞ্চিত করতে চায়। অপর দিকে অনেক মামলা হাইকোর্ট ও নিম্ন আদালতে জমে আছে। এ সম্পর্কে ইনজাংশনও একটা বাধা হয়ে দাঁড়াচ্ছে। এর ফলে আদালতের ভূমি সংক্রান্ত মামলা জমে

থাকায় বর্গাদারদের অধিকার বিঘ্নিত হচ্ছে এবং সরকারও জমি বিলি করতে পারছেন না। এই সম্পর্কে দাবি হচ্ছে জমি সংক্রান্ত সমস্ত মামলা সাধারণ কোর্টের আওতায় না রেখে সম্পূর্ণ পৃথক একটা ট্রাইবুন্যাল গঠন করে তাদের হাতেই সমস্ত অধিকার দেওয়া হোক। আশা করি মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করবেন। অপর দিকে গ্রামে যে ভিলেজ সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি আছে সে কর্মকর্তারা প্রভাবশালী মানুষ তারাই এর প্রেসিডেন্ট সেক্রেটারি এবং কংগ্রেসের সঙ্গে সংশ্লিষ্ট। প্রকৃতপক্ষে গরিব ভাগচাষীদের যখন অর্থের প্রয়োজন হয় তারা সেখান থেকে কোনও ঋণ পায় না. এর ফলে আমরা দেখেছি লক্ষ লক্ষ টাকা অনাদায় পড়ে আছে। সেই টাকা আদায়ের ব্যবস্থা সমবায়ের মাধ্যমে হচ্ছে না।

[5-45 — 5-55 P.M.]

এর ফলে গ্রামের সমবায় আন্দোলন মার খেয়ে যাচ্ছে। অপরদিকে সমবায়ের আইনকানুন এত জটিল যার জন্য সাধারণ মানুষ ভাগচাষীদের ঋণ পেতে অসুবিধা হচ্ছে। সেজন্য এদের যদি উপকার করতে হয় তাহলে এই আইনের সরলীকরণ করা প্রয়োজন। এবং যে সমস্ত সমিতিগুলি দীর্ঘদিন ধরে টাকা অনাদায়ী রেখে দিয়েছে তাদের বিরুদ্ধে শাস্তি গ্রহণ করা প্রয়োজন। আমি সুন্দরবনের একজন এম এল এ সুন্দরবন উন্নয়ন পর্ষদ বলে একটা পর্ষদ গঠন করা হয়েছে। আমরা বিভিন্ন সময়ে বিভিন্ন দাবি এই এলাকার সম্বন্ধে যা করেছি তার সবগুলি কংগ্রেসি আমলে নাকচ করে দিয়েছিল। সেইজন্য বলছি সুন্দরবন উন্নয়ন যে সংস্থা আছে তা দিয়ে কিছুই হবে না। প্রকৃতপক্ষে আমরা দেখছি এক দেড় কোটি টাকা এবং জি আরের গম দিয়ে সুন্দরবনের উন্নতি করার চেষ্টা করা হচ্ছে। এর ফলে দু-একটি কাঁচা রাস্তা বা খাল সংস্কার ছাড়া আর কিছুই হচ্ছে না। এখানকার যে কোনও পরিকল্পনা রূপায়ণের জন্য অর্থ দপ্তরের মধ্যে দিয়ে আসতে হবে। অর্থ দপ্তর যদি কাজ করতে না দেয় তাহলে সুন্দরবনের উন্নতি হবে না। সেজনা আমার প্রস্তাব সুন্দরবনকে একটি পৃথক জেলা না করলে এর উন্নতি হবে না। সুন্দরবনের লোকেরা আমাদেরই সমর্থন করেছে এবং কংগ্রেসের একজন এম এল এ ছাড়া আর কেউ সেখান থেকে আসতে পারেন নি। সুতরাং সুন্দরবনের উন্নতি যদি করতে হয় তাহলে একটি পৃথক জেলা করতে হবে। এই দাবি আমরা সরকারের কাছে রাখছি। এরপর মরিচঝাঁপি সম্পর্কে কিছু বলতে চাই। আমার নির্বাচন এলাকার পাশের একটা দ্বীপ মরিচঝাঁপি যেটা সংরক্ষিত এলাকা বলে ১৯১০ সাল থেকে চলে আসছে। এখানে প্রবেশের অধিকার কারও ছিল না। কিন্তু একটা রাজনৈতিক পরিস্থিতিতে দন্ডক থেকে কিছু লোক এখানে এসে বসবাস স্থাপন করেছেন। এটাকে কেন্দ্র করে নানারকম আলোচনা চলছে। কিন্তু আমরা জানি যে এই বনভূমি সুন্দরবনের পরিবেশকে অনেকখানি রক্ষা করছে, প্রাকৃতিক বিপর্যয় থেকে সুন্দরবনকে রক্ষা করছে, সুন্দরবনের যে অর্থনৈতিক অবস্থা সেই অর্থনৈতিক অবস্থাকে অনেকখানি সহায়তা করছে। এই বনভূমির মধু এবং কাঠ সংগ্রহ করে সেখানকার লোক জীবিকা নির্বাহ করছে। সুতরাং সেখানকার মানুষের যে অর্থনৈতিক দুরবস্থা, লক্ষ লক্ষ ভূমিহীন মানুষ বাস করছে, তাদের নিজেদের জমি নেই, পুনর্বাসন নেই, সেই অবস্থায় বাইরে থেকে হাজার হাজার লোক যদি এসে সুন্দরবন দখল করে তাহলে সুন্দরবনের অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে পড়তে বাধ্য। সেখানে স্থানীয় যে সমস্ত বেকার ভূমিহীন লোক আছে সেইসব লোকের চাহিদা না মিটিয়ে যদি সেখানে এইভাবে বাইরের লোককে আনা হয়

তাহলে স্থানীয় লোকেদের সঙ্গে তাদের সংঘর্ষ অনিবার্য হয়ে উঠবে। রবিবার দিন আমি এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় যে জায়গাতে গুলি চলেছে সেখানে নিজেরা তদন্ত করেছি, লোকেদের আমাদের কথা বলেছি। আমাদের জনতা দলের মাননীয় সদস্যরা এবং বিরোধী দলের নেতা সেখানে গিয়েছিলেন। কিন্তু মিনি মুন্ডা যেখানে নিহত হয়েছে সেই দরিদ্র আদিবাসীর ঘরে তারা যান নি, সেখানে গিয়ে জিজ্ঞাসা করেন নি যে কেন একজন গরিব লোকের এই রকম অবস্থা হয়েছে, কেন একজন আদিবাসীর ঘর পুড়ল। তারা গিয়েছিলেন সুন্দরবনের একজন কুখ্যাত জোতদার জীতেন গায়েনের বাড়িতে যিনি গত নির্বাচনে প্রবোধ পুরকাইতের এজেন্টকে ঢুকতে দেননি, যিনি রিগিং মাস্টার বলে পরিচিত, যিনি অন্যের জমি ফাঁকি দিয়ে বড়লোক হয়েছেন, তারা সেখানে গিয়েছিলেন। তারা শরণার্থীদের জন্য যতই চোখের জল ফেলুন না কেন আমরা চাই শরণার্থীরা দন্ডকারণ্যে চলে যান, তাহলে গোটা ভারতবর্ষের শরণার্থী সমস্যাকে এক দেখে তাদের কথা ভেবে আমরা সেইভাবে কেন্দ্রীয় সরকারকে চাপ দিতে পারি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-55 — 6-05 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে উপলক্ষ্য করে তাকে সম্বর্ধনা জানিয়ে যে প্রস্তাব এই সভায় উপস্থাপিত হয়েছে আমি তা সমর্থন করি। একটা বুর্জোয়া জমিদারি রাষ্ট্রীয় কাঠামোয় এই সরকার কাজ করছেন, সেজন্য এই সরকার দাবি করে না যে জনগণের কোনও মূল সমস্যার সমাধান তারা করতে পারবেন। কিন্তু এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও যে কাজ করা সম্ভব জনগণের স্বার্থে আমি মনে করি রাজ্যপাল তাঁর ভাষণে সঠিকভাবে সেগুলি তুলে ধরতে পেরেছেন। সেই কারণে তাঁর ভাষণের সমর্থন করতে হবে। কিন্তু যে কথাটা জোর দিয়ে বলা প্রয়োজন সেটা হচ্ছে পশ্চিমবঙ্গের জনগণের মধ্যে একটা নতুন আত্মবিশ্বাস সৃষ্টি করতে পেরেছে এই সরকার। গত ৩০ বছরের যে কাজ, যে অনাচার, অত্যাচার তা পশ্চিমবঙ্গের জনগণকে প্রায় আত্মবিশ্বাস হারিয়ে ফেলতে বাধ্য করেছে। আজকে রাজ্য সরকার তার কাজের মধ্য দিয়ে সেই আত্মবিশ্বাস ফিরিয়ে আনতে পেরেছেন। শুধু রাজ্য সরকার কেন, এই রাজ্য সরকারের জন্ম হওয়ার আগে পশ্চিমবঙ্গের বামপন্থী দলগুলির আর এস পি, ফরওয়ার্ড ব্লক, মার্কসিস্ট ফরওয়ার্ড ব্লক, আর সি পি আই, মার্কসবাদি কমিউনিস্ট পার্টি, এদের যে দীর্ঘদিনের লড়াই অত্যাচারের বিরুদ্ধে জনগণের স্বার্থে তার ফলে জনগণ সেই সরকার সৃষ্টি করেছে এবং মানুষের মধ্যে আত্মবিশ্বাস ফিরে এসেছে। এই আত্মবিশ্বাসের উজ্জ্বল প্রকাশ আমরা দেখতে পাচ্ছি বন্যার সময় বন্যা ত্রাণ এবং পুনর্গঠনের কাজের মধ্যে। পশ্চিমবঙ্গে যখন এই বন্যা আসে তখন আপনারা জানেন গ্রামে যেসব সরকারি অফিস আছে সেখানে টাকা জমা থাকে না, গ্রামে কোনও সরকারি গুদাম নেই, যেখানে মালপত্র জমা থাকে, কলকাতা শহরের সঙ্গে মহকুমা শহরের সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন, তবুও মানুষ মুখ্যমন্ত্রীর একটা কথা শুনে যে যেখানে আছে সেখানে দাঁড়িয়ে তার কাজে অংশ গ্রহণ কর, আমাদের পুলিশ থেকে শুরু করে যে কোনও কর্মচারী, আমাদের পঞ্চায়েত আমাদের গণ-আন্দোলনের কর্মীরা, যুবক ছাত্ররা সকলেই একযোগে চেষ্টা করলেন তাদের সীমিত ক্ষমতা নিয়ে। তারা ঠিক করলেন বাঁচবেন, তাই তারা বেঁচেছেন। এটা ঠিকই অনেকের ইচ্ছা ছিল, আশা ছিল এই যে বন্যা হয়ে গেল সেই বন্যায় যাতে মানুষ না বাঁচে

বা বেশি করে মরে যায় এবং তারা যদি শেষ পর্যন্ত কলকাতা শহরে এসে ভিড় করে তাহলে এই সরকার মারা যাবে এবং এটা করতে পারলে এই মরিচঝাঁপির আর দরকার হত না। কিন্তু কেন্দ্রীয় সরকারের টাকা দিতে টালবাহানা করা সত্ত্বেও জনসাধারণের চেষ্টা এবং পশ্চিমবঙ্গ সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা নিয়ে যখন এগিয়ে গেল, তখন দেখা গেল নতুন পরিস্থিতি সৃষ্টি হয়েছে। লোকেরা টাকা দিলেন, খাদ্য সংগ্রহ করলেন এবং নিজেদের মধ্যে সেটা ভাগ বাঁটোয়ারা করলেন। তারা দেখছে কেন্দ্রীয় সরকার কত টাকা দিলেন বা রাজ্য সরকারের কি সম্পদ আছে। জনসাধরণ সকলেই টাকা দিয়েছে এবং তিন কোটির বেশি টাকা মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে জমা দিয়েছে। শুধু তাই নয়, বেকার যুবক ছাত্র ছাত্রী গণতান্ত্রিক ছাত্র ফেডারেশন নিজেদের গায়ের রক্ত বিক্রি করে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে জমা দিয়েছেন। আমরা দেখেছি একটা নতুন জাগরণ উৎসাহ সৃষ্টি হয়েছিল, কারণ তারা বুঝতে পেরেছিল যে আমাদের বাঁচতে হবে। পশ্চিমবাংলা জনসাধারণের মধ্যে এই যে উৎসাহ সৃষ্টি হয়েছিল তার ফলে অন্যান্য রাজ্য সরকার এবং সেখানকার জনসাধারণও আমাদের সাহায্য করতে এগিয়ে এসেছে। আর একটা কথা বলব যেটা হয়ত বর্তমান ঘটনার সঙ্গে মিলবেনা তাহলেও বলছি, কারণ মার্কসবাদের কথাটা উঠেছে। ১৯১৭ সালের রুশ বিপ্লবের সময় দেখেছি যখন সমস্ত সাম্রাজ্যবাদী দুনিয়া রুশকে খেতে দেবেননা এই চেষ্টা করল, তখন লেনিন বলেছিলেন, নিজেদের চেষ্টায় তোমাদের বাঁচতে হবে এবং আমরা দেখেছি তারা বেঁচেছে। কয়েক বছর আগে যখন চিন দেশে যখন হাজার হাজার মানুষ মরেছে, তখন কমিউনিস্ট নেতারা বলেছিলেন তোমাদের নিজেদের পায়ে দাঁড়াতে হবে এবং আমরা দেখেছি তারাও বেঁচেছে। ওখানে যেমন একজন মার্কসবাদি পন্ডিত কমিউনিস্ট নেতা জনগণকে উদ্বুদ্ধ করবার জন্য আহ্বান জানিয়েছিলেন ঠিক তেমনি এখানেও দেখছি একজন মার্কসবাদি পন্ডিত মুখ্যমন্ত্রী জ্যোতি বসু জনসাধারণকে আহ্বান জানিয়েছেন, এবং আমাদের বামফ্রন্ট কমিটি সভাপতি প্রমোদ দাশগুপ্ত জনসাধারণকে আহ্বান জানিয়েছেন। কাজেই কেবল ঐ আলিমুদ্দিন স্ট্রিট একথা বলে কিছু হবে না। আমরা বলে কয়ে কাজ করি, সব পার্টি মিলে কাজ করি এবং খবরের কাগজে সেই খবর বের হয়, কোনও কিছু গোপনে করা হয় না। বন্যার সময় আমরা দেখেছি মানুষের আত্ম বিশ্বাস জাগ্রত হয়েছে। স্যার, ১৯৭৭ সালে মার্চ মাসে লোকসভার নির্বাচনের সময় আমরা জনতা পার্টির সঙ্গে এক হয়ে লড়াই করেছিলাম স্বৈরতন্ত্রের বিরুদ্ধে, তখন আমরা বুঝিনি জনগণ এত বেশি জাগ্রত হয়েছে, আমরা চেষ্টা করেছিলাম জরুরি অবস্থায় নাগপাশ থেকে মুক্তি পাবার জন্য, আমরা কিছু গোপনে এবং কিছু প্রকাশ্যে চেষ্টা করেছি এবং আমরা শুধু ইন্দিরা গান্ধীই নয়, তাদের সকলকে পরাজিত করেছি এবং স্বৈরতন্ত্রের অবসান হয়েছে, এবং এটা হয়েছে জনগণের আত্ম বিশ্বাসের জন্য। তারপর বিধানসভা নির্বাচন যখন হল তখন জনতা পার্টি ক্ষমতার গর্বে গর্বিত হয়ে আমাদের পেছনে ছিলেন না এবং সেই নির্বাচনের ফল আপনারা সকলেই জানেন। পশ্চিমবাংলার মানুষ একই সঙ্গে জনতা, কংগ্রেস এবং কংগ্রেস (আই) সবাইকে বিতাড়িত করেছে। আরও পরে আসুন ৭৭ সালে পঞ্চায়েত নির্বাচন হয়েছে—কি ফল দেখেছি আমরা? আমি অঞ্চল থেকে নির্বাচিত হয়েছি আমি প্রত্যেক দিন শিয়ালদহ থেকে বঁনগা পর্যন্ত ট্রেনে যাই—আমি দুই দিকে তাকিয়ে কোনও একজায়গায় দেখছি না বংশবাতি দেবার জন্য একটাও পুরানো কংগ্রেস নেই। একটি কংগ্রেস সদস্য নেই। এই তো জনগণ এদের করেছে। অনেক অপপ্রচার, অনেক কিছু ওরা করবার চেষ্টা করেছেন

তাসত্ত্বেও জনগণ ওদের ফেলে দিয়েছে। যত জনগণ ওদের পরিত্যাগ করছে ততই বেশি ওরা চটে যাচ্ছে। পশ্চিমবঙ্গের মানুষ অশিক্ষিত হতে পারে, তারা অভিজ্ঞ না হতে পারে কিন্তু পঞ্চায়েত নির্বাচনে আমরা দেখেছি তারা কি আমাদের দেখিয়েছে এবং ওরা এত ভালভাবে কাজ করেছে, এটা সত্যি বুঝতে পারা যেত না যদি বিধ্বংসী বন্যা না হত। প্রধান মন্ত্রী মুরারজি তিনি বলেছেন ৫০০ বছরের মধ্যে এত বৃষ্টি পাত হয়নি কিন্তু শুধু বৃষ্টিপাতই নয়— ওরা যেভাবে বাঁধ করেছেন, যেভাবে জলনিকাশির ব্যবস্থা করেছিলেন তার ফলে এই বন্যা হয়েছে। পৃথিবীর সমস্ত দেশে শুধু সমাজতান্ত্রিক দেশে নয় গণতান্ত্রিক দেশে বাঁধ বাঁধা হয় বন্যা ঠেকোবার জন্য আর শুকার সময় জল দেবার জন্য। আর এরা বাঁধ বেঁধেছিলেন—আমাদের দেশের বৈজ্ঞানিকদের এমনভাবে কাজ করাতে বাধ্য করেছিলেন যে বাঁধ যখন বাঁধা হল—বন্যা যখন আসে বাঁধ জল ঠেকায় না, আবার যখন শুকা আসে বাঁধে জল শুকিয়ে যায়। তারফলে এবারে ঐ বৃষ্টির সামনে, প্রবল বর্ষণের সামনে এই বিধ্বংসী বন্যা সমস্ত দেশ ভাসিয়ে নিয়ে গেল। এটা ওদেরই কৃতকর্মের ফল। আমি স্যার, ওদের ধন্যবাদ জানাচ্ছি এই বন্যার সময় সমস্ত মানুষ রুখে দাঁড়াতে পারে, পঞ্চায়েত রুখে দাঁড়াতে পেরেছে। এখন পশ্চিমবঙ্গ সরকার ঠিক করছেন কিভাবে বাঁধ মেরামত করা যায়, কিভাবে নতুন করে বাঁধ গড়া যায় কি ব্যবস্থা নেওয়া যায়। সেটা ভাববার সুযোগ পশ্চিমবঙ্গ সরকার পেয়েছে। আজকে যত বেশি জনগণ এটা বুঝতে পেরেছে ততবেশি ওরা রেগে যাচ্ছেন। আর রেগে যাচ্ছেন বলেই ওরা বলছেন দলবাজি হচ্ছে। একথা আমি বলব যে পশ্চিমবাংলার গরিব মানুষ ঐ বন্যায় যারা সব থেকে বেশি কষ্ট পেয়েছেন—দরিদ্র নিরন্ন মানুষ তারা তো সব বামপন্থীদের ভোট দিয়েছেন—এই বিধানসভা থেকে শুরু করে পঞ্চায়েত পর্যন্ত। এই বিপন্ন মানুষ রিলিফ পাবে না? আর এই বিপন্ন মানুষ রিলিফ পেলে দলবাজি হয়—তাহলে রিলিফ দিতে হবে পরাজিত পঞ্চায়েত সমিতির মেম্বারদের, আর পরাজিত এম এল এ দের। আগে যখন রিলিফ উপর থেকে নীতি যখন যেত একটু একটু করে চুষে যখন তারা কমিয়ে দিতেন সেই সব লোককে? যদি গরিব মানুষকে রিলিফ দেওয়া দলবাজি হয়েছে এবং দলবাজি হবে। কখনও গরিব মানুষকে বাদ দিয়ে ওদের খুশি করবার জন্য আমরা অন্য কথা ভাবব না। আমি এই কথা বলতে চাই যে আমি যদি যে কোনও বিষয় নিয়ে কথা বলি—যেমন ধরুন শিক্ষার বিষয় আমাদের শিক্ষাবিদ মাননীয় সদস্য হরিপদ বাবু বলেছেন যে স্কুলে কেন দুজন হেডমাস্টার। অ্যাডমিনিস্ট্রেটর কেন স্কুলে নেওয়া হল কিন্তু একথা একবারও বললেন না যে আজকে পশ্চিমবঙ্গ সরকার নতুন ঘটনা ঘটিয়েছেন শিক্ষাক্ষেত্রে। ক্লাশ এইট পর্যন্ত কোনও ছেলে মেয়েকে আর বেতন দিতে হবে না। একথা একবারও তিনি বললেন না যে পাক বুনিয়াদি স্কুলের শিক্ষকরা যাদের বেতন দেওয়া হত যে টাকা সেই শিক্ষকেরা সেই হিসাবে বেতন পেতেন না। আমাদের সরকার সরাসরি তাদের বেতন দেবার ব্যবস্থা করেছেন। এটা কেউ বললেন না জুনিয়র স্কুলের শিক্ষকেরা যারা এতকাল ডি এ পেতেন বেতন পেতেন না এই সরকার তাদের বেতন দেবার ব্যবস্থা করেছেন। একথা বললেন না মাধ্যমিক স্কুলের শিক্ষককেরা বছরের মাহিনা বছরে পেতেন না আজকে তাদের মাসের মাহিনা মাসে দেবার ব্যবস্থা করা হয়েছে। এখনও ব্যাঙ্কগুলি সহযোগিতা করছে না বলে মাসের ১লা তারিখে তাদের বেতন দেওয়া যাচ্ছে না কিন্তু মাসের মাহিনা মাসে দেওয়া হচ্ছে। একথা বললেন না হরিপদ বাবু নিজে একজন অধ্যাপক হয়ে যে অধ্যাপকরা যারা মাসের মাহিনা

[6-05 — 6-15 P.M.]

মাসে পেতেন না তাদের আজকে মাসের মাহিনা-মাসে দেওয়া হচ্ছে। এই সরকারই এই সব ব্যবস্থা করেছেন। এটা ওদের নজরে পড়ল না। এটা ওদের নজরে পড়ে নি। প্রাথমিক স্কুলে ছেলেমেয়েদের যে খাবারের ব্যবস্থা করা হয়েছে তাও ওদের নজরে পড়ল না। নজরে পড়ল দুইজন হেড মাস্টার, এখানে দুইজন হেডমাস্টার কেন? এখানে যে হেডমাস্টার ছিল তাকে ঐ স্বৈরতন্ত্রের আমলে, ঐ কালাদিনের আমলে ঐ হেড মাস্টারকে বের করে দেওয়া হয়েছে, একথা মনে থাকার কথা যে হৃদয় দাশগুপ্তকে ঘরের মধ্যে পুড়িয়ে মারা হয়েছে, ঐ হেডমাস্টার মহাশয়, স্কুলে যেতে পারলেন না, তার বদলে ওদের চেলা চামুন্ডাকে হেড মাস্টার করেছেন, এদের প্রশংসা করা উচিত ছিল যে এই সরকার ঐ পুরানো হেডমাস্টারকে ফেরত এনেছেন। কিন্তু এরজন্য তাদের তৈরি করা হেডমাস্টারের চাকরি যায়নি, ঐ হেডমাস্টার সিনিয়র মাস্টার হিসাবে থাকবে এবং হেড মাস্টারের মতোই মাইনে পাবে শিক্ষা দপ্তর থেকে এই ব্যবস্থা করা হয়েছে। তারপর ওরা বলছেন যে স্কুলে এত অ্যাডমিনিস্ট্রেটার কেন। তাতো হবেই। স্কুল বোর্ডে বৎসরের পর বৎসর নির্বাচন হয়নি, আমি আমার নির্বাচন কেন্দ্রের কথা বহুবার বলেছি যে আমদের হাবড়া—অশোকনগর নির্বাচন কেন্দ্রের মধ্যে শুধুমাত্র ওদের নেতা, প্রাক্তন এম এল এ, ১৮টি স্কুলে সামান্য কিছু টাকা গোলমাল করেছেন। সামান্য মানে ২০ লক্ষ টাকা। এখন এই রকম যে গোলমাল করেছেন বিভিন্ন কমিটিতে তারজন্য সেখানকার ছাত্ররা অভিযোগ করেছে, শিক্ষকরা অভিযোগ করেছেন, এবং এইরকম গোলমাল যেখানে সেটা আমাদের নিশ্চয়ই ভাঙ্গতে হবে। যদি আপনাদের যোগ্যতা থাকে ঐ অ্যাডমিনিস্ট্রেটার যখন নির্বাচন করছেন তখন লড়ে নেবেন, কোনও বাধা নেই। এই অ্যাডমিনিস্ট্রেটারের হাতে যত নির্বাচন হয়েছে প্রতিটি কমিটিতে তারা বারবার পরাজিত হয়েছেন, বার বার মিথ্যা কথা বলে বেড়িয়েছেন। বেকার ভাতার কথা উঠেছে, ওরা প্রশ্ন করলেন যে বেকার ভাতা কি সবাই পায়? না, সবাই পায় না যারা এম এল এ ছিলেন এখন বেকার হয়েছেন, তারা পায় না, যারা সত্যি সত্যিই বেকার, যারা আগে থেকে নাম লিখিয়েছেন তারা পাচ্ছেন এবং আমি একথা বলতে পারি আপনাদের দলের ছেলেরাই বেশি পাচ্ছে। তাতে আমার দুঃখ নেই। দুঃখ নেই এই কারণে যে আমার মনে আছে আমার নির্বাচনকেন্দ্রে পোস্টার ছিল বেকার ভাতা বন্ধ কর। আর ওদেরই ছেলেরা যখন আমার কাছে সার্টিফিকেট নিতে এল, আমি বললাম যে তুমি তো ভাই আমাদের ক্যাডার হওনি। ওরা বলেছে যে আমরা লজ্জিত এবং ওরা নিজেরা গিয়ে সেই পোস্টার মুছে ফেলেছে। আজকে অশোকনগরের বুকে প্রতিষ্ঠিত হয়েছে যে না, বামফ্রন্ট সরকার জ্যোতি বাবুর নেতৃত্বে দলের দিকে তাকায়না, তারা যে কথা বলে সেটা করে। তারপর আমি যে কথা বলতে চাই উদ্বাস্তু, মরিচঝাঁপি নিয়ে অনেক কথা ওরা বলেছেন এবং আমাদের মাননীয় নেতা কাশীবাবু বললেন যে উনি দুঃখিত হয়েছেন উনি যখন কোর্ট থেকে বের হন তখন নাকি সি পি এম এর লোকেরা স্লোগান দিচ্ছিল। আমি বলি মরিচঝাঁপি আপনারাই তো সৃষ্টি করলেন। আজকে বলছেন উদ্বাস্তুদের কথা, কিন্তু এই উদ্বাস্তুদের কথা কারা বলেছিল? এই কংগ্রেস সরকার বলেনি, এখন জনতা পার্টির আজকে যারা নেতা তারা কংগ্রেসে ছিলেন, যে প্রফুল্লচন্দ্র সেন তাদের নেতা তিনি তখন মুখমন্ত্রী ছিলেন, তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন যে উদ্বাস্তু সমস্যা নেই। তিনি তখন বললেন

উদ্বাস্তু নেই আর এখন হঠাৎ উদ্বাস্তুদের উপর এত দরদ? এ যে মার চেয়ে মাসির দরদ বেশি, এতে লোকে অন্য কথা ভাবে। আজকে মরিচঝাঁপি নিয়ে ওরা বলছেন জাতীয় সমস্যা, মরিচঝাঁপি নিয়ে তাবা বারবার বোঝাচ্ছেন যে ওরা এনেছেন, আমি বলি উদ্বাস্তুদের জন্য এত মরা কান্না তাদের, আজকে আমাদের এখানকার পশ্চিমবঙ্গের হাজার হাজার উদ্বাস্তু জবর দখল কলোনিতে আছে, হাজার হাজার উদ্বাস্তু রাস্তাঘাটে আছে, তাদের পুনর্বাসনের জন্য পশ্চিমবঙ্গ সরকার ৫০০ কোটি টাকা চাইলেন, এই ব্যাপারে কারও একটু দরদ নেই তো, একটা কথাও তো নেই। এর কারণ মরিচঝাঁপি আজকে আপনাদের রাজনীতির গুটি হয়েছে। আমরা এই কথা বলে আপনাদের সাবধান করে দিতে চাই, উপাধ্যক্ষ মহাশয়, যে পশ্চিমবাংলার মানুষ এই সরকারের কাজের মধ্যে দিয়ে অতীতের সরকারের কার্যকলাপ বিচার করে বুঝে নিয়েছে তারা কোন দিকে যাবে। হতে পারে এই সরকারের অনেক আমলা যাদের কাজের মধ্যে কিছু দোষত্রুটি থাকতে পারে কিন্তু যারা এই সরকারকে জন্ম দিয়েছে তারা মনে করে যে একটা বাচ্চা যখন জন্মে সে তখন অনেক লালা নিয়ে জন্মায় সেই লালা মুছে শিশুকে বাপ মা আদর করে নেয়, ছুঁড়ে ফেলে দেয় না। সেই কারণে এই সরকারকে রক্ষা করবে তারা। ছেলের মুখ দিয়ে লালা পড়ে পিতা মাতা কি করেন, লালা মুছিয়ে দেন। আজকে বারাসত বসিরহাটে পশ্চিমবাংলার সর্বত্র আপনাদের সম্পর্কে মানুষ ধিক্কার দিচ্ছে, আমি জানিনা আপনারা সেকথা স্পিকার কে বলবেন কিনা, আমরা দেখছি আপনারা আজকে অন্য কথা বলছেন। অতীতে আমরা দেখেছি কংগ্রেসি এম এল এ-দের লোক চোর জোচ্চর এসব বলত, তারা এম এল এ না বলে বলত মেরে লে রে, তাদের রাজ্যের এম এল এ বলতে মাথা নত হয়ে যেত, আবার এখন বলে, মরিচের ঝালে কেউ পুড়েনা, নিজেরাই শুধু পোড়ে। আমি আর একটা কথা বলে শেষ করতে চাই। এদের এতদিনের অভ্যাস মিথ্যা কথা বলা।

(এখানে লাল আলো জ্বালানো হয়)

উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গল্প বলে নিয়েই শেষ করছি। আমার গ্রামে একটা লোক ছিল, তার একটা বদঅভ্যাস ছিল, বাইরে নয়, নিজের বাড়ি থেকেই পয়সা সরান। সেই স্ত্রীলোক বাজার করতে দিল তাকে তিন টাকা, কিন্তু সে বাজার করে আনল সাড়ে তিন টাকার। স্ত্রী জিজ্ঞাসা করল কি করে করলে? বলে ম্যানেজ করেছি, ম্যানেজ করেছি এটা নিজের স্ত্রীর কাছেই স্বীকার করল। এর জন্য বাড়ির সকলেই, ছেলেমেয়ে সহ ঠিক করল শনিপুজা দেবেন। শনিপুজার প্রসাদ কিনবার জন্য তাকে চার আনা পয়সা দেওয়া হল, ২৪ পয়সা, তা দিয়ে সন্দেশ সে কিনে আনলে এই দেখে ছেলেমেয়েরা সবাই খুশি, তার পরিবারও খুশি। তাহলে তো সাধু হয়ে গেছে। স্ত্রী জিজ্ঞাসা করলে তুমি যে সাধু হয়ে গেছ। সে বললে দেখ, অভ্যাসতো সহজে যায় না, তাই সন্দেশ দুবার চেটে নিয়েছি। আমি ওদের বলতে চাই যে তাদের এই অভ্যাস দূর করে দেবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ শুনবার আমার সৌভাগ্য হয়নি, আমি সেটা পড়েছি। তার ভাষণে যে বিষয়গুলি উল্লেখ করা হয়েছে তার মধ্যে গণতান্ত্রিক অধিকার পুনর্স্থাপন সম্পর্কে যে বিষয়গুলির উল্লেখ করা আছে, সেগুলির

সম্বন্ধে আমি প্রথমে বলছি। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বন্দি মুক্তির কথা উল্লেখ করেছেন। আমি তার বক্তব্যকে সমর্থন করি যে রাজ্য সরকার একটা ভাল কাজ করেছেন। তারা সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি দিতে পেরেছেন সেদিক থেকে পশ্চিমবঙ্গ সরকার অন্যান্য রাজ্য সরকার থেকে একটা পার্থক্য রচনা করেছেন, বা ভিন্নতর ব্যবস্থা নিয়েছেন। বহু রাজনৈতিক বন্দি দীর্ঘকাল ধরে জেলে আটক ছিলেন বিভিন্ন রাজ্যে, কংগ্রেসি সরকারগুলি, বা সি পি আই যুক্ত কংগ্রেসি সরকারগুলি যে সমস্ত রাজ্যে সরকার চালাচ্ছেন, তারা রাজনৈতিক বন্দিদের মুক্তি না দেবারই সিদ্ধান্ত নিয়েছেন, জনতা সরকারগুলি, আংশিকভাবে যারা পাঁচ বছর পর্যন্ত জেলে আছে, তাদের মুক্তি দেবার সিদ্ধান্ত নিয়েছেন, কিন্তু এই রাজ্য সরকার সমস্ত রাজনৈতিক বন্দিদেরই ছেড়ে দেবার সিদ্ধান্ত নিয়ে প্রশংসীয় কাজ করেছেন। কিন্তু তারা এই প্রশংসনীয় কাজ করলেও একটা কথা না বলে পারছিনা। ছেড়ে দেওয়া এই বন্দিদের উপর পুলিশের ইন্টারোগেশন যখন তখন চলছে, তাদের নানা রকমে হয়রানি করা হচ্ছে, এমন কি যাদের মুক্তি দেবার কথা, তাদেরও উপরে পুলিশি অত্যাচারের যে সমস্ত ঘটনা ঘটছে, আজকের কাগজেও সেই ঘটনা বেরিয়েছে, আমি সেই ঘটনা এখানে উল্লেখ করতে চাই, কারণ বিষয়টা গুরুত্বপূর্ণ। Naxalite leader arrested. After 8 year long man hunt, police arrested naxalite leader, Shri Ajit Chowdhury from hide out in Nadia district on Monday. Shri Chowdhury has been absconding since he escaped from Krishnagar court lock up on July 24, 1991. Police recovered one chinese make automatic pistol from him.

[6-15 — 6-25 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টি হল যে একজন জেল থেকে পালিয়েছিল ১৯৭১ সালে। তার বিরুদ্ধে মামলা হচ্ছে। এই মামলা উইথড্রন হবার কথা এবং সেই অনুযায়ী তাকে বলা হয়েছিল এবং মামলা অলরেডি উইথড্রন এবং তাকে বলা হল তুমি বাড়িতে এসে থাক। দীর্ঘ দিন ধরে তিনি বাড়িতে থেকে ছিলেন সেই অজিত চৌধুরি। কেন তাঁকে আবার ধরা হয়েছে সে গত এক বছর ধরে বাড়িতেই ছিল। এখন তাঁকে ধরতে হবে। সুতরাং একটা কিছু হাইড আউট করতে হবে। এ দেশে রাজনীতির ক্ষেত্রে আমরা বার বার দেখেছি রাজনৈতিক লোককে ধরার অজুহাত হচ্ছে যে তাঁকে চিনাপন্থী হতেই হবে। পুলিশ এই কায়দা শিখে নিয়েছে। অতএব চিনা বন্দুক তার কাছে ছিল। ভাগ্য ভাল যে চিনা মেশিনগান বা চিনা বিস্ফোরক দ্রব্য, ট্যাঙ্ক পাওয়া গিয়েছে বলে পুলিশ দাবি করে নি। কৃষ্ণনগরে এই রকম ঘটনা প্রায়ই ঘটছে। পুলিশ রাজনৈতিক কর্মীদের উপর নানা ধরনের হামলাবাজি করছে এবং তার জন্য বার বার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু এ জিনিস বন্ধ হয় নি। দ্বিতীয় বিষয় উল্লেখ করতে চাইছি সেটা হচ্ছে রাজনৈতিক কারণে যারা চাকুরি হারিয়েছিল তাদের চাকুরিতে পুনর্বাসনের প্রশ্ন। এটা সত্য কথা যারা রাজনৈতিক কারণে চাকুরি হারিয়েছিল তাদের অনেকে চাকুরি ফিরে পেয়েছে এবং এটা ঘোষণাও করা হয়েছে রাজ্যপালের ভাষণে আমার সরকার একথা ঘোষণা করছে যে রাজনৈতিক কারণে কারও চাকুরি খোয়া যাবে না, চাকুরি পাবার ক্ষেত্রে পুলিশ রেকর্ড ভেরিফিকেশন কোনও বাধা সৃষ্টি করবে না। কিন্তু বাস্তবে এটা হচ্ছে কি? আমি কতকগুলি কেস এখানে উল্লেখ করতে চাই।

আমি প্রথমে উল্লেখ করতে চাই ডি এস টি সি-র কর্মী মঙ্গল বিশ্বাসের কথা। ১৯৭১ সালে পুলিশের হয়রানি ফ্যাসিবাদী কংগ্রেসের গুন্ডাদের আক্রমণের ফলে তিনি কাজে যেতে পারেন নি। ১৯৭৭ সাল থেকে কংগ্রেস রাজত্ব অবসানের পর থেকে তিনি চাকুরি ফিরে পাবার চেষ্টা করছেন এবং সি এস টি এস-এর ১০০০ কর্মীর মধ্যে ৮০০ কর্মী সহি করে দরখাস্ত দিয়েছে সরকারের কাছে যে মঙ্গল বিশ্বাস চাকুরি ফিরে পাক। কিন্তু এখনও পর্যন্ত মঙ্গল বিশ্বাস চাকুরি ফেরত পায় নি। এর কারণ কি? একটা কারণ অবশ্য আছে যে মঙ্গল বিশ্বাস শাসক পার্টির অন্তর্ভুক্ত নয়। আমি আরও অনেক এই রকম কেস দিতে পারি। আমরা অবশ্য দেখেছি যে শাসক পার্টির কর্মীরা ফেরত পেয়েছে আবার অন্যান্য রাজনৈতিক দলে যারা অন্তর্ভুক্ত তারাও পেয়েছে। কিন্তু কতকগুলি বিভাগ কোনও কোনও দপ্তর এই রকম পার্থক্য করছে। এটা ডেলিবারেটলি করা হচ্ছে, না এটা শুধু মাত্র কিছু ভুল চুকের ব্যাপার তা জানি না। আমি আরও কতকগুলি কেস সম্বন্ধে উল্লেখ করছি। মেদিনীপুরে মণিকান্ত বারি রেভিনিউ ডিপার্টমেন্টের পি আরও ছিলেন ১৯৭৩ সালে যখন পি ডি এফ গভর্নমেন্ট ছিলেন হুমায়ুন কবীরের জনসভায় বোম ছোঁড়ার অভিযোগে তার চাকুরি যায়। তার পর থেকে সে জেলে যায় জেল থেকে ছাড়া পেয়েছে কোনও কেস নাই। বার বার চাকুরি ফেরত পাবার চেষ্টা করছে। কিন্তু সে এখনও চাকুরি ফেরত পায় নি। এই রকম অনেক উদাহরণ দিতে পারি কিন্তু সময় নেই। এই ধরনের বহু অভিযোগ আমাদের কাছে আছে এবং যত অভিযোগ আমাদের কাছে আসে আমরা সমস্তগুলিই সরকারের কাছে জানাই। কিন্তু অনেকগুলির এখনও কোনও প্রতিকার হয় নি। এর পর তদন্ত কমিশনের কথা। এটা সরকার ঘোষণা করেছিলেন যে তদন্ত কমিশন করবেন এবং দোষী পুলিশ অফিসারদের শাস্তির ব্যবস্থা করবেন। কি করবেন সরকার বুঝতে পারছি না। আমি শুধু একটি ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। কানু সরকার মামলা করেছে পুলিশের বিরুদ্ধে। রেনু গুহ নিয়োগী মার্ডার স্কোয়াডে একটি ছেলেকে ধরে তাকে গুলি করে মারে আর একজনকে গুলি করে কিন্তু সে মরে নি হাসপাতালে গিয়ে সে কোনও রকমভাবে বেঁচে যায়। সে মামলা করেছে এবং সেই মামলা করেছে সেসন তৈরি হয়েছে। যে পুলিশ অফিসারদের বিরুদ্ধে মামলা হয়েছে এখনও পর্যন্ত তার সেসন হয় নি। পুলিশ যদি কোনও নাগরিকের বিরুদ্ধে সেসন চায় তাহলে ধরা মাত্রই তার সেসন হয়ে যায়। এই যে কেসটি তার সেসন পর্যন্ত কমিটেড হয়ে গেল। কিন্তু এখনও পর্যন্ত সেসন পর্যন্ত হল না এবং সেই লোক সরকারি পদে আসীন রয়েছে এবং সরকারি পদে আসীন থাকার সুযোগ নিয়ে সাক্ষী ভাঙ্গানো এবং যতরকমভাবে তারা নোংরামি করতে পারে সেগুলি তারা চালিয়ে যাচ্ছে। আমি জানি না সরকার কি নীতি এখানে গ্রহণ করেছেন।

আমি আরও একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে কমরেড সরোজ দত্তের হত্যার বিষয়। ১৯৭১ সালে এই কলকাতা শহরে সরোজ দত্তকে গ্রেপ্তার করা হয় এবং পুলিশ হত্যা করে। সরোজ দত্তের কথা বিরোধী পক্ষের লোকেরা হয়ত জানেন না, কিন্তু আজকে যারা সরকারে আছেন তাদের তো এটা অজানা নয়, তারা সবাই তাকে চেনেন। ১৯৭১ সালে ফ্যাসিবাদী রাজত্ব ছিল। সেই সময় একটি মানুষকে কলকাতার মধ্যে গুম করে মেরে ফেলা হল, নাকি অন্য কিছু করে রাখা হয়েছিল—এই বিষয়ে তখন অনেকেই তদন্তের দাবি করেছিলেন। তদন্ত করে দেখা হোক যে তিনি কোথায় গেলেন। এই সরকার প্রায়

দু' বছর হতে চলল ক্ষমতায় এসেছেন। এখন পর্যন্ত একটা তদন্ত করতে পারলেন না যে কমরেড সরোজ দত্তকে মার্ডার করল, কিভাবে মার্ডার করল অথবা আদৌ তিনি মার্ডার হন নি—আসল রহস্যটা কি, এই ব্যাপারে সরকার এখন পর্যন্ত কিছুই করলেন না। তখন কিন্তু এই ব্যাপারে সবাই হৈ চৈ করেছিলেন। বর্তমান সরকার ১৯৭১-৭২ সালের জরুরি অবস্থার সময় পুলিশের দুষ্কর্মকে ধামা চাপা দিতে চাইছেন কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন শৃঙ্খলার বিষয়ে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধী পক্ষ অভিযোগ করেছেন এই রাজ্যে মোটেই আইন শৃঙ্খলা নেই। সরকার পক্ষ তো বারংবার দাবি করেছেন এই রাজ্যে আইন শৃঙ্খলা যে রকম আছে ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে আইন শৃঙ্খলার পরিস্থিতি এই রকম নেই। আমি মনে করে সরকার পক্ষই সঠিক কথা বলেছেন। পশ্চিমবাংলায় যতখানি আইন শৃঙ্খলা আছে ততখানি আইন শৃঙ্খলা অন্য কোনও রাজ্যে নেই। আইন শৃঙ্খলার অবস্থাটা কি? একটা শ্রেণী বিভক্ত সমাজে অ্যাবসলিউট কোনও আইন শৃঙ্খলার ব্যাপার থাকে না। আইন শৃঙ্খলা কতকগুলি ক্লাশকে সার্ভ করে। আমরা সবাই জানি আমাদের পশ্চিমবাংলায় কতকগুলি ক্লাশ অ্যাবসলিউটভাবে রয়েছে, ল্যান্ড লর্ডরা এখনও রয়েছে। এই রাজ্যের আইন শৃঙ্খলা কাদের জন্য? কাদের পারপাস সার্ভ করছে? কাদের স্বার্থে আইন শৃঙ্খলা বেশি সুরক্ষিত? আমি এখানে মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে কয়েকটি ঘটনা উল্লেখ করছি। মাননীয় সদস্য এদিককারই কোনও একজন হবেন, তিনি যে ঘটনাটির কথা উল্লেখ করলেন, ঐ ঘটনার পরে আমি সেখানে গিয়েছিলাম। লোকেরা একটি মিছিল করবে। সেই মিছিলের উপর পুলিশের লাঠি চার্জ। ১০০র বেশি লোককে অ্যারেস্ট করা হয়েছে। তাদের জেলে পাঠিয়ে দেওয়া হল। ১৫ দিন পরে জামিনে মুক্তি দেওয়া হল। মিছিল করতে পারবে না, ডি এম আদেশ জারি করে দিলেন। তাদের অপরাধ কি? তাদের হাতে অস্ত্রশস্ত্র ছিল। গ্রামের লোকেরা মিছিল করেছে, তাদের হাতে তো লাঠি-সোটা থাকবেই। আপনারা তো সরকারে আছেন, এমন মিছিল করেন নি? আপনাদের লোকের হাতে লাঠি সোটা থাকে না? সরকার কি চাইছেন?

আমার এলাকার একটি ঘটনার কথা বলি। আমাদের এই বেঞ্চ থেকে সম্ভবত একজন সদস্য ঘটনাটি উল্লেখ করেছেন। মেদিনীপুর জেলায় দু' জন সি পি এম গুন্ডা নাকি মারা গেছে। জোতদারদের গুলিতে কোনও গুন্ডা মারা যায় নি। জোতদারদের গুলিতে দু' জন গরিব কৃষক মারা গেছে। আমি ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছিলাম আপনারা একটা বন্দোবস্ত করুন। ধান কাটার সময় জোতদারদের বন্দুকগুলি আপনারা বাজেয়াপ্ত করে নিন। গ্রামাঞ্চলে যে ক্লাশ হচ্ছে সেগুলি অ্যাভয়েড হবে। ল্যান্ড লর্ডরা ক্ল্যাস সৃষ্টি করে, কৃষকরা ক্ল্যাস সৃষ্টি করতে চায় না, তারা শান্তিপূর্ণভাবে কাজ করতে চায়। সরকার বিষয়টি নিয়ে কিছুই করেন নি। জমিদার জোতদাররা বন্দুক রাখবে, তাদের বন্দুক কেড়ে নেবার অধিকার থাকবে না, কিন্তু কৃষকরা যদি লাঠি সোটা বহন করে বা এই ধরনের অস্ত্রশস্ত্র ব্যবহার করে তাহলে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ১৪৪ ধারা জারি করবেন, মিছিল করতে গেলে গুলি চালাবেন—এটা কি রকম ব্যাপার? একই ঘটনা বাঁকুড়া, ফাঁসিদেওয়াতে ঘটেছে। এই বিষয়ে আমি সংক্ষেপে উল্লেখ করতে চাই। আমাদের রাজ্য সরকারের বাঁকুড়ার মন্ত্রী বললেন বাঁকুড়ায় কিছু হয়নি। সেখানে পুলিশের অত্যাচার হয় নি। সেখানে কিছু লোক

কয়েকটি বন্দুক কেড়ে নিয়েছিল সত্যি কথা। কিন্তু সেই বন্দুক উদ্ধারের নামে ৪/৫টি গ্রামে যে অত্যাচার চালানো হয়েছিল পুলিশ-এর তরফ থেকে, আমি নিজের চোখে দেখে এসেছি। গ্রামের কোনও লোককে বাদ দেওয়া হয়নি। বুড়ো বুড়ি এমন কি মহিলাদের পর্যন্ত বাদ দেওয়া হয় নি, তাদের হাঁড়ি কড়া সব ভেঙ্গে চুরমার করে দেওয়া হয়েছে, ধান চাল মিশিয়ে দেওয়া হয়েছে। ফাঁসি দেওয়াতে বিনোদ মিশ্রের উপর একই ভাবে অত্যাচার করা হয়েছে। এই ভাবে সাধারণ গরিব মানুষের উপর যদি অত্যাচার করা হয় তাহলে কংগ্রেস সরকারের সঙ্গে তফাতটা রইল কোথায়? মরিচঝাঁপি নিয়ে অনেক কথা বলা হয়েছে। অনেক হৈ চৈ হয়েছে। একটি কথা হচ্ছে এই, সরকার কেন বিচার বিভাগীয় তদন্ত করবেন না? সেখানে গুলি চলেছে এটা ঠিক। যে সমস্ত অভিযোগ করা হচ্ছে যদি এটা ঠিক হয় তাহলে পুলিশের কি কোনও দোষ নেই? সেখানে গুলি চলে নি এমন অবস্থা সৃষ্টি হয়েছিল? এতে কি সরকারের সুনাম বাড়বে? সুতরাং আমি আশা করব সরকার সেখানে বিচার বিভাগীয় তদন্তের যে দাবি উঠেছে সেই বিচার বিভাগীয় তদন্তের দাবি মেনে নেবেন এবং উদ্বাস্তুদের প্রতি দমন নীতি তারা পরিত্যাগ করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের সামগ্রিক পরিস্থিতি বা সরকারের কার্যকলাপের সম্পূর্ণ প্রতিফলন ঘটে নি, তাই আমি অনেক চেষ্টা করেও একে সমর্থন করতে পারলাম না বলে আমি দুঃখিত।

[6-25 — 6-35 P.M.]

**ডাঃ বিনোদবিহারী মাজি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যেদিন এখানে ভাষণ দিয়েছিলেন সেদিন আমরা বেরিয়ে গিয়েছিলাম তাই তার ভাষণ শুনিনি কিন্তু তার লিখিত ভাষণ পাঠ করেছি। স্যার, এখানে সরকার পক্ষের সদস্যদের দেখছি খুব ক্ষোভ এইজন্য যে বিরোধীদলের সদস্যরা গঠনমূলক সমালোচনা করছেন না। আমি তাই স্যার, প্রথমেই ঐ 'অপারেশন বর্গা' সম্পর্কে কতকগুলি সুনির্দিষ্ট প্রস্তাব রাখছি এবং সরকারকে অনুরোধ করছি এগুলি কার্যকর করার জন্য। আমার প্রস্তাবগুলি হচ্ছে : তিন একরের জমির মালিকের জমি বর্গা রেকর্ড করা হবে না। জমির মালিক নিজের জমি চাষ করতে চাইলে বর্গা রেকর্ড ভুক্ত জমি মালিককে ফেরত দিতে হবে। নিজের আর্থিক প্রয়োজনে জমির মালিক রেকর্ডভুক্ত জমি আংশিক বা সম্পূর্ণ বিক্রি করতে পারবেন। বর্গাদার ভালভাবে জমি চাষ না করলে বা ফসলের ন্যায্য পাওনা না দিলে মালিক উক্ত জমি অন্য বর্গাদারকে হস্তান্তর করতে পারবেন। মালিককে তার জমি বর্গা রেকর্ড ভুক্ত করার আগে বক্তব্য বলবার সুযোগ দিতে হবে এবং রেকর্ডভুক্ত হলেও হাইকোর্টের পরিবর্তে স্থানীয় কোর্টেই বিচারের সুযোগ দিতে হবে। স্যার, আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় কয়েকদিন আগে বলেছেন যে প্রায় এক লক্ষ কয়েক হাজার বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হয়েছে। কিন্তু সেখানে একটা চাষীর কত চাষ আছে বা জমি আছে সেটা কি আপনারা খতিয়ে দেখেছেন? না, তা দেখেন নি। একটা গরিব বিধবার হয়ত তিন একর জমি আছে, তার জমি যদি বর্গা রেকর্ডভুক্ত করা হয় তাহলে সে কি করে সংসার চালাবে সে চিন্তা কি আপনারা করেছেন? সে চিন্তা আপনারা করেন নি কোনওদিনই। স্যার, সেখানে গরিব চাষীদের উপর অপারেশন বর্গার নামে একটা বিরাট অত্যাচার চালানো হচ্ছে। আমি এই প্রসঙ্গে একটি দৃষ্টান্ত দিচ্ছি। আমি এটা মেনশনেও বলেছিলাম। সেখানে একজন জমির মালিকের ১৫ বিঘা জমি আছে, সেখানে রেকর্ড করা

হচ্ছে, সেই জমি চাষ করত বীরেন মন্ডল বলে একজন লোক তার নিজস্ব জমি মাত্র ১।। বিঘা কিন্তু যেহেতু সেই ১৫ বিঘা জমির মালিক সেই জোতদার সি পি এম-এর ভক্ত বা সমর্থক সেইহেতু সেখানে ঐ বীরেন মন্ডলের নাম রেকর্ডভুক্ত করা হল না। এ ব্যাপারে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে তাদের দরখাস্ত দিয়েছিলাম কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত কোনও তদন্ত করা হয়নি। এইভাবে সেখানে ওদের পার্টিবাজি চলছে। আজকে আপনাদেরই শরিক দল ফরোয়ার্ড ব্লক বলছেন, যে বামফ্রন্ট চাই কিন্তু সি পি এম-এর খবরদারি সহ্য করতে রাজি নই। আজকে সি পি এম বর্গা অপারেশনের নামে গরিব চাষীদের উপর অত্যাচার চালাচ্ছে। বর্গাদারদের নাম লেখার ব্যাপারে তীব্র দলবাজি করছে। এটা আমার কথা নয়, এটা ফরোয়ার্ড ব্লক, আপনাদেরই এক শরিক দলের কথা। আজকে এই অন্যায় চলছে, আপনারা মনে করছেন ক্ষমতায় এসে এই রকম অন্যায় করবেন আর জনসাধারণ সব সহ্য করবেন? একদিন এর জন্য আপনাদের ভুগতে হবে এবং তার জন্য আপনারা প্রস্তুত থাকুন। তারপর মাননীয় রাজ্যপাল মহোদয় পঞ্চায়েত-এর ভূমিকার খুব প্রশংসা করেছেন এবং বন্যাত্রাণের ব্যাপারে পঞ্চায়েত যে সমস্ত কাজ করেছে তার জন্য আনন্দ প্রকাশ করেছেন এবং তাদের উপর আরও বেশি করে দায়িত্ব দেওয়ার কথা বলা হয়েছে। জনসাধারণ পঞ্চয়েতকে প্রতিষ্ঠা করেছেন ঠিকই, কিন্তু কি কাজ গ্রামে হয়েছে? সেখানে পার্টিবাজি চলছে। আপনাদেরই শরিকদল ফরোয়ার্ড ব্লক বলছে, পঞ্চায়েত নিয়ে সি পি এম পার্টিবাজি করছে এবং আর এস পি পার্টি থেকেও সেই একই কথা বলছেন। আজকে পঞ্চায়েতের ব্যাপারে যারা নির্দল সদস্য, যারা সি পি এম বা বামফ্রন্ট সরকারের শরিক ভুক্ত নয় তাদের সঙ্গে কোনও যোগাযোগ করছে না। এই ধরনের বহু দৃষ্টান্ত আছে। যে সমস্ত রিলিফের কাপড়, কম্বল, অর্থ বিলি করা হয়েছে, যেখানে নির্দল সদস্য নির্বাচিত হয়েছেন, তাদের সঙ্গে পরামর্শ না করে পার্টির লোক মারফত বিলি করা হয়েছে, এই রকম দৃষ্টান্ত বহু আছে। অন্য গ্রামে হয়েছে কিনা আমি জানিনা, কিন্তু আমার এলাকায় এই জিনিস হয়েছে। আমি এটা চ্যালেঞ্জ করে বলছি এবং যদি দরকার হয় আমি প্রমাণ করে দেব। আমার এলাকায় জেলা পরিষদের বাজেট মিটিং হয়েছে। সেখানে পঞ্চায়েত রাজ কি ভাবে কাজ চালাচ্ছে সেটা আপনারা একটা ঘটনা থেকে বুঝতে পারবেন। বাঁকুড়া জেলা পরিষদের বাজেটে প্রায় ৪ কোটি টাকা আছে। সেই টাকাটা তারা কিভাবে খরচ করছেন? সেই টাকার মধ্যে থেকে ইতিমধ্যে তারা একটা অ্যামবাসাডর গাড়ি সভাপতির জন্য কিনেছেন। সেই টাকাটা আই আর সি পি-র দরুন সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছেন তার থেকে কনটিনজেন্সি খাতে এই অ্যামবাসাডর গাড়িটা ৪২ হাজার টাকা দিয়ে কেনা হয়েছে। তাছাড়া তারা নাকি নতুন নতুন ডাকবাংলো করতে চেয়েছেন। সেই সভার নকুলল মহাতো ঐ বাজেট বক্তৃতায় বলেছিলেন, এটা কি বামফ্রন্টের বাজেট না, বামফ্রন্ট বিরোধী বাজেট? তখন সভাপতি মহাশয় বলেছিলেন, তুমি বস। তিনি বলেছিলেন, ৩০ বছর বসে আছি, আর বসব না। আমাদের যোগাযোগের রাস্তা নেই এই হচ্ছে অবস্থা। সভাপতি মহাশয়ের পুরানো জীপ গাড়ি চেপে আরাম হল না। তখন তিনি এ ডি এম-এর কাছ থেকে একটা গাড়ি নিলেন। সেই গাড়ি চেপেও তার আরাম হল না। তারপর তিনি সেন্ট্রাল গভর্নমেন্টের টাকায় কনটিনজেন্সি খাতে খরচ দেখিয়ে একটা নতুন অ্যামবাসাডর গাড়ি কিনেছেন। কাজেই এইভাবে কাজ চলছে। আমি সম্পূর্ণ ভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এসেছে, সেই প্রস্তাবের সমর্থনে আমি দু-একটি কথা বলতে চাই। আমরা জানি এবং আমাদের ফ্রন্ট এই কথা পরিষ্কারভাবে ঘোষণা করে আমরা নির্বাচনে নেমেছিলাম এবং আজকে সরকারে আসীন হয়েছি যে একটা পুঁজি শোষিত দেশে, যে সংবিধান শোষণ কে রক্ষা করে তারই বেড়া জালে একটা অঙ্গ রাজ্য, এই অঙ্গ রাজ্যের সরকারের ক্ষমতা খুব সীমিত। কিন্তু আমরা চেয়েছিলাম এই বামফ্রন্ট চেয়েছিল পশ্চিমবঙ্গের অগণিত খেটে খাওয়া মানুষের অর্থনৈতিক মুক্তির যে লড়াই, তারা যে সংগ্রাম করছে, সেই সংগ্রামকে শক্তিশালী করবে, যাতে আগামীদিনে তাদের শেষ সংগ্রামকে তারা ত্বরান্বিত করতে পারে। এই সরকার এই পুঁজির মধ্যে এমন দৃষ্টান্ত স্থাপন করতে পারে, যাতে ভবিষ্যতে অপরাপর প্রদেশের সাধারণ মানুষ এই দৃষ্টান্ত দ্বারা অনুপ্রাণিত হতে পারে। আমাদের সরকার কখনও এই কথা স্বীকার করে না যে আমার এই প্রদেশে সমাজতন্ত্র আনছি, দীর্ঘক্ষণ ধরে অনেক আলোচনা শুনেছি, বিরোধী পক্ষ থেকে এমন দাবি করা হচ্ছে আমরা নাকি সমাজতন্ত্র প্রতিষ্ঠা করার কথা বলেছি। এবং আজ পর্যন্ত বিরোধী পক্ষ থেকে এমন কোনও গঠন মূলক সমালোচনা আসেনি, যে সমালোচনার মধ্যে থেকে সরকার কিছু গ্রহণ করতে পারে। এরা সাধারণ মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন, আরও বিচ্ছিন্ন হয়ে পড়ছেন এবং ওরা এই বিধানসভায় যুক্তিহীন কতকগুলো গালাগালি দিয়ে ওদের গায়ের ঝাল মেটাবার চেষ্টা করছেন, আমরা মৌলিক সমস্যার সমাধান করতে পারিনি। আজকে মাননীয় রাজ্যপাল যে বিতর্ক এই সভায় দিয়েছেন, তার মধ্যে কোনও বাহুল্য নেই, পরিষ্কার পরিচ্ছন্ন ভাবে যে গুটি কয়েক কাজ এই সরকার করবার চেষ্টা করেছে তারই শুধু উল্লেখ আছে। যেমন ধরুন বর্গা অপারেশন, বর্গা অপারেশন নিয়ে আমরা দেখছি বিরোধীপক্ষের গায়ে এত লেগেছে, তারা খালি অপারেশন বর্গার সমালোচনা করে যাচ্ছেন, এই অপারশেন বর্গা সম্পর্কে তারা দীর্ঘ সময় ধরে বিভিন্ন রকম উক্তি করেছেন। এমন কি কালকেও শুনলাম আলোচনার সময় একজন সদস্য বলেছেন, আপনি কোন আইনে অপারেশন বর্গা চালু করলেন? অপারেশন বর্গা সম্পর্কে স্পেসিফিক কোনও আইনের প্রয়োজন হয় না। চলতি যে আইন আছে সেই আইনের মধ্যেই বামফ্রন্ট সরকারের অপারেশন বর্গা একটা কর্মসূচি। পশ্চিমবঙ্গ সরকার কেন অপারেশন বর্গা কর্মসূচি গ্রহণ করল এই বিষয়ে সকলেই জানেন। আমাদের দেশের শতকরা ৮০ ভাগ লোক গ্রামে বাস করে এবং দেশের কৃষিকে যদি উন্নত না করতে পারি তাহলে শিল্পের প্রসার বাণিজ্যের প্রসার কোনও মতেই সম্ভব নয়। বেকারত্ব আমরা কোনওদিন দূর করতে পারব না, যদি না আমার কৃষির উন্নতি করতে পারি। আমাদের দেশের কৃষির মূল বুনিয়াদ হচ্ছে ভাগচাষী, মূল বুনিয়াদ হচ্ছে বর্গাদার। তাদের যদি আমরা নিরাপত্তা না দিতে পারি, তাদেরকে যদি আমরা স্বাবলম্বী না করতে পারি তাহলে দেশের উন্নতি সুষ্ঠুভাবে হবে না। কারণ এই কৃষি কাজের সঙ্গে যুক্ত রয়েছে দেশের সম্পদ। কৃষি সম্পদই হচ্ছে দেশের মূল সম্পদ। সেই জন্যই আমাদের সরকার বর্গাদার, ভাগচাষীদের উন্নতি করার দিকটা প্রাধান্য দিয়েছেন। ভাগচাষী এবং বর্গাদারদের উন্নতি আমরা চাই। তাদের স্বাবলম্বী করার দায়িত্বটা এই রাজ্যেই প্রথম গ্রহণ করা হয়েছে। এতে বিরোধী পক্ষ অসন্তুষ্ট হয়ে পড়েছেন। আমরা জানিনা

কেন তারা দিনের পর দিন এই বর্গা অপারেশনের ব্যাপারে তাদের জেহাদ ঘোষণা করছেন। এর মধ্যে দিয়েই প্রমাণিত হচ্ছে তারা কোন শ্রেণী স্বার্থে বিশ্বাসী। আমরা এই ব্যাপারে কেউ অবাক হব না, জনতা দলও এই অপারেশন বর্গার বিরোধী এই কথা জেনে। কারণ আমরা জানি ভারতবর্ষে শুধু কংগ্রেস নয়, জনতা দলও ভারতবর্ষে পুঁজিবাদীদের স্বার্থ সংরক্ষণ করে এবং জনতা পার্টি এবং কংগ্রেসে তাদের সামাজিক অর্থনৈতিক কর্মসূচিতে পুঁজিবাদকে জিইয়ে রাখতে চান। সুতরাং আজকে বর্গা অপারেশনের ব্যাপারে কংগ্রেসের সঙ্গে যদি জনতা দলও বিরোধিতা করেন, আমরা তাতে কেউ অবাক হব না। কারণ জনতা দলের রাজনৈতিক চরিত্র আমাদের জানা আছে। এর পর আমাদের সরকার প্রাথমিক শিক্ষা সম্পর্কে একটা কর্মসূচি গ্রহণ করেছেন। ৩০ বছর ধরে পশ্চিমবাংলায় অসংখ্য গ্রাম আছে যেখানে একটাও প্রাথমিক স্কুল ওরা করতে পারেন নি, আমাদের সরকারের মূল উদ্দেশ্য হচ্ছে প্রাথমিক শিক্ষাকে সহজলভ্য করতে হবে। তা যদি করতে হয় তাহলে যেসব জায়গায় আজও প্রাথমিক স্কুল হয় নি, সরকারের নিজ দায়িত্বে যেখানে স্কুল করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এটা ওরা চিন্তাও করতে পারেন নি। যেখানে সংগঠিত স্কুলের প্রয়োজন নেই সেখানে সরকার নিজ খরচায় এটা করবেন। এ সম্পর্কে ওদের কোনও চিন্তা ধারাই ছিল না যে কি করে প্রাথমিক শিক্ষাকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায়। আমার এলাকায় অবন্তীপুরে ১৯ বছর ধরে একটি প্রাথমিক বিদ্যালয় সুষ্ঠুভাবে চলছিল সেই স্কুলের পাশে রাতারাতি একটা চালা তুলে তাকে অনুমোদন করা হয় কিন্তু ১৯ বছর ধরে যে স্কুল চলছে তাকে স্বীকৃতি দেওয়া হল না। আমরা চাই শিক্ষাকে ব্যাপক করা হোক। দেওয়ালে একটা লেখা আপনারা দেখেছেন—শিক্ষা আনে চেতনা, চেতনা আনে বিপ্লব এতে আপনাদের ঘুম চলে গেছে, সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই সমস্ত স্কুলই ভুয়ো নয় এমন বহু স্কুল আছে জনবসতির দিক থেকে যার প্রয়োজন আছে। সরকারকে এটা চিন্তা করতে হবে। প্রাথমিক শিক্ষাকে যদি আরও ব্যাপক করতে চাই তাহলে সেই সমস্ত স্কুলকেও স্বীকৃতি দিতে হবে। মরিচঝাঁপি নিয়ে অনেক ঝাঁপাঝাঁপি ওরা করেছেন, আমি বলব উদ্বাস্তু পুনর্বাসনের দিক থেকে এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয় কংগ্রেসিরা স্মরণ করুন ৭৫ সালে যখন দন্ডক থেকে মানা ক্যাম্পে ৩০ হাজার উদ্বাস্তু এখানে আসছিল তখন তাদের বন্দুক দিয়ে তাড়িয়ে দেওয়া হয়েছে, অথচ আজ তারা মরিচঝাঁপি নিয়ে কাঁদছেন। আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের পর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি। বিরোধী দলের দুই কংগ্রেস এবং জনতা বন্ধুদের কাছ থেকে আইন শৃঙ্খলার প্রশ্ন উঠেছে। কংগ্রেসিরা যখন সরকারে ছিলেন তখন সারা পশ্চিমবাংলায় খুন, রাহাজানি করে তাদের হাতের রক্ত এখনো শুকিয়ে যায় নি অথচ তারাই আজ আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছেন। এ সম্পর্কে বিশেষ কিছু বলতে চাই না, কারণ কংগ্রেস সম্পর্কে পশ্চিমবাংলার মানুষ সচেতন। জনতা বন্ধুরাও আইন শৃঙ্খলার কথা বলেছেন তারা কি জানেন না তারা অত্যাচারিত উৎপীড়িত এবং হত্যার কবলে কবলিত হয়েছিলেন? যেখানে তাদের সরকার আছে সেখানে কি অবস্থা চলছে? উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী ছুরিকাহত কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী ২৩শে ফেব্রুয়ারি শিলং যাবার পথে সাংবাদিকদের কাছে বলেছেন

পশ্চিমবাংলার আইন শৃঙ্খলায় তিনি সন্তুষ্ট। অথচ জনতা দল এই কথা বলে কেন কেন্দ্রীয় সরকারে প্রতি কি অনাস্থা জ্ঞাপন করছেন না? কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে তারা আজ একমত নন। কেন্দ্রীয় নেতৃত্বে যেকথা বলছেন রাজ্য নেতৃত্বে আজ অন্যকথা বলছেন সেইজন্য বলছি পশ্চিমবাংলার মানুষ যখন রাজনৈতিক দিক থেকে সচেতন তখন তারা মিথ্যার বেসাতিতে বিশ্বাস করেন না। তারা এর জবাব দিয়েছে এবং তারই পরিণতি হিসাবে পশ্চিমবঙ্গ বিধানসভায় এই সংখ্যা দাঁড়িয়েছে। মরিচঝাঁপি নিয়ে অনেক কথা বলা হয়েছে আপনি জানেন দেশ বিভাগ কারা করেছিল এবং প্রতিশ্রুতি ছিল এই পূর্বাঙ্গ থেকে যারা আসবে তাদের সুষ্ঠু পুনর্বাসন করা হবে। পন্ডিত নেহেরুই এই কথা বলেছিলেন, আমি উদ্বাস্তু হিসাবে এই কথা বলতে পারি যে তাদের কি দুঃখ সেকথা নিশ্চয় সকলের জানা আছে। বিরোধী দল নেতা এবং কংগ্রেস পক্ষ থেকে কুম্ভীরাশ্রু বর্ষণ করা হচ্ছে। মায়ের চেয়ে মাসির দরদ কার বেশি সেটা সকলেই জানেন, একথা সকলেই জানেন যে গত ৩০ বছর ধরে উদ্বাস্তুদের জীবন নিয়ে ছিনিমিনি খেলা হয়েছে। তাদের কি জীবনে নিরাপত্তা আসবে না? তারা কি পুনর্বসতি পাবে না? তাদের রুটির প্রশ্নের কি কোনও সমাধান হবে না? আজকে যখন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করে একটা ব্যবস্থায় আসতে চাইছেন এবং পুনর্বাসনের প্রশ্নটা যখন বিবেচিত হচ্ছে তখন একটা দুষ্ট চক্র তাদের নিয়ে একটা সমস্যা সৃষ্টি করছে। আমি সেই বন্ধুদের বলব আপনারা উদ্বাস্তু পুনর্বাসনে বাধা দেবেন না, তাদের সুষ্ঠু পুনর্বাসন হতে দিন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার এই ক্ষুদ্র বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন এবং সরকার পক্ষ থেকে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন এই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালের ভাষণটা আমি পড়েছি। বামফ্রন্ট সরকারের নেতৃত্বকারী ভূমিকায় আছে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি, কাজেই স্বাভাবিকভাবে আমি আশা করেছিলাম রাজ্যপালের ভাষণটি গতানুগতিক একটা গণতান্ত্রিক সরকারের রাজ্যপালের ভাষণ থেকে একটা মূলগত পার্থক্য থাকবে। কিন্তু রাজ্যপালের ভাষণে মার্কসবাদি দল দ্বারা পরিচালিত যে বামফ্রন্ট সরকার সেই সরকারের বামপন্থা সুলভ দৃষ্টিভঙ্গির অভাব আমি দেখেছি। অনেক সদিচ্ছা প্রকাশ করা হয়েছে। যে কোনও সরকার আগেকার দিনে কংগ্রেস সরকার ছিল, তারাও সদিচ্ছা প্রকাশ করতেন। আজকে বামফ্রন্ট সরকার সদিচ্ছা প্রকাশ করেছেন, সাধারণ মানুষের প্রতি কি দৃষ্টিভঙ্গিই এখানে মূলগত বিষয়ে পার্থক্য কোথায়? এখানে বন্যা সম্পর্কে বলা হয়েছে, প্রলয়ঙ্কারি বন্যায় গ্রামবাংলা বিধ্বস্ত। একথা অস্বীকার করার উপায় নেই যে বিধ্বস্ত গ্রাম বাংলার পুনর্গঠনে সরকারের যে ভূমিকা আছে সরকার সেই ভূমিকা পালন করেছেন। কিন্তু যে পুনর্গঠনের কাজ চলছে তা নিয়ে নানা মহলে নানা প্রশ্ন উঠেছে। আমরা বন্যার সময় এই বিধানসভার মধ্যে বিভিন্ন দলের পক্ষ থেকে একটা প্রশ্ন বার বার করেছিলাম যে দীর্ঘদিন কংগ্রেস ক্ষমতায় ছিল, তারা যে পরিকল্পনা গ্রহণ করেছিল, যে বাঁধগুলি নির্মাণ করেছিল তার মধ্যে বহু ত্রুটি ছিল, তার ফলে বন্যা নিয়ন্ত্রণ দূরে কথা বন্যা ঘটাতে বহু জায়গায় সাহায্য করেছে। গত যে বন্যা সেই বন্যার জন্য প্রশাসন কতখানি দায়ী এবং কতখানি প্রাকৃতিক বিপর্যয় দায়ী এই নিয়ে প্রশ্ন উঠেছিল। এই বিধানসভার

কক্ষে আমরা এই প্রশ্নগুলি তুলেছিলাম। তাই আশা করি রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার কতখানি প্রশাসনিক দুর্বলতা এবং অযোগ্য এই বন্যার জন্য দায়ী এবং কতখানি এই বন্যা প্রাকৃতিক বিপর্যয়ের জন্য সেটা তদন্তের দ্বারা সমীক্ষার মাধ্যমে এই প্রশ্নের মীমাংসা করে দেবেন দেশের মানুষের কাছে এবং আগামীদিনে কিভাবে সেই ত্রুটি-বিচ্যুতি দূর করে বন্যার হাত থেকে দেশকে বাঁচানো যায় তার একটা নিদর্শন রাখবেন। কিন্তু রাজ্যপালের ভাষণে তার কোনও নিদর্শন দেখলাম না। অন্য দিকে পুনর্গঠনের যে প্রশ্ন, পঞ্চায়েতের যে ভূমিকা সে সম্বন্ধে কংগ্রেস জনতা যেভাবে বললেন পঞ্চায়েত অযোগ্য, তাদের হাতে ক্ষমতা দেওয়া যায় না সেটা ঠিক নয়। তারা নির্বাচিত প্রতিনিধি। এখানে প্রশ্ন এতবড় যে বিধ্বংস বন্যা হয়ে গেল এই বিধ্বংসের মাঝখানে গ্রাম বাংলার পুনর্গঠনের জন্য কোটি কোটি টাকার প্রয়োজন, একা রাজ্য সরকারের পক্ষে এই পুনর্গঠনের দায়িত্ব বহন করা সম্ভব নয়।

[6-55 — 7-05 P.M.]

কাজেই কেন্দ্রের কাছে উপযুক্ত পরিমাণ অর্থ দাবি করি। কিন্তু যে পুনর্গঠন আমরা করতে চাই সেই পুনর্গঠন যদি করতে হয়, তাহলে শুধু প্রশাসনের সাহায্য এবং কিছু সরকারি কর্মাচারী বা কিছু সংখ্যক পঞ্চয়েতের দ্বারা সেটা সম্ভব নয়। পঞ্চায়েত জনসাধারণের প্রতিনিধিত্ব করে এটা ঠিক কিন্তু দেশের জনসাধারণকে এই পুনর্গঠনের সামিল করতে হবে। কিন্তু সেই পরিকল্পনার অভাব আমার দেখতে পাচ্ছি। এবারে আমি শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে কিছু বলতে চাই। এই বামফ্রন্ট সরকার একটার পর একটা বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা ভেঙ্গে দিয়েছেন, মাধ্যমিক বোর্ডে প্রশাসক বসিয়েছেন এবং বহু ম্যানেজিং কমিটি ভেঙ্গে দিয়েছেন। আমাদের এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন বহু পরিচালক মন্ডলী ভেঙ্গে দিয়ে সরকার সেখানে যে প্রশাসক বসিয়েছেন এই করে কি দুর্নীতি বন্ধ করা যায়? এরা বোর্ডে প্রশাসক বসিয়েছে, বিশ্ববিদ্যালয় ভেঙ্গে দিয়েছেন অথচ এই সব কাজের জন্য আমরা কংগ্রেসকে দায়ী করি। দুঃখের বিষয় যে কাজের জন্য আমরা কংগ্রেসকে দায়ী করি সেই কাজই এরা আজকে করছেন। গত বাজেট অধিবেশনের সময় বামফ্রন্ট বলেছিলেন পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, আজও একটি স্কুল হয়নি, যেসমস্ত স্কুল গঠন করা প্রয়োজন সেগুলি হচ্ছেনা এবং অনেকগুলি ক্ষেত্রে দীর্ঘদিন আগে যে স্কুলগুলি প্রতিষ্ঠিত হয়েছিল সেই সমস্ত স্কুলকে মঞ্জুরি দেওয়া হচ্ছে না। আমি আপনাকে জানাচ্ছি ২৪ পরগনা জেলায় একটিও বিদ্যালয় অনুমোদন পায়নি। আমরা যারা বোর্ডের সদস্য, তারা মিটিং-এ বসে ঠিক করেছিলাম যে, আমরা মিলিতভাবে তদন্ত করে রিপোর্ট দেব কিন্তু আমি আমার নিজের কনস্টিটিউয়েন্সিতে দেখলাম আমার নাম বাতিল করে ডায়মন্ড হারবারে এম এল একে নিয়ে তদন্তের ব্যবস্থা করা হল। আমি অবশ্য পরে মিটিং-এ এ প্রশ্ন তুলেছিলাম। এইভাবে আজকে আমরা লক্ষ্য করছি যে, বোর্ডে দলবাজি চলছে, আজকে শিক্ষাক্ষেত্রে কি অবস্থা সেটা দেখুন। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসে, তখন আমরা আশা করেছিলাম যে বামপন্থী দৃষ্টিভঙ্গি নিয়ে এরা কার্য পরিচালনা করবেন। আজ কিন্তু সে ক্ষেত্রে হতাশ হয়েছি। অপারেশন বর্গা নিয়ে আলোচনা চলছে কিন্তু আমরা জানি গ্রাম বাংলার হাজার হজার বর্গাদার আজও রেকর্ডভুক্ত হয়নি। আজকে যে পদ্ধতিতে বর্গা রেকর্ড হচ্ছে এটা ঠিক পদ্ধতি নয়। আমরা চাষী আন্দোলন করেছি এবং আমরা বামপন্থী হিসাবে কৃষকদের

সঙ্গে আন্দোলন যুক্ত ছিলাম। আমরা জানি যদি গণ আন্দোলন না করি তাহলে শুধু ঐ আইনের সাহায্যে চাষীদের স্বার্থ সুরক্ষিত করা যায় না, কিন্তু আপনারা সেই গণ আন্দোলনকে দূরে সরিয়ে রেখে চাষীদের স্বার্থ রক্ষা করতে চাচ্ছেন। আপনারা গণ-আন্দোলনের ভিত্তি ভেঙ্গে দিতে চান। এবং এই কারণেই আজকে দেশের মানুষ বামফ্রন্ট সরকারের মূল নীতিকে ধিক্কার দিচ্ছে, ত্রিপুরা সরকারকে ভেঙ্গে দেবার চেষ্টা হচ্ছে, বলে চিৎকার করছেন। এটা রুখতে একমাত্র গণ-আন্দোলনের জোয়ার বইয়ে দিলে। কিন্তু আপনারা কিভাবে সেই জিনিস করবেন, আপনারাতো পুজিপতিদের স্বার্থ রক্ষা করার চেষ্টা করছেন, এই কথা বলে রাজ্যপালের ভাষণ সমর্থন না করে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমরা বিরোধীদলের সদস্যরা গত ৩ দিন ধরে একটা দাবি করে আসছি। আমি অবশ্য ইতিমধ্যে হাউসে ছিলাম না কাজেই শুনতে পাইনি। যাহোক, আমরা দাবি করেছিলাম মরিচঝাঁপিতে বিরোধী দলের সদস্যদের ঢুকতে দেওয়া হল না এবং বিরোধী দলের সদস্য যারা সেখানে গিয়েছিলেন তাদের অ্যারেস্ট করা হল এবং গুলি চলল সে সম্পর্কে মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিন। দিস ইজ দি প্রিভিলেজ অব দি মেম্বার। আগে মুখমন্ত্রী ওই স্টেটমেন্ট দিন, তারপর গভর্নরের অ্যাড্রেসের উপর বলবেন।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রী তো স্টেটমেন্ট দিতে গিয়েছিলেন। গোলমালের জন্য স্টেটমেন্ট দিতে পারেন নি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। বিশেষ করে বিরোধী দলের সদস্যরা যা বলেছেন তার উপর কয়েকটি মন্তব্য আমি করতে চাই। প্রথমেই এটা বলে রাখা ভাল যে আমি দেখছি রাজ্যপালের ভাষণের উপরে বিরোধীদলের সদস্যরা যা বলেছেন তাতে স্পষ্ট করে তারা কিছু বলছেন না। ভাষণে যা বলা হয়েছিল বিভিন্ন বিষয়ের উপর সেই সম্পর্কে কিছু নেই। ওই ভাষণ যদি নাও দেওয়া হত তাহলেও ওরা যা বলতেন তাই বলেছেন। ওরা যদি একটা একটা করে দেখিয়ে দিতেন যেগুলি ভাষণে বলা হয়েছে তাহলে বুঝতাম। কিন্তু সেই সমস্ত না করে তারা সাধারণভাবে আমাদের সরকারকে আক্রমণ করেছে। কাজেই এই সব বিষয়ের উত্তর দেওয়া সত্যিই কঠিন। তারপর বিরোধীদলের কয়েকজন সদস্য বলেছেন যে রাজ্যপালের এই ভাষণ কে লিখেছে—জ্যোতিবাবু লিখেছে, মুখ্যমন্ত্রী লিখেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** প্রমোদবাবু লিখেছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** রাজ্যপালের ভাষণ কে লিখবে? সরকারের কথাই তো রাজ্যপাল রাখবেন এটাই তো সংবিধানের কথা। এটা জানা ভাল, বোঝা ভাল। আমাদের সংসদ হোক বা বিধানসভাই হোক সেখানের সরকারের যে নীতি সেটাই রাজ্যপাল ব্যাখ্যা করেন। সেটাই তিনি বলেন। সরকারের ব্যাখ্যাই তার ব্যাখ্যা, তিনি আলাদা করে কিছু বলেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা প্রমোদবাবু লিখে দিয়েছেন।

(নয়েজ)

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম (*) কথা ওই রকম লোকই বলতে পারে।

(নয়েজ)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মুখ্যমন্ত্রী হাউসের সদস্যকে ইডিয়টিক বলেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উই ডু নট ওয়ান্ট টু হিয়ার এনি (*) ফ্রম দি চিফ মিনিস্টার।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসনস)

[7-05 — 7-15 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** তারপর আমি যেটা বলতে চাই, আইন শৃঙ্খলার কথা

(নয়েজ)

এটাই সবাই জানেন যে রাজ্যপালরে ভাষণ কি করে তৈরি হয়। তারপর আইন শৃঙ্খলার কথা

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসানস)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অফ প্রিভিলেজ তুলতে চাই। আমরা মুখ্যমন্ত্রীর কথা শুনতে চাই, তিনি বলুন, কিন্তু প্রশ্ন হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী মাথাগরম করে উত্তেজিত হয়ে নিজের সরকারের ব্যর্থতা চাপার জন্য তিনি চোখ দোখাচ্ছেন। কারণ আমরা সত্য কথা বলেছি, সত্য উদ্ঘাটন করেছি, তাই তিনি চটে গেছেন এবং (*) কথা বলেছেন। হি মাস্ট উইথড্র দিস ওয়ার্ড। আগে এটা উইথড্র করুন তারপর আমরা শুনব। এটা উইথড্র করতে হবে।

(নয়েজ)

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাইছি যে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর ভাষণে কোনও বাধা সৃষ্টি করতে চাই না

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, এটা পয়েন্ট অফ অর্ডার কিনা?

**শ্রী হরিপদ ভারতী ঃ** না, এটা পয়েন্ট অফ অর্ডার নয়, আমাকে বলতে দিন

(নয়েজ)

স্যার, অমি কোনওভাইে সভার কাছে বিঘ্ন সৃষ্টি করি না, আপনি দেখেছেন। আমার

Note * Expunged by the order of the order.

শুধু বক্তব্য এই মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধীদলের বক্তব্যকে ইডিয়টিক এক্সপ্রেসন বলেছেন, আমাদের অপমান করেছেন

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন)

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, যদি ইডিয়টিক কথাটা আনপার্লামেন্টারি হয় তাহলে আমি উইথড্র করতে পারি আপনি বললে। আর যদি পার্লামেন্টারি হয় তাহলে সেটা রেকর্ডে থাকবে। আপনি রুলিং দেবেন। আমার কিছু বলার নেই।

**মিঃ স্পিকার ঃ** রুলিং পরে দেব।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আমাদের রুলস অফ প্রসিডিওয়রের ৩২৮ ধারায় প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন)

**মিঃ স্পিকার ঃ** আমি হাউস পাঁচ মিনিটের জন্য অ্যাডজর্ন করে যাচ্ছি।

(At this stage the House was adjouned for five minutes)

[[7-15 — 7-25 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্পিকার স্যার, আজকে কিছুক্ষণ আগে যে ঘটনা ঘটলো এবং আপনার সামনে এক জন সদস্য আর একজন সদস্যকে যেভাবে ম্যাল হ্যান্ডেড করল আমি জানি না এর আগে এই রকম ঘটনা ঘটেছে কিনা তাতে দেখছি সদস্যদের নিরাপত্তার যথেষ্ট অভাব রয়েছে। আপনি এ সম্বন্ধে সন্তোষজনক বিধান দেবেন এটা আমি আশা করি।

**মিঃ স্পিকার ঃ** রাজ্যপালের ভাষণের উপর আলোচনার নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী ৭টা ২৭ মিনিটে শেষ হওয়ার কথা। কিন্তু এই সম্পর্কে বাকি আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময় প্রয়োজন। তাই আমি পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালনা নিয়মাবলির ২৯০ নং নিয়মানুযায়ী এই বিষয়ের উপর আলোচনার সময় আরও ১ ঘণ্টা বাড়ানোর জন্য সভার সম্মতি চাইছি। অশা করি এতে সদস্যদের সম্মতি আছে।

(Voices—Yes)

**মিঃ স্পিকার ঃ** সুতরাং সদস্যদের সম্মতিক্রমে এই বিষয়ের উপর আলোচনার জন্য নির্দিষ্ট সময় আরও এক ঘণ্টা বাড়ানো হল।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে যে ঘটনা ঘটলো তা খুবই দুঃখজনক। এবং আমরা আশা করেছিলাম রাজ্যপালের ভাষণের মধ্যে বরাবরই সংখ্যালঘুদের সম্পর্কে একটা প্যারাগ্রাফ যেমন থাকে এবারেও সেই রকম থাকবে। কিন্তু

দেখছি এবারে রাজ্যপালের ভাষণে সে রকম কিছুই নাই। একথা আমি এর আগেও বলেছি। তাই দুঃখের সঙ্গে আমি এর প্রতিবাদে হাউসে ত্যাগ করছি।

(At this stage Shri A.K.M. Hassan Uzzaman walked out of the chamber)

**মিঃ স্পিকার :** যে বিষয়ের উপর মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বক্তব্য রাখলেন আমি পরে এ বিষয়ে আমার ডিসিসন জানাবো।

**শ্রী দেবপ্রসাদর সরকার :** আজকে যে বিষয়টি নিয়ে আমি বলছি সেটা এই আলোচনার সঙ্গে জড়িত এবং এটা একটা সিউরিটির প্রশ্ন। আমাদের নিরাপত্তা এই হাউসের মধ্যে থাকবে কিনা সেটা আপনি বলুন।

**মিঃ স্পিকার :** আপনি বসুন। আমি তো বলেছি আমি পরে জানাবো আমার ডিসিসন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** তাহলে স্যার, এর পরে আমাদের পক্ষে এই হাউসে থাকা সম্ভব নয়।

(At this stage the memebr of S.U.C. Bench walked **out the** chamber)

**শ্রী জ্যোতি বসু :** স্যার, আপনি যখন হাউস স্থগিত রেখে চলে গেলেন তারপর দেখলাম বিরোধী দলের কিছু সদস্য এই হাউসে থেকে চলে গেলেন। জানি না এটা ওয়াক আউট কিনা। আমি আর একটু শুধু মনে করিয়ে দিতে চাই যে যে প্রশ্ন উঠেছে আপনি যদি দেখেন কিছু আনপার্লামেন্টারি হয়েছে তাহলে আপনি আমাকে বলবেন অমি উইথড্র করে নেব। কিন্তু তার আগে তো আমি উইথড্র করতে পারি না। কারণ আমি মনে করি কিছু আনপার্লামেন্টারি কথা হয় নি। আমি যে কথা বলছিলাম, আইন শৃঙ্খলার কথা এখানে অনেক বিরোধি পক্ষের সদস্য এখানে বিশেষ করে বলেছে। এবং একথাও বলা হয়েছে যে অনেক বন্দীদের রাজনৈতিক কারণে যে ছেড়ে দিয়েছি এটা ঠিক হয় নি—ঠিক লোককে ছাড়া হয়নি। অথচ এই বিরোধী পক্ষ থেকে অনেকেই আমার কাছে চিঠি লিখেছেন, আমার সঙ্গে দেখা করেছেন—আমরা যে নীতি গ্রহণ করেছিলাম সরকারের আসার পরে যে রাজনৈতিক কারণে কাউকে জেলে রাখা হবে না অনেক মামলা আছে, বিচারাধীন যারা আছেন তাদের সেই মামলাগুলি আমরা প্রত্যাহার করে নেব, সেই অনুযায়ী তারা আমার কাছে অনেক আবেদন করেছিলেন এবং উভয় পক্ষেরই অনেক মামলা এই সব দেখে তুলে নিয়েছি। এটা আমাদের রাজনৈতিক সিদ্ধান্ত ছিল, একদিন আমরা এটা বলেছিলাম। আমরা বলেছিলাম সরকারে এলে পরে ১৯৭২ সাল থেকে এই মামলা তুলে নেব, পরবর্তীকালে এটা প্রযোজ্য নয়, সেটা পরিষ্কার করে বলে দিয়েছি অথচ ওদের অনেক বন্দী যারা ছিলেন বা যাদের মামলা প্রত্যাহার করে নিয়েছি, তাদেরও ছেড়ে দিয়েছি। তাসত্ত্বেও আবার এখানে এসে বলছেন, এই সব কেন করলেন—এ এক আশ্চর্য ঘটনা। আর একটি কথা ওরা ওদের তথাকথিত আইন শৃঙ্খলা অবনতির কথা বলতে গিয়ে বলছেন যে আমরা পক্ষ পাতিত্ব

করছি। এই রকম কারও বিরুদ্ধে যখন মামলা হচ্ছে, অন্যায় কোনও কিছু হচ্ছে বলে যখন কাউকে ধরা হচ্ছে বা হচ্ছে না তখন ওরা বলছেন এটা আমরা নাকি পক্ষপাতিত্ব করছি—এটা ঠিক নয়। কারণ আমি প্রশ্নোত্তরের সময় একটি সংখ্যা দিয়েছিলাম—তাতে অমি দেখিয়েছিলাম যে যারা বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে জড়িত, ট্রেড ইউনিয়নের সঙ্গে জড়িত বা অন্য কোনও সংগঠনের সঙ্গে জড়িত—যাদের পক্ষেই হোক, শাসক দলেরও আছে, বিরোধী পক্ষেরই হোক, আমরা হিসাব দিয়ে দেখিয়েছিলাম যে অনেকেই এই ব্যাপারে ধরা পড়েছে। এইসবের কোনও কিছু কনিসিডারেশনের করা হয় নি যে তারা কোন দলের, কাদের তারা সমর্থন করেছেন বা না করেছেন—এইভাবে কাউকে ধরা হয় নি এবং সেই সব ঘটনার সংখ্যাটাও আমি দিয়েছিলাম। কাজেই এটা বলার কোনও অর্থ নেই। জেনেশুনে এই সব অসত্য বলেছেন। তারপর আইন শৃঙ্খলার কথা বলতে গিয়ে বিরোধী দলের এইটুকু তো মনে পড়ল না যে আমাদের এখানে নিশ্চয় অনেক জায়গায় অনেক সময় স্ট্রাইক হয়, হরতাল হয়, ধর্মঘট হয়—এই হরতাল, ধর্মঘটকে কেউ বন্ধ করতে পারি না, পুঁজিবাদী সমাজব্যবস্থায় এইগুলি হয়। কিন্তু কত শান্তিপূর্ণভাবে যে এগুলি হচ্ছে—আগেকার দিনে এইগুলি এইভাবে হত? চটকলে ৩৭ দিন না ৪২ দিন ধরে ধর্মঘট হচ্ছে, স্ট্রাইক হচ্ছে এবং ২ লক্ষ ৩০ হাজার শ্রমিক এই স্ট্রাইক করছেন। আমরা চাচ্ছি যত তাড়াতাড়ি মিটমাট হয়ে যায়—কিন্তু শান্তিপূর্ণভাবে যে অধিকার তারা প্রতিষ্ঠিত করেছে, যা আগে ছিল না। কংগ্রেস রাজত্বে হরতাল মিছিল, ধর্মঘট করার অধিকার প্রয়োগ করেছেন শান্তিপূর্ণভাবে? ঠিক সেই ভাবে ইঞ্জিনিয়ারিং স্ট্রাইক সৌভাগ্যবশত মালিকরা মোটামুটি একটা মিটমাট করে নিয়েছেন। সেখানেও কিন্তু স্ট্রাইকের প্রশ্নটা চলছিল। এখানে ৩/৪ লক্ষ শ্রমিক কর্মচারী কাজ করেন। এই রকম অবস্থাতে হরতাল, ধর্মঘট হয়েছে। প্রেসে ধর্মঘট হয়েছে। দাবি দাওয়া না পেলে অনেক সময় এই রকম হরতাল, ধর্মঘট হয়। আমরা চেষ্টা করি কত তাড়াতাড়ি এইগুলি মিটিয়ে দেওয়া যায়। কেন এটা আমরা চেষ্টা করছি? তাদের যে অধিকার সেটা প্রয়োগ করতে গিয়ে কোনও রকম হিংসাত্মক কার্যকলাপ তারা যাতে না করে। এইসব তো তাদের দৃষ্টির মধ্যে থাকা উচিত ছিল। কিন্তু দুর্ভাগ্যবশ্যত কেবল আমাদের সমালোচনা করাই তাদের একমাত্র কাজ, আর কিছু নেই। এটাই হচ্ছে তাদের রেকর্ড। শ্রমিকদের যে অধিকার সেটা আমরা প্রতিষ্ঠিত করছি, তাদের সংগ্রামকে আমরা লিপিবদ্ধ করছি, এটা বহুদিনের দাবি। বহুদিন ধরে এই সব নিয়ে পশ্চিমবাংলার আন্দোলন হচ্ছে এবং রেকর্ড খারাপ থাকার দরুন ব্যাঙ্কে যারা কাজ করেন তারা এই সমস্ত অধিকার থেকে তাদের বঞ্চিত করছেন যখন খুশি তাদের তাড়িয়ে দেওয়া যায়, উচ্ছেদ করা যায়। তারা যদি ব্যাঙ্ক থেকে ঋণ নিতে যায় যেহেতু তাদের কাছে বন্ধক রাখবার কিছু নেই, সম্পত্তি নেই, সেই হেতু তাদের সব থেকে বেশি সাহায্য সরকারের কাছ থেকে পাওয়া উচিত—অর্থনৈতিক প্রতিষ্ঠান থেকে তারা কিন্তু পান না সাহায্য এই ব্যবস্থা আমরা ইতিমধ্যেই করেছি এবং প্রশ্নোত্তরের সময় আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী সংক্ষেপে বলেছেন প্রায় ১ লক্ষ ৩০ হাজার বর্গাদারের নাম ইতিমধ্যেই রেকর্ড করা হয়েছে এবং আরও অনক নাম বকি আছে, করতে হবে। আসল কথা হচ্ছে বর্গাদাররা উৎসাহিত হয়েছে, উদ্দীপিত হয়েছে, সাহস পাচ্ছে। তারা ভাবছে এখন একটা সরকার তাদের পক্ষে আছে এবং সেই হিসাবেই তারা এগিয়ে আসছে তাদের নামটা লিপিবদ্ধ করার জন্য।

[7-25 — 7-35 P.M.]

সেই রকমভাবে আইন আছে ক্ষেতমজুরদের বেলায়। তারা যখন কাজ করেন তখন তারা একটা মজুরি পান। আগেকার দিনে তো বছরে কয়েকমাস কাজ ছিল কিন্তু এখন অনেক বেশি কাজ তারা পাচ্ছেন। কিন্তু সেই আইনটিও কি প্রযোজ্য হয়েছিল? বেশিরভাগ ক্ষেত্রে আগে প্রযোজ্য হয়নি কিন্তু এখন বেশিরভাগ ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে। কম জায়গায় এখনও আমরা ভাল করে তাদের জন্য আদায় করে দিতে পারি নি। সেখানে নানান কারণ আছে, আমি আর তার মধ্যে যাচ্ছি না। আমরা কিছুই লুকিয়ে রাখতে চাই না, এটা সত্য যে কিছু জায়গায় আছে যেখানে এখনও করা যায় নি, গত বছরও আমরা দেখেছি যে তারা তাদের প্রাপ্য পান নি। কিন্তু যা কখনও হয়নি এখন তা হচ্ছে, পশ্চিমবাংলার বহু জায়গায়, সব জেলাতেই তারা কাজের সময় টাকাটা পাবার ব্যবস্থা করেছেন সরকারের সহযোগিতা নিয়ে। তারপর বন্যা ও ত্রাণের ব্যাপার নিয়ে অনেক কথা বলা হয়েছে। সেখানে আমি দেখলাম ২/১ জন বলেছেন বরাবরই বলছেন, কিছুই হয়নি, কিছুই করা যায়নি ইত্যাদি। আবার কয়েকজন তাদের হয়ত ঐভাবে বলতে লজ্জা হয়েছে, বলেছেন, না হয়েছে, বন্যার পরে কিছু কাজ হয়েছে কিন্তু তারজন্য সরকারের কি কৃতিত্ব আছে? তারা বলেছেন, গ্রামের সাধারণ মানুষ কৃষক তারা নিজেরাই করেছে। এটা আমাদের পক্ষে আনন্দের বিষয়, গর্বের বিষয় যে, হয়েছে কিছু কাজ কয়েকজন বিরোধী সদস্য বলেছেন। আমরা যে বাঁধ নির্মাণ করলাম, তিলপাড়া ড্যাম থেকে সময় মতো জল দিলাম রবি শস্যের জন্য, আমরা যে রাস্তাগুলি মেরামত করলাম। হাজার হাজার বাড়ি তৈরি করারজন্য তাদের সাহায্য করলাম, গ্রামের মানুষরা যাতে আরও বেশি বেশি করে বেশি বেশি অঞ্চলে রবি শস্য ফলাতে পারে তার ব্যবস্থা করলাম। সেগুলি নিশ্চয় স্বতঃস্ফূর্তভাবে হতে পারে না, এগুলির জন্য সরকার থেকে আমরা সহায্য করেছি এবং গ্রামের লোকেরা সবাই তা জানেন। ওরাও জানেন, যারা আজকে অন্য কথা বলছেন। যাই হোক, আমি বলব, আমরা গৌরবান্বিত এইজন্য যে সরকারের সহযোগিতা নিয়ে সাধারণ মানুষ, তারা নিজেদের পায়ে দাঁড়িয়েছেন এবং বিরাট নির্মাণ কার্য তারা বিভিন্ন জায়গাতে শুরু করেছেন। আমরা চাই পঞ্চায়েতের মাধ্যমে এইসব কাজ আরও তরান্বিত হোক। এখনও যেখানে যেখানে আমাদের দুর্বলতা আছে আমরা চাই সেগুলি পরিহার করে এগিয়ে যেতে। তারপর শিক্ষার বিষয় এখানে অনেক কথা বলা হয়েছে। সেখানে আমরা বলেছি আমরা বাধ্য হয়ে একটা নীতি গ্রহণ করে শিক্ষার ক্ষেত্রে কতকগুলি ইউনিভার্সিটির ঐসব আমরা অধিগ্রহণ করলাম এবং সেখানে কাউন্সিল আমরা তৈরি করেছি। কিন্তু সেখানে আমরা বলেছিলাম, এটা কোনও চিরস্থায়ী ব্যবস্থা নয়। গণতান্ত্রিক ব্যবস্থা সেখানে করবার জন্য কিছু সময় লাগবে কারণ বিরাট খসড়া আইন আমাদের করতে হয়েছে। আমরা সেগুলি আনব, এবারেই সেগুলি আসবে। আমরা শুরু করেছি সেই কাজ যাতে এইসব বিষয়ে পুরানো যে ব্যবস্থা, যা থেকে আমরা নিজেদের হাতে নিলাম সেটা যাতে চিরস্থায়ী ভাবে থেকে না যায়। আমরা সিলেক্ট কমিটিতে কতকগুলি দেব, এইসব করে আমরা সেগুলিতে গণতান্ত্রিক ব্যবস্থা করার জন্য এগুচ্ছি। আমাদের রাজ্যপালের ভাষণে এসব কথা বলা আছে, কিন্তু এসব ওরা বললেন না। এটা করবার অন্তত পরীক্ষাগুলি সময়মতো হচ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি দেখেছি, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পরীক্ষার ফলাফল

সময়মতো বার করা হয়েছে, এটা কম বড় কথা নয়। গত ৫/৭ বছরের মধ্যে তো এসব কথা শোনাই যায়নি। এগুলির উল্লেখ কিন্তু বিরোধীপক্ষ করলেন না। তবে এটা ঠিক আরও উন্নত মানের ব্যবস্থা আমাদের করতে হবে। আমরা ক্লাস এইট পর্যন্ত অবৈতনিক করেদিয়েছি, উঁচু ক্লাসের ব্যাপারে কি করা যায় সেটা আমাদের দেখতে হবে। তারপর যেসব পরিবারের ছেলেমেয়েরা বই কিনতে পারেন না ক্লাস ফাইভ পর্যন্ত যতদূর আমার মনে পড়ছে। বিনামূল্যে এখন তাদের বই দেবার ব্যবস্থা করেছি আমরা চেষ্টা করছি এ ব্যাপারে অরও উপরের দিকে যেতে। বই-এর অভাবে বা ফিস দিতে পারছেন না এইজন্য বিশেষ করে গরিব ঘরের ছেলেমেয়েরা লেখাপড়া শিখতে পারবে না এটা যাতে কখনও না হয় সেই দিকে আমরা লক্ষ্য রেখে চলেছি, সেই দিকে আমরা যাচ্ছি। কলকাতা ইউনিভার্সিটির বি এ, বি এস সি-র রেজাল্ট বেরিয়েছে, আমি ইউনিভার্সিটির কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করেছিলাম।

আমি শুনলাম হিসাব যা হচ্ছে ৮ মাস পরে এটা বার হবে। আগে যেভাবে বের হত তার থেকে অনেক উন্নতি হয়েছে। তবে আর একটু আগে নিশ্চয়ই বের করতে হবে। ৮ মাস ধরে এটা চলতে পারে না। আমি ওদের সঙ্গে আলোচনা করব এবং করে এটা স্থির করতে হবে যে কেন হচ্ছে না, কোথায় দুর্বলতা আছে এবং সেই সব থেকে শিক্ষা গ্রহণ করে আগামীদিনে আমাদের করতে হবে। আমি একটা বিবৃতি দেখছিলাম যা এখান থেকে দেওয়া হয়েছে। ক্যালকাটা ইউনিভার্সিটি থেকে ৯০ হাজারের মধ্যে ৮০ হাজার রেজাল্ট বেরিয়েছে। প্রথমে একসঙ্গে তারা বের করে দিয়েছে আর ৮ হাজার কি কিছু বাকি আছে কি কারণে বাকি আছে সেই সব জিনিসের জন্য ইউনিভার্সিটিকে দায়ী করা যাচ্ছে। কারণ ওদের কতগুলি পদ্ধতি আছে, সেটা বিবৃতিতে ওরা বলেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। তবে এগুলি আগামীদিনে কেন দেরি হয়েছে সেটা আমাদের দেখতে হবে। যদি কলেজ থেকে রিপোর্ট পাঠানো না হয়, বা অন্য কোথায় গাফিলতি তাকে, কোনও কারণে দেরি হচ্ছে সেটা আমাদের দেখতে হবে। কারণ এটা অত্যন্ত অন্যায়, যার পরীক্ষা দিয়েছে, তাদের মধ্যে অনেকের রেজাল্ট বেরিয়ে গেল আর কিছুকে অপেক্ষা করে থাকতে হবে এটা কখনই হতে পারে না, এটাকে কেউ অনুমোদন করতে পারে না। এর থেকে আমাদের শিক্ষা গ্রহণ করে যাতে আগামীদিনে এই রকম না হয়ে সেই রকম ব্যবস্থা করতে হবে। আর বিদ্যাত সম্পর্কে রাজ্যপালের ভাষণে আমরা বলেছি, আমরা তো লুকিয়ে রাখিনি, আমরা বলেছি যে এখনও আমাদের এই বিষয়ে আশঙ্কা কাটেনি। আমাদের বিগতদিনের অনেক কিছু আছে, আমরা তার উপর নির্ভর করে বসে নেই বা কারও উপর দোষ চাপিয়ে আমরা বসে নেই। আমরা চেষ্টা করছি যতগুলি নির্মাণ কার্য হয়েছে যাতে আর দেরি না হয়, তাড়াতাড়ি করতে পারি তার জন্য আমাদের কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করতে হয়, বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে যোগাযোগ করতে হয়, সব কিছু আমাদের আওতায় নেই। আমরা এটা বলেছি যে এই সব দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। কারণ এখনও অবস্থা আমাদের একেবারে ভাল নয়। সে জন্য সামার সিডিউলে যেটাকে বলা হয় গ্রীষ্মকাল তার জন্য আমরা তৈরি হবার চেষ্টা করছি যাতে তখন অন্তত এগুলি মেরামত ইত্যাদির কাজ আমরা করতে পারি এবং করে ঠিকমতো এগিয়ে যেতে পারি। সেই রকম গ্যাস টার্বাইনে অনেক খরচ এবং চালাতেও অনেক খরচ পড়বে কিন্তু তথাপি আমরা ব্যবস্থা করেছি এবং আমরা বলেছি রাজ্যপালের ভাষণে যে এই

বছরের মধ্যে যত তাড়াতাড়ি পারি আমরা করব। নির্মাণ কার্য শুরু হয়েছে, আমরা খবর পেয়েছি ইংল্যান্ড থেকে যেগুলি পাঠানোর কথা সেগুলি তারা পাঠাবার ব্যবস্থা ইতিমধ্যে করেছেন। একজন বললেন যে ৩৬ দফা কর্মসূচি সরকার গ্রহণ করেছেন তার কয়টা দফার ব্যবস্থা করতে পেরেছেন সেটা রাজ্যপাল তার ভাষণে বললেন না? আমি বলি যে ৩৬ দফাতো এক বা দেড় বছরের কর্মসূচি নয়, এটা ৫ বছরের কর্মসূচি। এটা এইভাবে হবে না যে এই বছর ১২টা করলাম, তারপরের বছর ১২টা করলাম। এই কর্মসূচি আমাদের ৫ বছরের কর্মসূচি এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা চলেছি। আমাদের এক বছর, দেড় বছর পর পর পর্যালোচনা করে দেখতে হবে আমাদের যে লক্ষ্য অছে সেই দিকে আমরা কতটা এগিয়েছি। এছাড়া আমরা বলতে পারি না যে ১।। বছরের মধ্যে কয়টা হয়েছে আর কয়টা হয়নি। সবটাই কিছু কিছু হয়েছে। এখন যেটা ৫ বছরের কর্মসূচি সেটা সম্পূর্ণ করতে পারা যাবে কি না, কোনও বাধা হবে কি না, নতুন পরিস্থিতি কিছু হবে কিনা সেটা পরবর্তীকালে বলতে পারব, এখন সেটা বলা যাবে না। তারপর এখানে পঞ্চায়েত সম্পর্কে অনেক কথা হয়েছে এবং অনেক কথার মধ্যে মূল একটা সুর দেখছি যে কোনও কাজ হচ্ছে না এবং দুর্নীতি দেখা দিয়েছে এসব কথা তারা বলেছেন। তারা নির্দিষ্ট কিছু বলেন নি। নির্দিষ্ট ভাবে কিছু বললে সেটা আমরা দেখতে পারি যে কোথায় কি হচ্ছে না হচ্ছে। দু এক জন বলেছেন যে এত হাজার পঞ্চায়েত আছে তার মধ্যে কোথায় কিছু হবে না? নির্দিষ্ট ভাবে কিছু বললে সেটা আমাদের দেখতে হবে। এটা কি বড় কথা হল? আমাদের প্রতিনিধিরাও গ্রামে ঘোরেন এবং ওদের প্রতিনিধিরাও গ্রামে ঘোরেন। আমরা দেখেছি যে মানুষের মধ্যে কত উৎসাহ, কত উদ্দিপনা। তারা অনেকে নতুন লোক, ৩৬ হাজার নির্বাচিত হয়েছেন পঞ্চায়েত নির্বাচনে। তারা অনেকে কাজ জানেন না, তাদের নতুন ভাবে অভিজ্ঞতা নিতে হবে। তাদের কাছে এটা কি সহজ কাজ? এই রকম একটা স্বায়ত্ব শাসন মূল প্রতিষ্ঠান, এগুলিকে কার্যকর করা সহজ কাজ নয়। সরকার তাদের সাহায্য করতে শুরু করেছেন। তারা আমাদের বলেছেন যে আমাদের বসবার পর্যন্ত কোনও জায়গা নেই, আমাদের একটু ঘোরাফেরা করবার ব্যবস্থা নেই এবং বিশেষ করে শিক্ষক যারা তাদের অবস্থা আরও বেশি খারাপ, তারা আরও বিপদে আছেন। তাদের বিনা পয়সায় কাজ করতে হচ্ছে স্কুলে মাহিনা পর্যন্ত পাচ্ছেন না, এই সব জিনিসগুলি আমরা দেখেছি। তাদের অফিস নেই, হিসাব রাখবার লোক নেই, এই সব জিনিস সেখানে আছে। এগুলি নতুন ভাবে হবে। আমরা এগুলি বুঝে শুনে আলোচনা করে তাড়াতাড়িতে কতটুকু কি সাহায্য করা যায়, লোকজন দেওয়া যায় কি না, কারিগরি সাহায্য দেওয়া যায় বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে এই সব ব্যবস্থা ইতিমধ্যে করেছি।

[7-35 — 7-45 P.M.]

তবে আসল কথা হচ্ছে, যেটা রাজ্যপালের ভাষণে আছে—এত উদ্দীপনা, এত উৎসাহ, গ্রামের মানুষের মধ্যে আগে কখনও দেখা যায়নি, তারা যে নিজেরা তাদের গ্রামকে গড়ে তুলতে চান এটা বোধ হয় বিরোধী পক্ষের নেতাদের নজরে পড়ছে না। কয়েকজন তাদের বক্তব্যে বলেছেন যে কলকাতা পরিস্কার হচ্ছে, প্রশান্ত বাবুকে প্রশংসা করেছেন, ভাল কথা। কিন্তু বলা হয়েছে তার সঙ্গে প্রশান্তবাবু কলকাতা পরিস্কার করছেন আর শাসক পার্টি সেটাকে লন্ডভন্ড করে দিচ্ছে। কোথায় তারা এই জিনিস দেখলেন? বলুন অমুক জায়গায়

দেখেছি। সবাইতো আমরা একসঙ্গে বসে করেছি। কিভাবে পরিস্কার করা যায়, যাদের সরানো হবে তাদের বিকল্প ব্যবস্থা করেছি, আপনাদের সময় তো আপনারা সেই সব হকারদের রাস্তায় ঠেলে ফেলে দিয়েছিলেন, আমরা তাদের জন্য বিকল্প ব্যবস্থা করছি, নতুন করে দোকান পাট তৈরি করে তাদের নিয়ে যাবার ব্যবস্থা করছি। সঙ্গে সঙ্গে আমরা ব্যবস্থা করছি যে সব জায়গাগুলো পরিস্কার হচ্ছে, তারা যাতে আবার ফিরে বসে না পড়ে তার জন্য পাকা পোক্ত ব্যবস্থা করছি, কলকাতা পৌরসভা বলুন, পুলিশ বলুন, সকলে যুক্ত ভাবে করবার চেষ্টা করছি। তারপর রাজ্য পালের ভাষণে আছে, দ্বিতীয় হুগলি সেতু, এটা তো কত বছর ধরে শুনছি। আমরা এসেও তো দেড় বছর লেগে গেল। বিভিন্ন রকম উপদেষ্টা আছে, যারা এই সব কাজ করছেন, এটা এমন একটা জিনিস, শুধু আমাদের লোক দিয়ে এই কাজ আমরা করতে পারি না। তার জন্য বিশেষজ্ঞ দরকার হয়। জার্মানীর বিশেষজ্ঞ আছেন, ব্রিটিশ বিশেষজ্ঞ আছেন। সিদ্ধার্থবাবুরা তো ওদেরসঙ্গে বিবাদ করে না মিটিয়ে চলে গেলেন। আমাদের সেই বিবাদ মেটানোর জন্য লোক পাঠাতে হল জার্মানীতে, ইংলন্ডে। তারপর দিল্লিতে যেতে হল, সেখানে মিটিং করতেহল, তারপর আবার তাদের ডেকে আনা হল কলকাতায়। সেই সব ব্যবস্থা আমরা করেছি এবং আগামী এপ্রিল মাস থেকে এই হুগলি ব্রিজের কাজ শুরু হবে বলে আমি মনে করি। সেই রকম শিয়ালদহে আমাদের নতুন করে ব্যবস্থা করতে হচ্ছে, পুরানো যে ব্যবস্থা ছিল, তাতে আমরা সন্তুষ্ট নয়, তাই আরও ৬/৭ কোটি টাকা খরচ করে সেখানে একটা ব্যবস্থা করতে যাচ্ছি, কি জটিল সেই কাজ, সেটা সকলেই জানেন, সেখানে থেকে ট্রাম লাইন সরাতে হচ্ছে, দোকান পাট সরাতে হচ্ছে, এই সমস্ত কাজ আমাদের শুরু হয়ে গেছে বিভিন্ন জায়গায়। এইগুলো অবশ্য ওদের চোখে পড়ে না, এইগুলো তো সকলেই চোখে পড়া উচিত। এখানে একমাত্র কথা হচ্ছে সরকারের বিরোধিতা করতে হবে, রাজ্যপাল কি ভাষণ দিয়েছেন না দিয়েছেন এই সব জিনিস শোনবার দরকার নেই। তারপর একটা জিনিস এখানে এসেছে খুব বড় করে, সেটা হল মরিচঝাঁপি সম্বন্ধে এবং প্রথম থেকে শেষ পর্যন্ত আমি দেখলাম সেই সব নিয়ে এখানে আবার পুরানো কথার অবতারণা করা হল এবং একদিক থেকেও তার উত্তর দিতে হয়েছে। আন্দামান থেকে ফিরে প্রধানমন্ত্রী গতকাল আমকে ফোন করেছিলেন, আমি তখন পার্টি অফিসে ছিলাম, সেখানে তিনি ফোন করলেন এবং বলেন যে মরিচঝাঁপি সম্বন্ধে আমার কাছে নানা রকম অভিযোগ এসেছে, ৬ জন সদস্যকে গ্রেপ্তার করা হয়েছিল। ওখানে পুলিশি ব্যবস্থা করা হয়েছে, কি বিষয়টা একটু বলুন। আমি সেই বিষয়ে যতটুকু টেলিফোনে দু এক মিনিটে বলা যায় তা বললাম। আমি তাকে আরও বলেছি আমি আপনার সঙ্গে এই বিষয়ে আরও বলব এবং আলোচনা করব এবং আপনি যা উপদেশ দেন, তা শুনে যা ব্যবস্থা করার তা করব। আমি ২৪ তারিখে National development Council এর meetingএ যোগ দেবার জন্য সেখানে যাচ্ছি, তখন আরও বিশদ ভাবে বলব এবং আপনার সঙ্গে আলোচনা হবে। কারণ এটা তো কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী হচ্ছে, আপনার সরকার থেকে আপনারা লিখেছেন জুন মাসে দন্ডকারণ্যে চাষের কাজ শুরু হবে, মার্চের শেষে দিকের মধ্যে ওখানে পাঠিয়ে দিতে। সেই রকম ভাবেই আমরা ব্যবস্থা করেছি। বেআইনি যেটা হচ্ছিল, গাছ পালা কেটে নষ্ট করা হচ্ছিল, আমাদের দেশের ecology নষ্ট করা হচ্ছে। মারিচঝাঁপিতে সরকারি কোনও প্রতিনিধিকে কাজ করতে দেব না, ঢুকতে দেব না, আমরা যা খুশি তাই করব।

গাছ কেটে শেষ করে দিচ্ছে। তারা বলছেন আমরা এখানেই থাকব। দন্ডকারণ্য যাব না, একদল চলে গেছে তারা গিয়ে অন্যায় করেছে। নেতা যারা নিয়ে এসেছেন ভুল বুঝিয়ে তারা কেউ যাননি। মুষ্টিমেয় যারা আছেন তারাই এই অবস্থা করছেন। জনতা পার্টির এম এল এ গ্রেপ্তার হয়েছিলেন কারণ তারা ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্ট ভঙ্গ করেছিলেন। অর্থাৎ অনুমতি ছাড়া যাওয়া যায় না সেইজন্য তাদের গ্রেপ্তার করা হয়েছে। আমি বলেছিলাম আপনাদের সঙ্গে একমত হয়ে আমরা কাজ করি অপনাদের জনতা পার্টির নেতৃত্ব এখানে ওদের উত্তেজিত করছে এখানে থাকুন বলে, কেন্দ্রীয় সরকার যা বলে তা আমাদের শোনবার দরকার নেই। এটাই হচ্ছে বিলম্বের কারণ না হলে ২ সপ্তাহের মধ্যে আমরা তাদের সেখানে পাঠিয়ে দিতাম, তাদের জন্য ঘর বাড়ি গরু বলদ, টাকা পয়সা সমস্ত ব্যবস্থা হয়েছে। সকলে চলে গেলে তারা কি ভিখারি হত? একটা গুলি চলেছে দুজন মানুষ তাতে মারা গেছে, এর জন্য তদন্ত হচ্ছে রিপোর্ট পেলে জানাব, এইসব শুনে তিনি আমাকে বললেন আপনি আগে যা বলেছেন সেটা ঠিক আছে, তারপর উনি বললেন You must send them back, they must come back. এবং তিনি আমাকে বললেন আমাকে এইসব অভিযোগ করেছে বলে আমি জানালাম, কিন্তু পরে যখন রিপোর্ট দেখবেন তখন আলাপ আলোচনা হবে। এখন অ্যাডমিনিস্ট্রেশন চালাতে পারছি না মানে কি? আমি বললাম এইরকম অবস্থা হয়েছে তাতে তিনি বললেন that can not be permitted. এইসব টেলিফোনে কথা বললাম। আজকে জেলা শাসক এবং পুলিশ এস পি কে আমি বললাম আপনারা ওখানে গিয়ে কথাবার্তা বলুন, তারা কি চান এসব জানুন, গতকাল ৪টের সময় ওরা গিয়েছিলেন ডি এম এবং এস পি গিয়েছিলেন ভলেন্টিয়াররা ওদের কাছে এসে বললেন আমরা কেউ ওখানে থাকতে পারব না, কোনও গভর্নমেন্টের প্রতিনিধিকে ওখানে থাকতে দেব না এবং বললেন হাইকোর্টের অর্ডার আছে আমাদের থাকতে দিতে হবে। ওরা বললেন যে আপনাদের আমরা বাগদায় নিয়ে যাচ্ছি সেখানে সমস্ত ব্যবস্থা করা হবে, সেখানে আমরা ক্যাম্প করেছি, ডাক্তার রেখেছি, খাদ্য ও জলের ব্যবস্থা আছে কিন্তু ওরা বললেন যে আমরা যাব না, এই হচ্ছে ওদের অবস্থা। এইভাবে ওদের বিপথে পরিচালিত করে জনতা পার্টির একটা নেতৃত্ব এখানে থাকবে। এবং ওদের সঙ্গে তারা আছেন এটা তারা বুঝেছেন, কিছু টাকা পয়সা বাইরে থেকে আসছে, দু একটি নাম আমরা পেয়েছি। এইসব করা হচ্ছে যাতে করে পরবর্তীকালে তারা আরও বিপদে পড়ে। আমরা চাই সকলে একমত হয়ে যাতে ওদের বুঝিয়ে ওখানে নিয়ে যেতে পারি। সকলে যদি একমত হই তাহলে এটা ঠিক এই কাজ তাড়াতাড়ি হতে পারে। যেখানে একলক্ষের উপর লোক চলে গেল তারাও সেখানে গিয়ে নিজেদের ব্যবস্থা করতে পারবেন।

[7-45 — 7-55 P.M.]

দন্ডকারণ্য অথরিটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করছি যাতে তাদের সেখানে কোনও অসুবিধা না থাকে কিন্তু রাজনৈতিক হাতিয়ার হিসাবে কিছু নেতা যা ইচ্ছা করবেন এটা হতে পারে না। আমি তাদের বলেছি এসব কাজ আপনারা করবেন না। কারণ তাদের রাজনীতি করবার আর কিছু তাহলে থাকবে না। এই অধিবেশন যতদিন হয়েছে আর কিছু বিষয় বলবার নেই একমাত্র ঐ কথা ছাড়া, আসলে সভাকে উত্তপ্ত করার চেষ্টা করা হচ্ছে ঐ জিনিস বলে এবং দু চারশো লোক মিছিল করছেন, অবশ্য এটা আমাদের একটা

সার্টিফিকেট কারণ আর কোনও বড় বিষয় নেই যা নিয়ে ওরা আমাদের আক্রমণ করতে পারেন, কিন্তু ওরা ওদের সর্বনাশ করছেন এবং মরিচঝাঁপিতে যারা আছেন তারা নিজেদের বিপন্ন করছেন। পশ্চিমবাংলার মানুষ এ রকম ষড়যন্ত্র বিরোধী, এইরকম জঘন্য বিষয় নিয়ে মানুষের সর্বনাশ করে মানুষকে বিপদে ফেলছেন এই জিনিস মানুষ কোনও সময় বরদাস্ত করবেন না, একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**রাজ্যপালকে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব**

৭ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে শ্রী ভবানী মুখার্জি কর্তৃক উপস্থাপিত প্রস্তাব—

"রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তের নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাসণ পাঠানো হউকঃ—

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভার ৭ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন তজ্জন্য আমরা, এই সভার সদস্যগণ তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি'।"

**উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সংশোধনী**
(সংশোধনী প্রস্তাবসমূহ অধ্যক্ষমহোদয়ের বিবেচনাধীন)

**1**

The mtion of **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** যে, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

এই রাজ্যে সংখ্যালঘুদের জন্য কেন্দ্রে মাইনরিটিস কমিশন-এর অনুরূপ কমিশন গঠন বা অন্য কোনও ব্যবস্থা গ্রহণের বিষয় রাজ্য সরকারের বিবেচনাধীন থাকা সত্ত্বেও এই প্রশ্নের সরকারি নীতি ঘোষিত হয় নাই ;

**2**

মুসলমানগণ এই রাজ্যে মোট জনসংখ্যার এক-পঞ্চমাংশ হওয়া সত্ত্বেও এই রাজ্যের সরকারি চাকুরিতে তাহাদের সংখ্যা অতি নগণ্য অথচ এই রাজ্যে অনগ্রসর নাগরিকদের অনুকূলে সংবিধানের ১৬(৪) অনুচ্ছেদ অনুযায়ী চাকুরি সংরক্ষণের প্রশ্নে সরকারি নীতি সম্পর্কে এখনও কোনও ঘোষণা করা হয় নাই ;

**3**

(১) মাদ্রাসা শিক্ষার উন্নয়ন ও মাদ্রাসা বোর্ডের স্বয়ংসম্পূর্ণ সংস্থার পরিবর্তন সম্বন্ধে কোনও কথা নাই ;

(২) মুসলমান ও খ্রিস্টান সম্প্রদায়ের অর্থনৈতিক দুর্দশার কথা ও প্রতিকারবিধানের কোনও কথা নাই ;

(৩) বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে কতটা রূপায়িত হয়েছে, সে সম্পর্কে কোনও উল্লেখ নাই ;

(৪) আনুপাতিক প্রতিনিধিদের নীতি বামফ্রন্ট সরকারের নীতি হলেও সে সম্পর্কে কোনও উল্লেখ নাই ;

(৫) দেশের আইনশৃঙ্খলার ক্রমাবনতি হচ্ছে, সে সম্বন্ধে কোনও বক্তব্য নাই এবং প্রতিকারের ব্যবস্থার কোনও উল্লেখ নাই ; এবং

(৬) সরকারি প্রকল্পগুলিতে ক্রমাগত লোকসানের উল্লেখ ও প্রতিকারের ব্যবস্থার কোনও উল্লেখ নাই ;

4

(১) 'আনুপাতিক প্রতিনিধিত্বে'র নীতি রূপায়ণের কথা বলা নাই ;

(২) গণতান্ত্রিক মূল্যবোধ বৃদ্ধির জন্য প্রতি মন্ত্রী দপ্তরের সঙ্গে সর্বদলীয় পরামর্শ কমিটি গঠনের কোনও উল্লেখ নাই ; এবং

(৩) সরকারের বিভিন্ন স্ট্যাটুটুরি কমিটিতে অনুপাতিক প্রতিনিধিত্বের নীতি অনুযায়ী সর্বদলীয় সদস্য মনোনয়নের নীতির ঘোষণা নাই ; এবং

5

(১) সম্প্রতি মহরম উপলক্ষে মালদহ্ জেলার আলিনগরের গুলিচালনার ;

(২) মরিচঝাঁপিতে গুলিচালনার ;

(৩) জমি জবরদখল হওয়ার ঘটনার ;

(৪) চাঁচল কলেজ তার প্রতিষ্ঠাতাদের হস্তে প্রত্যর্পণ করার ; এবং

(৫) সাতটি বিশ্ববিদ্যালয়ের মধ্যে অন্তত একটি বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর মুসমান বা খ্রিস্টান সম্প্রদায়ের মধ্য থেকে নিয়োগের কথা—

প্রভৃতি বিষয়ের উল্লেখ নাই।":

6 was then put and lost

The motion of ডাঃ জয়নাল আবেদিন ঃ যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যে আইনশৃঙ্খলার দ্রুত অবনতি ঘটেছে এবং রাজ্যের সর্বত্র সমাজবিরোধীদের কার্যকলাপ এতদূর বৃদ্ধি পেয়েছে যে, কোথায়ও জনজীবনে নিরাপত্তা বলতে কিছু নেই, আইনের শাসনের পরিবর্তে বামফ্রন্ট সরকারের প্রধান শরিক সি পি আই (এম) ক্যাডার এবং সমর্থক গণ

আদালত প্রতিষ্ঠা করে নিরপরাধ নাগরিকদের যথেচ্ছাচার শাস্তি প্রদান করছে, দলীয় প্রভাব বিস্তার করে পুলিশ ও প্রশাসন ব্যবস্থাকে নিষ্ক্রীয় রাখা হচ্ছে কিম্বা সি পি আই (এম)-এর দলীয় স্বার্থে কাজে লাগানো হচ্ছে, সুতরাং নির্যাতিত নাগরিকরা কোথাও প্রতিকার পাচ্ছেন না—এসমস্ত বিষয়ের কোনও উল্লেখ নাই ;

7

এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর শিক্ষাক্ষেত্রের সর্বত্র অবনতি ঘটেছে, পরীক্ষাব্যবস্থা অস্বাভাবিকভাবে বিলম্বিত হচ্ছে ; পরীক্ষাসমূহের ফল প্রকাশে অনিশ্চয়তা দেখা যাচ্ছে কিম্বা অকারণে বিলম্বিত হচ্ছে ; পরীক্ষার ফল প্রকাশের আগেই পরীক্ষার্থীদের প্রশ্নোত্তরের খাতা মুদির দোকানে বিক্রয় হচ্ছে ; শিক্ষাপ্রতিষ্ঠানগুলি বৈধ পরিচালকমণ্ডলীকে অন্যায়ভাবে অপসারিত করে প্রশাসক নিয়োগ করে শিক্ষাক্ষেত্রে দলীয় প্রভাব বিস্তারের অপচেষ্টা হচ্ছে—এ বিষয়ের কোনও উল্লেখ নাই ;

8

সি পি আই (এম) বামফ্রন্ট সরকারের প্রধান শরিক হিসাবে বর্গা অপারেশনের নামে রাজ্যের সর্বত্র বৈধ এবং বহুকালের বর্গাদারদের উচ্ছেদ করে দলীয় লোকদের জাল বর্গাদার সাজিয়ে তাদের নাম বর্গাদার হিসাবে নথীভূক্ত চেষ্টা করে চলেছে—এই বিষয়ের কোনও উল্লেখ নাই ;

9

বামফ্রন্ট সরকার এই রাজ্যে ক্ষমতাসীন হওয়ার বিদ্যুৎ উৎপাদন এবং সরবরাহ ব্যবস্থায় চরম অবনতি ঘটেছে ; কলকারখানায় এবং কৃষিতে বিদ্যুৎ সরবরাহ অনিশ্চিত এবং অনিয়মিত হওয়ার কৃষি এবং কারখানাসমূহ বিপন্ন হয়েছে এবং উভয় ক্ষেত্রেই উৎপাদন ব্যাহত হয়েছে ; রাজ্যের পাটকলগুলিতে শ্রমিক ধর্মঘট চলতে থাকা সত্ত্বেও শীতকালেও ব্যাপক লোডশেডিং হচ্ছে ; গার্হস্থ্য জীবনে তো বটেই এমনকি হাসপাতালের রোগীরা এবং পরীক্ষার্থী ছাত্রছাত্রীরা পর্যন্ত বিদ্যুৎ সঙ্কটের ফলে ভীষণ অসুবিধায় পড়েছেন ; রাজ্য সরকার বিদ্যুৎ উৎপাদন কিম্বা সরকার ব্যবস্থার উন্নতি তো দূরের কথা পূর্বের উৎপাদন ও সরবরাহ ব্যবস্থা পর্যন্ত স্থিতিশীল রাখতে পারেন নি—রাজ্য সরকারের এই সব ব্যর্থতার কোনও উল্লেখ নাই ;

10

এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর কৃষিতে কিম্বা শিল্পক্ষেত্রে কোনও উল্লেখযোগ্য বিনিয়োগ না হওয়ার সমস্যাসঙ্কুল এই রাজ্যে নতুন কোনও কর্মসংস্থান হচ্ছে না, ফলে দুর্বিষহ বেকারি বেড়েই চলছে—রাজ্য সরকারের এই ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ নাই ;

11

বিগত ভয়াবহ ও বিধ্বংসী বন্যার আশঙ্কা থাকা সত্ত্বেও রাজ্য সরকার সময়মতো

সকলকে সতর্ক করতে ব্যর্থ হয়েছেন এবং প্রশাসনিক বিভাগসমূহের কাজকর্মে সমন্বয়ের অভাবে উদ্ধার ও ত্রাণকার্যে অপরিসীম অবহেলা হয়েছিল—এই বিষয়ে কোনও উল্লেখ নাই ;

12

বামফ্রন্ট সরকারের ভ্রান্ত নীতি ও উদ্দেশ্যমূলক প্রচারের ফলে এই রাজ্যে সম্প্রতিকালে যে উদ্বাস্তু সমস্যা সৃষ্টি হয় মানবিক দৃষ্টিভঙ্গি এবং মমত্ববোধ নিয়ে এই সমস্যার সমাধান করার চেষ্টা না করে বামফ্রন্ট সরকার নিষ্ঠুর নির্যাতন এবং অত্যাচারের পথ অবলম্বন করার ফলে মরিচঝাঁপিতে যে সমস্যার সৃষ্টি হয়েছে তার কোনও উল্লেখ নাই ;

13

বামফ্রন্ট সরকার যথোপযুক্ত দৃঢ়তার সঙ্গে পাটকল শ্রমিকদের সঙ্গত ও গ্রহণযোগ্য দাবিসমূহ পূরণ করতে মালিকপক্ষকে বাধ্য করতে ব্যর্থ হওয়ার একদিকে শ্রমিকদের ক্ষতিগ্রস্ত হতে হচ্ছে এবং অন্যদিকে পাট উৎপাদনকারীদের অস্বাভাবিক নিম্নমূল্যে পাট বিক্রয় করতে হচ্ছে—এ বিষয়ে কোনও উল্লেখ নাই ;

14

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যে পরিবহন ব্যবস্থার কোনও উন্নতি তো হয়ই নি বরং অনেক ক্ষেত্রে অবনতি ঘটেছে ; নতুন নতুন লাভজনক 'রুট সৃষ্টি করে দলীয় স্বার্থে বেসরকারি মালিকানায় 'রুট' গুলিতে পরিবহনের দায়িত্ব দেওয়ার চেষ্টা চলেছে অথচ সরকারি পরিবহনকারী এখনও ক্ষতিগ্রস্ত সংস্থা হিসাবে পরিচালিত হচ্ছে—এই বিষয়ে কোনও উল্লেখ নাই ;

15

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর উত্তরবঙ্গের উন্নয়নের জন্য সামগ্রিক কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নি ; বরং এই সরকার আসার আগে গৃহীত উত্তরবঙ্গের জন্য উন্নয়নমূলক পরিকল্পনাসমূহ মন্থর গতিতে রূপায়ণের নামমাত্র কাজ করা হচ্ছে, যেমন তিস্তা প্রকল্প এবং ফরাক্কা সুপার থারমাল পাওয়ার প্রকল্প ইত্যাদি—এ বিষয়ে কোনও উল্লেখ নাই ; এবং

16

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্র ও অন্যান্য চিকিৎসা প্রতিষ্ঠানগুলিতে যথোপযুক্ত দৃষ্টি দিয়ে প্রতিকারযোগ্য কারণগুলি অপসারণ না করার ফলে এই রাজ্যে হাসপাতালসমূহে যখন তখন অশান্তির সৃষ্টি হচ্ছে, এমনকি কর্মবিরতি ও ধর্মঘট সংঘটিত হয়ে রোগীদের অপরিসীম অযত্ন এবং অবহেলা সহ্য করতে হচ্ছে—এই বিষয়ের কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

17

The motion of **শ্রীমহঃ সোহ্‌রাব ঃ** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক —

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

বন্যাত্রাণে বামফ্রন্টের বিভিন্ন শরিক দল যেভাবে দুর্নীতি চালাচ্ছে সেই দুর্নীতি বন্ধ করার কোনও কথা মহামান্য রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

18

মাধ্যমিক বিদ্যালয়সমূহের শিক্ষক ও অশিক্ষক কর্মচারীদের বিভিন্ন দাবিদাওয়া নিয়ে রাজ্যের বিভিন্ন শিক্ষক সংস্থা সরকারের নিকট আর্জি পেশ করে আসছেন, সেইসমস্ত দাবিদাওয়া রূপায়ণের ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নাই ;

19

জঙ্গিপুর মহকুমায় লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক বর্তমানে যে দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে সেই দুরবস্থা দূর করার ব্যাপারে এবং সেই শিল্পে এখনও যে মিনিমাম ওয়েজ অ্যাক্ট চালু হয় নাই সেই আইন চালু করার ব্যাপারে কোনও কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

20

মুর্শিদাবাদ জেলার ফরাক্কা হইতে খাঁদুয়া পর্যন্ত পদ্মা নদীর ভাঙ্গন রোধকল্পে সরকারের পরিকল্পনার উল্লেখ নেই ;

21

ফরাক্কা ফিডার ক্যানেল চালু হওয়ার পর জঙ্গিপুর মহকুমার ২৮ বর্গমাইল জায়গা প্লাবিত হয়ে আছে এবং এর ফলে হাজার হাজার মানুষ আজ তিন বৎসর ধরে অনাহার, অর্ধাহারে দিন কাটাচ্ছে কিন্তু এই বিরাট এলাকার জল নিষ্কাশনের ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনার উল্লেখ নেই ;

22

ফরাক্কা ফিডার ক্যানাল এবং জঙ্গিপুর-রঘুনাথগঞ্জে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনার উল্লেখ নেই ;

23

গ্রামবাংলায় 'বর্গা অপারেশন' নামে বে আইনিভাবে এবং জোর করে সি পি এম-এর লোক জমি দখল করে চলেছে এবং এর ফলে গ্রামবাংলায় আইনশৃঙ্খলার দারুন অবনতি হচ্ছে, এই অবস্থায় উন্নতির ব্যাপারে কোনও পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

24

পশ্চিমবাংলায় বিশ্ববিদ্যালয় ও কলেজীয়, মাধ্যমিক এবং প্রাথমিক স্তরের শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা ও নৈরাজ্য চলছে তা নিরসনকল্পে কোনও পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ; এবং

25

মরিচঝাঁপিতে নিরীহ সর্বহারা উদ্বাস্তুদের উপর পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ যে গুলি চালিয়েছে সে ব্যাপারে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করার কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

26

The motion of শ্রী শান্তিরাম মাহাতো : যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে-গঞ্জে খুনখারাপি, মারামারি, রাহাজানি, লুণ্ঠন ও ডাকাতির ব্যাপারে সি পি এম কর্মীরা পুলিশ ও প্রশাসনকে কুক্ষিগত করে সাধারণ নিরীহ মানুষের উপর অত্যাচার করে চলেছেন তা বন্ধ করার ব্যাপারে কোনও উল্লেখ নাই ; এবং

27

পশ্চিমবাংলায় বিভিন্ন হাসপাতালে বিশেষভাবে পুরুলিয়া জেলার হাসপাতালসমূহে যে অব্যবস্থা চলছে সেই অব্যবস্থা দূরীকরণের কোনও পরিকল্পনার বিষয় উল্লেখ নাই।"

was then put and lost.

28

The motionof শ্রী নবকুমার রায় : যে, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোকঃ—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবাংলায় বর্তমান সরকারের সহায়তায় সরকারের শরিকদলের সদস্য দ্বারা রাজনৈতিক খুন ও লুঠতরাজের কোনও বক্তব্যই উল্লিখিত নাই ; এবং

29

পশ্চিমবাংলায় পুলিশের নিষ্ক্রিয়তায় এক শ্রেণীর সমাজবিরোধী প্রতিদিন সাধারণ মানুষের জীবনযাত্রাকে অসহনীয় করে তুলেছে এবং এর প্রতিকারের কোনও বক্তব্যই উল্লিখিত হয় নাই।"

was then put and lost.

**30**

The motion of **শ্রী সুনীতি চট্টরাজ :** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

দন্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তু ভাইদের উপর যে অমানুষিক অত্যাচার হয়েছে তার জন্য দুঃখ প্রকাশের কোনও উল্লেখ নাই ; এবং

**31**

বর্তমানে পশ্চিমবঙ্গের প্রশাসনকে সম্পূর্ণভাবে সি পি আই (এম) দলের স্বার্থে ব্যবহার করা হচ্ছে বলে দুঃখ প্রকাশের উল্লেখ নাই।"

was then put and lost.

32

The motion of **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** যে, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

সরকার রাজ্যের তীব্র বেকার সমস্যা সমাধানে ব্যর্থ হয়েছেন এবং আগামী আর্থিক বৎসরের মধ্যে রাজ্যের সমস্ত কর্মক্ষম বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করা হবে—এ বিষয়ে কোনও উল্লেখ নাই ;

**33**

পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডি থানার "কুশমন্ডি মহীপাল দীঘি"তে টাঙ্গন নদীর ওপর সেতু নির্মাণের ব্যাপারে কোনও উল্লেখ নাই ;

**34**

রাজ্যের প্রশাসনিক কতিপয় আমলার কাজের ফলে পরিচ্ছন্ন ও সৎ প্রশাসন গড়ে তোলার সরকার ঘোষিত নীতি রূপায়িত হচ্ছে না—কোনও উল্লেখ নাই ; এবং

**35**

পঞ্চায়েতী ব্যবস্থা চালু হলেও, পঞ্চায়েতের হাতে প্রকৃত ক্ষমতা দেওয়া সম্ভব হয় নি— এ বিষয়ে কোনও উল্লেখ নাই।"

was then put an lost.

**36**

The motion of **শ্রী লুৎফল হক :** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(১) সুতী ও রঘুনাথগঞ্জ থানার (মুর্শিদাবাদ জেলার) যে ২৪ বর্গমাইল এলাকা ফরাক্কা ফিডার ক্যানেলের জলে ডুবে আছে তার প্রতিকারের ;

(২) বিড়ি শিল্পে নিম্নতম মজুরি বা নির্ধারিত আছে তা চালু করার বিষয়ে ; এবং

(৩) ১৯৬৬ সালের বিড়ি অ্যান্ড সিগার কন্ডিশন অব এমপ্লয়মেন্ট অ্যাক্ট অনুসারে পশ্চিমবঙ্গের কোনও বিড়ি কোম্পানি লাইসেন্স করেন নাই

প্রভৃতি বিষয়ের কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

**37**

The motion of শ্রী কিরণময় নন্দ: যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) বর্গাদারদের জমির মালিকানা দিয়ে কৃষকদের জমিতে স্থায়িত্ব দেওয়ার কথা ;

(খ) পূর্ব ঘোষণামতো প্রস্তাবিত ১,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় এপর্যন্ত স্থাপন না করে প্রতিশ্রুতি ভঙ্গের ;

(গ) পেট্রো-কেমিক্যাল ফ্যাক্টরির কাজ শুরু না করে ও লবন কারখানার জন্য কেন্দ্রের হাতে জমি না দিয়ে হাজার হজার বেকারদের বঞ্চনা করার ;

(ঘ) গ্রামাঞ্চলে ফুড ফর ওয়ার্কের টাকা, গম নিয়ে দলবাজির ; এবং

(ঙ) প্রশাসনকে দলীয় স্বার্থসিদ্ধির হাতিয়ার করে গ্রামাঞ্চল অরাজক অবস্থা সৃষ্টির প্রচেষ্টা।

প্রভৃতি বিষয়ের কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

38

The motion of শ্রী বলাইলাল দাস মহাপাত্র: যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক:—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে বহু সমস্যা জর্জরিত পশ্চিমবঙ্গ রাজ্যের সমস্যা সমাধানের জন্য সুষ্ঠু কার্যকর ব্যবস্থা গ্রহণের বিশেষ ভাবে—

(১) রাজ্যের বিভিন্ন স্তরে প্রশাসনিক ক্ষেত্রে অচল অবস্থা এবং শান্তিশৃঙ্খলার ক্রমাবনতি ;

(২) দাঙ্গা, হাঙ্গামা, নরহত্যা, গৃহদাহ, লুন্ঠন প্রভৃতি গুরুতর অপরাধে বিচারাধীন অথবা দন্ডিত ব্যক্তিদের ব্যাপকভাবে নির্বিচারে রাজনৈতিক কারণে মামলা প্রত্যাহার

করা অথবা দন্ডিতদের মুক্তি দেওয়ার ব্যাপারে আইনের শাসনের প্রতি উপেক্ষা ;

(৩) মরিচঝাঁপিতে ছিন্নমূল উদ্বাস্তুদের উপর সরকারের বর্বর অত্যাচারের বিরুদ্ধে ক্ষোভ প্রকাশ অথবা পুলিশের গুলিতে নিহত অসহায় উদ্বাস্তুদের প্রতি সহানুভূতি প্রকাশ ;

(৪) শিক্ষাক্ষেত্রে ব্যাপক অরাজকতা বন্ধ করার এবং প্রাথমিক শিক্ষা বিস্তারের ক্ষেত্রে সরকারের জনস্বার্থবিরোধী নীতি এমনকি প্রাথমিক বিদ্যালয়ের শিশুদের 'মিড ডে মিল' বিতরণের ব্যাপারে সরকারের অবাঞ্ছিত পক্ষ পাতদুষ্ট নীতি ;

(৫) এই রাজ্যের লক্ষ লক্ষ বেকারের কর্মসংস্থানের জন্য সুনির্দিষ্ট কর্মসূচি ;

(৬) লক্ষ লক্ষ মানুষের তীব্র পানীয় জল সমস্যা সমাধানের সময়সীমাভিত্তিক কর্মসূচি ;

(৭) উৎকট বিদ্যুৎ সমস্যা সমাধানের সরকারের চরম ব্যর্থতা ;

(৮) ধর্মঘট, লক-আউট, বিদ্যুৎসঙ্কট প্রভৃতি কারণে শিল্পক্ষেত্রে বিপর্যয় ;

(৯) সরকারে পক্ষপাতদুষ্ট ও অদূরদর্শী ভূমিনীতি সমগ্র পশ্চিমবাংলার কৃষক সম্প্রদায়ের মধ্যে যে আতঙ্ক সৃষ্টি করেছে এবং ব্যাপক আকারে দাঙ্গাহাঙ্গামা, খুনজখম প্রভৃতি হিংসাত্মক ঘটনাকে প্রশ্রয় দিচ্ছে সেই সকল সমাজবিরোধী কার্যের ;

(১০) ক্রমবর্ধমান দ্রব্যমূল্যবৃদ্ধি ও ভেজাল নিরোধ এবং চোরাকারবারি ও মজুতদারদের বিরুদ্ধে ব্যাপকভাবে কার্যকর কঠোর ব্যবস্থা অবলম্বন ; এবং

(১১) উন্নয়নমূলক কার্যের ক্ষেত্রে সরকারের ব্যর্থতার

প্রভৃতি বিষয়ে কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

**39**

The motion of **শ্রী রজনীকান্ত দলুই :** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপে সংশোধনী সংযোজিত করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার অবনতি ও নিরাপত্তার অভাবের কোনও উল্লেখ নাই ; এবং পশ্চিমবঙ্গে বন্যাত্রাণে দলবাজি চলছে—

এ বিষয়ে কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

**41**

The motion of **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—,

প্রায় চুয়ান্নটি মসজিদ, কারখানা এবং অপর পবিত্রস্থান যেগুলি জোর করে দখল করে রাখা হয়েছে সেগুলির অধিকার মুসলমানদের ফিরিয়ে দেওয়ার আশ্বাস ও যারা ঐ সকল স্থান এরূপ জবর দখল করে রয়েছে তাদের শাস্তি দানের কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

**42**

The moton of **শ্রী জন্মেজয় ওঝা :** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

সারা পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলার যে অবনতি এবং প্রশাসনিক ত্রুটি বিচ্যুতি ঘটেছে এবং মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের ওপর যে অমানুষিক ব্যবহার করা হয়েছে—সে বিষয়ে কোনও উল্লেখ নেই।"

was then put and lost.

**মিঃ স্পিকার :** রাজ্যপালের ভাষণের উপর ৪২টি সংশোধনী প্রস্তাব আমি পেয়েছি এইগুলি নিয়মমাফিক বলে ধরে নিচ্ছি এবং ভোটে দিচ্ছি। ধ্বনি ভোটে সমস্ত প্রস্তাবগুলি অগ্রাহ্য হয়ে যায়।

The motion of Shri Bhabani Mukhopadhyay that "রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক : মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ৭ই ফেব্রুয়ারি, ১৯৭৯, তারিখে অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়েছেন তজ্জন্য আমরা, এই সভার সদস্যগণ তাহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি।"

was then put and lost.

**মিঃ স্পিকার :** আগামীকাল প্রশ্নোত্তর ইত্যাদির পর পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলি ১৮৫নং নিয়মানুযায়ী আনীত শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়ের ইন্ডাস্ট্রিয়াল রিলেসনস বিল, ১৯৭৮ প্রত্যাহার বিষয়ক প্রস্তাবটি গ্রহণ করা হইবে। ইহার আলোচনা ১ ঘন্টা ধরিয়া চলিবে। তাহার পর বেসরকারি প্রস্তাব সমূহ লওয়া হইবে। নিয়মানুযায়ী ইহার জন্য মোট দেড় ঘন্টা সময় ব্যয়িত হইবে

উক্ত নিয়মাবলির ৩৩(৪) নিয়মানুযায়ী ৩টি বেসরকারি প্রস্তাব লিস্ট বিজনেস এ দেখানো হইবে। শ্রী মীর ফকির মহম্মদ মহাশয়ের সড়ক উন্নয়ন সংক্রান্ত প্রথমে লওয়া হইবে। উহার আলোচনা আধঘন্টা চলিবে। তারা পর শ্রী সাহা মহাশয়ের চট শিল্প জাতীয়করণ সংক্রান্ত সংকল্পটি লওয়া হইবে। এবং দেড় ঘন্টা চলিবে।

সর্বশেষে শ্রী সুকুমার মন্ডল মহাশয়ের রানাঘাটের হইতে গেদে বৈদ্যুতিকরণ এবং অন্তর্বর্তী সময়ে ডিজেল চালিত ইঞ্জিন ব্যবহার সংকল্প মোট নির্দিষ্ট আড়াই ঘণ্টা সময়ের বাকি অংশটুকুতে ইহার আলোচনা।

উপরোক্ত প্রস্তাব সমূহের উপর সংশোধনী আগামীকাল ২টার মধ্যে জমা দিতে হইবে।

(সভার কার্য ৭টা ৫০ মিনিটে শেষ হয়, শুক্রবার ১৬ই ফেব্রুয়ারি আবার অধিবেশন বসিবে)

## Adjournment

The House was then adjourned at 7.50 P.M. till 1 P.M. on Friday, the 16th February, 1979, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 16th February, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State and 144 Members.

[1-00—1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নোত্তর।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি অত্যন্ত উদ্বেগের সঙ্গে আপনার কাছে একটা কথা নিবেদন করছি যে গতকাল যে ঘটনা ঘটল বিধানসভার অভ্যন্তরে বিরোধী সদস্যদের মতামত স্বাধীনভাবে প্রকাশ করার ক্ষেত্রে একটা সঠিক গণতান্ত্রিক পরিবেশ তার যেভাবে ক্রমাগত অবনতি ঘটছে তাতে আমরা খুব উদ্বিগ্ন। মাননীয় স্পিকার মহাশয়, আমরা গণতন্ত্রের কথা বলছি, আইন করে.........

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নোত্তরের টাইমে এইরকম বলা নিয়ম নয়, আপনি কালকে এই কথা একবার তুলেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ আমি বলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** স্পিকারকে অস্বীকার করে কথা বলা হচ্ছে, আমি আপনাকে বলছি যে আপনি বসুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি স্পিকারকে অস্বীকার করছি না, এইরকম ঘটনা ঘটেছে বলে আমি বলছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি কালকে সেকথা বলেছেন। এখন প্রশ্নোত্তর হবে, তারপর কালকের ঘটনা সম্বন্ধে আমার বক্তব্য রাখব।

### Starred Questions

### (to which oral answers were given)

### কলকাতা-দুর্গাপুর সড়ক

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা হইতে দুর্গাপুর পর্যন্ত সড়কটির নির্মাণকার্য কোন্ সালে আরম্ভ হইয়াছিল;

(খ) বর্তমানে ঐ রাস্তাটির নির্মাণকার্য কি অবস্থায় আছে; এবং

(গ) কবে নাগাদ ইহার নির্মাণকার্য সমাপ্ত হইবার আশা আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ১৯৬৯ সালে।

(খ) ২ নং জাতীয় সড়কের অংশ হিসাবে ঐ রাস্তাটির কলকাতা-পালশিট অংশটুকু নির্মাণের ব্যবস্থা করা হইতেছে।

(গ) আপাতত বলা সম্ভব নয়।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে রাস্তায় দীর্ঘদিন মাটি পড়েছে সেই মাটি ধুয়ে মাঠের সমান হয়ে গেছে, এর ফলে কি পরিমাণ ক্ষতি হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ক্ষতির পরিমাণ কি টাকার কথা জিজ্ঞাসা করছেন?

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** সমস্ত টাকাটা জলে যাওয়ার মতো অবস্থা হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কোনও উপায় নেই তা ছাড়া। কারণ, ওয়েস্ট বেঙ্গল ডেভেলপমেন্ট কর্পোরেশন ১৯৬১ সালে এই কাজটা শুরু করেছিল। কারণ, ওয়েস্ট বেঙ্গল ডেভেলপমেন্ট কর্পোরেশন ১৯৬১ সালে এই কাজটা শুরু করেছিল। তারা পরিকল্পনা করেছিল যে ১০ কোটি টাকার উপর খরচ হবে। কিন্তু কিছুটা কাজ করবার পর তারা এটাকে বন্ধ করে দেয়। ১৯৭৫ সালের সেপ্টেম্বর মাসে কলকাতা-দুর্গাপুর রাস্তার কলকাতা-পালশিট অংশ কেন্দ্রীয় সরকার কর্তৃক ২ নং জাতীয় সড়ক রূপে ঘোষিত হয়েছে। আমরা প্রত্যেক বছরের জন্য একটি খসড়া পরিকল্পনার ডিটেল্ড এস্টিমেট দিয়ে তাঁদের কাছে পাঠিয়েছি এবং এখন সেটা জরীপ করা হচ্ছে। মাটি পরীক্ষার জন্য এবং জরীপের জন্য ওরা আড়াই লক্ষ টাকা দিয়েছে। যতদিন পর্যন্ত সেটা শেষ না হবে এবং কেন্দ্রীয় সরকার যতক্ষণ মঞ্জুরি না দেবেন ততক্ষণ সেখানে মাটি ধুয়ে গেলেও আমাদের কিছু করণীয় নেই।

### রামপুরহাট-পারুলিয়া সড়ক

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রামপুরহাট-পারুলিয়া সড়কের বিষ্ণুপুর ও পারুলিয়ার মধ্যবর্তী অংশের নির্মাণকার্য না, হওয়ার ফলে বীরভূমের বিষ্ণুপুর, বুধিগ্রাম ও মুর্শিদাবাদের এড়োয়ালী অঞ্চলের বহু গ্রাম বর্ষার আরম্ভ হইতে হেমন্তের শেষ পর্যন্ত পার্শ্ববর্তী অঞ্চল হইতে বিচ্ছিন্ন হইয়া থাকে; এবং

(খ) অবগত থাকিলে, ঐ সকল অঞ্চলের অধিবাসীদের অসুবিধা দূরীকরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) রাস্তাটি সর্ব ঋতুতে যানবাহনের উপযোগী হয় নাই। বিষ্ণুপুর ও পারুলিয়ার মধ্যবর্তী অঞ্চলে তিনটি সেতু নির্মাণ করিতে হইবে। এই সেতুগুলি নির্মিত হইলে ঐ অঞ্চলের অধিবাসীদের অসুবিধা দূর হইবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে এই সেতুর কাজ কতদিনের মধ্যে সম্পন্ন হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বিষ্ণুপুর ও পারুলিয়ার মধ্যবর্তী অঞ্চলে তিনটি সেতু নির্মাণ করতে হবে। এই তিনটি সেতু নির্মাণ করবার জন্য বিষ্ণুপুর ও পারুলিয়ার দেড় মাইল অংশের মধ্যে দুটি সেতুর দৈর্ঘ্য হচ্ছে ১০০ থেকে ৩০০ ফুটের মধ্যে এবং বাকিটি প্রায় ৮০ ফুট দৈর্ঘ। এই সেতুগুলির জন্য পাঁচ বছর পূর্বে সার্ভে করা হয়েছিল। বর্তমান বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে এবং এর জন্য আবার সেচ বিভাগের পরামর্শ নিয়ে নতুন ডাটা সংগ্রহ করে তার ভিত্তিতে আমাদের ডিজাইন করতে হবে। আমি সেচ বিভাগের সঙ্গে যোগাযোগ করেছি এবং তাদের সঙ্গে আলাপ আলোচনা চলছে। তারা যে টাকা দেবে সেই টাকা অনুসারে আমরা সেতু তৈরি করব, কবে হবে সেটা বলা সম্ভব নয়।

## চাতরা-কুশমোড় সড়ক

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার চাতরা-কুশমোড় সড়কটি পীচ সড়কে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কার্য শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন এই রাস্তাটি চলাচলের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ সেইজন্য এই রাস্তাটি গ্রহণ করবার জন্য বিবেচনা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না। এই জন্য যে প্রত্যেক লোকই তাঁর এলাকায় যে সড়ক বা রাস্তা সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে মনে করেন। কিন্তু আমাদের আর্থিক সঙ্গতি আপনাদের

বলে দিচ্ছি সেটা থেকে বুঝতে পারবেন যে এই এলাকায় ইতিমধ্যে একটা রাস্তা সরকার নিয়েছেন। যাত্রা থেকে রুদ্রনগর পর্যন্ত। আরও একটা রাস্তা তৈরি করবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন এবং সে কাজ শুরু হচ্ছে এবং যে রাস্তার কথা মাননীয় সদস্য বলছেন এই দুটো রাস্তার মাঝখানে চাতরা থেকে সড়কটি সংযোগ সাধন করবে। কিন্তু এখন পর্যন্ত এটা গ্রহণ করতে পারিনি। ষষ্ঠ পরিকল্পনায় রাজ্য সরকারের সেতু উন্নয়ন খাতে বরাদ্দ মাত্র ৬৪ কোটি টাকা। আমাদের হাতে যে কাজ রয়েছে এখন পর্যন্ত সে কাজ শেষ করতে ১২৫ কোটি টাকা লাগবে। সুতরাং যেসব রাস্তা অত্যন্ত গুরুত্বপূর্ণ, না হলেই চলে না এইরকম রাস্তাই আমরা নিচ্ছি, তারপর নতুন কাজ আমাদের পক্ষে নেওয়া আমাদের এখন সম্ভব হচ্ছে না।

**কামারপুকুর-বদনগঞ্জ এবং কৃষ্টিগঞ্জ-বদনগঞ্জ সড়ক**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬১।) **শ্রী নানুরাম রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর হইতে বদনগঞ্জ এবং কৃষ্টিগঞ্জ হইতে বদনগঞ্জ পর্যন্ত রাস্তাগুলি নির্মাণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) উক্ত রাস্তাগুলিতে মাটি ফেলার কাজ ও পাকা করার কাজ কতদিনে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) কামারপুকুর বদনগঞ্জ রাস্তায় ৮ মাইল দৈর্ঘ্যে পাথরের কাজ চলিতেছে, কৃষ্টিগঞ্জ-বদনগঞ্জ অংশে কোনও কাজ করা হয় নাই। জমির দখল পাইলে কাজ শুরু হইবে।

**মারুট-মামুদপুর রাস্তা**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার মারুট হইতে মামুদপুর পর্যন্ত রাস্তা নির্মাণের কার্য আরম্ভ করিয়া পরে দীর্ঘকাল যাবৎ অসম্পূর্ণ অবস্থায় ফেলিয়া রাখা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) এরূপ কোনও রাস্তা সড়ক উন্নয়ন পরিকল্পনার মাধ্যমে নির্মিত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-10—1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি খোঁজ নিয়ে দেখবেন এই যে রাস্তা এখানে উল্লেখ করা হয়েছে তার অনেকটা আর্থওয়ার্ক করা হয়েছে, অনেক দূর পর্যন্ত এগিয়ে এসেছে শুধু একটি জায়গায় অ্যালাইনমেন্ট গোলমালের জন্য রাস্তাটি আটকিয়ে গিয়েছে। অথচ আপনি বললেন মারুট থেকে মামুদপুর পর্যন্ত এই রকম কোনও রাস্তা নেই। আমি যেটা বলছি বাদশাহী সড়ক। গৌড় থেকে পুরী পর্যন্ত তার একটি পার্ট গিয়েছে। আপনি একটু খোঁজ নিয়ে দেখুন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** রাস্তা নেই আমি বলেছি তার মানে আমার দপ্তরের পক্ষ থেকে কোনও সময়ে হয়নি। অন্য কোনও দপ্তর-এর থেকে হয়তো করা হতে পারে। যেমন, রুর‍্যাল প্রোজেক্টস প্রগ্রাম ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে হয়তো করা হয়েছিল। আমাদের দপ্তর থেকে করা হয়নি এবং এখন নতুন করে তৈরি করাও আমাদের ক্ষেত্রে মুশকিল। এখন কথা হচ্ছে রাস্তা দেখলেই আপনারা মনে করেন যে পূর্ত বিভাগকে ধরা হোক। কারণ, আমরা অন্য দপ্তরের রাস্তা নিই না কিংবা জেলা পরিষদের রাস্তাও নেব না। অনেকেই বলে আমাদের কাছে জেলা পরিষদের রাস্তা নিয়ে নিন। আমরা ফারদার ল্যাইবলিটি নিতে পারি না কারণ, আমাদের অ্যাসেট অত্যন্ত কম।

### জেলা শহরগুলিতে সরকারি উদ্যোগে ফ্ল্যাট নির্মাণ

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেলা শহরগুলিতে সরকারি উদ্যোগে ফ্ল্যাট নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, মুর্শিদাবাদের জেলা শহর বহরমপুরে কতগুলি ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) সরকারি কর্মচারিদের (নিম্ন আয়ের গ্রুপ 'সি' এবং গ্রুপ 'ডি') জন্য ৪৮টি ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আসন্ন বাজেটে যে চারটি পরিকল্পনা আপনারা গ্রহণ করেছেন সেটা কোন কোন জেলায় এবং কোন কোন শহরে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তিনটি জেলা ছাড়া আর সব জেলাতেই আমাদের সরকারি কর্মচারিদের জন্য লো-ইনকাম গ্রুপ এবং মিডিল ইনকাম গ্রুপের জন্য আমরা পরিকল্পনা গ্রহণ

করেছি এবং জেলাওয়ারি আমি বলে দিচ্ছি। কলকাতার জন্য ১৮৪টি, ২৪ পরগনার জন্য ৩৮৪টি, হাওড়ার জন্য ২০৮টি, হুগলির জন্য ২৮৪টি, বর্ধমানের জন্য ১৪৮টি মেদিনীপুরের জন্য ১১৯টি, বাঁকুড়ায় যেহেতু পানীয় জলের অভাব সেইজন্য আমরা নিতে পারিনি, পুরুলিয়ার জন্য ৩৬টি, বীরভূমের জন্য ১০৪টি, মালদহের জন্য ৯৪টি, মুর্শিদাবাদের জন্য ৪৮টি, ওয়েস্ট দিনাজপুর ১৪৮টি, জলপাইগুড়ির কেউ চায়নি, কুচবিহারে কেউ চায়নি, নদীয়ায় ২০৪টি, দার্জিলিং-এ ১১৬টি।

**শ্রী সরল দেব :** ২৪ পরগনা জেলায় গৃহ নির্মাণের জন্য যে টাকা এলটমেন্ট করা হয়েছে, তার মধ্যে কি বারাসত অন্তর্ভুক্ত আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** সেটা বারাসত পর্যন্ত গেলে আমাকে নোটিশ দিতে হবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** আপনি বললেন মুর্শিদাবাদ জেলার জন্য ৪৮টি নদীয়া জেলার জন্য আরও বেশি, তাহলে কি মুর্শিদাবাদ জেলায় সরকারি কর্মচারী সংখ্যা কম না কি সেখানে গৃহ সমস্যা নাই?

**শ্রী যতীন চক্রবর্তী :** গৃহ সমস্যা নাই এমন কোনও জেলা নাই পশ্চিমবাংলায়। আমরা যে একটা করেছি তা ডিমান্ডের পরিপ্রেক্ষিতে করেছি।

**শ্রী সরল দেব :** এই গৃহ নির্মাণের কাজ কবে শেষ হবে বলতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** সব জায়গায় একসঙ্গে শেষ হবে না, আমরা ইনফেজেস করছি, যে রকম টাকা বরাদ্দ হচ্ছে, সেইভাবে আমরা কাজ করে যাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি যে তিনি যে তালিকা দিলেন কোন জেলায় কত ফ্ল্যাট হবে, তাতে দেখতে পাচ্ছি যতদূরের জেলা তার প্রতি দৃষ্টি তত কম, এটা পরবর্তীকালে সংশোধন করবেন কিনা, যেমন কুচবিহার, জলপাইগুড়িতে নাই, দার্জিলিং-এ নাই।

**শ্রী যতীন চক্রবর্তী :** জলপাইগুড়িতে নাই এজন্য যে প্র্যাকটিক্যাল পর্যন্ত আমরা কোনও ডিমান্ড পাইনি এবং কুচবিহারেও প্রায় তাই। কিন্তু একটা প্রোপোজাল আছে বাড়ি কনস্ট্রাকশনের জন্য, কুচবিহার ছাড়াও যদি মালদা থেকে চাহিদা আসে, তাহলে সিক্সথ প্ল্যানের শেষাশেষি, আমরা কিছু তৈরি করব।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** আপনি বলেছেন মুর্শিদাবাদ জেলায় ৪৮টি ফ্ল্যাট করার ব্যবস্থা হয়েছে, মুর্শিদাবাদের বহরমপুরের কোনও জায়গায় জমিটমি নেওয়া কি শেষ হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমরা জমি নিয়েছি কিনা এখন বলতে পারছি না, তবে ইতিমধ্যে আমরা হাউসিং বোর্ডের পক্ষ থেকে এবং হাউসিং ডিপার্টমেন্টের পক্ষ থেকে আমরা ইনস্পেক্টারদের বলেছি যেখানে যোগাযোগ ব্যবস্থা আছে, এইরকম জায়গায় মফস্বল অঞ্চলে কম করেও কিছু জমি দখল করা যায়, বা সংগ্রহ করা যায় তার চেষ্টা করুন। সেজন্য

তাদের নির্দেশ দিয়েছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি বললেন জলপাইগুড়ি জেলা থেকে ডিমান্ড আসেনি, সেইহেতু পরিকল্পনা নাই। যদি ডিমান্ড আসে তাহলে সেখানে ঘরবাড়ি তৈরির পরিকল্পনা সেখানে আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** যদি আসে সহৃদয়তার সঙ্গে বিবেচনা করা হবে।

**শ্রী মহাদেব মুখার্জি :** পুরুলিয়া জেলায় ৩৬টি হচ্ছে, এগুলি কি জেলা শহরেই না কি রঘুনাথগঞ্জ, ঝালদা ও অন্যান্য শহরেও হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** পুরুলিয়া শহরে এবং তার আশে পাশে যে ৩৬টি হবে সেগুলিও সরকারি কর্মচারিদের জন্য, রেন্টাল হাউসিং, পুরুলিয়া শহরে এবং তার সঙ্গের জায়গাতেই হবে।

### নলহাটি-সুলতানপুর (ভায়া বানিওড়) রাস্তার উন্নয়ন

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নলহাটি থানার নলহাটি-সুলতানপুর ভায়া বানিওড় রাস্তাটির উন্নয়ন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ঐ রাস্তার উন্নয়ন কার্য শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### তারাজুলী ও আমোদর নদীর উপর সেতু নির্মাণ

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২।) **শ্রী নানুরাম রায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর হইতে বদনগঞ্জ রাস্তায় তারাজুলী ও আমোদর নদীর উপর পাকা সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, (১) ঐ দুইটি সেতু নির্মাণের কাজ কতদিনে আরম্ভ হইবে; ও (২) ইহাতে কত খরচ পড়িবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) আশা করা যায় যে আগামী আর্থিক বৎসরে কাজ শুরু হইবে।
(২) আনুমানিক ১৯ লক্ষ টাকা।

**লাভপুর (বীরভূম)-চৈতপুর (মুর্শিদাবাদ) পর্যন্ত পাকা রাস্তা**

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বহরমপুর লোকসভা ও বড়োয়াঁ বিধানসভা কেন্দ্রের অন্তর্গত লাভপুর (বীরভূম)-চৈতপুর (মুর্শিদাবাদ) পাকা রাস্তাটি নির্মাণের জন্য প্রয়োজনীয় কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

লাভপুর হইতে চৈতপুর পর্যন্ত সরাসরি কোনও রাস্তা পাকা করিবার প্রস্তাব সড়ক উন্নয়ন পরিকল্পনায় নাই। সুতরাং আপাতত কোনও ব্যবস্থা গ্রহণ করা হইতেছে না।

[1-20—1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন বা সরকার কি জানেন যে এই রাস্তা অন্ততপক্ষে মোরাম দিয়ে বাঁধিয়ে দেওয়া হবে বলে পূর্বতন যুক্তফ্রন্ট সরকারের প্রতিনিধি মন্ত্রী শ্রীমতী প্রতিভা মুখার্জি সুস্পষ্টভাবে বিধানসভা সদস্যদের প্রতিশ্রুতি দিয়েছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এতগুলো প্রশ্নের সময় অনেকবার বললাম সবকিছু নির্ভর করে আমাদের আর্থিক সঙ্গতির উপর। এই রাস্তাটি দীর্ঘ প্রায় ১৬ কিলোমিটার এবং এরজন্য আনুমানিক ব্যয় হবে যদি মোরাম দিয়েও করি তাহলে ৬৪ লক্ষ টাকা। ৬ষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনায় সড়ক উন্নয়নের জন্য আমাদের বরাদ্দ করা হয়েছে ৬৪ কোটি ৫০ লক্ষ টাকার মত। যে সকল কাজ এখন চলছে সেগুলো যদি সম্পূর্ণ করতে হয় তাহলে ১২৫ কোটি টাকা লাগবে। সুতরাং আমি আগেও বলেছি, নতুন কোনও সড়কের কাজ যদি আমাদের হাতে নিতে হয় তাহলে একেবারে যেটা না হলে নয় এমন গুরুত্বপূর্ণ সেটা ছাড়া আর নতুন নেওয়া সম্ভব নয়, ইতিমধ্যে যেগুলো নিয়েছি তা ছাড়া।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কার করে বলবেন হিসাবটা ঠিক বোঝা গেল না। এক মিটার রাস্তা করতে মোরাম দিয়ে এবং পীচ দিয়ে কত টাকা খরচ হয়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেটা নির্ভর করে কি রকম জমি তার উপর যেমন ধরুন বীরভূমে মোরাম দিয়ে রাস্তা করতে পার মিটারে ৩ লক্ষ টাকার মতো খরচ হয় আবার মুর্শিদাবাদে ঐ রাস্তা করতে চার থেকে সাড়ে চার লক্ষ টাকা খরচ হয় আর পীচ দিয়ে করতে হলে পাঁচ থেকে সাড়ে পাঁচ লক্ষ টাকা খরচ হয়।

## কলিকাতায় এশীয় ক্রীড়ানুষ্ঠান

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় এশীয় ক্রীড়ানুষ্ঠানের প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের বক্তব্য কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) প্রস্তাবটি কেন্দ্রীয় সরকার নামঞ্জুর করে দিয়েছে।

(খ) প্রধানমন্ত্রী জানিয়েছেন যে, কলকাতায় ক্রীড়ানুষ্ঠানটি করবার জন্যে পশ্চিমবঙ্গ সরকারের প্রস্তাব কেন্দ্রীয় মন্ত্রিসভা বিবেচনা করেছেন এবং নানাবিধ অতিরিক্ত সুযোগসুবিধা থাকার জন্যে দিল্লিতে এই অনুষ্ঠান করার সিদ্ধান্ত নিয়েছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এই রকম প্রচার চলছে যে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে যথা সময়ে আবেদন না করার জন্য এই এশিয়ান গেমস কলকাতায় হতে পারছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা ঠিক নয়। মাননীয় সদস্য প্রশ্ন দেবার পর আমি নিজে কেন্দ্রীয় সরকারকে চিঠিপত্র লিখি এবং যেটুকু জোগাড় করতে পেরেছি সেটা আমি বলে দিচ্ছি। এ নিয়ে ভুল বোঝাবুঝির কোনও কারণ নেই। ১৯৭৮ সালের জানুয়ারি মাসে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদের সভাপতি এবং ফেব্রুয়ারি মাসে মুখ্যমন্ত্রী উভয়েই কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীকে ১৯৮২ সালের এশিয়ান গেমস কলকাতায় অনুষ্ঠানের জন্য অনুরোধ জানান (পত্রসংখ্যা যথাক্রমে ৩২১/৭৮)। প্রধান যুক্তি ছিল যে এতে ব্যয় অনেক কম হবে। উত্তরে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী তাঁর ১৮-২-৭৮ দিনাঙ্কের পত্রে জানান যে এই বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রিসভা ১৯৭৬ সালে সিদ্ধান্ত নিয়েছিলেন যে এশিয়ান গেমস দিল্লিতেই হবে। কিন্তু বর্তমান মন্ত্রিসভা এই বিষয়ে এখনও কোনও পাকা সিদ্ধান্ত আসেনি। পুনরায় মুখ্যমন্ত্রী এশিয়ান গেমস কলকাতায় অনুষ্ঠানের জন্য অনুরোধ জানিয়ে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীকে একটি চিঠি লেখেন (আধা সরকারি পত্র সংখ্যা ২৭৭ সি এম দিনাঙ্ক ১৫-৬-৭৮) ৬ই ডিসেম্বর ১৯৭৮ তারিখে ৪৫ জন লোকসভা সদস্য প্রধান মন্ত্রীকে একটি পত্রে অনুরোধ জানান কলকাতায় এশিয়ান গেমস করার জন্য। এর একটি অনুলিপি তাঁরা আমাকেও দিয়েছিলেন। মুখ্যমন্ত্রী গত ৮ই জানুয়ারি ১৯৭৯ একটি বিশদ পত্রে প্রধানমন্ত্রীকে কলকাতায় এশিয়ান গেমস অনুষ্ঠানের সুবিধাগুলি উল্লেখ করে এই খেলা কলকাতায় করার অনুরোধ জানান। প্রধানমন্ত্রী ১৭ই জানুয়ারি, ১৯৭৯ দিনাঙ্কের পত্রে জানান যে মুখ্যমন্ত্রীর এই প্রস্তাব কেন্দ্রীয় মন্ত্রিসভা পর্যালোচনা করছিলেন। কিন্তু দিল্লির অনেকগুলি বিশেষ সুযোগসুবিধা থাকায়—যেমন দিল্লিতে বিদেশি দূতাবাসগুলি অবস্থিত, দিল্লি মোটামুটি দেশের কেন্দ্রস্থলে অবস্থিত, বড় ক্রীড়ানুষ্ঠানের উপযোগী স্টেডিয়াম কমপ্লেক্স তৈরি করার জন্য উপযুক্ত জমি দিল্লিতে আছে।

[1-30—1-40 P.M.]

স্থানীয় কর্তৃপক্ষ প্রশাসনিক ও আর্থিক দায়িত্ব নিতে সানন্দে রাজি আছেন। ভারতীয় অলিম্পিক অ্যাসোসিয়েশনের সদর দপ্তর দিল্লিতেই অবস্থিত। তাছাড়া সব দেশের রাজধানীতেই এই অনুষ্ঠান করা হয়, কেন্দ্রীয় মন্ত্রিসভা ১৯৮২ সালের এশিয়ান গেমস দিল্লিতেই করার সিদ্ধান্ত করেন। এই সিদ্ধান্ত ভারতীয় অলিম্পিক অ্যাশোসিয়েশনের মাধ্যমে এশীয় ক্রীড়া ফেডারেশনকে জানানো হয় এবং তাঁরা গত ১৮ই ডিসেম্বর, ১৯৭৮ ব্যাঙ্ককে অনুষ্ঠিত সভায় দিল্লিতেই নবম এশিয়ান গেমস অনুষ্ঠানের সিদ্ধান্ত নেন। ২০শে ডিসেম্বর ১৯৭৮ ব্যাঙ্ককে অষ্টম এশীয় ক্রীড়া সমাপ্তি অনুষ্ঠানে এই কথা আনুষ্ঠানিকভাবে ঘোষণা করা হয়। প্রধানমন্ত্রী জানিয়েছেন যে এমতাবস্থায় সিদ্ধান্ত যে শুধু সঠিক হয়েছে তাই নয়, এটির পুনর্বিবেচনাও এখন আর সম্ভব নয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমরা সংবাদপত্রে দেখেছি কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র পশ্চিমবঙ্গ থেকে এশিয়ান ক্রীড়া অনুষ্ঠানের দাবি জানানোর জন্য প্রাদেশিকতার অভিযোগ করেছেন। তিনি যদি এই অভিযোগ করে থাকেন তাহলে পশ্চিমবাংলা সরকারের তরফ থেকে প্রতিবাদ জানানো হয়েছে কিনা। কারণ এটা আদৌ প্রাদেশিকতার প্রশ্ন নয়, পশ্চিমবঙ্গের ক্রীড়ামোদিদের দীর্ঘদিনের দাবি।

**শ্রী জ্যোতি বসু ঃ** শিক্ষামন্ত্রী তো এইরকম কোনও কথা বলেছিলেন বলে আমি জানি না। আরও অনেক চিঠিপত্র আছে, সেগুলি আমি পড়লাম না। আমরা একবারে হিসাব করে আমাদের মন্ত্রী যতীনবাবুকে পাঠিয়েছিলাম যে কত খরচ হতে পারে। এখন দেখা যাচ্ছে ওরা যা খরচ করবেন তার থেকে কম খরচে করতে পারতাম। আমাদের স্টেডিয়াম করতে হবে, যার ভিত্তিতে ইতিমধ্যেই খানিকটা হয়ে গেছে। কাজেই যে সব যুক্তি দেওয়া হয়েছে তার সঙ্গে আমরা একমত নই, কিন্তু কোনও উপায় নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গ থেকে কলকাতায় এশিয়ান গেমস অনুষ্ঠানের জন্য যে দাবি জানানো হয়েছে সেখানে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র প্রাদেশিকতার অভিযোগ করেছেন—এটা মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী একটি বিবৃতিতে বলেছেন, এটা কতদূর সত্য এবং সত্য হলে তার কি কোনও প্রতিবাদ জানানো হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমার জানা নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা আমি যুগান্তরে দেখেছি এবং সেই সম্পর্কে কাগজে এও বলেছিলাম যে আমাদের অনেক মন্ত্রী এখান থেকে নির্বাচিত হন এবং দিল্লিতে গিয়ে বাঙালি দ্বারা ভারতীয়তে রূপান্তরিত হন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, ইন্ডিয়ান অলিম্পিক অ্যাশোসিয়েশনের সভাপতি বোধহয় মেহেরা, তিনি বিবৃতিতে বলেছেন যে ১৯৭৬ সালে সেন্ট্রাল ক্যাবিনেট ক্লিয়ারেন্স দিয়েছিল, এবং সেই জন্য সেই সময় এই প্রস্তাব তাদের কাছে পেশ করেছিলেন। তারপর র‍্যাটিফিকেশন হল এই ফেডারেশনের ব্যাপারে—তাহলে কোনটা সত্যি—ওরা যে বলছেন এতে সেন্ট্রাল গভর্নমেন্টের করণীয় কিছু নেই, এটা হচ্ছে ফেডারেশনের

ব্যাপার, অলিম্পিক অ্যাশোসিয়েশনের ব্যাপার—কোনটা সত্যি এবং এই কথা যদি সত্যি হয় তাহলে ওরা এটা আগে জানা সত্ত্বেও কেন সেই কথা আমাদের রাজ্য সরকারকে বললেন না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি চিঠিগুলির তারিখ দিয়ে আপনাদের পড়ে শোনালাম। তাতে এটা পরিষ্কার ১৯৭৬ সালে এই রকম একটা সিদ্ধান্তের কথা ঠিক হয়। তারপর কেন্দ্রীয় মন্ত্রী ডঃ চন্দ্র আমাকে লেখেন যে এখন সঠিকভাবে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি। তারপর তখন আমরা আবার বলি। তখনও কিন্তু অনেক সময় ছিল এবং আপনারা আমাদের এখানে করতে দিন। তারপর হিসাবপত্র দিয়ে আমরা পাঠাই। তারপরে ওরা যে যুক্তিগুলি দিচ্ছেন তাতে বলা হয়েছে এটা অলিম্পিক অ্যাশোসিয়েশনের ব্যাপার, তারাই ঠিক করেছেন, আমাদের সঙ্গে ওদের কোনও সম্পর্ক নেই। ওরা যদি বলে দেন যে না, আমরা ঠিক করেছি কলকাতাতেই হবে তাহলে নিশ্চয় অনুমোদন করতেন। তবে যে দেশেই হয় সে দেশের সরকারই ব্যবস্থা করেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি এই সঙ্গে আর একটি কথা সভাকে জানিয়ে দিই কারণ আজকেই আমি দিল্লি থেকে এসেছি। ২০ কোটি টাকা ওরা খরচ করবেন বলেছিলেন, ২২ কোটি টাকা—ইতিমধ্যেই ২ কোটি টাকা বাড়িয়েছেন, আরও ৬ কোটি টাকা তারা খরচ করতে চলেছেন। কালকে সন্ধেবেলাতে এই খবর আমি পেয়েছি, এটা আমি সভাকে জানিয়ে রাখলাম। আমরা কেবলমাত্র ২০ কোটি টাকা চেয়েছিলাম, বাকি টাকা যা লাগবে সেই টাকার রাজ্য সরকার দায়িত্ব নিতে রাজি ছিলেন মুখ্যমন্ত্রী মহাশয় সে কথা জানিয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের যেটা বললেন তা হচ্ছে, এটা কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত। এই যে ফেডারেশনের ঘাড়ে এটা তারা চাপাচ্ছেন এটা তাহলে সত্য নয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা একেবারে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত। এখন আমার মনে পড়ছে কানাড়ায়, সেখানে অটোয়াতে না হয়ে মনট্রিলে হয়েছিল। এটা তো সেই সরকারের উপর নির্ভর করে কোথায় হবে।

### চাতরা-জাজিগ্রাম পর্যন্ত রাস্তা

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চাতরা-জাজিগ্রাম ভায়া রুদ্রনগর সড়কটি পাকা সড়কে উন্নয়নের জন্য স্থানীয় জনসাধারণের কোনও দাবি রাজ্য সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) চাতরা জাজিগ্রাম ভায়া রুদ্রনগর রাস্তাটি পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনায় পাকা করবার জন্য গ্রহণ করা হয়েছে এবং উহার নির্মাণকার্য চলছে।

**শ্রী সরল দেব ঃ** এই কাজটি সম্পূর্ণ হতে কতদিন সময় লাগবে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** পুরো রাস্তাটির মাটির কাজ শেষ হয়েছে এবং কিছু অংশে খোয়া মাড়াই-এর কাজ চলছে। রাস্তাটির জন্য গত ডিসেম্বর পর্যন্ত খরচ হয়েছে ৩ লক্ষ ৪৩ হাজার, এবারে বরাদ্দ ধরেছি ২ লক্ষ ৭৫ হাজার টাকা। সুতরাং এখনও পর্যন্ত শেষ কবে হবে তার পুরো এস্টিমেট করা সম্ভবপর হয়নি। সেইজন্য আমরা এখন বিবেচনা করছি এটা তাড়াতাড়ি করা যায় কিনা।

**শ্রী সরল দেব ঃ** এই রাস্তাটির জন্য মোট কত টাকা মঞ্জুর করা হয়েছে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই ১৬ কিলোমিটার রাস্তাটির অনুমিত ব্যয় ৫৫ লক্ষ ৮৭ হাজার ৭০০ টাকা। গত ডিসেম্বর পর্যন্ত খরচ হয়েছে ৩ লক্ষ ৪৩ হাজার ৪৯৮ টাকা। ১৯৭৮-৭৯ সালে আমরা বরাদ্দ ধরেছি ২ লক্ষ ৭৫ হাজার। বাকি যা আছে সেটা হিসাব করলেই সবটা পাওয়া যাবে।

### কালীপুর-উদয়রাজপুর রাস্তা

***৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩।) **শ্রী নানুরাম রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কালীপুর হইতে উদয়রাজপুর পর্যন্ত রাস্তাটি পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে,

(১) উক্ত পরিকল্পনার জন্য কত অর্থ ব্যয় করা হইবে; এবং

(২) কবে নাগাদ উক্ত কার্য আরম্ভ হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) ১ এবং ২, প্রশ্ন ওঠে না।

[1-40—1-50 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আরামবাগ মহকুমার প্রথম বন্যার পরবর্তী স্তরে আপনার দপ্তর এবং হুগলি জেলা পরিষদ সমবেতভাবে এই রাস্তা সংস্কারের ব্যাপারে একমত হয়েছিলেন এবং হুগলি জেলা কোঅর্ডিনেশন কমিটি এবং স্থানীয়

এম. এল. এ. তাঁদের সর্ব সম্মত সুপারিশ ছিল আপনার দপ্তরের কাছে এই রাস্তাটি সংস্কারের ব্যাপারে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যরা তাঁদের নিজের নিজের এলাকার জেলা স্তরে, সাবডিভিসনাল স্তরে সব জায়গায় রাস্তা তৈরি করার জন্য অনুরোধ জানান এবং আমরা তা সহানুভূতির সঙ্গে বিবেচনা করি এবং অনেকগুলো রাস্তা পরিকল্পনার মধ্যে গ্রহণও করি। কিন্তু আপনি যে রাস্তার কথা বললেন, সেই রাস্তাটার এস্টিমেট হচ্ছে—রাস্তাটি ১২ কিলোমিটার দৈর্ঘ এবং এটা তৈরি করার জন্য ৫০ লক্ষ টাকার প্রয়োজন। এখন আপনি বিচার বিবেচনা করুন—আমি আগেই বলেছি আমাদের মোট সড়ক এবং সেতু সব নিয়ে ৬ষ্ঠ পরিকল্পনায় ৬৪ কোটি ৫ লক্ষ টাকা মাত্র ধরা হয়েছে। যে কাজ হাতে আছে তাতে প্রয়োজন হবে ১২৫ কোটি টাকা। এখন বিচার বিবেচনা করে বলুন কোথা থেকে টাকা সংগ্রহ করব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর উপর আর সাপ্লিমেন্টারি করতে চাই না, আমি শুধু একটি অনুরোধ করছি, রিকোয়েস্ট ফর অ্যাকশন—বন্যা বিধ্বস্ত পশ্চিমবঙ্গের জনগণ এই রাস্তাটাকে সংস্কার করার কথা বলছেন, মাননীয় মন্ত্রী মহাশয় কি এই ব্যাপারে বিবেচনা করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বন্যায় বিধ্বস্ত ক্ষতিগ্রস্ত যে রাস্তাগুলোকে আমরা হাতে নিয়েছি, সেইগুলো অগ্রাধিকার দিয়ে আমরা কাজ শুরু করেছি এবং কাজও হচ্ছে। যে টাকা আমরা পেয়েছি, তা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে হবে এবং তার মধ্যেই মেরামত শেষ হয়ে যাবে। সুতরাং নতুনভাবে আগামী যে বাজেট আসছে, তাতে গ্রহণ করা যায় কি না সেটা বিবেচনা করে দেখা হবে।

### কান্দী মহকুমায় ক্ষতিগ্রস্ত রাস্তা মেরামত

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার পরে কান্দী মহকুমার কোনও ক্ষতিগ্রস্ত রাস্তা কত টাকা খরচে মেরামত করা হইয়াছে; এবং

(খ) ক্ষতিগ্রস্ত কোনও রাস্তা সম্পূর্ণ মেরামত করা হয় নাই?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) রাস্তাপিছু খরচের পৃথক পৃথক হিসাব এখনই দেওয়া সম্ভব নহে। সামগ্রিকভাবে বন্যার পরে সমস্ত রাস্তাই যানবাহন চলাচলের উপযুক্ত করা হইয়াছে। কিন্তু কোনও রাস্তাকেই বন্যার পূর্বাবস্থায় এখনও আনা যায় নাই। কান্দী মহকুমায় বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তাগুলির জন্য গত জানুয়ারি মাস পর্যন্ত মোট ১.৮৩ লক্ষ টাকা খরচ হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে রাস্তাগুলো মহকুমায় সবচেয়ে ব্যবহৃত হয়, গাড়ি ঘোড়া চলে—সেইরকম যেগুলো বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল, সেই রাস্তাগুলো যেভাবে মেরামত হয়েছে, সেইভাবে মেরামত হবার ফলে ঠিকমতো কাজ চলছে কিনা, সেটা কি তিনি অনুসন্ধান করে দেখেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** হ্যাঁ, আমি নিজে গিয়ে দেখেছি এবং আচমকা গিয়ে দেখেছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন, তিনি যখন নিজে চোখে দেখে এসেছেন, যেগুলো এখনও খুব খারাপ অবস্থায় আছে, সেইগুলো অন্ততপক্ষে যাতে তাড়াতাড়ি আরও কিছুটা মেরামত হয় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** নিশ্চয় হবে। আমি বলেছি যে ৩১শে মার্চের মধ্যে আমাদের কাজ শেষ করতে হবে এবং অর্থমন্ত্রী মহাশয় এই ব্যাপারে আমাকে প্রতিনিয়ত তাগাদা দিচ্ছেন, মুখ্যমন্ত্রী মহাশয়ও নির্দেশ দিচ্ছেন, সেই নির্দেশ অক্ষরে অক্ষরে কার্যকর করা হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যে টাকা খরচ হচ্ছে বন্যা বিধ্বস্ত রাস্তার জন্য, সেই টাকা কোন রাস্তায় কি রকমভাবে খরচ হচ্ছে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি এইভাবে রাস্তা পিছু টাকার ব্রেকআপ দিতে পারব না, কাঁদি মহকুমায় কত খরচ হয়েছে তার হিসাব হচ্ছে—বহরমপুর কান্দী রোডের অংশ, কান্দী সুলতানপুর রোড, কুলি মোরগ্রাম রোড, পাঁচথুপী বড়োয়া রোড, কান্দী ভরতপুর রোড, ভরতপুর সালার রোড।

## Starred Questions

## (to which Written answers were laid on the Table)

### বাঘা যতীনের অশ্বারূঢ় মূর্তি স্থাপন

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উপযুক্ত স্থানে বাঘা যতীনের একটি অশ্বারূঢ় মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, (১) কোথায় এবং কবে নাগাদ ঐ মূর্তি স্থাপন করা হবে, এবং (২) ঐ পরিকল্পনায় কত টাকা ব্যয়িত হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কলকাতায় ভিক্টোরিয়া স্মৃতিসৌধ প্রাঙ্গণের উত্তর--পশ্চিমে অবস্থিত ট্রাফিক

আইল্যাণ্ডের ভিতর বর্তমান বৎসরেই স্থাপিত হবে।

(২) ৫,০০,০০০ টাকা (পাঁচ লক্ষ টাকা)।

### সিউড়ি-ইলামবাজার রাস্তা

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২।) **শ্রী সুনীতি চট্টরাজ :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত সিউড়ি হইতে ইলামবাজার পর্যন্ত (ভায়া কোমা-বনশঙ্কা) রাস্তাটি পাকা করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, ঐ পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হইবে; এবং

(গ) এই বিষয়ে পূর্বে কোনও পরিকল্পনা করা হইয়াছিল কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কাজ চলছে।

(গ) হ্যাঁ, চতুর্থ পরিকল্পনায় ইহা অন্তর্ভুক্ত নয়।

### কলকাতায় হুগলি নদীর উপর দ্বিতীয় সেতু

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় হুগলি নদীর উপর দ্বিতীয় সেতু নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) সর্বশেষ তথ্য অনুযায়ী এই প্রকল্পের জন্য মোট কত অর্থ ব্যয় করা প্রয়োজন হইবে;

(গ) ৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত এই বাবদে কি পরিমাণ অর্থ ব্যয় করা হইয়াছে; এবং

(ঘ) এই সেতুর কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দ্বিতীয় হুগলি সেতু প্রকল্পের কাজ তিনভাগে ভাগ করা হইয়াছে। প্রথমভাগে (কলকাতার অ্যাপ্রোচ ও ইন্টারচেঞ্জ) কাজ চলিতেছে, দ্বিতীয় ভাগেও (হাওড়ার অ্যাপ্রোচ ও ইন্টারচেঞ্জ) কাজ চলিতেছে। তৃতীয়ভাগে মূল সেতুর প্রারম্ভিক কাজ

অর্থাৎ প্রাক্কলনের কাজ প্রায় শেষ হইয়াছে।

(খ) বর্তমান হিসাব অনুসারে প্রকল্পটির জন্য মোট ৭৫ (পঁচাত্তর) কোটি টাকা ব্যয় হইবে।

(গ) সর্বসাকুল্যে এই সেতুর জন্য ৩১শে জানুয়ারি ১৯৭৯ সাল পর্যন্ত ১৩,৬৪,৮৯,৭৩৮.৮৫ টাকা (তের কোটি চৌষট্টি লক্ষ উননব্বই হাজার সাতশত আটত্রিশ টাকা পঁচাশি পয়সা) ব্যয় হইয়াছে।

(ঘ) সেতু নির্মাণের কাজ আরও পাঁচ বৎসরে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**কামোরা গ্রামে পুলিশের হেফাজত হইতে আসামী হরণ**

***৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১১ই ডিসেম্বর, ১৯৭৮ তারিখে বর্ধমানের অণ্ডাল থানার কামোরা গ্রামে কয়েকশত লোক পুলিশের হেফাজত থেকে তিনজন আসামীকে ছিনিয়ে নিয়ে গেছে;

(খ) সত্য হলে—

(১) সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন, এবং

(২) ঐ ছিনতাইকারীদের রাজনৈতিক দলভুক্তি সম্পর্কে কোনও তথ্য সরকারের নিকট আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কাজোরা গ্রামে ঐ তারিখে পুলিশের হেফাজত থেকে তিনজন আসামীকে ছিনিয়ে নেওয়ার একটি ঘটনার খবর পাওয়া গিয়েছে।

(খ) (১) এ ব্যাপারে অন্ডাল থানায় একটি মামলা রুজু করে আসামীদের বিরুদ্ধে চার্জশীট দাখিল করা হয়েছে। ছয়জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং উপরোক্ত তিনজন সমেত নয়জন আদালতে আত্মসমর্পণ করেছে, এবং

(২) ফরওয়ার্ড ব্লক সমর্থক কয়েকজন ঘটনার সঙ্গে জড়িত বলে জানা গেছে।

**কলকাতায় ২০টি থানায় অফিসার-ইন-চার্জ বদলি**

***৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সালে কলকাতায় একসঙ্গে ২০টি থানার অফিসার-

ইন-চার্জদের বদলির আদেশ দেওয়া হইয়াছিল এবং পরে একজনের বদলির আদেশ রদ করা হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে, একযোগে এতজনের বদলির এবং একজনের ক্ষেত্রে ঐ আদেশ স্থগিত রাখার কারণ কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ১৯৭৮ সালে একসঙ্গে ২০ জন অফিসার-ইন-চার্জ বদলির ঘটনা ঠিক নয়। তবে গত জানুয়ারি মাসে জনস্বার্থের খাতিরে এবং প্রশাসনিক প্রয়োজনে কলকাতা পুলিশের ১৬ জন অফিসার-ইন-চার্জকে কলকাতা পুলিশেরই বিভিন্ন জায়গায় ২টি বিজ্ঞপ্তিতে বদলি করা হয়েছে। একটি ক্ষেত্রে প্রথম বিজ্ঞপ্তির বদলির স্থল দ্বিতীয় বিজ্ঞপ্তিতে পরিবর্তিত করা হয়েছে।

## টাকি রোডের উপর বেলিয়াঘাটা সেতুর সংস্কার

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনা জেলার বারাসত হাইওয়ে ডিভিশনের অন্তর্গত বসিরহাট-টাকি রোডের উপর বেলিয়াঘাটা সেতুটির বর্তমান অবস্থার বিষয়ে কোনও তথ্য সরকারের নিকট আছে কি; এবং

(খ) উক্ত সেতুটি মেরামতের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এই সেতুটির বর্তমান অবস্থা সন্তোষজনক নহে। উহার পুনর্নির্মাণের জন্য প্রকল্প রচনা করা হইতেছে।

## শিয়ালদহে ফ্লাইওভার তৈরির কাজ

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিয়ালদহে ফ্লাইওভার তৈরির কাজ কতদূর এগিয়েছে;

(খ) কতদিনে ঐ কাজ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ পরিকল্পনায় কত টাকা খরচ হবে?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রারম্ভিক কাজ বহুদূর এগিয়েছে। এই প্রকল্পভুক্ত এলাকার ক্ষতিগ্রস্ত দোকানদারদের

বিকল্প স্টল দেওয়ার জন্য পরিকল্পিত ৮৪৪টি স্টলের মধ্যে ২৪টি ইতিমধ্যেই নির্মাণ ও বন্টন করা হয়েছে এবং বাকি ৬০২টি স্টল নির্মাণের কাজ শতকরা ৮০ ভাগ শেষ হয়েছে। প্রকল্প রূপায়ণের সময় যানবাহনের চলাচলের জন্য বিকল্প রাস্তার কাজ শতকরা ৮০ ভাগ শেষ হয়েছে মীর্জাপুর স্ট্রিটে ট্রাম লাইন বসানোর কাজ চলছে।

আগামী মার্চ ১৯৭৯-এ মূল ফ্লাইওভারের কাজ আরম্ভ হবার লক্ষ্য স্থিরীকৃত হয়েছে।

(খ) ১৯৮১ সালের ১লা সেপ্টেম্বর নাগাদ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) বর্তমান এস্টিমেট অনুযায়ী এই প্রকল্পের জন্য মোট ৬ কোটি ২২ লক্ষ টাকা খরচ হওয়ার কথা।

## Unstared Questions

## (to which written answers were laid on the Table)

### পশ্চিমবঙ্গে বয়স্ক শিক্ষাকেন্দ্রের সংখ্যা

১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে জেলাওয়ারি মোট কতগুলি "বয়স্ক শিক্ষাকেন্দ্র" চালু করা হয়েছে; এবং

(খ) ঐ সময়ে মুর্শিদাবাদ জেলায় ব্লকওয়ারি মোট কতগুলি বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ সালে রাজ্য সরকারের আর্থিক অনুদানে কোনও নতুন বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু করা হয়নি।

ভারত সরকারের আর্থিক অনুদানে হুগলি এবং মেদিনীপুরে ১০০টি করে মোট ২০০টি নন-ফর্মাল এডুকেশন সেন্টার (১৫ থেকে ৫৫ বৎসর বয়স্ক ব্যক্তিদের জন্য) খুলিবার জন্য অনুমোদিত হইয়াছিল।

(খ) ১৯৭৭-৭৮ সালে মুর্শিদাবাদ জেলায় কোনও বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু করা হয়নি।

### এক্সটেনশন অফিসার ফর পঞ্চায়েত

২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ পঞ্চায়েত** বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে কিছু ব্লকে এক্সটেনশন অফিসার ফর পঞ্চায়েত নাই; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্লকগুলিতে এক্সটেনশন অফিসার ফর পঞ্চায়েত নিয়োগের আশু সম্ভাবনা আছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, আছে।

### গ্রাম পঞ্চায়েতের ভবন নির্মাণ

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট থানার বোনহাট, মাশুড়া, খরন বুধিগ্রাম ও কুশুম্বা গ্রাম পঞ্চায়েতের ভবন নির্মাণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ইহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। ঐরূপ কোনও প্রস্তাব সরকার পান নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রামপুরহাট মহকুমায় সরকার কর্তৃক ধান ও চাল সংগ্রহের পরিমাণ

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট মহকুমায় এ বৎসর আউশ ও আমন মরশুমে সরকার কত ধান ও চাল ক্রয় করিতে সক্ষম হইয়াছেন; এবং

(খ) গত বৎসর ঐ ক্রয়ের পরিমাণ কত ছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রামপুরহাট মহকুমায় বর্তমান আমন মরশুমে ১লা নভেম্বর, ১৯৭৮ তারিখ হইতে ৭ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত মোট ৩,৪৩৯ মেট্রিক টন চাল ও ১,০৬৯ মেট্রিক টন ধান সংগৃহীত হইয়াছে।

(খ) গত আমন মরশুমে ১লা নভেম্বর, ১৯৭৭ তারিখ হইতে ৩১-এ অক্টোবর,

**১৯৭৮ পর্যন্ত উক্ত মহকুমায় মোট সংগ্রহের পরিমাণ ছিল ১১,৮৫৭ মেট্রিক টন** চাল এবং ৩,৬৪২ মেট্রিক টন ধান।

**ইউনিসেফ-এর সহযোগিতায় বীরভূম জেলায় বন্যায় ক্ষতিগ্রস্ত প্রাথমিক বিদ্যালয়গৃহ পুনঃনির্মাণ**

**৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় কয়টি বন্যায় বিধ্বস্ত প্রাথমিক বিদ্যালয়গৃহ ইউনিসেফ-এর সহযোগিতায় পুনঃনির্মাণের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) ইহার মধ্যে রামপুরহাট থানার বিধ্বস্ত এলাকায় কোন কোন গ্রামে কোন কোন প্রাথমিক বিদ্যালয় আছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলায় তিনটি ব্লকের মোট ১৫০টি প্রাথমিক বিদ্যালয় ইউনিসেফের সহযোগিতায় পুনঃনির্মাণের প্রস্তাব পাওয়া গিয়াছে।

(খ) নানুর, লাভপুর ও খয়রাসোল ব্লকের অন্তর্গত থানার ১৫০টি গ্রামের প্রাথমিক বিদ্যালয় ছাড়া আর কোনও গ্রামের প্রাথমিক বিদ্যালয় উক্ত প্রস্তাবের অন্তর্গত নহে।

**রামপুরহাট থানায় ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান**

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট থানায় কি কি ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান আছে এবং উক্ত কোন্ শিল্পের কতগুলি প্রতিষ্ঠান আছে; এবং

(খ) ধূমহীন কয়লা গুল (কোল ব্রিকেট) উৎপাদনের জন্য কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তর হইতে কোনও আর্থিক সহায়তা বা ঋণ দেবার ব্যবস্থা আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রামপুরহাট থানায় যে ধরনের ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান আছে সেগুলির নাম ও সংখ্যা নিচে দেওয়া হল ঃ

| শিল্পের নাম | সংখ্যা |
|---|---|
| ইট তৈয়ারি | ১০ |
| রেশম বুনন | ৬০ |

| শিল্পের নাম | সংখ্যা |
|---|---|
| বিড়ি | ১০ |
| তৈলঘানি | ২০ |
| ধানভাঙা | ৩০ |
| রেডিও সারাই | ৫ |
| পাউরুটি তৈয়ারি | ১০ |
| টেলারিং | ৯ |
| কাঠচেরাই কল | ৫ |
| চটের ব্যাগ | ১ |
| কামারশালা | ৪০ |
| আসবাব তৈয়ারি | ৪০ |
| হিমঘর | ২ |
| ছাপাখানা | ৩ |
| অ্যালুমিনিয়ম বাসন তৈয়ারি | ১ |
| মটর গাড়ি সারাই | ৪ |
| লজেন্স তৈয়ারি | ১ |
| গম ভাঙাই | ২৮ |
| মোমবাতি তৈয়ারি | ২ |
| ধূমহীন গুল কয়লা | ২ |
| মৃৎশিল্প | ৫ |
| পাথর ভাঙাই | ৪ |
| পানমশলা তৈয়ারি | ২ |
| ইঞ্জিনিয়ারিং কারখানা | ২ |
| টায়ার রিট্রেডিং | ১ |
| গন্ধদ্রব্য | ১ |
| চানাচুর | ১ |

(খ) আছে।

**রামপুরহাট থানায় পশুচিকিৎসালয়ে চিকিৎসকের অভাব**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮২।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট থানায় কোন কোন পশুচিকিৎসালয়ে চিকিৎসক নাই; এবং

(খ) সেগুলিতে কবে নাগাদ চিকিৎসক নিয়োগ করা হইবে বলিয়া আশা করা যায়?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রামপুরহাট ১ নং ব্লকে শুধুমাত্র অতিরিক্ত পশু চিকিৎসকের পদটি খালি আছে।

(খ) পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন ঐ পদে প্রার্থী মনোনয়ন করিলেই পদটি পূরণ করা হইবে।

### Taking over of the Closed and Sick Tea Gardens

**8.** (Admitted question No. 156.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state that—

(a) if it is a fact that the taking over of the closed and sick tea gardens by the West Bengal Tea Development Corporation is under consideration; and

(b) if so, the names of the tea gardens may be stated?

**Minister-in-charge of Commerce and Industries Department :**

(a) No.

(b) Does not arise.

### Tourist Lodge at Kurseong

**9.** (Admitted question No. 157.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state that—

(a) whether there is any proposal to construct a Tourist Lodge at Kurseong; and

(b) if so, when will the construction work be started?

**Minister-in-charge of Tourism Department :**

(a) Yes.

(b) Work is due to be started within this year.

### Taking over of the S. B. Dey Sanatorium at Kurseong

**10.** (Admitted question No. 158.) **Shri Dawa Narbu La :** Will the

Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state whether the taking over of the S. B. Dey Sanatorium at Kurseong is under consideration of the State Government?

**Minister-in-charge of Health and Family Welfare Department :** Yes.

**Establishment of a branch office of West Bengal Board of Secondary Education at Kurseong**

**11.** (Admitted question No. 160.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) whether the Government has any proposal to establish a branch office of the West Bengal Board of Secondary Education at Kurseong; and

(b) if the answer to question (a) be in affirmative, when is the office expected to be opened?

**Minister for Education (Primary, Secondary and Library Services) Department :**

(a) No.

(b) Does not arise.

**Proposal for Nepali Medium Government High Schools at Kurseong**

**12.** (Admitted question No. 161.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state whether the Government has any proposal to establish Nepali Medium Government High Schools at Kurseong for (i) Boys, and (ii) Girls?

**Minister-in-charge of Education (Primary, Secondary and Library Services) Department :** No.

**13.** (Admitted question No. 162.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state whether the Government has any proposal to open a Scheduled Castes and Tribes Welfare office at Kurseong?

**Minister-in-charge of Scheduled Castes and Tribes Welfare Department :** No proposal for setting up a Scheduled Castes and

Tribes Welfare office at Kurseong is under consideration of this Department at present.

### Persons recruit through Employment Exchanges

**14.** (Admitted question No. 166.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state that—

(a) the number of persons employed by the government as Class III and Class IV employees in the State during the year 1977-78 and 1978-79; and

(b) the number of Class III and Class IV employees recruited from the district of Darjeeling during the year 1977-78 and 1978-79?

**Minister-in-charge of Labour Department :**

(a) and (b) Statement of persons recruited through Employment Exchanges during the period is given below :

*Statement referred to in reply to clause (a) and (b) of unstarred question No. 14 Admitted question No. 166)*

**Statement regarding the number of persons placed in employment through Employment Exchanges**

(a) State of West Bengal—

| Period | Central Govern-ment | State Govern-ment | Quasi-Govern-ment (State and Central) | Total |
|---|---|---|---|---|
| (1) April 1977 to March 1978 | 3,889 | 3,148 | 4,240 | 11,277 |
| (2) April 1978 to December 1978 | 1,623 | 2,716 | 2,814 | 7,153 |
| | | | | 18,430 |

(b) Only Darjeeling district—

| Period | Central Govern-ment | State Govern-ment | Quasi-Govern-ment (State and Central) | Total |
|---|---|---|---|---|
| (1) April 1977 to March 1978 | 507 | 21 | 71 | 599 |
| (2) April 1978 to December 1978 | 235 | 93 | 13 | 341 |
| | | | | 940 |

## কলকাতা হাইকোর্টের আপীল বিভাগের কাজ-লিস্ট মুদ্রণ

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা হাইকোর্টের আপীল বিভাগে দৈনিক 'কাজ লিস্ট' পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক মুদ্রিত হয়;

(খ) সত্য হইলে, উক্ত আদালত হইতে খসড়া কখন মুদ্রণালয়ে প্রেরিত হয় ও কখন মুদ্রণকার্য শেষ হয় এবং উক্ত মুদ্রণকার্যে কতজন কর্মচারী নিযুক্ত আছেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, "কাজ লিস্ট" সময়মতো মুদ্রিত না হওয়ার ফলে আইনজীবীরা অসুবিধার সম্মুখীন হইতেছেন; এবং

(ঘ) অবগত থাকিলে, "কাজ লিস্ট" মুদ্রণের পূর্বতন ব্যবস্থা পুনরায় চালু করার কোনও প্রস্তাব সরকারের আছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাধারণ সন্ধ্যা ৬-৩০ মিঃ হইতে ৭-৩০ মিঃ মধ্যে লোক মারফত খসড়া লইয়া আসিতে হয় ও রাত্রি ৪টা হইতে ভোর ৫টার মধ্যে মুদ্রণ শেষ হয় এবং অন্যান্য কাজ-সহ উক্ত কাজের জন্য কমপক্ষে ৯৮ জন কর্মচারী নিযুক্ত থাকেন।

(গ) ও (ঘ) এরূপ কোনও অভিযোগ সরকারের কাছে নেই, সুতরাং পূর্বতন ব্যবস্থা পুনরায় চালু করার প্রশ্ন ওঠে না।

## 'ফতেহাইয়াজদহম', 'আখেরী চাহার সোম্বা' ও 'জামাতে আলবিদা' দিনগুলিকে ছুটির দিন হিসাবে ঘোষণা

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে ঘোষিত ছুটির দিনগুলির সহিত মুসলমান সম্প্রদায়ের অতি গুরুত্বপূর্ণ পর্ব তিনটি 'ফতেহাইয়াজদহম', 'আখেরী চাহার সোম্বা' ও 'জামাতে আলবিদা' উপলক্ষে এই রাজ্যে সাধারণ ছুটির দিন হিসাবে ঘোষিত করার জন্য রাজ্য মুসলিম লীগের পক্ষ হইতে দাবি করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি বিবেচনা করিতেছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এইরূপ কোনও দাবির কথা আমাদের জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রতি শুক্রবার নামাজ পড়িবার জন্য ছুটি মঞ্জুর**

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জুম্মার নামাজ পড়িতে ইচ্ছুক মুসলমান সরকারি কর্মচারিদের প্রতি শুক্রবার দ্বিপ্রহরে ১২-৩০ হইতে ১টা পর্যন্ত ছুটি মঞ্জুর করার কোনও ইচ্ছা সরকারের বিবেচনাধীন আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** এ ধরনের কোনও প্রস্তাব সরকারের কাছে রাখা হয়নি।

**মগরাহাট, বারাসত ও দেগঙ্গা থানার প্রাথমিক বিদ্যালয়সমূহের ছাত্রদের টিফিন সরবরাহ**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনা জেলার মগরাহাট, বারাসত ও দেগঙ্গা থানার কতগুলি প্রাথমিক বিদ্যালয়ে রুটি দেওয়া হইতেছে;

(খ) ঐ সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে রুটি পৌছানোর পদ্ধতি কি; এবং

(গ) উক্ত থানাগুলির যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে রুটি দেওয়া হইতেছে না, তাহার সংখ্যা কত এবং কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই তিন থানার মধ্যে মাত্র মগরাহাট থানায় ১৫৫টি প্রাথমিক বিদ্যালয়ে রুটি দেওয়া হইতেছে।

(খ) রুটি সরবরাহের জন্য জেলা কর্তৃপক্ষ কর্তৃক নিযুক্ত বেকারি টিফিনের পূর্বে বিদ্যালয়ে রুটি সরবরাহ করিয়া থাকে।

(গ) মগরাহাট থানায় ১১৪টি, বারাসত থানার ৬৮টি এবং দেগঙ্গা থানায় ১৩৪টি প্রাথমিক বিদ্যালয়ে রুটি সরবরাহ হইতেছে না।

বর্তমান আর্থিক বৎসরে এই জেলায় যত সংখ্যক ছাত্রছাত্রী এই প্রকল্পের আয়ত্তাধীনে আনার জন্য নির্দিষ্ট হইয়াছে, সেই সংখ্যার মধ্যে উচ্চ প্রাথমিক বিদ্যালয়গুলিকে অন্তর্ভুক্ত করা সম্ভব হয় নাই।

**ঈদ উপলক্ষে অগ্রিম দেওয়ার পরিকল্পনা**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ২২৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** শিক্ষা (প্রাথমিক,

মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঈদ উপলক্ষে পশ্চিমবঙ্গের মুসলিম প্রাথমিক শিক্ষকদের উৎসব অগ্রিম দেওয়া হয় কি; এবং

(খ) প্রশ্নের উত্তর 'না' হইলে উক্ত অগ্রিম দেওয়ার বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**জমিদারি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত জমিদারি অধিকগ্রহণের ক্ষতিপূরণ বাবদ পশ্চিমবঙ্গের প্রাক্তন জমিদার ও জোতদারদিগকে কত টাকা দেওয়া হইয়াছে; এবং

(খ) এই বাবদ আরও কত টাকা দিতে হইবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত প্রাপ্ত পরিসংখ্যান অনুযায়ী জমিদারি অধিগ্রহণের ক্ষতিপূরণ বাবদ মোট ৬৪,৯৫,৫৮,৩৮৪ টাকা ক্যাশ ও ৫,৮৮,৯৭,০২০ টাকা বন্ডে দেওয়া হয়েছে।

(খ) সমস্ত ক্ষতিপূরণ তালিকা প্রকাশিত না হওয়া পর্যন্ত আরও কত টাকা দিতে হবে বলা সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** Before giving your ruling আমার বক্তব্য রাখতে চাই এবং সেটা আপনার রুলিং দেওয়ার ক্ষেত্রে কভার করবে।

**মিঃ স্পিকার ঃ** আমি বলতে দিতে পারি না। একটা বিধিবদ্ধ নিয়ম আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এক মিনিটের মধ্যেই আমার বক্তব্য শেষ করব। এখানে গণতন্ত্রের কথা বলা হচ্ছে কিন্তু বিরোধী সদস্যদের বক্তব্য রাখবার স্বাধীনতা নেই—এটা হচ্ছে এক নম্বর কথা। দ্বিতীয় কথা হচ্ছে—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়—লিডার অফ দি হাউস—তিনি যে মন্তব্য করেছেন সেটা পার্লামেন্টারি হোক কিম্বা আন-পার্লামেন্টারই হোক—তাঁর কোনও বক্তব্য যদি বিরোধী পক্ষের সদস্যদের আহত করে

তাহলে সেই মন্তব্য প্রত্যাহার করা বাঞ্ছনীয় নয় কি?

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** কালকের ব্যাপারে যে দুটি প্রশ্ন উঠেছে সেই দুটির ব্যাপারে রুলিং দিচ্ছি—Yesterday, the 15th February, 1979, while replying to the debate on Governor's address, Shri Jyoti Basu, Chief Minister, stated that the policy of the Government is expressed in the address of the Governor and that the Governor does not say anything separately. One Member, Shri Suniti Chattaraj, interrupted and said that the Governor's address was written by Promod Babu. Shri Jyoti Basu then said such idiotic talk could be said by such person (এ রকম ইডিয়টিক কথা এই রকম লোকই বলতে পারে) Shri Satya Ranjan Bapuli raised a point of order and said that the Chief Minister said a member to be idiotic. Chief Minister's reply was that what was uttered by Shri Chattaraj was an idiotic talk.

A question has arisen as to whether the expression "idiotic talk" in the context in which it was made could be said to be unparliamentary. Every expression uttered in the House will have to be read with reference to the context in which it is spoken. Being provoked by the utterance of Shri Chattaraj that the address of the Governor was written by Promod Babu, Chief Minister said that it was an "idiotic talk". The remark might have been unintentional but it was uttered. The expressions "idiotic", "idiotic noise" and "idiotic obstinacy" have in different times in different Parliaments including our Parliament been held to be unparliamentary. The expression "idiotic talk" may, consistent with the decisions of different Parliaments, be said to be unparliamentary. Chief Minister said that if the expression was held to be unparliamentary he would withdraw it. I would request Chief Minister to kindly withdraw it.

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কালকেই আপনাকে বলেছিলাম যে, আপনি যদি বলেন unparliamentary নিশ্চয়ই প্রত্যাহার করে নেব এবং সেই হিসাবেই প্রত্যাহার করে নিচ্ছি।

**Mr. Speaker :** Shri Suniti Chattaraj and Shri Satya Ranjan Bapuli at a later stage said "idiotic talk from the Chief Minister". I would request Shri Chattaraj and Shri Bapuli to withdraw it. Since the members are not present in the House those portions are expunged from the proceedings.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রুলিংটা সাইক্লোস্টাইল করে দেবার ব্যবস্থা করে দিন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনার রুলিং-এর উপর আমার বক্তব্য। আমার বক্তব্য

হচ্ছে ভবিষ্যতে কোনও মাননীয় সদস্য যাতে এই ধরনের কোনও মন্তব্য এই হাউসে করে উত্তেজনা সৃষ্টি করবার পরিবেশ না করে তারজন্য আপনি দেখবেন এবং মাননীয় সদস্যদের বলবেন।

**Mr. Speaker :** আপনি যখন তখন উঠে বলতে চাইবেন কি? You want to deliver upon the House your comments every time which I cannot allow.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমি এটা আবেদন করেছি।

[1-50—2-00 P.M.]

**Mr. Speaker :** অনেকে দৃষ্টি আকর্ষণ করেছেন বলে আমি আরেকটা ঘটনা সম্পর্কে বলছি। Yesterday, the 15th February, 1979, when Chief Minister was replying to the debate on Governor's address, Shri Sumanta Hira, being agitated by certain remarks of the opposition member, rose from his seat, crossed the floor and attempted to snatch a book from the hands of an Opposition member. This was against all parliamentary convention and parliamentary etiquette.

I would request the honourable members to refrain from such action in future.

**শ্রী সুমন্তকুমার হীরা :** স্যার, আপনার রুলিং-এর সঙ্গে একমত হয়ে আমি কালকের ঘটনার জন্য দুঃখ প্রকাশ করছি।

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker Sir, yesterday during the debate on Governor's address when the Chief Minister was replying on the address certain unpleasant things took place as a result of a defamatory statement made by an honourable member, Mr. Suniti Chattaraj against the Governor. He alleged that the Governor's address had been drafted by Promode Babu. I do not know to whom he had referred, most probably to Promode Dasgupta, Secretary of the Communist Party of India (Marxist), West Bengal State Committee. Sir, as you know, the Governor is a constitutional head, his power and duties are laid down in the Constitution. The address of the Governor in the Assembly is also one of the functions of the Governor as laid down in the Constitution. By alleging that Promode Babu had drafted the Governor's address, Shri Suniti Chattaraj, honourable member, has transgressed his rights as a member of this august House, not only had he transfressed his rights, rather he has defamed the Governor and this House, the prestige of the Governor and of this House has been reduced in the esteem of the public which right Shri Chattaraj\, as member

of this House does not have. I would request you, Sir, to allow this House to discuss this matter which is of a very serious nature and I hereby with your permission beg to leave to move the following motion :

"This House resolves that the statement made by Sir Suniti Chattaraj on 15-2-79 that Promode Babu had drafted the Governor's address is defamatory and the House strongly disapproves of the conduct and behaviour of the said honourable member, Shri Suniti Chattaraj, and further resolves that the defamatory part of Shri Chattaraj's statement be expunged."

**মিঃ স্পিকার :** এই প্রস্তাবের উপর আলোচনা এখন যা বিজনেস অফ দি হাউস আছে তারপর বিবেচনা করে ঠিক করব।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, গতকালকের ঘটনা নিয়ে আপনি যদি অনুমতি দেন তাহলে আমি একটা পয়েন্ট অফ প্রিভিলেজ তুলতে চাই। কাল হাউসে যেসব ঘটনা ঘটেছে তার যে রিপোর্ট সংবাদপত্রে বেরিয়েছে তাতে আমরা দেখছি শ্রী সুনীতি চট্টরাজ যাবার সময় গোটা হাউসকে লক্ষ্য করে গুণ্ডা এই কথা বলতে বলতে বেরিয়ে যান, হাউসের মধ্যে এ কথা তিনি অনেকবার ব্যবহার করেছেন।

**মিঃ স্পিকার :** এ বিষয়ে আপনি প্রিভিলেজ নোটিশ দিন, আমি বিবেচনা করব।

আমি আজ শ্রী বলাইলাল দাস মহাপাত্র মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি, প্রস্তাবটিতে শ্রী মহাপাত্র সংবাদপত্রে প্রকাশিত রাজ্য ও কলকাতা পুলিশের অস্ত্রাগারে এবং রাইফেল ফ্যাক্টরী থেকে অস্ত্র পাচারের ঘটনা সম্পর্কে উল্লেখ করতে চেয়েছেন। বিষয়টি সাধারণ আইন ও শৃঙ্খলা সংক্রান্ত। ঘটনাটি অতি সাম্প্রতিকও নয়। তাছাড়া সদস্য মহাশয় বাজেট আলোচনাকালে এ সম্পর্কে বলবার অনেক সুযোগ পাবেন। তাই আমি মুলতুবি প্রস্তাবটিতে অনুমতি দানে অসম্মতি জ্ঞাপন করছি।

সদস্য মহাশয় ইচ্ছা করলে প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received the following Calling Attention notice from Shri Haripada Jana of Bhagabanpur on the subject of Illegal transfer and forcible occupation of N. C. Basu Mallick's Estate donated to the Calcutta University.

Since this is the only notice I would request the Hon'ble Minister to make a statement on the subject to-day, if possible, or give a date.

**শ্রী জ্যোতি বসু :** মঙ্গলবার।

## Mention Cases

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইদানীংকালে লক্ষ্য করা যাচ্ছে নদীয়া জেলায় কংগ্রেস(ই) এবং জনতাপার্টির মস্তানরা বিভিন্ন এলাকায় বামপন্থী কর্মীদের উপর এবং পঞ্চায়েত সভ্যদের উপর নানারকমভাবে আক্রমণ করছে, সম্প্রতি দেখা গেছে ২ নং পঞ্চায়েত প্রধান সমরেন্দ্র জোয়ারদারের উপর কংগ্রেস(ই) ও জনতাপার্টির আক্রমণ করে তাকে জখম করেছে। এর আগে পঞ্চায়েত সমিতির সভ্য অজিতকুমার ঘোষকে আক্রমণ করে জখম করেছে। এর ফলে এই এলাকায় জনসাধারণের মনে ভয় ও ত্রাসের সৃষ্টি হয়েছে। আমি অনুরোধ করছি যাতে এইসমস্ত মস্তানরা এইরকম কার্যকলাপ না চালাতে পারে সে সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক।

**শ্রী মহাবাচ্চা মুন্সী :** স্যার, আমার পশ্চিমদিনাজপুরের ইসলামপুর সাবডিভিসনে এবং চাপরায় একটা ডাক্তারখানা আছে, ইসলামপুরে ঐ একটি মাত্র ডাক্তারখানা আছে সেখানে একটা এক্স-রে মেশিন কয়েক বছর ধরে পড়ে আছে কিন্তু তার কোনও কর্মচারী নেই। বিভিন্ন যন্ত্রপাতির অভাবেও দেখা যাচ্ছে সেখানে ঔষধপত্রেরও অভাব আছে। আমি একদিন ডাক্তারখানায় গিয়েছিলাম রুগির জন্য যা সিট তার চেয়ে দ্বিগুণ লোক মাটিতে পড়ে আছে। সিটে যারা আছে তাদের কম্বলও নেই, আমি হিসাব নিয়ে দেখেছি মাত্র ৫০টা আছে। ডাক্তারবাবুরাও অসুবিধার মধ্যে পড়েছে, তাঁরা বলেছেন মেশিন সারানো হচ্ছে না, কর্মচারীও নেই, এর ফলে দাস্ত, রক্ত, পরীক্ষা করবার মতো জিনিসপত্র নেই। এইরকমভাবে ইসলামপুর, চোপরা, গোয়ালপুকুরেও ডাক্তার নেই, এদিকের স্বাস্থ্যকেন্দ্রে মন্ত্রী মহাশয় যদি একটু দৃষ্টি দেন তো ভাল হয়।

**শ্রী সন্তোষকুমার দাস :** স্যার, হাওড়া জেলার পাঁচলা ব্লকে গাববেড়িয়া হাসপাতালে বহুদিন যাবৎ তৈরি হয়ে আছে, গত দেড় বছর ধরে স্বাস্থ্য দপ্তরের বিভিন্ন অফিসার এবং হাওড়া সি. এম. ও. এইচ. ইত্যাদির সঙ্গে যোগাযোগ করে এটা চালু করবার জন্য আবেদন করি, কিন্তু তাঁরা নানারকম অজুহাত দেখিয়ে সময় কাটাচ্ছেন যার ফলে খোলা হচ্ছে না। প্রায় ৪০ লক্ষ টাকা ব্যয় করে এই হাসপাতালটি এখন মস্তানদের আড্ডাখানায় পরিণত হতে চলেছে। সেইজন্য আবেদন করছি যথাসম্ভব এই হাসপাতালটি খোলার ব্যবস্থা করা হোক।

[2-00—2-10 P.M.]

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। টারনার মরিশন শালিমার ওয়ার্কশপ জাহাজ কারখানা যেটা হাওড়ায় আছে সেটা হঠাৎ তারা বন্ধের নোটিশ দিয়েছে। এখানে ৮০০ শ্রমিক কর্মচারী কাজ করেন। এটা ১৯৭৪ সালে বন্ধ হয়েছিল, আবার ১৯৭৭ সালে এটা খোলা হয় দ্বিপাক্ষিক চুক্তি করে। যদিও বন্ধের নোটিশ দেওয়া হয়েছে কিন্তু আজ পর্যন্ত শ্রমিকদের ৫/৬ মাসের মাইনে, গ্র্যাচুইটি ইত্যাদি কিছুই দেওয়া হয়নি। প্রত্যেক বার ব্যাঙ্ক থেকে লোন নেয়, নানা জায়গা থেকে ধার নিয়ে ২/১ বছর কারখানাটা চালায়, তারপর আবার বন্ধ করে দেয়। সেজন্য

এইভাবে কারখানাটা চালাবার জন্য অপেক্ষা না করে আপনার মাধ্যমে আমি শিল্প ও বাণি বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি তিনি যেন এই কারখানাটি অধিগ্রহণ ক নেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের হুগলি জেলার কতকগু গুরুত্বপূর্ণ বাস রুটে শ্রমিকদের ধর্মঘটের ফলে একটা প্রচণ্ড সমস্যার সৃষ্টি হয়েছে। এর মে একটা হল শ্রীরামপুর থেকে বাগবাজার পর্যন্ত ৩ নং বাস রুট যার উপর বহু যা নির্ভরশীল। প্রচণ্ড সমস্যার মধ্যে তাঁরা পড়েছেন। তাঁদের দাবি-দাওয়া কি সেটা আমরা জা না। যাত্রী সাধারণের স্বাভাবিক জীবনযাত্রা ফিরিয়ে আনার ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যে এই ধর্মঘটের ব্যাপারে হস্তক্ষেপ করেন। আর একটা হল আরামবাগ মহকুমার ১৬ নং এব ২০ নং বাস রুট যেটা গোটা সাব-ডিভিসনকে সচল করে রেখেছে এবং যেটা তারকেশ্ব স্টেশন থেকে ছাড়ে সেটা স্ট্রাইক হয়ে গেছে। এটা খবর নিয়ে জানলাম যে সময়মতো আ টি ও হস্তক্ষেপ করলে এই ধর্মঘট মিটে যেত। কারণ, তাদের সাধারণ দাবি-দাওয়া ছিল, সে সহজেই মীমাংসা করা যেত। আমার অনুরোধ মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে যে যদি সম্ভ হয় তাহলে তিনি যেন হাউসে একটা এই বিষয়ে স্টেটমেন্ট দেন। তা না হলে তিনি যে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন হুগলি জেলার স্বাভাবিক জীবনযাত্রা ফিরিয়ে আনার জন্য।

**শ্রী মহাদেব মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুরুলিয়া মিউনিসিপ্যাল এলাকা একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পৌর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই পুরুলিয়া শহরের প্রত্যেকটি রাস্তার ৮/১০ বছর যাবৎ কোনও রকম মেরামত করা হয়নি সেখানে কোনও নতুন রাস্তা তৈরি করা হয়নি। এই অবস্থায় প্রত্যেকটি রাস্তাতে পাথর বেরি আছে, একটু জল হলেই সেখানে কাদা এমনভাবে হয় যে যান-বাহন চলাচল অসম্ভব হ পড়ে। সেজন্য আমরা মিউনিসিপ্যালিটি থেকে কিছু কিছু প্ল্যান পরিকল্পনা দিয়েছিলাম সেগু স্যাংশন্ড হয়ে গিয়েছিল, টাকাও স্যাংশন হয়েছে, কন্ট্রাক্টরদের টেন্ডার কল করা হয়েছে সেগুলি অ্যাপ্রুভড হয়েছে, কিন্তু কাজ আরম্ভ হচ্ছে না। আমরা অ্যাডমিনিস্ট্রেটরের কা গেলাম, তিনি বললেন ডেপুটি কমিশনার টাকা দিচ্ছেন না। তাঁর কাছে গেলাম, তিনি বললে অ্যাডমিনিস্ট্রেটরকে টাকা দিলে তিনি টাকাটা ডাইভার্ট করে অন্যদিকে খরচ করবেন। এ অবস্থায় ডেপুটি কমিশনার করবেন, না অ্যাডমিনিস্ট্রেটর করবেন বুঝতে পারছি না। এ অবস্থায় পুরুলিয়ার রাস্তা, বস্তির ড্রেন, জল নিকাশের ব্যবস্থা করা যাচ্ছে না। অবিলম্বে একট ব্যবস্থা করুন, না হলে মার্চ মাসের মধ্যে কোনও কাজ পুরুলিয়া শহরে হবে না। তারপ পুরুলিয়ার ৩টি মেন রোড পি. ডব্লু. ডি. ডিপার্টমেন্ট নিয়েছে। এই তিনটি রাস্তাতে আ থেকে পাথর ফেলে দেওয়া আছে। পাথর ফেলার জন্য কি অসুবিধা হচ্ছে সেটা না দেখ বুঝতে পারবেন না। সেখানে কোনও কাজ আরম্ভ হচ্ছে না। রিসেন্টলি কিছু কাজ হয়েছে কিন্তু আবার সেটা বন্ধ হয়ে যাবে। তাই মার্চ মাসের মধ্যে যাতে এই কাজ হয় সেজন আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Sk. Ramzan Ali :** Mr. Speaker, Sir. it is a matter of grea surprise that about four thousand cattles from the border areas, viz

Chakalia. Goalpokhar, Chopra and Karandighi, were lifted by the criminals. The BSF and the local police have become totally unworthy of checking the crime. I have had series of correspondence with the Hon'ble Chief Minister regarding the check and control over the cattle lifting but this yielded no result. This is an irreparable loss to the peasants of the area, and such things should not be allowed to go on. The people in the border area are feeling insecured and they have become panicky. There is no security of life and property. These criminals come under cover of darkness of the night and they are looting away all the cattles of the peasants in thousands as if there is no Government in the border area. So I would like to request the Hon'ble Chief Minister to give special attention to this problem. I would also request him to depute special force to keep watch over the dens of the criminals. My humble suggestion is that the roads in the border areas should be electrified so that they may got no entrance to our area as the BSF are not able to check the crime.

Thank you.

**শ্রী অনন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচনের পর একটা গুরুত্বপূর্ণ ব্যাপার ঘটেছে ঠিকই—গ্রামে গ্রামে জনজীবনের পরিবর্তন ঘটেছে কিন্তু অনেক ক্ষেত্রে দেখতে পাচ্ছি যে সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গির দ্বারা পরিচালিত হয়ে অনেক গ্রামপঞ্চায়েতের প্রধান. চৌকিদার. দফাদার এবং তহশীলদারদেরকে বরখাস্ত করছে। এই রকম বিভিন্ন জেলায় ঘটনা ঘটছে। স্যার. তারা অত্যন্ত গরিব মানুষ বিশেষ করে ট্যাক্স কালেকটাররা—যদি তাদের বিরুদ্ধে অভিযোগ আসে তাহলে সেগুলি যাতে ভাল করে তদন্ত করে দ্রুত নির্দেশ দেওয়া হয় সেজন্য সরকার থেকে নির্দেশ দেন। স্যার. তারা চাকরির সম্বন্ধে একটা অনিশ্চয়তাবোধ করছে এবং ভাবছে যে কোনও সময়ে তাদেরকে বরখাস্ত করা হতে পারে। সুতরাং তাদের বিরুদ্ধে যদি অভিযোগ আসে তা যেন ভাল করে তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করা হয় সেজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[2-10—2-20 P.M.]

## MOTION UNDER RULE 185

**মিঃ স্পিকার ঃ** এখন বিভিন্ন বিষয়ের উপর প্রস্তাব, ১৮৫ নিয়ম অনুযায়ী প্রস্তাব। আমি মাননীয় দেবপ্রসাদ সরকারকে তার প্রস্তাব উত্থাপন করতে বলছি।

**Shri Deba Prasad Sarkar :** Sir. I beg to move that—'Whereas the Industrial Relations Bill, 1978, as introduced in the Lok Sabha, seeks to curb the trade union movement and deprive the working people of most of their trade union rights warned through a long struggle;

Therefore, this Assembly urges upon the Central Government through the State Government to withdraw the Industrial Relations Bill, 1978, in the interest of the working people of India.

স্যার, আমি এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে আজকে দুই একটা কথা এখানে রাখতে চাই। আপনি জানেন যে ১৯৭৮ সালে ৩১শে আগস্ট এই বিলটা—আইনের খসড়া লোকসভায় পেশ করা হয়েছিল কিন্তু গত অধিবেশনে বিশেষ কোনও কারণে এটা উত্থাপন হয়নি। আমরা শুনতে পাচ্ছি আগামী বাজেট অধিবেশনে এই বিলটা উত্থাপিত হবে। এই বিল যদি আইনে পর্যবশিত হয় তাহলে ভারতবর্ষে গণতন্ত্রের এবং ট্রেডইউনিয়নের আন্দোলনের মৃত্যু ঘন্টা বেজে উঠবে। একথা নিশ্চয় করে বলতে পারি কঠোর পরিশ্রম এর মধ্য দিয়ে তিল তিল করে অনেক সংগ্রামের এবং আত্মত্যাগের পথে যে ট্রেড ইউনিয়ন রাইটস অর্জিত হয়েছিল সেই অর্জিত অধিকারকে ছিনিয়ে নেবার চেষ্টা হচ্ছে এই ইন্ডাস্ট্রিয়াল রিলেশন বিলের মধ্যে দিয়ে। এই আইন যদি পাস হয় ভারতবর্ষের শিল্পপতি পুঁজিপতি মালিকশ্রেণী তারা পুঁজিবাদীদের সঙ্কটের বোঝা নিপীড়িত দেশের শোষিত মানুষের উপর চাপিয়ে দেবার সুযোগ পাবে। সেজন্য এই বিল সারা ভারতবর্ষের শ্রমজীবী মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ করবে। এই বিলটা আগা থেকে গোড়া পর্যন্ত আপত্তিজনক এবং এই বিলটার একটাই উদ্দেশ্য সেটা হচ্ছে ট্রেড ইউনিয়ন-এর অধিকার হরণ করা। প্রথমত আমরা দেখছি এর ধারাগুলিতে আছে বিশেষভাবে না বললেও প্রথমত ১২টা ইন্ডাস্ট্রি যেমন ডাক-তার, জাহাজ, ব্যাঙ্ক এই রকম এসেন্সিয়াল সার্ভিসগুলি রাখা হয়েছে। এই ১২টা ইন্ডাস্ট্রিজের যে তালিকাভুক্ত করেছেন, তার উপর সরকার মনে করলে আরও বাড়াতে পারেন এবং আরও অনেক ইন্ডাস্ট্রিকে সরকার তালিকাভুক্ত করতে পারেন। সুতরাং এই যে মারাত্মক ধারা এর মধ্যে রয়ে গেছে সেটা সকল মানুষই প্রতিবাদ করবে। আবার যেখানে স্ট্রাইক বন্ধ করে দেওয়া হয়নি সেখানে রেস্ট্রিকশন ইমপোজড করা হয়েছে এবং কতকগুলি বিধিনিষেধ রাখা হয়েছে, তার পরিণতি হচ্ছে কার্যত ধর্মঘট করার অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। এই বিলে বলা হচ্ছে ধর্মঘট করতে হলে যে শিল্পে ধর্মঘট হবে সেখানে সেখানে শতকরা ৬০ জনের সিক্রেট ব্যালট এ ধর্মঘটের সম্মতি জ্ঞাপন করতে হবে।

আর এই ব্যালট সম্পর্কে যদি কোনও ডিসপিউট এরাইজ করে তাহলে সেই ডিসপিউটের মীমাংসা করবেন সরকারি অফিসার, রেজিস্ট্রার যাবে না, সেখানে সমস্যা যতই সঙ্কটজনক হোক। একটা শ্রম বিরোধের মীমাংসার জন্য টাইম লিমিট করা হয়েছে। প্রথমে শ্রম বিরোধ দেখা দিলে মালিক এবং শ্রমিক মিলে বাই পার্টাটাইট আলাপ-আলোচনার মাধ্যমে মীমাংসার চেষ্টা করতে হবে, তার জন্য সময়সীমা নির্ধারণ করে দেওয়া আছে ৬০ দিন, অর্থাৎ দু'মাস। তাতে যদি না হয় পরবর্তী পর্যায়ে কন্সিলিয়েশন-এ পাঠানো হবে এবং সেখানেও সময়সীমা নির্ধারণ করে দেওয়া আছে ৬০ দিন। তারপর সেখানে যদি মীমাংসা না হয় তাহলে কন্সিলিয়েশন অফিসার সরকারের সংশ্লিষ্ট শ্রম দপ্তরের কাছে সেই বিরোধ দেবেন। তখন শ্রম দপ্তর ডিসাইড করবে সেটা ট্রাইব্যুনালে পাঠাবে না কি লেবার কোর্টে পাঠাবে, এই ডিসিসন নিতেও সময় নিতে পারবে দুই মাস। তাহলে এই করে ৬ মাস কেটে যাবে। আপনি জানেন ট্রাইব্যুনালের অ্যাওয়ার্ড বা রায় দিতে গেলে সময় লেগে যায় ১৮০ দিন। অর্থাৎ পুরো এক

বছর সময় লেগে যাচ্ছে শ্রম বিরোধ মীমাংসার জন্য। এই পিরিয়ডে যতই আর্জেন্সি থাকুক, মীমাংসা যতই প্রকট হোক এই সময়ের মধ্যে স্ট্রাইক করা যাবে না এবং সেই স্ট্রাইক হলে সেটা হবে বে-আইনি। এই সমস্ত রেস্ট্রিকশন ইম্পোজ করা হয়েছে। এমন কি এই বিলের মধ্যে এমন ধারাও আছে যেখানে আইনসঙ্গত বলছেন, সেক্ষেত্রেও ট্রাইব্যুনালের রায় বেরোবার পর সরকার যদি মনে করেন যে ট্রাইব্যুনাল যে অ্যাওয়ার্ড দিয়েছে, সেটা জাতীয় অর্থনীতির পক্ষে ক্ষতিকর, তাহলে ট্রাইব্যুনালের সেই রায় ইমপ্লিমেন্টেড হবে না। ফলে আজকে আমরা দেখছি এই সমস্ত রেস্ট্রিকশন ইম্পোজ করা হয়েছে। শুধু তাই নয়, নেগোশিয়েটিং এজেন্টের ট্রেড ইউনিয়ন রাইট কিভাবে হরণ করা হয়েছে দেখুন। এখানে বলা হয়েছে বিলে সিক্সটি ফাইভ পারসেন্টের যদি সমর্থন না থাকে তাহলে সোল এজেন্ট হতে পারবে না। অর্থাৎ যার সিক্সটি ফোর পারসেন্ট সমর্থন আছে তার পক্ষে কোনও ইউনিয়নের পক্ষে সোল এজেন্ট হওয়া চলবে না। স্ট্রাইকের ক্ষেত্রে দেখুন বাই সিক্রেট ব্যালট সিক্সটি পারসেন্ট যদি সম্মতি দেয় তাহলে স্ট্রাইক হবে, অর্থাৎ ফিফ্‌টি নাইন পারসেন্ট যদি সম্মতি দেয়, তাহলে ফোর্টি পারসেন্টের রায়ে সেই স্ট্রাইক বন্ধ হয়ে যাবে, এইসব কথা আছে। আরও দেখুন ট্রেড ইউনিয়ন রাইট্‌সে ফারদার রেস্ট্রিকশন ইম্পোজ করা হয়েছে যে সাত জন হলে আগে ট্রেড ইউনিয়ন করতে পারত এখন নতুন যে বিল এনেছেন তাতে ধারা আছে যে টেন পারসেন্ট অর্থাৎ ১০০ জনের কম যেখানে রেস্ট্রিকশন করা হচ্ছে ইউনিয়ন রেজিস্ট্রেশনের ক্ষেত্রে। তৃতীয়ত ট্রেড ইউনিয়নে তাদের রিপ্রেজেন্টেটিভ নির্বাচন করতে পারবে না, বর্তমান আইনে যেটা নিয়ম আছে তাতে আমরা জানি কোনও ট্রেড ইউনিয়নের এক্সিকিউটিভ মেম্বারদের এক তৃতীয়াংশ বহিরাগত সদস্য হতে পারবে, তাতে কোনও বাধা নাই। কিন্তু এই বিলে ধারা যুক্ত আছে যে বহিরাগতদের মধ্যে দু'জনের বেশি থাকতে পারবে না। আরও আছে যে অফিস বিয়ারারদের মধ্যে একজন চারটি ইউনিয়নের বেশি ইউনিয়নের সঙ্গে যুক্ত থাকতে পারবে না। ফলে এই যে সব রেস্ট্রিকশন ইম্পোজ করা হয়েছে তাতে ফ্রীডম অফ রাইট ব্যাহত হচ্ছে এবং ট্রেড ইউনিয়ন মুভমেন্টের ইন্টারফিয়ারেন্স ঘটছে।

[2-20—2-30 P.M.]

ফলে অত্যন্ত মারাত্মক অবস্থা দেখা দিয়েছে। একথা ঠিক যে আজকে আমরা জানি যে কেন্দ্রের জনতা সরকার গণতন্ত্রের কথা বলে নির্বাচনী প্রতিশ্রুতি দিয়ে তারা নির্বাচনে অংশগ্রহণ করেছিলেন। কিন্তু আজকে যে জিনিস তারা করছেন গণতন্ত্রের নাম করে এটা অত্যন্ত মারাত্মক। কারণ গণতন্ত্র এটা একটা শ্রেণী ভিত্তিক কথা। অর্থাৎ শোষকের শাসন করার অধিকার থাকবে। শোষকের এই গণতান্ত্রিক অধিকার, অবাধ শোষণের অধিকার, বঞ্চিত করবার অধিকার—গণতন্ত্রের এই ধারণা সাধারণ মানুষের স্বার্থের অনুকুল নয়। অথচ গণতন্ত্রের নামে তারা এই কথা বলছেন। এতে শিল্পের শান্তি আসবে? এতে মালিকের শান্তি আসবে, প্রকৃত শান্তি আসতে পারে না। আসলে তারা শিল্প মকদ্দমার সমস্ত ব্যবস্থা ছাড়া আর কিছু ভাবছেন না এবং ট্রেড ইউনিয়নের কোমর ভেঙে দেবার ব্যবস্থা করছেন। আমরা জানি trade union rights trade union association. এগুলি পরের ইতিহাস। আগে এ অধিকার ছিল না। এমনকি রাইট অফ অ্যাশোসিয়েশনও ছিল না, এই রকম একদিন ছিল। কিন্তু স্ট্রাগল করে, আন্দোলনের পথে, ট্রেড ইউনিয়ন স্ট্রাগলের পথে তিলে তিলে এই অধিকার

অর্জন করতে হয়েছে। আজকে প্রেজেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট শ্রমিকদের ট্রেড ইউনিয়নের রাইট কারটেল করে তাদের স্বার্থরক্ষার কথা বলছেন। এটা কি করে সম্ভব? এটা অসম্ভব। আজকে সঙ্কট জর্জরিত এই পুঁজিবাদ, ভারতের ক্ষয়িষ্ণু পুঁজিবাদ সঙ্কটে পড়ে তার সমস্ত দায়-দায়িত্ব শ্রমিক শ্রেণীর উপর চাপিয়ে দিয়ে তাদের উপর শোষণ চালাবার ব্যবস্থা করছে। আগেকার দিনের নূন্যতম গণতান্ত্রিক অধিকার হরণ করে স্বৈরতন্ত্রের পথে যাচ্ছে এবং এটা স্বাভাবিক। ফলে সেই দৃষ্টিভঙ্গি থেকে এই বিল এনেছেন। কাজেই এই রকম একটা শ্রমিক স্বার্থ বিরোধী বা শ্রমিক অধিকার হরণকারী বিলের বিরুদ্ধে গত ১৯ এবং ২০শে নভেম্বর দিল্লিতে সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনগুলো মিলিতভাবে সমবেত হয়েছিলেন। এই বিলের বিরুদ্ধে প্রতিবাদ করে সেখানে সমাবেশ হয়, সেখানে সংসদের সামনে বিক্ষোভ প্রদর্শন করেন। সেটা একটা ঐতিহাসিক সমাবেশ। আজকে এই রেজুলেশন উত্থাপন করে এই শ্রমিক বিরোধী বিল যেটা কেন্দ্রীয় সরকার পাস করতে চাইছেন সেটা তুলে নেবার জন্য অনুরোধ জ্ঞাপন কেন্দ্রীয় সরকারকে রাজ্য সরকার করুন এইটা বলছি। আমি আশা করি মাননীয় সদস্যবৃন্দ এই প্রস্তাবের বক্তব্য অনুধাবন করে একে সমর্থন জানাবেন।

**শ্রী সুনীল বসুরায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে এখানে যে রেজুলেশন মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার উত্থাপন করেছেন সেটা আমি সমর্থন করি। এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে আমি অল্প গোটা কয়েক কথা আপনার মাধ্যমে পেশ করতে চাই। এই বিল এসেছে ভারতবর্ষের শ্রমিক আন্দোলনকে দমন করার সুস্পষ্ট উদ্দেশ্য নিয়ে যদিও ১৯৭৭ সালের নির্বাচনের ভিতর দিয়ে স্বৈরতন্ত্রী শক্তির উপর একটা আঘাত আমরা করতে পেরেছি এবং সেই সময় শ্রমিক শ্রেণীও একটা গুরুত্বপূর্ণ অংশগ্রহণ করেছিল স্বৈরতন্ত্রের অবসানের জন্য। শ্রমিকের গণতান্ত্রিক ট্রেড ইউনিয়ন অধিকারগুলো তাকে ফিরিয়ে দেওয়ার কথা, এটা একটা বড় কথা।

কাজেই শ্রমিক শ্রেণী এটা আশা করেছিল ভারতবর্ষের জনগণ এটা আশা করেছিল যে জনতা সরকার জনগণের সমস্ত গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেবেন শ্রমিক শ্রেণীর ট্রেড ইউনিয়ন অধিকার ফিরিয়ে দেবেন। জনতা সরকার যদিও কিছু কিছু সেই পথে এগোচ্ছিল সেই প্রগতির পথে কেন যে তাঁরা দ্বিধাগ্রস্ত হলেন তা বুঝতে পারছি না। ট্রেড ইউনিয়নের ক্ষেত্রে তাদের অগ্রগতির পথে এই যে আঘাত হানা হচ্ছে এটা অত্যন্ত দুঃখজনক। শ্রমিক শ্রেণীর যে গতি সেটা হচ্ছে প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে তারা যেতে বাধ্য। তারা আশা করেছিল যে জনতা সরকার তাদের এই আন্দোলনকে জোরদার করবে। কংগ্রেস সরকার শোষিত শ্রমিক শ্রেণীর আন্দোলনকে কিভাবে দমন করেছে সেটা নিশ্চয় সকলের জানা আছে। ঐ কানপুরে, ধানবাদে বিহার শ্রমিকদের আন্দোলনের অভিজ্ঞতা থেকে তা বোঝা যায়। শুধু ট্রেড ইউনিয়ন আন্দোলনকে আক্রমণ করা হয়েছে তাই নয়, সরকারি হিসাবেই বলা হয়েছে সেখানে ৫০০ শ্রমিককে হত্যা করা হয়েছে। আজকে এই অবস্থার পরিবর্তন সাধন করতে হবে শ্রমিকদের ট্রেড ইউনিয়ন অধিকার দিতে হবে তাদের নিজস্ব সংগঠন যাতে তারা করতে পারে সেই ব্যবস্থা রাখতে হবে। ব্যক্তিগত প্রতিষ্ঠান হোক আর সরকারি প্রতিষ্ঠান হোক বা আধা সরকারি প্রতিষ্ঠান হোক প্রত্যেকটি জায়গায় শ্রমিকদের সংগঠন করবার অধিকার দিতে হবে। এই অধিকার রক্ষা করার জন্য শ্রমিক শ্রেণী যাতে তাদের নিজের হাতে তাদের

সংগঠন গড়তে পারে সেই অধিকার অর্জন তাদের দেওয়া হোক। এবং আজকে শ্রমিক শ্রেণীর সেটা বিশেষ প্রয়োজন। অত্যন্ত দুঃখের সঙ্গে বেদনার সঙ্গে আমরা লক্ষ্য করছি যে যে বিল উত্থাপিত হয়েছে তাতে এই সমস্ত কথা নেই। ১৯২৬ সালে যখন তারা প্রথম এই অধিকার অর্জন করেছিল তখন তাদের রক্তাক্ত সংগ্রাম করতে হয়েছে। আজকে সেগুলি কেড়ে নেবার চেষ্টা হচ্ছে। সাতজন হলেই তারা রেজিস্ট্রেশনের আবেদন করতে পারে সেটার উপর আঘাত করা হয়েছে। একটা শিল্পে বা একটা সংস্থায় শতকরা ১০ অথবা ১০০ জন যে সংখ্যা কম হয় ততো সংখ্যক শ্রমিক আবেদন করতে দরকার হবে। কাজেই বুঝতে পারছেন ট্রেড ইউনিয়ন আন্দোলনের গোড়াতেই আঘাত হানা হয়েছে। গণতন্ত্রের নাম করে এই বিলে বলা হয়েছে একজন ৪টির বেশি ইউনিয়নের পদাধিকারী হতে পারবে না। ট্রেড ইউনিয়নের পদাধিকারীদের মধ্যে ২ জনের বেশি সংস্থার বাইরের লোক থাকতে পারবে না। এই অধিকার শ্রমিকদের দেওয়া হয়নি। এটা স্বৈরতন্ত্রের প্রবণতা ছাড়া আর কিছুই নয়। আজকে শ্রমিক আন্দোলনকে বন্ধ করার চেষ্টা হচ্ছে এটা আমরা লক্ষ্য করেছি। আমরা দেখেছি এই জরুরি অবস্থার সময় এক দিকে স্বৈরতন্ত্রের প্রসার আর অন্য দিকে কিভাবে শ্রমিক আন্দোলনকে দমন করা হয়েছিল তা আজ কারও অজানা নেই। গতকাল স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে যে হরিয়ানায় কি অবস্থা হয়েছিল ৬ ব্যাটেলিয়ন পুলিশবাহিনী সেখানে তৈরি করা হয়েছিল ঐ বিদ্যুৎ পূর্ত বিভাগের শ্রমিক আন্দোলনকে ভাঙার জন্য। তাদের আজকে আরও ভাল সুযোগ দেওয়া হচ্ছে আরও ভালভাবে সুশিক্ষিত করা হচ্ছে। বর্তমান সরকার কি তাহলে এই শ্রমিক শ্রেণীকে দাস শ্রমিক শ্রেণীতে পরিণত করতে চান? তাদের উপর যাতে নির্মমভাবে শোষণ চলে তার ব্যবস্থা করছেন? আজকে শ্রমিক আন্দোলনকে রোধ করার যে চেষ্টা চলছে যতদিন এরকম মতলব থাকবে যতদিন না শ্রমিক শ্রেণী এটা বন্ধ করতে পারবে ততদিন তারা সংগ্রাম করবে। দিল্লিতে যে কনভেনশন হয়েছে ...

[2-30—2-40 P.M.]

তার ভিতর দিয়ে একটি সূত্রপাত হয়েছে যে ভারতবর্ষে অন্ততপক্ষে এই এক কোটিরও বেশি সংগঠিত শ্রমিক শ্রেণী তাদের প্রতিনিধি, যারা বিভিন্ন কেন্দ্রীয় সংগঠনের সাথে নেই, কোনও সংগঠনের সাথে নেই এমন শ্রমিক সমবেত হয়ে, রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্র, বেসরকারি ক্ষেত্র, সমস্ত ক্ষেত্রের শ্রমিক এই ঘোষণা করেছেন যে এই বিলটি নাকচ করা হোক। আমাদের নিশ্চয় এই দাবি করতে হবে। কারণ এই বিলটি থাকার অর্থ হচ্ছে ভারতবর্ষে শ্রমিক আন্দোলনকে এগোতে না দেওয়া। এখানে শিল্প সম্পর্কে কথা বলা হয়েছে। শিল্প সম্পর্ক হচ্ছে শ্রেণী সম্পর্ক, শ্রেণী সংগ্রাম—এই কথা গোপন করে রাখবার জন্য, আড়াল করে রাখবার জন্য এই কথাটি ব্যবহার করেছেন। সমাজ ব্যবস্থার আসল নগ্ন যে স্বরূপ, সেই স্বরূপ যাতে উদ্‌ঘাটিত না হয় সেই জন্য এই আইন। আপনি লক্ষ্য করে দেখুন ৩টি আইনকে একত্রিত করা হয়েছে। ইন্ডিয়ান ট্রেড ইউনিয়ন অ্যাক্ট, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট, স্ট্যান্ডিং অর্ডারস অ্যাক্ট—এই তিনটি আইনকে একত্রিত করে একটি কম্প্রিহেনসিভ অ্যাক্ট হয়েছে। বাঘারাম তুলপুলে থেকে আরম্ভ করে সবাই বলেছেন আইনজীবীদের মামলা মোকদ্দমা করার একটা বিচরণ ক্ষেত্র তৈরি হচ্ছে। শ্রমিক পক্ষকে মামলা চালাতে গেলে উকিল দিতে হবে। ফিজ না দিতে পারলে তারা মামলায় আসবে না, এইরকম অবস্থায় শ্রমিকদের নিয়ে

যাওয়া হয়েছে। শ্রমিকদের সমস্ত সংগঠন করার অধিকার সঙ্কোচন করার ব্যবস্থা এতে কর হয়েছে। এর মধ্যে বলা হচ্ছে শ্রমিকরা যদি ধর্মঘট করে, যেটাকে ওরা বেআইনি ধর্মঘ বলছেন—এই ধর্মঘট করলে একজন শ্রমিকদের ১০০ টাকা জরিমানা হবে, ৩ মাস জে হবে, আর মালিক বেআইনি লক আউট করলে ৩ মাস জেল হবে, ২০০ টাকা জরিমান হবে। যেখানে শ্রমিক মালিক সমতার কথা বলা হচ্ছে সেখানে এই সমতার বিধান কর হয়েছে। আমরা দেখেছি ১৫৭ নং ধারায় নিত্য প্রয়োজনীয় শিল্প সম্পর্কে বলা হয়েছে ধর্মঘ কখনই করা চলবে না। তার একটা বিশদ বিবরণ দিয়েছেন এবং নিত্যপ্রয়োজনীয় শি বলতে যে বিবরণ দেওয়া হচ্ছে সেটা খুব একটা ছোট নয়। প্রায় ১২টি শিল্পকে এর মধে আনা হয়েছে। যেমন সামরিক সংস্থাগুলি, রেল, অন্যান্য যানবাহন, যাত্রী বা মাল আকাশ জলে, স্থলে বহন করা। আন্তর্জাতিক বিমান বন্দরে যে কোনও ধরনের কাজ, ডক, জাহাজ শিল্প, অ্যানসিলারি শিল্প প্রতিষ্ঠান, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজে, পোস্টাল, টেলিগ্রাফ, টেলিফো ইত্যাদি এগুলিও এর মধ্যে পড়ে যাবে, পাবলিক সেক্টর, গ্যাস, স্যানিটরি, জনস্বাস্থ্য, মিউনিসিপ্যাল শ্রমিক আন্দোলন, ব্যাঙ্ক, কয়লা উৎপাদন, যোগান ইত্যাদি সবই এর মধ্যে পড়ে যাবে। কয়ল শ্রমিকরা তো আন্দোলন করছেন এবং কয়লা খনি শ্রমিকদের ধর্মঘট যদি সিক্রেট ব্যালটে পাস হয় তাহলেও এটা বেআইনি হয়ে যাবে। কাজেই তারা এই জিনিস করছেন। আর শতকরা ৬০ ভাগের বেশি লোকের সম্মতি না পায়, সিক্রেট ব্যালটে যদি পাস না হয়—যেট রেজিস্ট্রার অব ট্রেড ইউনিয়ন-এর রিটার্নিং অফিসার যিনি হবেন তিনি যদি মনে করেন কোনওরকমভাবে রিগিং হয়েছে তার হিসাব অনুযায়ী বা কোনও অসৎ উপায় নেওয়া হয়েছে তাহলে ধর্মঘটের সিদ্ধান্ত গৃহীত হলে সেটাকে বাতিল করে দেবেন—এই কি আপনারা গণতন্ত্রের পুজারী? আপনারা গণতন্ত্রের কথা বলছেন, বড় বড় কথা বলছেন—সংখ্যালঘুদের মতো সংখ্যাগরিষ্ঠদের উপর চাপিয়ে দেবার কথা বলেছেন। ধর্মঘটের যে বিধান আনা হয়েছে সেইভাবে যদি ধর্মঘট করতে হয় তাহলে তারা যে হিসাব করেছেন তাতে দেখা যাচ্ছে এক একটি সালিশীর আলোচনা করতে ৬০ দিন লাগছে, ব্যর্থ হলে আবার ৬০ দিন, সরকারের কাছে পাঠাতে ৬০ দিন, অনুসন্ধানে ১০৮ দিন লাগবে, শ্রম কমিশনারের কাছে পাঠাতে ৯০ দিন লাগবে, তারপরে তিনি রায় দেবেন। তারপরে যদি ট্রাইব্যুনালে পাঠানো হয় তাহলে আরও ১০৮ দিন লেগে যাবে। ৩৬৫ দিনে তো এক বছর হচ্ছে, এতেও কিন্তু কুলবে না—এই রকম হচ্ছে আইনের বিধান।

তারা যা বলেছেন যে কোনটা বেআইনি হবে সেখানে সালিশীর ১৪ দিনের মধ্যে পর্যালোচনাকালে, সকল কাজ শেষ হবার ৬০ দিনের মধ্যে যদি ধর্মঘট হয় তাহলে সেটা বে-আইনি হবে। এরমধ্যে যে চুক্তি সেটা ভঙ্গ হলে বেআইনি হবে। সেখানে ধর্মঘটের জন্য ৬ সপ্তাহের নোটিশ দিতে হবে। নোটিশের মধ্যে অথবা নোটিশ না দিলে ধর্মঘট বেআইনি হবে। তাহলে ভারতবর্ষের শ্রমিক শ্রেণীর আন্দোলন করার কোনও উপায় থাকবে না। কোনও শিল্পেই আন্দোলন করা যাবে না। সমস্ত শিল্পে চমৎকার শান্তি বিরাজ করবে যার সঙ্গে একমাত্র কবরের শান্তিরই তুলনা করতে পারা যায়। স্যার, ভারতবর্ষের সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়ন সংগঠন-এর বিরোধিতা না করে পারে না। এতে স্যার, লে-অফ, ক্লোজার করার জন্য সম্পূর্ণভাবে কারখানার মালিকদের সুযোগ দেওয়া হয়েছে, তারা যে কোনও অজুহাতে

এগুলি করতে পারেন। তারা লে-অফ করার জন্য ৬০ দিনের নোটিশ দেবেন এবং তার জবাব যদি সরকারের তরফ থেকে না দেওয়া হয় তাহলে মৌনং সম্মতি লক্ষণং এটা ধরে নিয়ে তারা মনে করবেন সরকার সম্মতি দিয়েছেন এবং তারা ছাঁটাই করতে পারবেন, ক্লোজার করতে পারবেন। এই সমস্ত ব্যবস্থা এরমধ্যে করা হয়েছে। মালিকদের জন্য। কাজেই এই আইনকে আমরা কোনওভাবেই সম্মতি দিতে পারি না। আমরা মনে করি এই বিল প্রত্যাহার করা উচিত। স্যার, এই বিলে খুব বিস্তৃতভাবে বলা হয়েছে কর্মীদের অন্যায় কাজ কি কি। সেখানে সেগুলি যদি মানা হয় তাহলে কোনও শ্রমিক কারখানার মধ্যে আন্দোলন করতে পারবেন না, এমন কি তারা একটা দরখাস্ত পর্যন্ত করবার সুযোগ পাবেন না। কাজেই এইভাবে শ্রমিকদের "দাস-শ্রমিকে" পরিণত করা হচ্ছে। তারপর এখানে ইউনিয়নের স্বীকৃতি কিভাবে হবে সেটা নিয়ে আমরা বলেছি যে—সি. আই. টি. ইউ. থেকে আমরা দাবি করেছি যে সিক্রেট ব্যালটের মাধ্যমে এটা করা হোক। স্যার, ২/১টি ক্ষেত্রে সিক্রেট ব্যালট প্রথা যেখানে গৃহীত হয়েছে সেখানে আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই যে যে ইউনিয়নকে কর্তৃপক্ষ কোনও কারণেই স্বীকৃতি দিতে রাজি হননি সি. আই. টি. ইউ.এর এইরকম ইউনিয়ন স্বীকৃতি পেয়েছে। হয়ত এর থেকেই আতঙ্কিত হয়ে কর্তৃপক্ষ বা শাসক শ্রেণী তারা অন্য পথ ধরতে চেয়েছে। সেখানে যারা তাদের সেবাদাসীর ভূমিকা পালন করতে পারবে সেই রকম সংগঠনকে স্বীকৃতি দেবার জন্য তারা ব্যবস্থা করেছেন। তারা বলছেন, এখানে কয়েকটা ধাপ হবে। যেমন, শোল নেগোশিয়েটিং এজেন্ট, চিফ নেগোশিয়েটিং এজেন্ট, বারগেনিং এজেন্ট। এই ধরনের ভাগ তারা করেছেন। সেখানে ৬৫ ভাগ হলে শোল নেগোশিয়েটিং এজেন্ট হবে, ৬৫ ভাগের কমে এবং ৫০ ভাগের উপরে হলে চিফ নেগোশিয়েটিং এজেন্ট হবে এবং শতকরা ২০ ভাগের বেশি পেলে বারগেনিং এজেন্ট হবে। তাদের সঙ্গে কথা বলা যাবে কিন্তু তারা হবে বাড়ির বারান্দায় বসিয়ে রাখা লোক, তাদের ঘরে ঢোকার অনুমতি দেওয়া হবে না। স্যার, এইভাবে শ্রমিক আন্দোলনকে বিভক্ত করার একটা গূঢ় ষড়যন্ত্র এর ভেতর দিয়ে করা হয়েছে। আমরা এর বিরোধিতা করছি সম্পূর্ণভাবে এবং দাবি করছি এটা প্রত্যাহার করা হোক। স্যার, আজকে শ্রমিক শ্রেণীর অধিকার হরণ করে শ্রমিক শ্রেণীকে দাস শ্রমিকে পরিণত করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে তাই এইসব করা হচ্ছে। ধনতন্ত্র যেভাবে চিরস্থায়ী সঙ্কটে পড়েছে তাতে তাদের যদি সর্বোচ্চ মুনাফা অর্জন করতে হয় তাহলে একদিকে তাদের প্রডাকটিভিটি বাড়াতে হবে—উৎপাদন না বাড়িয়েও মাথাপিছু শ্রমিকদের উৎপাদন বাড়াতে হবে এবং তার বিনিময়ে তাদের মজুরি কমিয়ে দিতে হবে, তাদের আয় কমিয়ে দিতে হবে। রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার যে রিপোর্ট—১৯৭৫-৭৬ এবং ১৯৭৬-৭৭ সালের যে হিসাব তাতে দেখা যাচ্ছে যেখানে সমস্ত শিল্পে বিক্রয় বেড়েছে শতকরা ১৩.৯ এবং তাদের উৎপাদিত পণ্যের মূল্য বেড়েছে শতকরা ১০.৬, সেখানে ট্যাক্স দেবার পর তাদের মুনাফা বেড়েছে শতকরা ৮.৮। সেখানে স্যালারি, ওয়েজ, বোনাস—যারা বড় বড় অফিসার তাদের স্যালারি নিয়ে—তার পরিমাণ বেড়েছে মাত্র ৬.২ এবং এই সময়ে যদি সামগ্রিকভাবে ধরা হয় তাহলে দেখা যাবে সেটা শতকরা ১৩.৯ থেকে ১৩.৫ হয়েছে।

[2-40—2-50 P.M.]

এই যদি অবস্থা হয়, তাহলে এই শ্রমিকরা আন্দোলন করবে কি করে? তাদের

অধিকার, তাদের মজুরির জন্য আন্দোলন করবে কি করে? যেভাবে দিনের পর দিন জিনিসপত্রের দাম বেড়ে চলেছে তাতে অনেক শঙ্কার কারণ আছে। এই যে কেন্দ্রীয় বিল, এর দ্বারা তারা তো কোনওদিন ডিয়ারনেস অ্যালাউন্স পাবে না। তাহলে তারা জীবনযাত্রা নির্বাহ করবে কি করে? জীবনযাত্রা নির্বাহের জন্য আন্দোলন করতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার যে নীতি নিচ্ছেন তার ফলে তারা ন্যূনতম মজুরি ১০০ টাকা ধার্য করবেন এবং সাত বছর বাদে তা দাঁড়াবে ১৫০ টাকা। এইভাবে তারা শ্রমিক বিরোধী নীতি গ্রহণ করছেন। এই নিয়ম যদি চালু হয় তাহলে তো শ্রমিকদের টাকা মালিকদের কাছে পাঠিয়ে দিতে হবে। কাজেই এই যে ভুতলিঙ্গম কমিটির রিপোর্ট, বাভেজী কমিটির রিপোর্ট, এইসব রিপোর্টে যা বলা হয়েছে, তা যদি কার্যকর হয় তাহলে তো কয়লা খনি শিল্পের ৫০ হাজার শ্রমিক ছাঁটাই হয়ে যাবে, কারণ বাভেজী কমিটির রিপোর্টে এই জিনিস আছে। তারপর দেখুন ব্যুরো অব পাবলিক এন্টারপ্রাইজ যেভাবে শ্রমিক মালিক আলোচনার মধ্যে হস্তক্ষেপ করছে—যার ফলে দেখুন হিন্দুস্থান কেবল্স লিমিটেড-এর শ্রমিকরা ধর্মঘটের পথে নামতে বাধ্য হয়েছিল। এইভাবে তারা একটার পর একটা শিল্পে সঙ্কট সৃষ্টি করছেন। সেই জন্যই তারা এই ধরনের অগণতান্ত্রিক, স্বৈরাতান্ত্রিক প্রবণতা সম্পন্ন বিল আনছেন। এই বিল আশা করি ভারতবর্ষের কেউ সহ্য করবে না এবং আমরাও এই বিলকে এখান থেকে অগ্রাহ্য করার দাবি জানাচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার যে নিউ ইন্ডাস্ট্রিয়াল রিলেশনস বিল বলে একটা আইন আনছেন, ভারতবর্ষের শ্রমিক শ্রেণী এই আইনকে কালা কানুন বলে আখ্যা দিয়েছে। যদিও কেন্দ্রীয় সরকার যেটা জনতা সরকার—আমরা ভেবেছিলাম যে ইন্দিরা গান্ধীর স্বৈরতন্ত্রের শাসনকে খতম করে যারা সরকার দখল করেছে, অন্তত তাদের কাছ থেকে মেহনতি মানুষ ভেবেছিল কিছু সুবিধা পাবে। কিন্তু বিল আসার ফলে দেখলাম সাধারণ শ্রমিক শ্রেণী, তারা যে সব সুযোগ সুবিধা এতদিন ভোগ করে আসছিলেন, সেইগুলো কেড়ে নেওয়ার ব্যবস্থা করা হয়েছে। ধর্মঘট করে, ট্রেড ইউনিয়নের মাধ্যমে কলেকটিভ বার্গেনিং করে শ্রমিকরা এতদিন যেটুকু আদায় করছিলেন, সেই অধিকার এই আইনের মারফৎ হরণ করার চেষ্টা করা হয়েছে। এই বিলে বলা হয়েছে, promote cordiality and peace in industrial establishments, protect the legitimate rights of the employees as the legitimate interest of the industry so that industrial harmony and cooperation may lead to increased promotion and productivity, increased flow of goods and services and consequent improvement in the standards of living of labour may lead to a great measure of social justice.

এটাই অবজেকটিভ। কিন্তু এই যে আইন আনলেন, এই আইনের দ্বারা শ্রমিকদের বহুদিনের যে অধিকার, তারা ধর্মঘট করবে, তাকে বেআইনি করার জন্য, তারা নানারকম আইন এনেছেন, তারা বলছেন তোমরা ধর্মঘট করতে পারবে না। প্রথমত বলছেন, যারা ইউনিয়ন করবে, নার্স, হসপিটাল্স, বেনেভোলেন্ট ইনস্টিটিউশনস, তাদের কর্মী, এদের কিন্তু এই বিলের আওতার বাইরে আছে। তারা ইউনিয়ন করতে পারবে না, তাদের সংগঠনকে

বলা হবে অ্যাশোসিয়েশন। এখন একটা লিস্ট দিয়েছেন, সেই লিস্টে আমি দেখছি, railway, postal worker, telephone, transport, dock, bank, public conservancy, sanitation. ১৫৭ ধারায় বলছেন যে সরকার যদি মনে করেন তাহলে এই তালিকাতে অন্য যে কোনও শিল্পকে ঢুকিয়ে দিতে পারবেন এবং যেকোনও শিল্পকে এই তালিকায় যুক্ত করে দিয়ে তাদের ধর্মঘটকে বে-আইনি ঘোষণা করতে পারবেন। এই আইনের মাধ্যমে সোজাসুজি ধর্মঘটকে তারা বেআইনি করতে চাচ্ছেন এবং বেআইনি ধর্মঘট করলে ৩ মাসের জেল হবে, বেআইনি লক-আউট করলে ৩ মাসের জেল হবে—এই রকম আইন জারি করতে চাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সুপ্রীম কোর্টের বিচারপতি জাস্টিস কৃষ্ণ আয়ার তিনি একটি জাজমেন্টে বলেছেন—শ্রমিকদের যখন কোনও মামলা হয়—তারা উইকার সেকশান অফ দি সোসাইটি—তাদের জন্য বেশি কনসেশন্স দেব—এই ক্যাপিটাল এমপ্লয়িজদের থেকেও। এটা সংবিধান স্বীকৃত, এই অধিকার বিচারালয় স্বীকৃত হয়েছে। তা সত্ত্বেও সেটা অগ্রাহ্য করে আজ কেন্দ্রীয় সরকার এইভাবে সমস্ত ট্রেড ইউনিয়নকে খতম করার জন্য এই আইন আনতে চাচ্ছেন। তার উপর যেসব ধারা আনা হয়েছে—৮২ ধারায় বলছেন, ৭ দিন লে-অফ-এর নোটিশ দিতে হবে তা ছাড়া সেই নোটিশ এবং তার রিট্রেঞ্চমেন্ট এইসব যা কিছু দায়িত্ব সরকারের উপর দেওয়া হয়েছে। যেখানে বামফ্রন্ট সরকার আছে সেখানে আমি চিন্তা করছি না কিন্তু অন্যান্য প্রদেশে এই আইনের সুযোগ নিয়ে শ্রমিক-শ্রেণীর অধিকার থেকে বঞ্চিত করার চেষ্টা করে যাবেন। সংবিধানে অধিকার দেওয়া হয়েছে আমাদের অ্যাশোসিয়েশন করার, ইউনিয়ন করার কিন্তু এনারা সংবিধান বিরোধী কাজ করে যাচ্ছেন। আজকে ইউনিয়ন করতে পারব না। আগে ৭ জন হলেই ইউনিয়ন করতে পারতেন কিন্তু এখানে বলা হচ্ছে ১০০ জন কিম্বা ২০ ভাগ লোক তারাই একমাত্র ইউনিয়ন করতে পারবেন। তার মানে ইউনিয়ন রেজিস্ট্রেশন প্রায় সম্পূর্ণভাবে বন্ধ হয়ে যাবে, তার উপর কাজের ধারা ৬০ দিন বাইপার্টাইট হচ্ছে, ৬০ দিন কনসোলেশন, ৮০ দিন কোর্ট অফ এনকোয়ারি এবং ট্রাইবুন্যাল ১৮০ দিন। স্পিকার মহাশয়, আদালতে ট্রাইবুন্যালের বিচার কি—মানে বাইপার্টাইটের বিচার ১৬০ দিনে হয়? ১ বছর লাগে, বইপার্টাইটের জন্য এমপ্লয়াররা উত্তর দেয় না, দিনের পর দিন কনসোলেশন অফিসাররা দিন ফেলে যায়। এই কারণে শ্রমিকরা ট্রাইব্যুনালে যেতে চায় না এবং ৬ বছরেও মামলা শেষ হয় না। ৬৫ পারসেন্ট অফ দি ওয়ার্কার্স যদি মনে করেন তাহলে ইউনিয়ন করতে পারবেন এবং সেই ইউনিয়ন রেকগনাইজড হবে। শতকরা ৬০ ভাগ যদি ভোট দেয় তাহলে স্ট্রাইক করা যাবে এবং এইভাবে এরা ধর্মঘটকে বেআইনি করার চেষ্টা করছেন। ১৯২৬ সালের ট্রেড ইউনিয়ন অ্যাক্ট অনুযায়ী যেসব ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রি হয়েছিল সেগুলি এই আইনের মাধ্যমে এনে সেগুলিকে খতম করার চেষ্টা হবে এবং আরও কি বলছে? অসংখ্য শ্রমিকশ্রেণীকে সংগঠিত করতে গেলে বাইরের ২ জন ছাড়া আর কেউ থাকতে পারবে না এবং ১ জন ৪টের বেশি ইউনিয়ন করতে পারবে না যাতে করে শ্রমিকদের আন্দোলন ব্যাহত হয়। সারা ভারতবর্ষের সমস্ত শ্রমিকরা ট্রেড ইউনিয়নের জন্য একটা কনভেনসন্স করেছিলেন। তাতে এই কথা বলেছিলেন It is deathnail to democratic trade union movement. সেইজন্য আমি আজকে শ্রী দেবপ্রসাদ সরাকর মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন কারা হয়েছে আমি সেই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করছি। ভারত সরকারের তরফ থেকে যে ইন্ডাস্ট্রিয়াল রিলেশন বিল নিয়ে আশা হয়েছে সেই বিল এনেছেন আমাদেরই বন্ধু—শ্রী রবি বর্মা। তিনি অত্যন্ত চতুর ব্যক্তি অনেকদিন থেকেই জানা ছিল তিনি যা করেন তা খুব নিপুণভাবে সিদ্ধহস্তে করেন। ভারতবর্ষের ছাত্র আন্দোলনের ক্ষেত্রে সেই পরিচয় আমরা পেয়েছিলাম। এখন দেখছি ভারতবর্ষের শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে খুব সিদ্ধ হস্তে এমন কতকগুলি জিনিস তিনি করতে চাইছেন যার উদ্দেশ্য হচ্ছে যেটুকু অধিকার ভারতবর্ষের শ্রমিকশ্রেণী পেয়েছে তাকে খুব কায়দা করে কেড়ে নেওয়া। সুতরাং এই বিষয়ে দ্বিমত নেই যে ভারতবর্ষের শ্রমিক শ্রেণী এই বিলকে প্রত্যাখ্যান করবে। শ্রমিক শ্রেণীর যাঁরা প্রতিনিধি তাঁরাও একমত হয়ে যে সুপারিশ রেখেছেন তাকে অগ্রাহ্য করে এমনকি পরবর্তীকালে কোনও বৈঠকের ব্যবস্থা না করে এই বিল নিয়ে তিনি এগোবার চেষ্টা করেছেন। আমরা অনেক লড়াই করে শ্রমিকদের কিছু কিছু দাবিদাওয়া আদায় করতে পেরেছি। মৌলিক অধিকারের অনেক কথা শোনা যায়, কিন্তু যদি শ্রমিক শ্রেণীর কথা ধরি তাহলে দেখব ভারতবর্ষের শ্রমিক শ্রেণীর অনেক মৌলিক অধিকার আজ পর্যন্ত স্বীকার করা হয়নি। কিছু কিছু লিগ্যাল রাইটস আমরা লড়াই করে আদায় করেছি, কাজেই আমরা ভেবেছিলাম শ্রমিক সংক্রান্ত যা কিছু আছে সেই সমস্ত আইনগুলি পর্যালোচনা করা হবে এবং শ্রমিকদের যাঁরা প্রতিনিধি তাঁদের সঙ্গে বসে আলোচনা করে একটা সহমতের ভিত্তিতে এমন একটা আইন করা হবে যাতে এতদিন যে অধিকার আমরা পেয়েছি সেইগুলি রক্ষিত হবে এবং তার পাশাপাশি আরও কিছু নতুন অধিকার শ্রমিকরা আদায় করে নেবে। কিন্তু দুঃখের বিষয় ৩টি আইনের সংমিশ্রণে—ট্রেড ইউনিয়ন অ্যাক্ট ইন্ডাস্ট্রিয়াল এমপ্লয়মেন্ট স্ট্যান্ডিং অর্ডারস অ্যাক্ট এবং ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট—সংমিশ্রণে যা হয়েছে তাতে ৩০০ বছরের অভিজ্ঞতায় আমাদের তিক্ততাই বেড়েছে। শ্রমিকদের দিক থেকে বিবেচনা করলে দেখা যাবে ত্রুটিবিচ্যুতি অসংখ্য যাতে অধিকার দেওয়া হয়েছে বলে বলা হচ্ছে তা এই বিধানের মধ্যে দিয়ে এমন সমস্ত কাজ চলছে যার ফলে কাজে কর্মে শ্রমিকরা তাদের অধিকার আদায় করতে পারেনি। এটাই হচ্ছে ৩০ বছরের ট্রেড ইউনিয়নের নেতা এবং কর্মীদের অভিজ্ঞতা। সেইজন্য আশা করেছিলাম জনতা সরকার এমন একটা বিল আনবেন যাতে এই সমস্ত ত্রুটি বিচ্যুতি দূর হবে। যে বিল আনা হয়েছে তাতে সমস্ত অধিকারই বাতিল করা হয়েছে এটা শ্রমিকরা সমর্থন করতে পারেন না। তাদের ফান্ডামেন্টাল অধিকার স্বীকার করা হয়নি। তাদের ফান্ডামেন্টাল রাইট লিগ্যাল রাইট কেড়ে নেওয়া হয়েছে। ওঁরা বলছেন আমাদের ক্ষেত্রে ইউনিয়ন অ্যাশোসিয়েশন দুটো আলাদা আলাদা জিনিস, সকলেই সন্দেহ করতে পারে, right to form an association is a fundamental right. আমি জিজ্ঞাসা করি, এই রাইট কি শ্রমিকদের ক্ষেত্রে ফান্ডামেন্টাল রাইট বলে স্বীকার করা হয়েছে?

তাদের ক্ষেত্রে রাইট টু ফল অ্যান্ড অ্যাশোসিয়েশন ইন হোয়াট এবার সেই অধিকার আমাদের দিতে হবে। আমি ট্রেড ইউনিয়ন করছি, সেখানে আমি আমার দাবিদাওয়া নিয়ে আন্দোলন করব, ছাঁটাই, ক্লোজার নিয়ে আন্দোলন করব কিন্তু কোনও কিছু হবে না যদি না

আমি সংগঠন করতে পারি। সুতরাং আমাদের গোড়ার দাবি হচ্ছে রাইট টু অ্যান্ড অ্যাশোসিয়েশন, কিন্তু ওঁরা বলছেন কোনও ফেটাস সে ক্ষেত্রে রাখা চলতে পারে না। আনঅর্গানাইজড সেক্টরে অভিজ্ঞ ট্রেড ইউনিয়নের নেতারা বললেন এখানে প্রতি পদে এমনভাবে সমস্ত শর্ত আরোপ করা হয়েছে যাতে আন-অর্গানাইজড সেক্টরে সমস্ত রাইট কেড়ে নেওয়া হয়েছে। আমবা জানি অর্গানাইজড সেক্টরে ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার বেশি আছে সেগুলিতে একেবারে স্ট্রাইক করতে পারবে না বলে ব্যান্ড করা হয়েছে—বিশেষ করে শিডিউল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে। নন-শিডিউল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে কিভাবে শর্ত আরোপ করা হয়েছে সেটা দেখুন। অর্থাৎ যেটা আন-অর্গানাইজ সেক্টর সেটাকে ভেঙে দেবার চেষ্টা করা হচ্ছে। অতএব দেয়ার শ্যাল বি নো আনঅর্গানাইজ সেক্টর মাথা তুলতে পারবে না। এটা কি আমাদের ফান্ডামেন্টাল রাইট? এইভাবে জনতা সরকার ফান্ডামেন্টাল রাইটের উপর ঘা মারছেন এই বিলের দ্বারা। সুতরাং এটাকে সমর্থন করা যায় না। দ্বিতীয় কথা হচ্ছে রাইট টু ওয়ার্ক: এখানেও ফান্ডামেন্টাল রাইট বলে কিছু স্বীকার করা হয়নি। এই বিলে দেখছি রাইট টু ওয়ার্ক এনসিওর করার জন্য যা করা দরকার তা করা হয়নি। প্রভিসন যা এখানে রাখা হয়েছে তাতে রাইট টু ওয়ার্ক হবে না। যা হবে তা হচ্ছে রাইট টু আউট অফ দি ফ্যাক্টরি এবং গো আউট অফ দি এমপ্লয়মেন্ট। অর্থাৎ শেষ পর্যায়ে গিয়ে এইটাই দাঁড়াবে। কাজেই আজকে এই বিল যদি এইভাবে শ্রমিকদের মৌলিক অধিকার কেড়ে নেয় তাহলে একথা চিন্তা করা বৃথা যে আমরা এই বিলকে সমর্থন করব। কাজেই ভারতবর্ষের শ্রমিক শ্রেণী একে সমর্থন করতে পারে না। যে সমস্ত মৌলিক অধিকার শ্রমিকদের পাওনা তা বিচার করলে দেখব প্রভিসনগুলোর সঙ্গে ফিটিং করা হয়েছে কি না? সেইজন্যই আমি ঐ সমস্ত অধিকারগুলোর কথা বলছি এবং দেখাতে চেষ্টা করব যে আমাদের রাইট টু ফরম অ্যান্ড অ্যাশোসিয়েশন যেটা ওয়ার্কারদের ফান্ডামেন্টাল রাইট সেটা স্বীকার করা হয়নি। ট্রেড ইউনিয়ন গড়ার মূল কথা হচ্ছে রেজিস্ট্রেশন করা, কিন্তু এখানে যে সমস্ত কন্ডিশন আরোপ করা হয়েছে তাতে কেউ কিছু করতে পারবে না। যাদের রেজিস্টার্ড হল তাদের কাজ কিভাবে হবে? আমার পূর্ববর্তী বক্তা বলেছেন রেজিস্ট্রেশন যদি কোনও রকমে হল তারপরের রেকগনিশনের কি হবে, সোজা কথা আমরা বলি সিক্রেট ব্যালটের মাধ্যমে রেকগনিশনের প্রশ্নটা ঠিক করে দাও। তাঁরা চাইছেন সমস্ত ক্ষমতা ব্যুরোক্রেসির হাতে কেন্দ্রীভূত করে রাখা অর্থাৎ এর ফলে ভারতবর্ষের শোষক শ্রেণীর হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত হবে এবং তাঁদের মর্জিমতো সমস্ত কিছু হবে।

[3-00—3-10 P.M.]

এই হচ্ছে আর একটা দিক। দ্বিতীয় যে দিকটা আমি এখানে বলে শেষ করব সেটা হচ্ছে কালেকটিভ বারগেনিং-এর দিক, রাইট টু স্ট্রাইকের যে আমার অধিকার সেই অধিকার সম্পূর্ণভাবে এখানে কেড়ে নেবার চেষ্টা করা হয়েছে। এমন কি আনফেয়ার লেবার প্র্যাক্টিস বলে যে জিনিসগুলি এখানে চালু করে দেওয়া হল স্ট্যান্ডিং অর্ডার অ্যাক্টে সেই জিনিসগুলি নেই। কোথা থেকে যে এইসব জিনিসগুলি উর্বর মস্তিষ্কে এসেছে ভাবলে আশ্চর্য হতে হয়। তার মধ্যে বলেছেন মালিকদের বাড়ির সামনে দিয়ে মিছিল করতে পারবে না, যদি কর তাহলে চাকরি চলে যাবে, রেজিস্ট্রেশন ক্যান্সেল হয়ে যাবে, ইউনিয়নের বার্গেনিং-এর ক্ষমতা থাকছে না, রেজিস্ট্রেশন পর্যন্ত ক্যানসেল করে দেবে যদি মালিকের বাড়ির সামনে মিছিল করে

যায়। এইসব ফান্ডামেন্টাল রাইটের কি পরিণতি? কাজে কাজেই যেভাবে এটাকে বিচার করা যাক না কেন এই বিলকে ভারতবর্ষের শ্রমিক শ্রেণী সমর্থন করতে পারে না। কারণ, একে সমর্থন করার অর্থ হচ্ছে শ্রমিক আন্দোলনকে ভেঙে চুরমার করে দেওয়া। একে রুখতে হবে, এই কয়েকটি কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে ইন্ডাস্ট্রিয়াল রিলেশন্স বিল, ১৯৮ বলে যে বিলটা শ্রমিক শ্রেণীর আন্দোলনকে নিয়ন্ত্রণ করার জন্য এনেছেন সেই বিল প্রত্যাহার করার জন্য যে প্রস্তাব দেবপ্রসাদ সরকার আমাদের বিধানসভায় রেখেছেন সেই প্রস্তাবের প্রতি আমাদের বিধানসভা এবং তার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার পূর্ণ সমর্থন জানাচ্ছে। এখানে বিভিন্ন যেসব বক্তা বলে গেছেন তাতে এই প্রস্তাবের প্রতি সমর্থন জানিয়েছেন। আজকে সারা ভারতবর্ষের সংগঠিত যতগুলি ট্রেড ইউনিয়ন আছে তাঁরা ঐক্যমত হয়ে এই প্রস্তাবটা, এই দাবিটা কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছেন। আমরা জানি কেন্দ্রীয় সরকারের জন্ম হয়েছিল একটা আন্দোলনের ভেতর দিয়ে, ইন্দিরা গান্ধীর স্বৈরতন্ত্র অপসারনের ভেতর দিয়ে। যাঁরা গণতন্ত্রকে সম্প্রসারিত করতে চান তাঁদের সঙ্গে ঐক্যবদ্ধভাবে দিল্লিতে জনতা সরকারের আবির্ভাব আমরা চেয়েছিলাম। আমরা এটাও জানতাম যে জনতা পার্টি আজকে কেন্দ্রীয় সরকারে এসেছেন তাঁদের সঙ্গে সংশ্লিষ্ট বহু শ্রমিক আন্দোলনের নেতাও ছিলেন যাঁদের আমরা এর আগে কংগ্রেস স্বৈরতন্ত্রের দিনে শ্রমিক শ্রেণীর পক্ষে দাঁড়িয়ে সংগ্রাম করতে দেখেছি। তাই স্বাভাবিকভাবে আজকে শ্রমিকদের জন্য যেটুকু গণতান্ত্রিক অধিকার আছে সেই অধিকার কোথায় সম্প্রসারিত করা হবে, শ্রমিকদের আরও বেশি করে সংগঠিত করার চেষ্টা করা হবে এটাই তাঁদের কাছে প্রত্যাশা ছিল। কিন্তু দুর্ভাগ্যবশত আমরা দেখছি শ্রমিকদের তাঁরা অধিকার দেবার নাম করে এমন একটা আইন আনলেন যার সমর্থনে কোনও শ্রমিক সংগঠন দাঁড়াতে পারলেন না। শ্রমিক সংগঠনে বিভিন্ন পার্টি আছে, যেমন কংগ্রেস, জনসংঘ, বামপন্থী মনোভাবাপন্ন, বামপন্থী মতাদর্শে বিশ্বাসী সমস্ত দল যাঁরা শ্রমিক আন্দোলনে নেতৃত্ব দিচ্ছেন তাঁরা যখন এক হয়ে গেলেন এর বিরুদ্ধে তখন বোঝা যাচ্ছে যে, যে উদ্দেশ্য নিয়ে এই বিলটা এনেছিলেন সেটা শ্রমিক আন্দোলনকে সহায়তা করার উদ্দেশ্যে নয়। এই বিলের বিভিন্ন ধারা সম্বন্ধে মাননীয় সদস্যরা বলে গেছেন, সে সম্বন্ধে আমি বিস্তারিত আলোচনা করতে চাই না। আমরা জানি যে শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে তাঁরা সরকারের কাছে এই দাবি করেছিলেন শ্রমিক আন্দোলনকে আরও সুযোগ দেওয়ার জন্য, আরও শক্তিশালী করার জন্য নতুন আইন করা হোক। আমরা জানি বর্তমানে যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট আছে সেটা নিশ্চয়ই বহু ত্রুটিপূর্ণ, তারজন্য শ্রমিক স্বার্থে শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে অনেক অসুবিধা হয়।

পুরোনো আমলের, মান্ধাতা আমলের তারমধ্যে ধারা রয়েছে কোন্ কোন্ শ্রমিক কর্মচারী আন্দোলন করতে পারবে না। আমি একটি ধারার কথা বলছি সেটা ঐ যে আইন আছে যে ৫০০ টাকা যাদের মাইনে এবং সুপারভাইজারি ক্যাপাসিটিতে আছে তাদের আর ইউনিয়ন করতে দেওয়া হবে না। আজকের দিনে আমরা জানি ৫০০ টাকা মাহিনা, ব্যাঙ্কের একজন সাধারণ দারোয়ানের মাইনে তার চেয়েও বেশি, আর সুপারভাইজারি—কারও সুপারভাইজার-এর ব্যাখ্যা বিভিন্ন আদালতে বিভিন্ন রকম রয়েছে অর্থাৎ শ্রমিক শ্রেণীর একটি বেশিরভাগ

অংশ যাতে আন্দোলন করতে না পারে তার জন্য বর্তমানে ইন্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্ট-এ আইনগতভাবে বাধা সৃষ্টি করা হয়েছে। আমরা আরও জানি আজকে বাই-পার্টি নিগোশিয়েশনে লেবার কমিশনারের কোনও অধিকার নেই। দ্বিপাক্ষিক আলোচনা বা দ্বিপাক্ষিক আলোচনা ব্যর্থ হলে তারপর ট্রাইবুনালে চলে গেল। সেখানে মামলা বছরের পর বছর ঝুলে থাকে। সেই ট্রাইব্যুনালে যারা মালিক শ্রেণী. তাঁদের অনেক ক্ষমতা। তাদের বড় বড় ব্যারিস্টার দিয়ে তারা শুনানি দিনের পর দিন পিছিয়ে দেওয়ার ব্যবস্থা করেন। শ্রমিক শ্রেণীর সকলেই জানেন এবং তারা সকলেই বলেন যে আজকে ট্রাইব্যুনালে গেলে তাদের আর কোনও ভবিষ্যৎ নেই। সুতরাং অসহায় দরিদ্র শ্রমিকদের ট্রাইব্যুনালের ব্যাপারে যথেষ্ট আপত্তি আছে। সেইজন্য আমরা চেয়েছিলাম এমন একটি ব্যবস্থা যাতে করে শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবি দ্রুত তারা পেতে পারে। এই রকম একটি আইন আমরা চেয়েছিলাম। কিন্তু উল্টোটি এসে গেল। শ্রমিক আর মালিক এদের ক্ষেত্রে বর্তমান সমাজের শ্রমিকরা হচ্ছে দুর্বল পক্ষ। আর লক্ষ লক্ষ কোটি কোটি টাকার মালিক শ্রেণী তারা হচ্ছে সবল পক্ষ। সেখানে সমান অধিকার দেওয়ার নাম করে ক্রমশ শ্রমিক শ্রেণীর অধিকারকে কেড়ে নেওয়ার প্রচেষ্টা হচ্ছে। ধর্মঘটের অধিকার সঙ্কুচিত করার ব্যবস্থা হচ্ছে. আমরা বলেছিলাম. গোপন ভোটে সত্যিকারের যারা শ্রমিকদের প্রতিনিধিত্বমূলক সংগঠন তাদের স্বীকৃতি দেওয়া। সেইসবগুলিকে নানাভাবে বিকৃত করে অন্যভাবে উত্থাপিত করা হয়েছে। শ্রমিকদের উপর কি ধর্মঘট চাপিয়ে দেওয়া যায়? যখনই কোনও কারখানায় ধর্মঘট হয়. বোঝাই যায়, শ্রমিকদের বেশিরভাগ সমর্থনে সেই সংগ্রাম. কিন্তু এখন এই আইন বলে, শ্রমিকরা যদি আজকে অধিকার রক্ষার জন্য সংগ্রাম করেন বা ধর্মঘট করেন তখন তারা শতশত লক্ষ লক্ষ লোককে জেলে পাঠাবেন। এইসব আজগুবি অবাস্তব জিনিস এবং শ্রমিক স্বার্থবিরোধী জিনিস এই বিলের মধ্যে রয়েছে। এই আইনের বিরুদ্ধে দেশব্যাপী যে প্রতিবাদ এসেছে তাকে আমরা পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমরা বলছি যে সম্মিলিত শ্রমিকদের সঙ্গে—যারা শ্রমিকদের প্রতিনিধি আছে তাদের সঙ্গে সম্মিলিতভাবে পরামর্শ করে জনতা সরকার একটি সত্যিকারের গণতান্ত্রিক শ্রমিক আইন আনুন, এটাই আমাদের বক্তব্য এবং এই আমাদের সরকারের দাবি। এই কয়েকটি কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই প্রস্তাবের সমর্থনে মাননীয় মন্ত্রী ভবানীবাবুসহ চারজন মাননীয় সদস্য এখানে আলোচনা করেছেন এবং সবাই সমর্থন করেছেন। এইরকম একটি বিষয়ের উপর আজকে আমরা সকলে সর্বান্তকরণে সমর্থন করে প্রস্তাব পাঠানোর ক্ষেত্রে আমাদের সকলে যেভাবে সাহায্য করেছেন, নিশ্চয়ই এই বিলের প্রতিরোধ করার ক্ষেত্রে ও জনমত গড়ার ক্ষেত্রে এটা নিশ্চয়ই সাহায্য করবে এবং সাথে সাথে আমি এই কথাই বলব যে আজকে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেই আমরা ক্ষান্ত হচ্ছি না এই রকম একটি মারাত্মক বিল একে যদি প্রতিরোধ করতে হয় বিধানসভার ভিতরে এবং বাইরে ব্যাপক জনমত এবং গণ আন্দোলন গড়ে তুলবার চেষ্টা আমাদের নিতে হবে। পরিশেষে আমি এই কথা বলতে চাই এই বিল প্রতিরোধ করবার জন্য দিল্লিতে যে ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে উঠেছে এবং আজকে এখানে যে সুর ফুটে উঠল আগামী দিনের শ্রমিক আন্দোলনে সেই ঐক্য যাতে শক্তিশালী হয়, সুপ্রতিষ্ঠিত হয় সেই ব্যাপারে আপনারা সহযোগিতা

করবেন। কোনওরকম সঙ্কীর্ণবাদী দৃষ্টিভঙ্গি নিয়ে যেন আমরা পরিচালিত না হই এবং শ্রমিক আন্দোলনের ঐক্যকে যাতে অক্ষুণ্ণ রাখতে পারি আমরা নিশ্চয়ই সকলে সমবেতভাবে চেষ্টা করব এই শপথ যাতে আমরা নিতে পারি। এই কথা বলে যারা আমার এই প্রস্তাবকে সমর্থন করেছেন তাঁদের ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-20 P.M.]

The motion of Shri Deba Prasad Sarkar that—Whereas the Industrial Relations Bill, 1978, as introduced in the Lok Sabha, seeks to curb the trade union movement and deprive the working people of most of their trade union rights earned through a long struggle.

Therefore, this Assembly urges upon the Central Government through the State Government to withdraw the Industrial Relations Bill, 1978, in the interest of the working people of India,—was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** স্যার, আই বেগ টু মুভ দ্যাট।

'পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকার বিভিন্ন জেলার সাথে সংযোগরক্ষাকারী পাকা সড়কগুলি অপ্রশস্ত হওয়ায় পাশাপাশি দুটি লরি বা বাস চলাচল করিতে পারে না ফলে প্রায়ই নানারূপ দুর্ঘটনা ও জীবনহানি ঘটে এবং চলাচল ব্যবস্থা সাময়িকভাবে ব্যাহত হয়।'

অতএব, এই সভা সংশ্লিষ্ট সড়কগুলি বিশেষ করে সীমান্ত এলাকার সড়কগুলি উন্নত ও প্রশস্ত করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট প্রয়োজনীয় আর্থিক সাহায্য ও ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছে।

স্যার, এই রাস্তাগুলির মধ্যে কতকগুলি সীমান্ত সড়কের আমি নাম করছি। যেমন নদীয়া জেলায় কৃষ্ণনগর হতে গোপালপুর ঘাট এবং বহরমপুর পর্যন্ত এই রাস্তা খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তার দুই পাশে জনবহুল এবং বিভিন্ন ব্যবসাকেন্দ্র রয়েছে, কিন্তু এই রাস্তা এত সঙ্কীর্ণ এত অপ্রশস্ত যে প্রায়ই রাস্তাতে দুর্ঘটনা ঘটে, দুটো গাড়ি পাশাপাশি চলতে পারে না, যার জন্য এই রাস্তার প্রশস্তিকরণের জন্য আমি দাবি রাখছি। এই প্রস্তাবে শুধু এই রাস্তার কথাই নয়—বর্ধমান পানাগড় থেকে রামপুরহাট ভায়া মহম্মদবাজার, বর্ধমান পানাগড় থেকে শিলিগুড়িঘাট, কাটোয়া রামপুরহাট ভায়া সাইথিয়া প্রভৃতি রাস্তাগুলিও অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং অত্যন্ত প্রয়োজনীয়। এই রাস্তাগুলির প্রশস্তিকরণের বিশেষ প্রয়োজন আছে বলে মনে করি। অনুরূপ কতকগুলি রাস্তার কথা বলতে পারি—পুরুলিয়া—ধানবাদ রোড, পুরুলিয়া—বরাকর রোড, পুরুলিয়া—টাটা রোড, পুরুলিয়া—বাঁকুড়া রোড, পুরুলিয়া হতে দাঁতন এবং বাঁকুড়ার রাস্তা খুবই অপ্রশস্ত, দিনাজপুর থেকে ইসলামপুর সোনামতী, বাদকুল্লা থেকে ইসলামপুর ভায়া কিষেণগঞ্জ—এই যে রাস্তাগুলি সাধারণভাবে কেন্দ্রীয় সরকারের অর্থ ছাড়া এই রাস্তাগুলির প্রশস্তিকরণের কাজ হওয়া অসম্ভব। তাছাড়া এই রাস্তাগুলি চলাচলের যে গুরুত্ব বিভিন্ন

ব্যবসা কেন্দ্রের জিনিসপত্র—ব্যবসাকেন্দ্রে বিভিন্ন কাঁচামাল আমদানি রপ্তানির ক্ষেত্রে এবং সীমান্ত এলাকার সাথে সম্পর্ক রাখার ক্ষেত্রে এবং রাস্তাগুলির চারপাশে ব্যবসাকেন্দ্র গড়ে উঠেছে সেগুলির সাথে সত্যিকারের আমাদের যোগাযোগ রাখতে গেলে এই রাস্তাগুলির প্রশস্তকরণের অত্যন্ত প্রয়োজন। দীর্ঘদিন ধরে এই রাস্তার পাশের এলাকার সাধারণ মানুষ যে দুর্ভোগ ভোগ করছে—তাদের দাবি এই রাস্তাগুলির প্রশস্তকরণের। এই রাস্তাগুলির প্রশস্তকরণের দাবি নিয়ে বিভিন্ন এলাকার লোকে অনেকবার দরখাস্ত করেছেন এবং মাস-পিটিশন করা হয়েছে এবং বহুবার ডেপুটেশন করেছে। কিন্তু আজ পর্যন্ত এই রাস্তাগুলি প্রশস্তকরণের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। সেজন্য আমি আজকে সেই সমস্ত প্রস্তাব নিয়ে এখানে বেসরকারি প্রস্তাব উত্থাপন করেছি। সেজন্য আশাকরি মাননীয় সদস্য সকলে আমার প্রস্তাব সমর্থন করবেন এবং কেন্দ্রীয় সরকার যাতে প্রয়োজনীয় অর্থ সাহায্য করেন সেই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মীর ফকির মহম্মদ সাহেব সড়ক উন্নয়ন সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সাহায্য এবং সুব্যবস্থার জন্য প্রস্তাব এনেছেন, আমি পশ্চিমবাংলার রাজ্য সরকারের পক্ষ থেকে এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। আজকে প্রশ্নোত্তরের সময় আমাদের সরকারের সড়ক বিভাগের মন্ত্রী মহাশয় কতকগুলি মূল্যবান তথ্য এই অ্যাসেম্বলি হাউসের সম্মুখে উপস্থিত করেছেন। তিনি বলেছেন ৬৪ কোটি ৫৭ লক্ষ টাকা মাত্র বাজেট বরাদ্দ আছে পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের, সেই টাকা নিয়ে তিনি আমাদের পশ্চিমবঙ্গের সড়ক উন্নয়নের কাজে হাত দিয়েছেন। যেগুলি একান্ত জরুরি সেগুলি প্রথমে করছেন এবং টাকার অভাবের জন্য পশ্চিমবাংলার সড়ক উন্নয়নের বহু প্রয়োজনীয় কাজ করে উঠতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত বন্যার সময় পশ্চিমবাংলার বহু ক্ষয়ক্ষতি হয়েছে এবং তার মধ্যে সড়ক ব্যবস্থার ক্ষয়ক্ষতি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বন্যায় ক্ষতিগ্রস্ত সমস্ত সড়কগুলি এখন পশ্চিমবঙ্গ সরকার সম্পূর্ণভাবে মেরামত করার জন্য এগিয়ে যেতে পারেনি, কারণ অর্থের অভাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজ্যপালের ভাষণে একথার উল্লেখ আছে যে বন্যায় ক্ষয়ক্ষতির আংশিক পূরণের জন্য রাজ্য সরকার কেন্দ্রের কাছে ৩৫০ কোটি টাকা অনুদান চেয়েছিলেন। সেই দাবি পুরোপুরি পূরণ এখনও করা হয়নি, খুব সামান্য, আংশিক পূরণ করা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে তার উল্লেখ আছে। সুতরাং টাকার অভাবে অতি প্রয়োজনীয় কাজেও অনেক বাধা সৃষ্টি করছে। সেদিক থেকে জনাব মীর ফকির মহম্মদ সাহেব এই অ্যাসেম্বলির সম্মুখে যে প্রস্তাব এনেছেন তাতে তাঁর যুক্তি অবশ্যই জোরালো; কেন্দ্রীয় সরকারকে এগিয়ে এসে পশ্চিমবাংলার কতকগুলি সড়ক উন্নয়নের কাজে অর্থ সাহায্য করতে হবে, তার মেন্টেনান্স করতে হবে এবং ব্যবস্থাপনায় পুরো সাহায্য করতে হবে। আমাদের রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে, নিশ্চয়ই আপনি তা দেখেছেন, যে ভূমি সংস্কারের সঙ্গে পশ্চিমবঙ্গের কৃষি অর্থনীতির পুনর্বিন্যাসের প্রস্তাব রয়েছে। কর্মসূচি রয়েছে এবং দৃঢ় পদক্ষেপে সেই কর্মসূচি রূপায়ণের জন্য রাজ্য সরকার চেষ্টা করছেন। এর ফলশ্রুতি হিসাবে কৃষিপণ্য উৎপাদন বৃদ্ধি হয়েছে, পাটের এবং আরও সব জিনিসের উৎপাদন বৃদ্ধি হয়েছে এবং এইসব জিনিসের বাজারকে যদি শহরে সম্প্রসারিত করতে না পারা যায় তাহলে দর কমে যাবে। আপনার অনুমতি নিয়ে এ সম্বন্ধে বিধানসভায় আলোচনা হয়েছে, কৃষি

দপ্তরের মাননীয় মন্ত্রী জবাব দিয়েছেন যে আলুর দাম কমে গেছে এবং কৃষিজাত অন্যান্য দ্রব্যের দামও কমে যাচ্ছে। কৃষিজাত পণ্যগুলি যদি ন্যায্যমূল্যে বিক্রির ব্যবস্থা করতে হয়, তাহলে সড়ক যোগাযোগ বৃদ্ধি করা অন্যতম একটা প্রধান কাজ। সেদিক থেকে পশ্চিমবাংলার অর্থনীতিকে সামগ্রিক উন্নয়নের জন্য, পরিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য সড়ক যোগাযোগের উন্নয়ন অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ।

[3-20—4-00 P.M.] (including adjournment)

জনাব শ্রী মীর ফকির মহম্মদ সাহেব যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকারের তরফ থেকে পাঠানো হবে এবং আশা করি তারা এর প্রতি সুবিচার করবেন। আমি দু'একটা রাস্তার কথা উল্লেখ করতে চাই। সে রাস্তাগুলো হচ্ছে, জনাব শ্রী মীর ফকির মহম্মদ উল্লেখ করেছেন। কৃষ্ণনগর-শিকারপুর রাস্তা। এটা দুটো জেলার মধ্যে সংযোগরক্ষাকারী রাস্তা। ৩৪ নং জাতীয় সড়ক থেকে বেরিয়ে পুনরায় ঘুরে ৩৪ নং জাতীয় সড়কে ডোমকল হয়ে পৌঁছতে পাবে। তার মানে এই রাস্তা এক জেলার সঙ্গে আর এক জেলার যোগাযোগরক্ষাকারী এবং বিভিন্ন জেলার সঙ্গে যোগাযোগরক্ষাকারী। এই রাস্তাটাকে কেন্দ্রীয় সরকারের হাতে নিয়ে তার উন্নয়ন করতে হবে, প্রশস্ত করতে হবে। শুধু পথ দুর্ঘটনা বন্ধ করার জন্য নয়, সেটা একটা দিক। তাছাড়া এতে করিমপুরের পাট, জলঙ্গীর পাট, ডোমকলের পাট কলকাতায় আসবে, তাতে পাটের বাজার প্রসারিত হবে এবং তাতে চাষীরা ন্যায্য দাম পাবে। সড়ক অপ্রশস্ত থাকার জন্য চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাছাড়া, এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই, করিমপুর-ডোমকল রাস্তা, নদীয়া-মুর্শিদাবাদের যোগাযোগরক্ষাকারী রাস্তা; ২৪-পরগনা-নদীয়ার যোগাযোগরক্ষাকারী রাস্তা উল্লেখ করছি, যেমন, বাগদা থেকে পেট্রোপোল, পেট্রোপোল থেকে গাইঘাটা গাইঘাটা থেকে চাকদা এসে যোগাযোগ কমছে ৩৪ নং জাতীয় সড়কের সঙ্গে অর্থাৎ এখানে এসে মিশছে। এটা যেমন বিভিন্ন জেলার সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে এর গুরুত্ব অপরিসীম, তেমনি সীমান্ত অঞ্চলের জনসাধারণের নিরাপত্তা এবং সীমান্ত রক্ষার জন্য অর্থাৎ আমাদের পশ্চিমবাংলার এবং ভারতের পুলিশি ব্যবস্থা প্রহরা ব্যবস্থা জোরদার করতে গেলে এই রাস্তার প্রয়োজন অত্যন্ত গুরুত্বপূর্ণ। দুঃখের কথা এই রাস্তার জন্য যেমন আমাদের রাজ্য সরকার সীমিত বাজেট থেকে যথেষ্ট অর্থ বরাদ্দ করতে পারছেন না, ঠিক তেমনি কেন্দ্রীয় সরকারের উদাসীনতা এবং অবহেলা আমরা লক্ষ্য করছি। আরামবাগ-বর্ধমানের একটা রাস্তা অজয়ের প্লাবনের পর ধুয়ে মিশে গিয়েছে। হুগলি জেলার, বর্ধমান জেলার যেমন একটা গুরুত্বপূর্ণ যোগাযোগকারী রাস্তা আমাদের সীমিত বাজেটের মধ্যেও সংস্কার করা হচ্ছে। কিছুক্ষণ আগে মাননীয় পি. ডব্লু. ডি. মন্ত্রী একথা বলেছেন, কিন্তু প্রয়োজনীয় সংস্কার, প্রশস্তিকরণ—এগুলো এখনও আমরা করতে পারিনি। হাওড়া জেলার যে রাস্তা বম্বে রোডের সঙ্গে যোগাযোগরক্ষাকারী, হাওড়া-উলুবেড়িয়া রাস্তা, এই রাস্তা ১২ মাইল রাস্তা, কিন্তু অপ্রশস্ত। সেখানে শুধু পথ দুর্ঘটনা হয় তাই নয়, সেখানে মাল চলাচল বা যানবাহন চলাচল প্রায় অসম্ভব হয়ে পড়েছে। মেদিনীপুর জেলার পাঁশকুড়া এবং চন্দ্রকোণা ৬০ মাইল রাস্তা, আমাদের মাননীয় পি. ডব্লু. ডি. মন্ত্রী সে রাস্তার জন্য যথেষ্ট ব্যবস্থা করছেন। কিছু অর্থ বরাদ্দ করলেও কিন্তু ৬০ মাইল রাস্তা প্রশস্ত করতে যে টাকা লাগবে তা দেওয়ার ক্ষমতা তার নেই বীরভূম জেলার সাঁইথিয়া থেকে কাঁন্দি এই রাস্তাটা গেল বন্যায়

একেবারে বিধ্বস্ত হয়ে গিয়েছে। কোটাশপুর বলে একটা জায়গা আছে সেখানে বি. ডি. ও. অফিস ভেঙে চুরমার হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এবং মাননীয় সদস্যদের নিশ্চয় মনে আছে এইখানে একজন অডিটরবাবু অডিট করতে গিয়েছিলেন সেখানে বন্যার প্লাবনে ভেসে গিয়েছে এবং তার প্রাণহানি হয়। সেই কোটাশপুর থেকে তার মানে সাঁইথিয়া থেকে কাঁন্দি রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ভয়ানক বন্যায় বিধ্বস্ত হয়ে গিয়েছে। নিশ্চয় কেন্দ্রীয় সরকারকে সাহায্য দিতে হবে। পুরুলিয়া-ছাতনা রাস্তাটি উন্নয়নের জন্যও আমরা সাহায্য চাই। ঠিক তেমনি পশ্চিমদিনাজপুরের রসোয়া এবং ইসলামপুর—এটা সীমান্ত পর্যন্ত গিয়েছে, এই রাস্তার উন্নয়ন করা, প্রশস্ত করা অত্যন্ত দরকার। এরজন্য আমরা অর্থ চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের অধিবেশনের প্রশ্নোত্তরের সময় আমাদের সড়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন কম পক্ষে ১২৫-১৩০ কোটি টাকা দরকার আমরা যে প্রাথমিক কাজ শুরু করেছি তা শেষ করতে। সেইজন্য মীর ফকির মহম্মদ মহাশয় যে প্রস্তাব এনেছেন সরকারের তরফ থেকে সেই প্রস্তাবকে সমর্থন করে এই কথা বলতে চাই কেন্দ্রীয় সরকারকে সমস্ত সড়ক ব্যবস্থার উন্নয়নের জন্য আমাদের টাকা দিতে হবে এবং আমরা সেই সাহায্য আশা করি এবং সেই টাকা পেলে আমাদের সড়ক উন্নয়নের পক্ষে খুব সাহায্যকারী হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আজকে সভায় আনা হয়েছে তার গুরুত্ব উপলব্ধি করে মাননীয় মন্ত্রী মহাশয় এবং অন্যান্য সদস্যরা এই প্রস্তাবকে যে সমর্থন করেছেন তার জন্য আমি আনন্দ প্রকাশ করছি। অবিলম্বে এই প্রস্তাব যাতে কার্যকারী হয় সেই কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবের উপর কোনও সংশোধনী নাই। অতএব মূল প্রস্তাবটিকে আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হচ্ছে ঃ

'পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকার বিভিন্ন জেলার সাথে সংযোগ রক্ষাকারী পাকা সড়কগুলি অপ্রশস্ত হওয়ায় পাশাপাশি দুটি লরি বা বাস চলাচল করতে পারে না, ফলে প্রায়ই নানারূপ দুর্ঘটনা ও জীবনহানি ঘটে এবং চলাচল ব্যবস্থা সাময়িকভাবে ব্যহত হয়।

অতএব এইসভা সংশ্লিষ্ট সড়কগুলি বিশেষ করে সীমান্ত এলাকার সড়কগুলি উন্নত ও প্রশস্ত করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট প্রয়োজনীয় আর্থিক সাহায্য ও ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

এখন এই প্রস্তাবের পক্ষে যাঁরা তাঁরা বলুন হ্যাঁ।

**সমস্ত সদস্য ঃ** হ্যাঁ।

**মিঃ স্পিকার ঃ** যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন না।

**(কোনও সদস্য না বলেন নাই)**

**মিঃ স্পিকার :** দেখা যাচ্ছে এই প্রস্তাবের বিপক্ষে কেউ নাই। অতএব প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে গৃহীত হল।

(At this stage the House was adjourned till 4.00 P.M.)

[4-00—4-10 P.M.] (After adjournment)

## MOTION UNDER RULE - 185

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবটি হাউসের বিবেচনার জন্য রাখছি।

"যেহেতু পশ্চিমবঙ্গের চটশিল্প এবং পাট ব্যবস্থা অর্থনীতির ক্ষেত্রে এক গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে,

যেহেতু এই শিল্প মাত্র আটটি একচেটিয়া পুঁজিপতির কুক্ষিগত, সে কারণে এই শিল্প থেকে যা কিছু মুনাফা হয় তা দেশবাসী, শ্রমিক কৃষক ও সরকারকে বঞ্চিত করে এই একচেটিয়া পুঁজিপতিদের হাতে সঞ্চিত হচ্ছে,

যেহেতু এই শিল্প বিগত ২৯ বছরে এক শোষণের যন্ত্র হিসাবে ব্যবহৃত হয়েছে এবং তার ফলে একদিকে যেমন এই শিল্পের কোনও উন্নতি সাধন হয়নি তেমনই এই শিল্প থেকে আহৃত সমস্ত সম্পদ শিল্পের সঙ্গে জড়িত ব্যবসায়ীরা বিভিন্ন উপায়ে ও বেনামীতে রাজ্যের ও দেশের বাইরে চালান করেছেন এবং অন্য শিল্প ও ব্যবসায়ে নিয়োগ করেছেন, ফলে যেখানে দেশের সমৃদ্ধি নিশ্চিত ছিল, সেখানে দেশ সম্পূর্ণভাবে বঞ্চিত হয়েছে এবং দেশের অর্থনীতিও এক ঘোর বিপাকে পড়েছে এবং

যেহেতু বিগত পাঁচ বৎসরে এই শিল্পের একটি অংশ রুগ্ন বলে ঘোষিত হয়েছে এবং এই শিল্পের একটি বড় অংশের পরিচালনার ভার শিল্পের স্বার্থে সাম্প্রতিককালে সরকারকে নিতে হয়েছে,

অতএব এই সভা প্রস্তাব করছে যে, কৃষকের স্বার্থে, শ্রমিকের স্বার্থে এবং দেশবাসীর স্বার্থে এই চট শিল্পকে অবিলম্বে রাষ্ট্রায়ত্ত করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হউক"।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই প্রস্তাবের সঙ্গে মাননীয় শ্রী সুনীল বসু রায় মহাশয় একটি সংযোজন এনেছেন, আমি সেটা গ্রহণ করছি।

৩ নং অনুচ্ছেদে বলা হয়েছে—"যেহেতু পাট চাষীদের তাদের উৎপাদিত পাট বিক্রয়ের জন্য ফড়িয়া ও মহাজনদের উপরে নির্ভর করতে হয়, ফলত উপযুক্ত মূল্য না পেয়ে তাঁরা ক্ষতিগ্রস্ত ও ঋণগ্রস্ত হচ্ছেন সেহেতু, পাট চাষীদের রক্ষার জন্য ও পাট চাষের উন্নয়নের জন্য

এবং একেবারে শেষের প্যারায় "চট শিল্পকে" এর মাঝখানে যেটা আছে, "অবিলম্বে" তারপরে আর একটু সংযোজন করা হয়েছে "ও কাঁচা পাট ব্যবসাকে"—অবিলম্বে রাষ্ট্রায়ত্ত করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হোক, এটা আমি গ্রহণ করছি।

আর সুনীতি চট্টরাজ মহাশয় যে সংশোধনটি দিয়েছেন এটা গ্রহণযোগ্য নয়—সেই কারণে আমি এটা গ্রহণ করতে পারছি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে প্রায় ৬৫/৬৬টি চটকল এবং এই চটশিল্পই পশ্চিমবঙ্গের সবচেয়ে পুরানো শিল্প। এই চটশিল্পের মাধ্যমে বৃটিশরা বহুদিন ধরে একদিকে পাট চাষীদের অন্য দিকে শ্রমিক শ্রেণীকে সাংঘাতিকভাবে শোষণ করে গিয়েছে। স্বাধীনতার পর এই চটকলগুলি ভারতের ঐ সবচেয়ে বড় ৯টি পরিবার একচেটিয়া মালিক—তাদের হাতে রয়ে গিয়েছে এবং এই শিল্প থেকে প্রতি বছর তারা কোটি কোটি টাকা মুনাফা লুঠছে এবং সেই একই অবস্থা চলেছে যা বৃটিশ আমলে চলেছিল। সেখানে বৃটিশরা একদিকে যেমন পাটচাষীদের অন্য দিকে তেমনি কারখানার শ্রমিকদের যেমনভাবে শোষণ করে গিয়েছিল ঠিক সেইভাবে এরাও তাদের ধনসম্পদ বাড়াচ্ছে, লুঠ করছে। এরা যে ব্যালেন্স শিট দেয় তা থেকে স্যার, আপনি কোনওদিনই ধরতে পারবেন না, সেখানে তারা বলেন সব কারখানায় লস কিন্তু বিভিন্ন তথ্যগুলি যদি ভালোভাবে বিচার বিবেচনা করা যায় তাহলে দেখবেন যে ১০০ কোটি টাকার মতন প্রতি বছর তারা মুনাফা করছে। স্যার, এইরকম একটা গুরুত্বপূর্ণ শিল্প যা থেকে প্রতি বছর ৩০০/৩৫০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করা হয় এবং যে শিল্পের সাথে প্রায় আড়াই লক্ষ শ্রমিক জড়িত এবং আমাদের এই পশ্চিমবাংলার লক্ষ লক্ষ পাটচাষীর ভাগ্য যে শিল্পের সঙ্গে জড়িত সেই শিল্পকে ঐ রকম একচেটিয়া পুঁজিপতি ৯টি পরিবারের হাতে তুলে দেওয়া হয়েছে। এটা জাতীয় স্বার্থের পক্ষে ক্ষতিকারক, শ্রমিক স্বার্থের প্রতি ক্ষতিকারক এবং সর্বোপরি পশ্চিমবঙ্গ তথা সমগ্র ভারতবর্ষের স্বার্থের পক্ষে ক্ষতিকারক। স্যার, এখানে পাট চাষীরা কিভাবে শোষিত হচ্ছে সেটা আপনাকে একটু বলি। জুট কর্পোরেশন অব ইন্ডিয়া, তারা পাট কেনে। পাট চাষীদের বাঁচাবার জন্য কেন্দ্রীয় সরকার এই জুট কর্পোরেশন অব ইন্ডিয়া করেছিলেন। ফড়েদের হাত থেকে বাঁচাবার জন্য, পাটের দর ঠিক রাখার জন্য কেন্দ্রীয় সরকার এই সংস্থাটি করেছিলেন। কিন্তু গত কয়েক বছর ধরে দেখা যাচ্ছে সেখানে উল্টো ফল ফলছে। জে. সি. আই. ঐ ইন্ডিয়ান জুট মিল অ্যাশোসিয়েশনের মালিকদের সাথে এগ্রিমেন্ট করেছে, জে. সি. আই.এর কাছ থেকে তারা ক্রেডিটে পাট কিনছে এবং দিনের পর দিন তারা সেই পাট মালিকদের দিয়ে যাচ্ছে। গত তিন বছরের হিসাবে দেখা যাচ্ছে মালিকদের কাছে বাকি পড়ে আছে—১৯৭৩-৭৪ সালে ৬ কোটি ৩৭ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে ৪ কোটি ৮৬ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে ৬ কোটি ৬১ লক্ষ টাকা—এটা হচ্ছে শুধু পাটের দাম। স্যার, পাট চাষীদের বাঁচাবার জন্য যে ব্যবস্থাপনা সরকার করেছিলেন সেখানে মিল মালিকরা তাদের সঙ্গে যোগসাজস করে—সেখানে ম্যানেজিং ডিরেক্টার কিভাবে হচ্ছে জানি না—এত টাকা বাকি ফেলে রেখে দিয়েছে। দিনের পর দিন ধরে তারা টাকা পয়সা দেয় না, অথচ তাদের ক্রেডিটে মাল দেওয়া হচ্ছে। স্যার, একদিকে এইভাবে টাকাটা মালিকদের কাছে ফেলে রেখে দেওয়ার ফলে জাতীয় ক্ষতি হচ্ছে অপর দিকে পাটচাষীদের

কাছ থেকে ঠিক মতন পাট কেনা হচ্ছে না। পাট চাষীদের কাছ থেকে ঠিক মতন পাট না কেনার জন্য সেখানে চাষীরা বাধ্য হয়ে জলের দরে ঐ মিল মালিকদের ফড়িয়াদের কাছে পাট বিক্রি করে দিতে বাধ্য হচ্ছে এবং তাদের উপর নির্ভরশীল হয়ে পড়ছে এবং তার ফলে পাটের দাম হু হু করে পড়ে যাচ্ছে।

[4-10—4-20 P.M.]

ফলে হচ্ছে কি, দু'দিক থেকে লাভ হচ্ছে, একদিকে জে. সি. আই. গভর্নমেন্ট সংস্থা, সেখান থেকে কোটি কোটি টাকা ক্রেডিট রেখে দিব্যি পয়সা করে চলেছে, তার কোনও লেখাজোখা নেই। অপর দিকে পাট চাষীদের পাটের দাম নির্দিষ্ট না হওয়ার ফলে পাট চাষীদের কাছ থেকে কম দামে মালিকরা পাট কিনে মুনাফা করছে। এই ধরনের একটা গুরুত্বপূর্ণ শিল্প যদি জাতীয়করণ না করা হয়, তাহলে এই শিল্প ধ্বংস হয়ে যাবে। অপর দিকে ২ লক্ষ ২০ হাজার শ্রমিক, যারা ৪৪/৪৫ দিন ধরে ধর্মঘট করে রয়েছে, মালিকরা কিছুতেই মানছেন না তাদের দাবি এই অবস্থায় এই পাট শিল্পকে জাতীয়করণ করার দাবি জানাচ্ছি। ইতিমধ্যে তো ৬টি পাটকল সরকার নিয়ে নিয়েছেন এবং এর ফলে সেই পাটকলগুলো একটা পর্যায়ে এসেছে—সেইগুলো মুনাফার পর্যায়ে এসে গেছে। এর থেকে প্রমাণ জাতির স্বার্থে, দেশের স্বার্থে, পাটকল শ্রমিকদের স্বার্থে, পাটচাষীদের স্বার্থে, এই যে গুটিকয়েক পুঁজিপতির হাতে এই শিল্প রয়েছে, তা সরকার জাতীয়করণ যদি করে নেন তাহলে মুনাফা হবে এবং চটকল শ্রমিকরা তাদের ন্যায্য দাম পাবে। সুতরাং এই পাট শিল্পকে অবিলম্বে জাতীয়করণ করার দাবি করছি। এই পাটশিল্প মালিকরা বিদেশে তাদের মাল পাঠান, বিলাতে বা অন্যান্য রাষ্ট্রে, সেখানে আন্ডার ইনভয়েস করে মাল পাঠাচ্ছেন এবং বিদেশি ব্যাঙ্ক তারা টাকা পয়সা জমাচ্ছেন। সুতরাং এই জিনিস চলেছে, এই জিনিস বন্ধ হতে পারে, এই শিল্পের আরও বিকাশ হতে পারে যদি এই শিল্পকে জাতীয়করণ করা হয়। এই শিল্প জাতীয়করণ হলে পাট শিল্প শ্রমিকরা তাদের ন্যায্য পয়সা পাবে, পাট চাষীরা ন্যায্য দাম পাবে। সেই জন্য এই প্রস্তাব আমি রাখলাম। আশা করি সভার সকলেই এই প্রস্তাবকে সমর্থন করবেন। মাননীয় সদস্য সুনীল বসু রায় মহাশয়, যে সংযোজন দিয়েছেন, সেটা আমি গ্রহণ করলাম। সুনীতি চট্টরাজ যে সংশোধনী দিয়েছেন, তাতে বলা হয়েছে বর্তমান সরকারের দয়ায় চটশিল্পের সমস্ত শ্রমিক বন্ধুরা ধর্মঘট হেতু অনাহারে, দারিদ্র্যের মধ্যে দিন কাটাচ্ছেন, তার জন্য এবং বর্তমান সরকার মালিক শ্রেণীর তোষামোদের জন্য শ্রমিক স্বার্থ পদদলিত করছে বলে এই সভা দুঃখ প্রকাশ করে এই প্রস্তাব নিচ্ছে, এই যে সংশোধনী, এটা মালিকদের হয়ে দালালি করা ছাড়া আর কিছুই নয়, এর চেয়ে মালিকদের দালালি করার আর কি থাকতে পারে?

বামফ্রন্ট সরকার আজকে মালিকদের বাধ্য করাচ্ছে শ্রমিকদের বেতনের পুনর্বিন্যাস করাতে এবং অন্যান্য যে সমস্ত সমস্যা রয়েছে সেইগুলো মীমাংসা করাতে, এই দাবিগুলোর বিরুদ্ধে সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলো লড়াই করে চলেছে, এবং তাকে সরকার সহায়তা করছে। অন্য সরকার থাকলে এই ধর্মঘটকে তারা বেআইনি ঘোষণা করে দিত। এই বামফ্রন্ট সরকার যখন এই স্ট্রাইকের মাধ্যমে দাবি-দাওয়া আদায় করাটাকে সহায়তা করছে, তখন সুনীতিবাবু এই রকম একটা সংশোধনী এখানে দিয়েছেন, এটাকে মালিকদের দালালি করা

ছাড়া কি বলব? সুতরাং আজকে এই হাউস থেকে কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হোক যাতে এই শিল্পকে জাতীয়করণ করা হয়। আশা করি সকলেই এই প্রস্তাবকে সমর্থন জানাবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now the amendment to be moved by Shri Suniti Chattaraj.

Shri Suniti Chattaraj is absent in the House. So his amendment is not moved.

Now Shri Sunil Basu Roy.

**Shri Sunil Basu Roy :** Sir, I beg to move that in paragraph 3, in line 6, the word "এবং" at the end be omitted.

I also move that after paragraph 3, the following new pragraph be inserted, namely : –

"যেহেতু পাট চাষীদের তাদের উৎপাদিত পাট বিক্রয়ের জন্য ফড়িয়া ও মহাজনদের উপরে নির্ভর করতে হয়, ফলতঃ উপযুক্ত মূল্য না পেয়ে তাঁরা ক্ষতিগ্রস্ত ও ঋণগ্রস্ত হচ্ছেন সেহেতু পাট চাষীদের রক্ষার জন্য ও পাট চাষের উন্নয়নের জন্য, এবং

I also move that—In paragraph 5, line 2, between the words "চট শিল্পকে" and the word "অবিলম্বে" the words "ও কাঁচা পাট ব্যবসায়" be inserted.

**শ্রী প্রবোধ পুরোকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী যামিনীভূষণ সাহা মহাশয়, চট শিল্পকে জাতীয়করণ করার যে প্রস্তাব করেছেন আমি তা সমর্থন করি। কারণ আমাদের পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে পাট শিল্প একটা গুরুত্বপূর্ণ শিল্প এবং এই শিল্পে নিযুক্ত শ্রমিকদের সংখ্যা অন্যান্য শিল্পের তুলনায় অনেক বেশি। আমরা দেখেছি, স্বাধীনতার আগে থেকে এই চট শিল্পগুলি এবং পাট শিল্প কয়েকটি জুট ব্যারনের হাতে নিয়ন্ত্রিত এবং যেহেতু আমাদের ভারতবর্ষ পুঁজিবাদী রাষ্ট্র, এই রাষ্ট্রীয় ব্যবস্থায় এই জুট ব্যারন মালিক গোষ্ঠী দীর্ঘদিন ধরে শ্রমিকদের শোষণ করে মুনাফা লুঠছে, শুধু শ্রমিকদের শোষণই করেননি, যে কাঁচা পাট লক্ষ লক্ষ কৃষকেরা উৎপন্ন করে তার মুনাফা বা লভ্যাংশ দেশের গরিব কৃষকেরা পায় না। ফড়িয়া এবং মহাজনদের মারফৎ এইসব জুট ব্যারনরা কেনে। চটকলের মাধ্যমে লক্ষ লক্ষ শ্রমিকদের শ্রম থেকে উৎপন্ন যেসব সামগ্রী হয়, সেইসব সামগ্রী তারা বিদেশের বাজারে বিক্রি করে কোটি কোটি টাকা মুনাফা অর্জন করে এবং এই মুনাফা এমনভাবে করে বর্তমানে পাট শিল্পের কারখানায় যেসব পুরোনো যন্ত্রপাতি আছে তার পরিবর্তনও পর্যন্ত এরা করে না। এইভাবে শ্রমিকদের উপর শোষণ চালিয়ে আসছে। এই অবস্থায় আপাতত পুঁজিবাদি রাষ্ট্র হলেও শ্রমিকদের স্বার্থে এই একচেটিয়া জুট ব্যারনদের হাতে থেকে গোটা শিল্পকে মুক্ত করা উচিত। এটা রাষ্ট্রায়ত্ত হলেই যে শ্রমিকদের স্বার্থ রক্ষিত হবে একথা আমি বলতে পারব

না। শ্রমিকদের উপর শোষণ হবে না এটা মনে করি না। কারণ পুঁজিবাদি রাষ্ট্রের রাষ্ট্রীয়করণ আর সমাজতান্ত্রিক রাষ্ট্রের রাষ্ট্রীয়করণ এক জিনিস নয়। তবে এই যে জুট ব্যারনরা যারা এটাকে নিয়ন্ত্রিত করছে এবং দেশের লোককে শোষণ করছে তাদের হাত থেকে কেড়ে নিয়ে শ্রমিকরা যাতে কিছু সুযোগ পায় এবং রাষ্ট্র যাতে কিছু সুযোগ দেয় তারজন্য চেষ্টা করা। কিন্তু মাননীয় সদস্য শ্রমিকদের উপর শোষণ করছে, একচেটিয়া পুঁজিপতিরা তারা আজকে শোষণ চালাচ্ছে সেই কারণে রাষ্ট্রায়ত্ত করা উচিত এইভাবে প্রস্তাব এনেছেন।

[4-20—4-30 P.M.]

কিন্তু বর্তমান সরকার যে ভূমিকা পালন করছেন দুঃখের সঙ্গে বলব সেটা ঠিক নয়, পাটশিল্পে নিযুক্ত শ্রমিকরা সুনির্দিষ্ট কতকগুলি দাবির ভিত্তিতে ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। বামফ্রন্ট সরকারের শরিকি দল যারা ট্রেড ইউনিয়নকে নিয়ন্ত্রণ করেন তাঁরা এই শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত সেজন্য স্বাভাবিকভাবে এই সরকার ক্ষমতায় আসার পর দেশের শ্রমজীবী মানুষ ঐ সরকারের কাছ থেকে অনেক কিছু আশা করেছিল কারণ যাঁরা আজকে সরকারে আছেন শ্রমিক শ্রেণীর আন্দোলনে তাঁদের একটা ভূমিকা ছিল। সেজন্য তারা আশা করেছিল ট্রেড ইউনিয়নের অধিকার এবং তাদের দাবি-দাওয়া স্বীকার করা হবে। কিন্তু আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি এই সরকার এখানে একটা নির্বাক দর্শকের ভূমিকা পালন করছেন। তাঁরা মালিকদের উপর একটা চাপ সৃষ্টি করতে পারছেন না। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল সেইসময় ১৯৭৪ সালে চটকল শ্রমিকদের জন্য একটা কমিশন বসিয়ে ছিলেন যার নাম ভট্টাচার্য কমিশন। সেই কমিশনের রিপোর্টে তাঁরা বলেছিলেন শ্রমিকদের যে ডি. এ. দেওয়া হবে তার বেস ইয়ার ধরা হবে ১৯৬০ এবং সেটা ধরলে তাদের ডি. এ.র পরিমাণ দাঁড়ায় ৬৫ টাকা ৭৫ পয়সা। কিন্তু তৎকালীন সরকার যেহেতু তাঁরা পুঁজিপতি শ্রেণীর মুখপাত্র সেজন্য তাঁরা সেই রিপোর্ট মানেননি। ডি. আই. আর.এর সুযোগ নিয়ে তাঁরা একটা আদেশ দিলেন যার ভিত্তিতে ১৫/১৬ টাকা ডি. এ. ধার্য করা হয়েছিল। সেই আদেশের বিরুদ্ধে সি. পি. এম.এর সিটুসহ সমস্ত ট্রেড ইউনিয়ন দল প্রতিবাদ করেছিলেন আজকে যাঁরা সরকারে আছেন তাঁরা অতি সহজে সেই আদেশ প্রত্যাহার করে নিতে পারেন, কিন্তু আজও সেটা করা হচ্ছে না কেন জানি না। অথচ আজকে এই ধর্মঘটের ব্যাপারে দেখতে পাচ্ছি তাঁরা একটা মীমাংসার ভূমিকা পালন করছেন। যাই হোক মাননীয় সদস্য রাষ্ট্রীয়করণ করার যে প্রস্তাব করেছেন, এই ন্যায্য দাবিটা বর্তমান অবস্থায় মন্দের ভাল হিসাবে আমি সমর্থন করি। কিন্তু এর সঙ্গে সঙ্গে আমার অনুরোধ সংগঠিত শ্রমিক আন্দোলন গড়ার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেই ব্যবস্থা তাঁরা গ্রহণ করবেন এই আশা করি।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে আমি এই কথাটা গোড়ায় বলতে চাই, চাষীরা বলছে যে, ''ক্ষেত খামারে খাটতে গিয়ে রৌদ্রে তাদের ঘাম ছোটে, খাটতে খাটতে পুড়ে পুড়ে রংটা হল তামাটে'' যারা ঘোলা চোখে সব ঘোলা দেখে তারা বুঝতে পারে না যে বামফ্রন্ট সরকার আজকে এই শ্রমিকদের জন্য কি করছে। আমারা চাই ঐ একচেটিয়া পুঁজিপতিদের হাত থেকে এই বৃহত্তর শিল্পকে রক্ষা করতে। ঐ বৃহৎ শিল্পকে পুঁজিপতিরা শেষ করতে চায়। পাটের শ্রমিকরা রয়েছে, তাদের যে

কি কষ্ট তারা আজ খেতে পায় না একথা সকলেই জানেন। তাদের এই অসুবিধা নিরসন করতে হবে। এই জন্যই তো ধর্মঘট ডাকা হয়েছে এবং সকলে এই ধর্মঘটে সাড়া দিয়েছেন। সেইজন্যই এখন মেটাবার প্রশ্ন আসছে। কিন্তু আমরা বলি যে মেটাবেন কি করে—শ্রমিকদের মাথা নত করে? শ্রমিকদের ন্যায্য দাবি না মিটলে ধর্মঘট মিটতে পারে না। আমরা বলছি শ্রমিক তুমি এগিয়ে যাও। বামফ্রন্ট সরকার তোমার পিছনে আছে, তাকে হাতিয়ার করে তোমরা এগিয়ে যাও। আমরা তো শুধু অ্যাসেম্বলিতে থাকতে চাই না, শুধু অ্যাসেম্বলিতে থেকে আমরা সন্তুষ্ট নই, আমরা এমন কিছু করতে চাই—বামফ্রন্ট সরকার এমন একটা জিনিস করতে চায় যে ভারতবর্ষের প্রত্যেকটি প্রভিনস যেন তাকে অনুসরণ করে। পাট শিল্প আমাদের একটা বড় শিল্প। ক্ষেতমজুর, চাষী এবং শ্রমিক এই তিনটি এই শিল্পের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত। তাই আমরা জানি যে পাটের দর বাঁধতে পারা যাচ্ছে না। কারণ ঐ পুঁজিপতিরা চিরকাল ধরে মানুষকে শোষণ করেছে, সেইজন্য আমরা জানি পাটকল শ্রমিকদের হাড় পুড়ছে এবং তা ধোঁয়া হয়ে ঐ চিমনি দিয়ে বেরুচ্ছে, এই কোটি কোটি মানুষের রক্ত নিয়ে পাটকল চলছে। আমি নিজে পাটকলের শ্রমিক ছিলাম, নলী খুলতাম, টার্নারে কাজ করতাম, পাটের শ্রমিকের কি কষ্ট আমি জানি। আমরা প্রত্যেকে শ্রমিকের ঘর থেকে এসেছি। কিন্তু বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতায় কি করতে পারে? কিছুই পারে না। একটা গল্প আছে—একটা ছেলে, তাকে দু'জনে বলছে যে এ ছেলে আমার। বিচারের জন্য রাজার কাছে নিয়ে যাওয়া হলে রাজা ছেলেটাকে কাটতে বললেন, তখন যার ছেলে সে বললে কাজ নেই, অন্য লোকটা বললে যে না কাটা হোক, এখানেও সেই অবস্থা। সেন্ট্রাল মালিকদের বলছে ভয় নেই বাছা, আমি তোমাদের পিছনে আছি, আর অন্যদিকে বলছে এ কি হচ্ছে? কাজেই এভাবে এরকম করে কিছু হবে না। সরকার শ্রমিকদের পিছনে আছে।

বামফ্রন্ট সরকার তার ছোট্ট ক্ষমতা নিয়ে তোমাদের পিছনে আছে। যেমন একটা ছোট্ট ছেলে দেওয়াল ধরে হাঁটতে হাঁটতে তারপরে সে তার লক্ষ্যে গিয়ে পৌছায় তেমনি শ্রমিক, তুমি বামফ্রন্ট সরকারকে ধরে এগিয়ে চল, যা কিছু অন্যায় তোমার বিরুদ্ধে হবে তোমার পাশে বামফ্রন্ট সরকার দাঁড়াবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 P.M.]

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যামিনীভূষণ সাহা কর্তৃক উত্থাপিত প্রস্তাব এবং তার সঙ্গে সুনীল বসু রায় কর্তৃক উত্থাপিত যে সংশোধন এই দুটোই আমি পূর্ণ সমর্থন করছি। অনেক বিলম্বে হলেও এই প্রস্তাব যে কত ন্যায্য ছিল আমি তার একটা ঘটনা আপনাদের সামনে তুলে ধরব। ইংরাজ আমলে ১৯৫৭ সালে, সিপাহী বিদ্রোহ যাকে বলে, প্রথম চটকল আসে। যদিও তেরশো থেকে আমাদের দেশে পট্ট বস্ত্রের ব্যবহার ছিল ইংরাজরা চটকল করার পর থেকে যখন ইংরাজরা চলে যায় তখন সাড়ে তিন লক্ষ চটকল শ্রমিক ছিল এবং ১১১টা চটকল ছিল। এই চটকল থেকে যে মুনাফা সেই মুনাফা এসেছে ইংরাজ আমলে সমগ্র আমদানি পুঁজির অর্থাৎ সেখানে তাদের যে সঞ্চিত ধন তার প্রায় ১/৩ অংশ। তারা ভারতবর্ষকে শোষণ করে সেই মুনাফা প্রথমে এক দফায় এখান থেকে নিয়ে

গেলেন অল্প সময়ে। তারপর ভারতীয়রা এই চটকলের মালিক হল, এই চটকলের মালিক হওয়ার পর ২৯ বছর সময়ের মধ্যে আমরা দেখতে পাচ্ছি এর থেকে সমস্ত রস শুকিয়ে নিয়ে যাওয়া হয়েছে। আমরা চটকলের দ্বিপাক্ষিক, লগ্নি করছে না, সেই মুনাফা অন্যান্য রাজ্যে নিয়ে গিয়ে কোথাও কেমিক্যাল ফ্যাক্টরি করছে, কোথাও সিন্থেটিকের ফ্যাক্টরি হচ্ছে, কোথাও আর কিছু তৈরি হচ্ছে। সেই মুনাফার একটা বড় অংশ বিদেশে চলে যাচ্ছে। এজন্য আই জে এম এ'র চেয়ারম্যান ছিলেন সিংহানিয়া, তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল। কিন্তু কোনও অদৃশ্য কারণে জানি না তিনি ছাড়া পেয়ে গেলেন, তাঁর বিরুদ্ধে মামলা হল না। তারপর এই চটকলের মালিকদের মধ্যে বি. পি. কেডিয়া, তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল, কারণ তিনি হেঁসিয়ান পাট মিলের মধ্যে আটকে রেখেছিলেন। অনেকদিন তিনি জেলে থাকার পর বেরিয়ে এসেছিলেন। অবশ্য তিনি আর খড়দহ জুট মিলের সঙ্গে জড়িত নন, এই মিল এমন সময়ে নেওয়া হল যখন তিনি সমস্ত পুঁজি এখান থেকে তুলে নিয়ে গিয়ে অন্ধ্রপ্রদেশে অন্য একটা শিল্পে নিয়োগ করেছেন। তারপর বার্ড কোম্পানি এক্সপার্টরা পরিচালনা করেন, আমাদের এখান থেকে তারা আন্ডার ইনভয়েস করত—মাল যা যায় তার চেয়ে কম দেখানো হয় এবং অনেক বেশি মাল বিদেশে পাঠানো হয়। সরকারি দপ্তরে এই সমস্ত তথ্য জমা হয়ে আছে। এই সমস্ত ঘটনার জন্য আজকে এই শিল্পের এই হাল। এই শিল্পের প্রতি দরদ নেই যে এই শিল্পকে কি করে উন্নত করা যায়। এটাকে যে একটা শোষণের যন্ত্র হিসাবে লাগানো হয়েছে এটা বর্ণে বর্ণে সত্য। এই শোষণের যন্ত্রে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সঞ্চিত আছে, সেই টাকা বিদেশে চালান হয়ে যাচ্ছে এবং অন্য ব্যবসায়ে সেটা ব্যবহার করছে। এই শিল্প যদি রাষ্ট্রীয়করণ করা হয় তাহলে এই শিল্প থেকে সঞ্চিত যে টাকা সেই টাকা এই শিল্পে ব্যবহার করা হবে। এই শিল্পের সঙ্গে জড়িত রয়েছে ৪০ লক্ষ লোক—কৃষক, ব্যবসায়ী, মধ্যবিত্ত শ্রেণীর লোক এবং শ্রমিক। এর বর্তমানে ২ লক্ষ ২৫/৩০ হাজার শ্রমিক এই শিল্পে কাজ করে।

এই শিল্পের শ্রমিকদের উন্নতির জন্য শিল্পপতিরা কিছু করে না। আমরা দেখেছি যখনই শ্রমিকদের বেতন বৃদ্ধি করতে হয়েছে, তখনই আমাদের ধর্মঘট করতে হয়েছে। আমরা ইংরেজ আমলে ধর্মঘট করে ব্যর্থ হয়েছি, ১৯৩৭ সালে ফজলুল হকের সময় ধর্মঘট করে ব্যর্থ হয়েছি। ১৯৫৯ সালে যুক্তফ্রন্ট সরকারের সময় আমরা ভেবেছিলাম একে রাষ্ট্রীয়করণ করা হোক। ১৯৬৯-৭০ সালে যে কমিশন হয়েছিল সেখানে প্রধান কথা বলা হয়েছিল শ্রমিক মরে যাচ্ছে, কৃষক মরে যাচ্ছে কাজেই রাষ্ট্রীয়করণ করা ছাড়া একে বাঁচানো যাবে না। আমরা পশ্চিমবাংলা সরকারের কাছে বলেছি আমরা সরকারকে সমর্থন করি। যামিনীবাবু প্রস্তাব এনেছেন এবং সুনীলবাবু যিনি এর কিছু সংশোধন করেছেন, তিনিও এই সরকারকে সমর্থন করেন এবং তার মানে হচ্ছে এই সরকার এই শিল্পের মধ্যে যে ব্যাধি রয়েছে তাকে দূর করতে চান। আমরা এই শিল্পকে এমন পর্যায়ে নিয়ে গেছি যে ৮/১০টি কারখানা রুগ্ন হয়ে গেছে এবং তার মধ্যে কয়েকটিকে সরকারের নিয়ন্ত্রণে আনা হয়েছে এবং এখন দুটি বন্ধ হয়ে রয়েছে। ওঁরা এটা থেকে সবকিছু রস নিয়ে যান, এবং তারপর সরকারের কাছে এসে পড়েন এবং সরকারকে তখন একটা বাসি মরা নিয়ে বসে থাকতে হয়। চট শিল্পের পেছনে একটা বিরাট ভূমিকা রয়েছে, তখনকার দিনে ইংরেজ মালিক যাঁরা ছিলেন তারা শুধু শিল্পপতি নন,

তাঁরা এখানকার তৎকালীন সরকারকে পরিচালনা করতেন। ডাক্তার রায় যখন এখনকার মুখ্যমন্ত্রী ছিলেন, তখন শ্রমমন্ত্রী ছিলেন সাত্তার সাহেব। শ্রম মন্ত্রী তাঁর বাজেট রিপোর্টে চটকল মালিকদের সম্পর্কে একটা নিন্দাসূচক কথা বলার ফলে তাকে শেষ পর্যন্ত শ্রমমন্ত্রীর পদ থেকে ইস্তফা দিতে হল। আমরা একথা কংগ্রেস বন্ধুদের কাছ থেকেই শুনেছি। সমস্ত ভারতবর্ষের রাজনীতিতে চট শিল্পপতিরা দণ্ড মুণ্ডের কর্তা ছিলেন। জে সি আই সম্বন্ধে যামিনীবাবু বলেছেন যে এই জে সি আই শ্রমিক এবং কৃষকদের প্রতিনিধি নিয়ে পরিচালিত হোক এবং কৃষকদের পাশে এসে দাঁড়াক আমরা এই জিনিস আগেও দাবি করেছিলাম এবং আজকেও সেই দাবি করছি। আমরা চটকলের মজুরদের এবং ভারতবর্ষের পাট চাষীদের ন্যায্য দাবি নিয়ে ধর্মঘট করেছিলাম আজ যখন আমরা ধর্মঘট পরিচালনা করছি, সেই দিনও আমরা ধর্মঘট পরিচালনা করে বলেছিলাম, পাটচাষীদের ন্যায্য দাম দিতে হবে। পাট চাষীরা রোদে ঘামে ভিজে পাট উৎপাদন করছে কাজেই তাদের ন্যায্য দাম দিতে হবে। আমরা বলেছিলাম ২০০ টাকা কুইন্টাল হবে। কিন্তু জে সি আই বলল ১৫৭ টাকা কুইন্টাল হবে। কিন্তু আমরা জানি ঐ দামে কৃষকদের খরচ পর্যন্ত ওঠে না। আজকে এখান থেকে কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হচ্ছে যে পাট শিল্পকে রাষ্ট্রীয়করণ করা হোক। আমরা জানি জনতা দলের একটি পক্ষ এটা চায় না এবং ইন্দিরা গান্ধীও এর বিরোধিতা করেছিলেন। স্যার, চটকলের ধর্মঘট এমন পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে শ্রমিকদের পক্ষে এর মীমাংসা হবে। কিছু টাকা কংগ্রেস আমলে এরা যা পেয়েছিল সেটা নিলে অনেক আগেই এর মীমাংসা হত। কিন্তু আমরা মূল ব্যাধি দূর করতে চাই এবং সেটা যদি হয় তবেই এর সমস্যার সমাধান হবে। এখানে গ্র্যাচুইটির প্রশ্ন রয়েছে, বদলি শ্রমিকদের সম্পর্কে কি করা যায় সেই প্রশ্নও রয়েছে। কেন্দ্রীয় সরকার যে রায় দিয়েছিলেন সেটা মালিক মানছে না। শুধু এই সবই নয় গ্রেড স্কেল এবং অন্যান্য বিষয় সম্পর্কেও দেরি হচ্ছে।

[4-40—4-50 P.M.]

এই রাজ্য সরকার যদি শ্রমিকদের পাশে এসে না দাঁড়াতেন তাহলে গোপাল দাস নাগের সময় যে রকম চুক্তি হয়েছিল, সেই রকম চুক্তি হত। এই সরকার এই ধর্মঘটের আগেই ঘোষণা করেছিলেন, কোন সরকার কোন রাজ্যে আগে থেকে এমনভাবে অর্থ কাঠামো যা বজায় রয়েছে তা পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে বলেন যে এই দাবি ন্যায্য দাবি এবং শ্রমিকরা এটা দাবি করতে বাধ্য, আমরা এই ধর্মঘটের পেছনে আছি? সেকথা যা তখন বলেছিলেন, আজকেও তাঁরা তা মেনে চলেছেন। আর শ্রমিকরা এই রকম শান্ত পরিবেশের মধ্যে ধর্মঘট করতে কখনও দেখিনি আমি ১৯২৯ সাল থেকে শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত আছি, শ্রমিকরা বিশ্বাসের সঙ্গে এত দৃঢ়তার সঙ্গে কখনও এই রকম শান্ত পরিবেশের মধ্যে ধর্মঘট করেনি। যে কোনও এলাকায় যান, আপনি স্যার, বিশ্বাস করবেন না, শ্রমিকরা বলেছে যতদিন না আমরা ন্যায্য দাবি পাব, ততদিন এই ধর্মঘটের মীমাংসা হবে না। কাজেই এই ধর্মঘট চলছে, চলবে। আমি এস ইউ সি বন্ধুদের, দেবপ্রসাদবাবুকে একথা বলব যে শ্রমিক ঐক্যে ফাটল ধরে এমন কিছু বলবেন না, এমন কিছু করবেন না, তাহলেই শ্রমিকরা তাদের ন্যায্য পাওনা পাবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্য যামিনী সাহা যে প্রস্তাব এনেছেন এবং তার উপর শ্রী সুনীল বসু রায় যে সংশোধনী দিয়েছেন, তাকে সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। আমরা পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে বাস করি। বৃটিশ এখান থেকে চলে যাবার পরে দীর্ঘ ২৯ বছর ধরে এই পাট শিল্পে আমাদের দেশের বড় বড় শিল্পপতিরা চালাচ্ছে? যে পাট শিল্প প্রতি বছর ২৫০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করে, সেই পাট শিল্পে জড়িত সেই শ্রমিকদের, চাষীদের বঞ্চিত করা হচ্ছে। পূর্ব ভারতের প্রায় ৩০ লক্ষ পাট চাষী ন্যায্য মূল্য পায় না, এ থেকে মাত্র ৮টি পরিবার কোটি কোটি টাকা উপার্জন করেছে। ১০ বছর পূর্বে অনেক শ্রমিকের বেতন অত্যন্ত কম ছিল, আর আজ সেই শ্রমিকের ন্যূনতম বেতন ৪০৭ টাকা হওয়া সত্ত্বেও, আগে যে বেতন ছিল, সেই বেতনই রয়েছে। সেদিন এই শিল্পে সাড়ে তিন লক্ষ শ্রমিক কাজ করত আগে, সেই সংখ্যা কমে দাঁড়িয়েছে দুই থেকে আড়াই লক্ষ। আজকে শ্রমিকরা ধর্মঘটের পথে পা বাড়িয়েছে। আমরা যদি আগেকার মতো একটা টাকার অঙ্ক মেনে নিতাম তাহলে এই ধর্মঘটের মীমাংসা আগেই হয়ে যেত। কিন্তু আমরা চাই শ্রমিকদের গ্রেডেড স্কেল, গ্র্যাচুইটি। আমাদের ইউ টি সি বন্ধুরা যে কথা বলেছিলেন সে কথা মেনে নিলে ফয়সলা অনেক আগে হয়ে যেত। আমাদের গোটা পাট শিল্পে যে অবস্থা, অতীতের কেন্দ্রীয় সরকার কোনও দৃঢ় পদক্ষেপ নিতে পারেননি, আজকের জনতা সরকারও পারছেন না। আজকে ১৬ই ফেব্রুয়ারি, এক মাস ১২ দিন হয়ে গেল দু'লক্ষ আড়াই লক্ষ শ্রমিক ধর্মঘটের পথে পা বাড়িয়েছে। অতীতে যে সরকার ছিল ১৯৭২ সালে সেই আমলে স্ট্রাইক ভাঙবার জন্য মিথ্যা মামলা করেছে এটা আমরা দেখেছি, যারা শ্রমিক আন্দোলন করেছে তাদের বিরুদ্ধে মিসা, ডি আই আর প্রয়োগ করা হয়েছে। এই শিল্পকে মডার্নাইজ করা হয়নি। আজকে গুজরাট, মহারাষ্ট্রে আমরা দেখছি সেখানকার অন্যান্য শিল্পকে মডার্নাইজ করেছে কিন্তু পশ্চিমবাংলার যে শিল্প থেকে কোটি কোটি মূল্যের জিনিস উৎপাদিত হয় সেই পাট শিল্পকে মডার্নাইজ করার কোনও ভূমিকা নাই। আজকে শুধু শ্রমিকদের ঝগড়ারই ব্যাপার নয়, পশ্চিমবাংলা তথা পূর্ব ভারতের কৃষকদের প্রায় ৩৪ লক্ষ পাটের ন্যায্য মূল্য পায় না। এই হচ্ছে পাট শিল্পের ২৯ বছরের ইতিহাস। আমরা দেখলাম বিহারে জনতা সরকার চিনির কলগুলি রাষ্ট্রায়ত্ত করেছে, আজকে বিলম্বে হলেও আমাদের এখানে সরকার এই যে প্রস্তাব এসেছে, আরও আগে এই প্রস্তাব আসা উচিত ছিল। সাহসের সঙ্গে এই প্রস্তাব গ্রহণ করতে হবে। আমি শ্রী যামিনী সাহার প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করছি।

শুধুমাত্র বিধানসভায় একটা প্রস্তাব পাস করে আমাদের যেন দায়িত্ব শেষ না হয়, একে নিয়ে দিল্লিতে যেতে হবে এবং একে বাস্তবে রূপ দিতে হবে। প্রবোধবাবু বলেছেন পুঁজিবাদী সমাজ ব্যবস্থার কথা, আমরা সেটা জানি, আমরা সীমাবদ্ধতার মধ্য দিয়ে এখানে এসেছি বটে কিন্তু তাহলেও রাষ্ট্রায়ত্ত করার কথা অযৌক্তিক, এটা আমি মানছি না, আমরা যেটুকু পারি কৃষক এবং শ্রমিকদের জন্য করব। সংবিধানের সীমাবদ্ধতা এবং পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে থেকে যা কিছু করা সম্ভব আমরা সেটা করব এই শিল্পের শ্রমিক এবং কৃষকদের জন্য। যামিনীবাবু যে মূল প্রস্তাব এনেছেন আমি তাকে সবান্তকরণে সমর্থন করছি। চটকলের এই ২,২০,০০০ হাজার শ্রমিক আজকে ধর্মঘটের পথে পা বাড়াতে বাধ্য হয়েছে। কমলবাবু

বলেছেন চটকল শিল্পের ইতিহাস হচ্ছে ধর্মঘট এবং লড়াইয়ে না নামলে একটা পয়সাও আদায় হয় না। আমরা জানি ভারতবর্ষের লোকসভায় এদের প্রতিনিধিরা প্রতিনিধিত্ব করছে। পশ্চিমবাংলার বিধানসভা থেকে যে সর্বসম্মত প্রস্তাব কেন্দ্রের কাছে যাবে তাকে বাধা দেবার জন্য লোক সেখানে বসে রয়েছে। চটশিল্পের লোকেরা কেন্দ্রীয় মন্ত্রী সভায় এবং লোকসভায় রয়েছে, তারা একে বাধা দেবেন, এটা আমরা জানি। মাননীয় স্পিকার মহাশয়, চট শিল্পকে জাতীয়করণ করার জন্য যামিনীবাবুর যে প্রস্তাব এখানে এনেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে একটা কথা বলছি, বিহারে আমরা দেখেছি সুগার মিলের মালিকরা শ্রমিকদের লুণ্ঠন করছে, এবং বিহারের মন্ত্রিসভা সেটা জেনে এই শিল্পকে জাতীয়করণ করেছেন। কাজেই আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বিধানসভা থেকে আমরা প্রস্তাব করছি চট শিল্প ঐ যে ৮টি পরিবারের দ্বারা কুক্ষিগত হয়ে রয়েছে, একে জাতীয়করণ করতে হবে, একথা বলে যামিনীবাবু যে প্রস্তাব বিধানসভায় রেখেছেন, তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মূল প্রস্তাবক যামিনীবাবুর সাথে সুনীল বসু রায় যে সংশোধনী এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আনুমানিক ৯০৭ কোটি টাকা চট শিল্পে নিয়োজিত আছে এবং প্রায় আড়াই লক্ষ কর্মী এই চট শিল্পে নিয়োজিত রয়েছে। এবং ভারতবর্ষ এবং বিশেষ করে পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষেত্রে এই চট শিল্প একটা বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপার। আমাদের ন্যাশনাল এক্সচেকারে প্রায় ৭৫ কোটি টাকা এটা থেকে বাৎসরিক আয় হয়। ১৯৬৯-৭০ সালের একটি সমীক্ষায় আমরা দেখেছি প্রায় ২৬০ কোটি টাকা এটা থেকে অর্জিত হয়েছে। আমাদের এখানে যে চট শিল্প রয়েছে সেগুলো হুগলি হাওড়া এবং ২৪ পরগনাকে ঘিরে হয়েছে। চট শিল্পে আমরা সঙ্কট দেখেছি এবং সেই সঙ্কট দেখা যায় বিদেশের বাজারে প্রতিযোগিতার ক্ষেত্রে। এই ব্যাপারে সরকারের সমীক্ষা হয়েছে এবং সেই অনুযায়ী ইন্ডিয়ান ফাইনান্স কর্পোরেশন তাদের ৫ কোটি টাকা ঋণও দিয়েছে। কাজেই শিল্পের এই দেশের অর্থনৈতিক ক্ষেত্রে একটা বিরাট ভূমিকা রয়েছে। কিন্তু এই চট শিল্পে আমরা দেখছি এক দিকে শ্রমিক অন্য দিকে কৃষক শোষিত হচ্ছে।

[4-50—5-00 P.M.]

আমার জলপাইগুড়ি জেলাতেই প্রচুর কাঁচা পাট উৎপন্ন হয়। আমরা দেখেছি হিসাব করে যে এক কেজি পাটের যে দাম, কৃষককে বাধ্য করা হয় যে দামে বিক্রি করার জন্য সেই পাট সেই ক্রয়মূল্য থেকে প্রায় চারগুণ বেশি দামে ফিনিশড প্রোডাক্টস। উদাহরণস্বরূপ বস্তার কথা বলা যেতে পারে সেটা বিক্রি হয়। এই যে মুনাফা, অর্থনীতির একটা বিরাট অংশ ব্যক্তি মালিকানা দ্বারা পরিচালিত এবং তাতে কোটি কোটি টাকা যে মুনাফা হচ্ছে যাদের রক্ত জল করে এই মুনাফা আসছে তারা কিছু পাচ্ছে না। চিরদিন তারা শোষিত, বঞ্চিত হয়ে রয়েছে। তা আমি যেকথাটা বলতে চাই, বর্তমানে এই শিল্পে সঙ্কট পুরানো যন্ত্রপাতির দ্বারা কাজকারবার করার পদ্ধতি অথবা লো-ক্যাপাসিটি ইউটিলাইজেশন তা নয়। এইগুলো মনে রেখে চটশিল্পে জাতীয়করণের ক্ষেত্রে যে মূল কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে ব্যক্তি মালিকানার হাত থেকে এই শিল্পের জাতীয়করণ একটা বিশেষ অগ্রগতি যাকে বলা

যেতে পারে অ্যা স্টেপ ফরওয়ার্ড। ২৯ বছর এই চট শিল্পের মুনাফা কয়েকটি ব্যক্তির কাছে জমেছে। অন্যদিকে কালো টাকার পাহাড় তারা জমিয়ে ফেলেছে এবং অর্থনীতিতে একটা বিরাট বিপর্যয় সৃষ্টি করেছে। যে প্রস্তাব এসেছে, এটা যদি জাতীয়করণ হয় তাহলে ব্যক্তি মালিকানার হাত থেকে রক্ষা পাবে এবং এর থেকে যে অর্থ তা রাজ্য সরকারের কাছে আসবে এবং রাজ্য সরকারের পরিকল্পনাতে তা ব্যয়িত হতে পারবে। তৃতীয়ত আমি যে কথাটা বলতে চাইছি সেটা হল জাতীয়করণ মধ্যে বলিষ্ঠ অর্থনৈতিক পদক্ষেপ হবে, বিশেষ করে চটশিল্প পশ্চিমবঙ্গে যে সমস্যার সঙ্কুল অর্থনীতি তার কাঠামোতে একটা নতুন রূপ এনে দেবে—এ বিশ্বাস আমি করি, এই ভরসা আমার আছে। সাথে সাথে যে কথাটা আমি বলতে চাই সেটা হচ্ছে, শোনা যায় জাতীয়করণ হলেই সব সমস্যা মিটে যায় না, পরিচালন ব্যবস্থার ত্রুটি থাকে। সেখানে শিল্পে যারা থাকে তাদের পার্টিসিপেশন সেখানে থাকা দরকার যেটা আজকে নেই। এই বলে আমি এই রেজুলেশনকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রী যামিনীভূষণ সাহা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন এবং অ্যামেন্ডমেন্ট এনেছেন আমাদের সদস্য মাননীয় শ্রী সুনীল বসু রায়, তা সদস্য শ্রী যামিনীভূষণ সাহা গ্রহণও করেছেন, আমি তাকে সমর্থন করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের বামফ্রন্টের পার্টিগুলো এবং আমাদের বামফ্রন্ট সরকার তাদের যে ৩৬ দফা কর্মসূচি আছে তাতে একথা স্পষ্ট করে বলা হয়েছে যে দেশি-বিদেশি একচেটিয়া মালিকানায় যে সমস্ত শিল্প সেই শিল্পগুলি জাতীয়করণ করার যে দাবি সে দাবি কর্মসূচির মধ্যে আমরা উত্থাপন করেছি। আমরা কেন্দ্রের কাছে রাষ্ট্রীয়করণের দাবি তুলেছি।

যদি পশ্চিমবঙ্গের জুট শিল্পের কথা আমাদের একটু ভাবতে হয় তাহলে আমি এই কথা বলতে পারি যে Indian Jute Mills Association. এর যিনি চেয়ারম্যান মিঃ কনোরিয়া কি বলেছিলেন সেটা আমাদের দেখতে হবে। আমরা জানি এই পশ্চিমবাংলায় ৬০/৬২টি চটকল আছে এবং ৮/৯টি পরিবারের কর্তৃত্বাধীনে এগুলি পরিচালিত হয় এবং কোটি কোটি টাকা মুনাফা তারা করছে বছরের পর বছর ধরে। ঐ চেয়ারম্যান কনোরিয়া সাহেব এই গত বছরে বলেছিলেন যে অতীতে জুট শিল্পে যেসব অসুবিধাগুলি ছিল সেই সমস্ত অসুবিধা কিছুটা দূর হয়ে গিয়েছে। এবং পশ্চিমবঙ্গের তথা ভারতের জুট শিল্পের কাছে একটা সুদিন এসেছে এবং তা বলতে গিয়ে বলেছেন যে কার্পেটি ব্যাকিং হেসিয়ন এ বছর আন্তর্জাতিক বেশি রপ্তানি হয়েছে। এবং তাতে টন প্রতি যেখানে আমাদের লোকসান হচ্ছিল সেখানে আমাদের টন প্রতি ৫০০ বেশি মুনাফা হচ্ছে। কার্পেটে ৬০০ টন প্রতি, ব্যাঙ্কিংয়ে ৪০০০ এবং হেসিয়ান-এ ১ হাজার টন প্রতি মুনাফা হচ্ছে এবং এই মুনাফা করতে গিয়ে আমরা দেখেছি যে জুট শিল্পে শিল্পগত দিক থেকে মালিকরা দেশ বিভাগের পর এই শিল্প দেশি মালিকদের হাতে আসার অর্থাৎ কনোরিয়া বাজোরিয়া বিড়লা এইসব গোষ্ঠীর হাতে আসার পরে এই শিল্পের কোনও উন্নতি করা হয়নি এই শিল্পকে স্থায়ী করার কোনও প্রচেষ্টা তাদের পক্ষ থেকে হয়নি। বরঞ্চ এই শিল্পের শ্রমিকদের কাজের যে বোঝা সেই বোঝা বেড়েছে। যে সমস্ত চুক্তি অতীতে ইউনিয়নগুলির সঙ্গে ছিল সেই চুক্তিগুলি তারা ভেঙেছেন

কাজের যে নর্ম সেই নর্ম তারা ভেঙেছেন। আমি একটা উদাহরণ দিলে বুঝতে পারবেন। যেখানে ১৯৪৭ সালে গড়ে বার্ষিক উৎপাদন করতে হল ২.৫ থেকে ৩ শতাংশ টন সেখানে বর্তমানে একজন শ্রমিক তার বার্ষিক উৎপাদনের হার হল ৫.৮৮ অর্থাৎ শতকরা ১০০ ভাগ কাজের বোঝা বৃদ্ধি হয়েছে এই শিল্প শ্রমিকদের উপর। অর্থাৎ কাজের ভার চাপিয়ে দেওয়া হয়েছে আর হাজার হাজার শ্রমিককে ছাঁটাই করা হয়েছে এবং যত রকম বঞ্চনা তা তারা করেছেন। অন্যদিকে এই জুট উৎপাদন যারা করে সেখানে সরকার পক্ষ থেকে চাষীদের কাছ থেকে পাট কেনার জন্য জুট কর্পোরেশন অব ইন্ডিয়া স্থাপন করা হয়েছিল। আমাদের সুনীল বসু রায় মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তার মধ্যে এটা আছে এবং সেখানে দুটি জিনিস আছে একটা হল যাতে চাষীরা ন্যায্য দাম পেতে পারে এবং শিল্প মালিকরা যাতে ঠিকমত জুট পেতে পারে তার ব্যবস্থা করা।

[5-00—5-10 P.M.]

কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই জাতীয় যে জে. সি. আই. নিযুক্ত করা হল ওরা মালিকের সঙ্গে কারসাজি করে ন্যায্য দাম পাট চাষীরা যাতে না পায় তার ব্যবস্থা করেছেন। এই সম্পর্কে যামিনী সাহা তার উদ্বোধনী ভাষণে বিস্তারিতভাবে বলেছেন। সেই কারণে আমি বিশেষ করে বলতে চাই জে. সি. আই. পাট ক্রয় না করে ফড়িয়া এবং মহাজনদের উপর বাজারটা ছেড়ে দিয়েছে। তার ফলে প্রকৃত পাট চাষীরা আজকে ন্যায্য দাম পাচ্ছে না। অথচ এই চটকল মালিকরা তাদের বঞ্চিত করে, শোষণ করে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা মুনাফা করছে এবং এই সম্পদ ৮টি পরিবারের হাতে জমা হচ্ছে। ইতিমধ্যেই ওরা এই শিল্পকে রুগ্ন করে ফেলেছে এবং তার মধ্যে ৬টি শিল্প সরকারের নিয়ন্ত্রণে এসেছে—রাষ্ট্রীয়করণ নয়, তার পরিচালনার দায়িত্ব হাতে নিয়েছেন। কিন্তু অন্য যে শিল্পগুলি আছে সেখান থেকে তারা কোটি কোটি টাকা মুনাফা করছেন। তাই এই শিল্পকে যদি রাষ্ট্রীয়করণ করা যায় তাহলে বর্তমানে যে সঙ্কট আছে সেই অর্থনৈতিক সঙ্কট থেকে খণ্ডিত পশ্চিমবাংলাকে কিছুটা বাঁচানো যাবে এবং অর্থনীতিকেও কিছুটা স্বয়ংম্ভর করা যাবে। সেদিক থেকে যামিনী সাহা যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করি এবং সমর্থন করতে গিয়ে এই কথা বলতে চাই গত ৫ই জানুয়ারি থেকে ২ লক্ষ ৩০ হাজার চটকল শ্রমিক তারা ধর্মঘট করছেন। আমি বিগত ৩০ বছর ধরে শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত এবং নিজের ব্যক্তিগতভাবে ট্রেড ইউনিয়ন আন্দোলন করি। কিন্তু কখনও এত শান্তিপূর্ণভাবে ধর্মঘট হতে দেখিনি। ২ লক্ষ ৩০ হাজার শ্রমিক তাদের ন্যায্য দাবি-দাওয়ার জন্য লাগাতার ধর্মঘট করছেন শান্তিপূর্ণভাবে। কাজেই সেদিক থেকে সরকার পক্ষ থেকে আমি এই আন্দোলনকে অভিনন্দন জানাই। এস. ইউ. সি.র পক্ষ থেকে যিনি বক্তব্য রাখলেন আমি তার প্রতিবাদ করতে চাই। এই ধর্মঘট শুরু হবার আগে চটকল শ্রমিকরা যখন তাদের দাবি-দাওয়া উত্থাপন করেন তখন পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা ঘোষণা করেছিলাম চটকল শ্রমিকদের যে ন্যায্য দাবি, যে দাবিদাওয়ার জন্য তারা আন্দোলন করছেন, সংগ্রাম করছেন, আমরা সেই সংগ্রামের পিছনে আছি। চটকল শ্রমিকরা যে ঐক্যবদ্ধ সংগ্রাম করছেন সেই ন্যায্য সংগ্রামের সুমীমাংসা করার জন্য সরকার পক্ষ, আই. জে. এম. কিম্বা মালিক পক্ষ, ট্রেড ইউনিয়ন প্রতিনিধিদের ডাকা হচ্ছে, কিন্তু মালিক পক্ষের অনমনীয় মনোভাবের

জন্য এখন পর্যন্ত এটার কোনও মীমাংসা হচ্ছে না। সেই কারণে আজকে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে সেটা চিন্তা করে যদি আমরা আজকে এই চটকল শিল্পকে জাতীয়করণ করতে পারি তাহলে সরকারের হাতে শত শত কোটি কোটি টাকা আসবে এবং সেই টাকা দিয়ে আমরা অনেক কিছু জনকল্যাণমূলক কাজ করতে পারব। এতে ভারতবর্ষের জনগণের কল্যাণ হবে, পাট চাষীদের উপকার হবে এবং শ্রমিকরা যে দাবি উপস্থিত করেছেন ভবিষ্যতে আমরা সেই দাবিকে পূর্ণমাত্রায় সমর্থন করতে পারব এবং তাদের এই ন্যায্য দাবি মিটিয়ে দিতে পারব। এই কথা বলে মাননীয় সদস্য শ্রী যামিনী সাহা যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং সুনীল বসু রায় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তাকে সমর্থন করে ভারত সরকার যাতে এই পাট শিল্পকে জাতীয়করণ করেন তার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে অবশ্য প্রায় সকলেই সমর্থন করেছেন আমার প্রস্তাবকে কিন্তু সমর্থন করতে গিয়ে বিরোধী দলের এস. ইউ. সি.র সদস্য মহাশয় কিছু খোঁচা দিয়েছেন, সেটার একটু উত্তর দিতে হয় তাই আমি কয়েকটি কথা বলছি। স্যার, পুঁজিবাদী রাষ্ট্রে জাতীয়করণ করলেই শোষণ বন্ধ হয় না এই জ্ঞানটা আমাদেরও আছে। কিন্তু জাতীয়করণ করলে যে সুবিধাটা হয় সেটা হচ্ছে, কৃষক বা শ্রমিক বা জনগণ তার উপর হস্তক্ষেপ বেশি করতে পারে। যেমন ধরুন এন. টি. সি.র অধীনে যে সমস্ত কারখানাগুলি জাতীয়করণ হয়েছে তাদের শ্রমিকরা নিজেরা উদ্যোগ নিয়ে উৎপাদন ব্যবস্থায় এমন কি ম্যানেজমেন্টের ব্যবস্থায় তাদের দাবিটা তুলছে এবং সেখানে আমলাতন্ত্র যা আছে তাদের উপর বিরাট চাপ সৃষ্টি করছে। কাজেই সেইসব যুক্তি এখানে আসে, থাকে। তাছাড়া রাষ্ট্রের পক্ষে যে টাকাটা আসবে ব্যক্তিগত মুনাফার জন্য না গিয়ে সেই টাকাটা—যদিও পুঁজিবাদী রাষ্ট্রে সেই টাকাটা চট করে কল্যাণের জন্য ব্যয়িত হয় না—জনগণ সেই টাকাটার দাবিটা খুব জোরদারের সঙ্গে তুলতে পারে। তারপর স্যার, আর একটি কথা যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে, আজকাল একটা রেওয়াজ হয়েছে দেখছি যে রুগ্ন হলেই তবে নেওয়া হবে, না হলে নেওয়া হবে না। এখানে আমার কথা হচ্ছে, আগে থেকে নিলেই হয়। তা না হয়ে সব রুগ্ন হোক, মালিকরা পেট ভরে খাক, তারা সম্পত্তি করুক, টাকা পয়সা লুটে নিক তারপর যখন ছাঁটাই হবে, গণ্ডগোল হবে তখন নেওয়া হবে। তারপর এই চটকল ধর্মঘট সম্পর্কে উনি বললেন, নির্বাক দর্শকের ভূমিকায় আমাদের বামফ্রন্ট সরকার দাঁড়িয়ে আছে। এ তো মহা মুশকিলের কথা। স্যার, আমি আপনাকে বলি, আমরা নির্বাক দর্শক হয়ে নেই। এই প্রসঙ্গে স্যার, একটি ঘটনার কথা বলতে চাই। আমি কানপুরে কয়েকদিন আগে গিয়েছিলাম এবং সেখানে দেখে এলাম একটি চটকল বন্ধ হয়ে আছে। মালিক সেখানে প্রস্তাব দিয়েছে যে ৫/৬ শো লোককে ছাঁটাই করতে হবে। সেখানে শ্রমিক ইউনিয়নের দাবি হচ্ছে, টেক-ওভার করার। সেই কারখানাটি আগেও কয়েকবার বন্ধ হয়েছিল এবং তারা অনেক টাকা-পয়সাও নিয়েছে। সেখানকার জনতা পার্টির লেবার মিনিস্টার বলছেন ইউনিয়নকে তোমরা মেনে নাও মালিকের প্রস্তাব, টাকা-পয়সা তো দেওয়া হচ্ছে। তফাৎটা হচ্ছে এখানে। এখানে বামফ্রন্টের কোনও মন্ত্রীই বলে না যে মালিকের ছাঁটাই মানা হবে। সেখানে তারা রাষ্ট্রীয়করণের জন্য বার বার কেন্দ্রীয় সরকারের উপর চাপ দেয়, জনগণের দাবিটা তারা মেনে নেয়। এই হচ্ছে তফাৎ। আজকে বামফ্রন্ট সরকারকে খোঁচা দিয়ে কোনও লাভ নেই। আজকে এখানে

আড়াই লক্ষ শ্রমিক লড়াই করছে। আমাদের চিফ মিনিস্টার তো এখানে সি. আই. টি. ইউ.র সভাপতি। তিনি ওয়ার্কারদের কাছে মিটিং-এ গিয়ে বললেন, পূর্ণ সমর্থন জানাচ্ছি মালিকদের বিরুদ্ধে তোমাদের দাবির সংগ্রামকে।

[5-10—5-20 P.M.]

শ্রী কৃষ্ণপদ ঘোষ, তিনি একজন সিটুর নেতা—আমরা কোনওদিন এদের কথা ভুলি না, গদিতে থাকলেও ভুলি না। সুতরাং এইসব কথা বলে খোঁচা দিয়ে কোনও লাভ নেই। সুতরাং আসুন, এইসব না করে একসঙ্গে এটাকে সমর্থন করি। আপনারাও তো এটাকে সমর্থন করেন, আসুন সকলেই মিলে এটাকে জোরের সঙ্গে সমর্থন করি, যাতে করে আমরা এইগুলোকে জাতীয়করণ করতে পারি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Sunil Basu Roy that – In paragraph 3, in line 6, the word "এবং" at the end be omitted;

that after paragraph 3, the following new pragraph be inserted, namely :

"যেহেতু পাট চাষীদের তাদের উৎপাদিত পাট বিক্রয়ের জন্য ফড়িয়া ও মহাজনদের উপরে নির্ভর করতে হয়, ফলতঃ উপযুক্ত মূল্য না পেয়ে তাঁরা ক্ষতিগ্রস্ত ও ঋণগ্রস্ত হচ্ছেন সেহেতু, পাটচাষীদের রক্ষার জন্য ও পাট চাষের উন্নয়নের জন্য; এবং

In paragraph 5, line 2, between the words "চটশিল্পকে" and the word "অবিলম্বে" the words "ও কাঁচা পাট ব্যবসাকে" be inserted,

were there put and agreed to.

The motion of Shri Jamini Bhusan Saha, as amended, namely, that

যেহেতু পশ্চিমবঙ্গের চটশিল্প এবং পাট ব্যবসা অর্থনীতির ক্ষেত্রে এক গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে;

যেহেতু এই শিল্প মাত্র আটটি একচেটিয়া পুঁজিপতির কুক্ষিগত, সে কারণে এই শিল্প থেকে যা কিছু মুনাফা হয়, তা দেশবাসী, শ্রমিক, কৃষক ও সরকারকে বঞ্চিত করে এই একচেটিয়া পুঁজিপতিদের হাতে সঞ্চিত হচ্ছে;

যেহেতু এই শিল্প বিগত ২৯ বছরে এক শোষণের যন্ত্র হিসাবে ব্যবহৃত হয়েছে এবং তার ফলে একদিকে যেমন এই শিল্পের কোনও উন্নতিসাধন হয়নি তেমনই এই শিল্প থেকে আহৃত সমস্ত সম্পদ শিল্পের সঙ্গে জড়িত ব্যবসায়ীরা, বিভিন্ন উপায়ে ও বে-নামীতে রাজ্যের ও দেশের বাইরে চালান করেছেন এবং অন্য শিল্প ও ব্যবসায়ে নিয়োগ করেছেন; ফলে যেখানে দেশের সমৃদ্ধি নিশ্চিত ছিল, সেখানে দেশ সম্পূর্ণভাবে বঞ্চিত হয়েছে এবং দেশের অর্থনীতিও এক ঘোর বিপাকে পড়েছে;

যেহেতু পাট চাষীদের তাদের উৎপাদিত পাট বিক্রয়ের জন্য ফড়িয়া ও মহাজনদের উপরে নির্ভর করতে হয়, ফলতঃ উপযুক্ত মূল্য না পেয়ে তাঁরা ক্ষতিগ্রস্ত ও ঋণগ্রস্ত হচ্ছেন সেহেতু, পাটচাষীদের রক্ষার জন্য ও পাট চাষের উন্নয়নের জন্য; এবং

যেহেতু বিগত পাঁচ বৎসরে এই শিল্পের একটি অংশ রুগ্ন বলে ঘোষিত হয়েছে এবং এই শিল্পের একটি বড় অংশের পরিচালনার ভার শিল্পের স্বার্থে সাম্প্রতিককালে সরকারকে নিতে হয়েছে;

অতএব এই সভা প্রস্তাবও করেছে, যে কৃষকের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে এবং দেশবাসীর স্বার্থে এই চটশিল্পকে ও কাঁচা পাট ব্যবসাকে অবিলম্বে রাষ্ট্রায়ত্ত করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হউক।

was then put and agreed to.

## MOTION UNDER RULE - 185

**শ্রী সুকুমার মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি এই হাউসে আমার এই প্রস্তাবকে পর্যালোচনা করি এবং সর্বোপরি তাকে সমর্থন করার জন্য আবেদন রেখে আমি আমার প্রস্তাব পাঠ করছি।

যেহেতু দেশ বিভাগের পর নদীয়া জেলার রাণাঘাট থেকে সীমান্তবর্তী গেদে স্টেশন পর্যন্ত রেল লাইনের পাশে জনসংখ্যা অত্যন্ত বৃদ্ধি পেয়েছে,

যেহেতু এই অঞ্চলে জনসাধারণের জীবিকা, ব্যবসা-বাণিজ্য, শিক্ষা ব্যবস্থা ইত্যাদির জন্য রেলপথই মুখ্য অবলম্বন, যেহেতু বর্তমান রেল ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল, এবং

যেহেতু সম্প্রতি এর ফলে জনসাধারণের দৈনন্দিন জীবন-যাপনে অহেতুক সময়ের অপব্যয় ও নানা দুর্ভোগ হচ্ছে,

সেইহেতু এই সভা অবিলম্বে রাণাঘাট থেকে গেদে সীমান্ত স্টেশন পর্যন্ত রেলপথ এলাকার বৈদ্যুতিকরণের প্রয়োজনীয় ব্যবস্থা করতে এবং অন্তবর্তী সময়ে ডিজেল চালিত গাড়ির ব্যবস্থা করতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাণাঘাট থেকে গেদে পর্যন্ত যে রেল লাইন, এই রেল লাইন আমাদের পশ্চিমবঙ্গের প্রাচীন ঐতিহ্যসমন্বিত লাইন। যদিও এই রেল লাইনের গুরুত্ব এখন একটু কমে গেছে। তা সত্ত্বেও দেশ বিভাগের ফলে এই রেল লাইনের দুই পাশে আজকে যে অসংখ্য উদ্বাস্তু বসবাস করছে, তাদের কথা চিন্তা করে এই লাইনের উন্নতি করা প্রয়োজন। গেদে থেকে রাণাঘাট পর্যন্ত এই রেল লাইনের মধ্যে তিনটি সংরক্ষিত বিধানসভা আসন আছে, কৃষ্ণগঞ্জ, হাঁসখালি এবং রাণাঘাট দু' নং কেন্দ্র। এইসব এলাকার যে চার লক্ষাধিক লোক বাস করে তাদের মধ্যে অধিকাংশই অনুন্নত সম্প্রদায়ভুক্ত। এইসব জনসাধারণের অর্থনৈতিক উন্নতির দিকে লক্ষ্য রেখে এই রেলপথকে বৈদ্যুতিকরণ করা দরকার। তা ছাড়া রাণাঘাট হচ্ছে নদীয়া জেলার অন্যতম সাব ডিভিসনাল টাউন এবং নদীয়া জেলার অন্যতম

বাণিজ্য কেন্দ্র। এই রাণাঘাট থেকে গেদে পর্যন্ত যে রেল লাইন, এর পাশাপাশি জনসাধারণ যারা বাস করেন, তাদের জীবিকা প্রধানত কৃষি ভিত্তিক। তারা কৃষিজাত দ্রব্য উৎপাদন করেন এবং সেইগুলো কলকাতা পর্যন্ত পাঠিয়ে দেন এবং তার দ্বারা তাদের জীবিকা নির্বাহ হয়, এটাই তাদের অন্যতম অবলম্বন। তাছাড়া অসংখ্য সরকারি কর্মচারী, যারা বিভিন্ন অফিসে রাণাঘাটে কাজ করেন, এমন কি কলকাতা পর্যন্ত তারা এসে কাজ করেন।

হাজার হাজার ছাত্র আছে যারা এই রেলপথ দিয়ে যাতায়াত করে পড়াশুনা করে। সুতরাং সেইদিক থেকে এই রেল লাইন যদিও ডবল লাইন হিসাবে আছে কিন্তু এই লাইনের গাড়ির যে ইঞ্জিন সেটা হচ্ছে স্টিম ইঞ্জিন এবং সেটা বৃটিশ আমলের ঝড়-ঝড়ে ইঞ্জিন। রাণাঘাট থেকে গেদে পর্যন্ত দূরত্ব হচ্ছে ৪৩ কিলোমিটার। কোনও কোনও ক্ষেত্রে রাণাঘাট থেকে গেদে যেতে সময় লাগে ৩১ থেকে ৪১ মিনিট অর্থাৎ গাড়ি গিয়ে মাঝপথে থেমে যায়। পরবর্তীকালে চলবে কিনা তারও নিশ্চয়তা নেই। আমি ডিভিসনাল সুপারিন্টেন্ডেন্টের কাছ থেকে হিসাব নিয়ে দেখেছিলাম, জানুয়ারি মাসের ৩১ দিনের মধ্যে ২৯ দিনই ট্রেন লেটে যাতায়াত করেছে। এই লাইন যদি বৈদ্যুতিকরণ না করা হয় তাহলে অত্যন্ত অসুবিধার সম্মুখীন হচ্ছে এখানকার জনসাধারণরা। স্কুলে পড়াশুনার ক্ষেত্রে, ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে, অফিস কর্মচারিদের যাতায়াতের ক্ষেত্রে প্রতিনিয়ত এইসব অসুবিধা হচ্ছে। সেই কারণে বলছি, এই লাইনটা বৈদ্যুতিকরণের জন্য এই সভার মাননীয় সদস্যরা সমর্থন করবেন এবং যতক্ষণ পর্যন্ত না বৈদ্যুতিকরণের জন্য এই সভার মাননীয় সদস্যরা সমর্থন করবেন এবং যতক্ষণ পর্যন্ত না বৈদ্যুতিকরণ হচ্ছে ততদিন পর্যন্ত স্টীম ইঞ্জিনের পরিবর্তে ডিজেল ইঞ্জিন চালিত গাড়ির ব্যবস্থা করার জন্য এই প্রস্তাব রাখছি। আশা করি, এই সভা আমার প্রস্তাব সমর্থন করবেন।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুকুমার মণ্ডল মহাশয় রাণাঘাট থেকে গেদে পর্যন্ত রেল লাইনটা বৈদ্যুতিকরণের জন্য যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি সেই প্রস্তাবটিকে সমর্থন করছি। শিয়ালদহ থেকে রাণাঘাট পর্যন্ত বৈদ্যুতিক লাইন চালু আছে। গেদে একটা পশ্চিমবাংলার সীমান্ত স্টেশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার জানা আছে। গেদে একটা পশ্চিমবাংলার সীমান্ত স্টেশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার জানা আছে যে এই লাইনে বৈদ্যুতিক ট্রেন চালু করার ব্যবস্থা শুরু হয়েছিল কিন্তু কি জানি কেন সেটা মাঝপথে বন্ধ হয়ে গেছে। রাণাঘাট থেকে কিছুদূর পর্যন্ত বৈদ্যুতিকরণের কাজ শুরু হওয়ার পরেই বন্ধ হয়ে যায়। এটা কংগ্রেস আমলে শুরু হয়েছিল এবং কংগ্রেস আমলেই বন্ধ হয়ে গেছে। সম্ভবত কংগ্রেসের অভ্যন্তরীণ দ্বন্দ্বের কারণে। আমরা মনে করি এবং পশ্চিমবাংলার জনসাধারণ মনে করেন যে, এই যে বৈদ্যুতিকরণ কাজ শুরু হয়েছিল সেটা যেন সম্পন্ন হয়। এই অঞ্চলে কৃষি পণ্যের উৎপাদন যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। কাঁচা মাল, সব্জি, মাছ, দুধ প্রভৃতি জিনিস এই লাইন দিয়ে কলকাতায়, রাণাঘাট শহরে এবং অন্যান্য গ্রামে-গঞ্জে আসে। এটা বহুদিনের রেলপথ। যখন মুর্শিদাবাদ লাইন চালু ছিল না—এটা ছিল একমাত্র রেল রাস্তা যে রাস্তা পূর্ব বাংলা পর্যন্ত, আসাম পর্যন্ত যুক্ত ছিল। রাণাঘাট থেকে গেদে পর্যন্ত যে ইঞ্জিনগুলি আসে সেগুলি বৃটিশ আমলের ইঞ্জিন এবং এই ইঞ্জিন যেতে যেতে হঠাৎ থেমে যায় জল, কয়লা দিলেও সে গাড়ি চলে না।

[5-20—5-23 P.M.]

আপনি কল্পনা করে দেখুন তো গেদে স্টেশন থেকে দুধ আসছে, মাছ আসছে মাজদা থেকে, গুড় আসছে হাঁসখালি থেকে এখন ঐ রেল যদি দু'দিন ধরে বন্ধ থাকে তাহলে ঐসব কাঁচামালগুলোর কি অবস্থা হয়? ঐ রেল চলাচল সুগম করার দিক থেকে বৈদ্যুতিক ইঞ্জিন চালু করার দরকার। মাননীয় সদস্য যে বলেছেন আমি তাঁর সঙ্গে একমত হয়ে একথা ভারত সরকারের উদ্দেশ্যে অনুরোধ জানাতে চাই যে এই লাইনটি বৈদ্যুতিক করা হোক। এই কাজ আরম্ভ হয়েছিল, কিন্তু কেন শেষ পর্যন্ত হল না তা জানি না। এই প্রসঙ্গে আপনার অবগতির জন্য এবং বিধানসভার অবগতির জন্য আমি বলতে চাই যে কল্যাণী স্টেশন থেকে কল্যাণীর ভেতরে ঘোষপাড়া পর্যন্ত একটা নতুন রেল রাস্তা চালু হয়েছে এবং সেই কাজ প্রায় সম্পন্ন হচ্ছে, আমি আশা করছি এ বছরের মধ্যে সে রাস্তা চালু হবে। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করে কেন্দ্রের রেলমন্ত্রী শ্রী মধু দণ্ডবতের সঙ্গে আলাপ-আলোচনা করে কল্যাণী স্টেশন থেকে কল্যাণীর ভিতরে বিশ্ববিদ্যালয়ের ক্যাম্পাস পর্যন্ত রেল রাস্তা চালু করার কথা বলেছেন—আশা করি এটাও বৈদ্যুতিকরণ হবে। আমি আশা করব পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়নের স্বার্থে কেন্দ্রের জনতা সরকার সার্থক যোগাযোগ ব্যবস্থা উন্নতি করবার জন্য চেষ্টা করবেন। এই কথা বলে আমি মাননীয় সদস্যের এই প্রস্তাব সমর্থন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** সুকুমারবাবু আপনার আর কিছু বলার নেই। সুতরাং আমি আপনার প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Sukumar Mandal that : –

যেহেতু দেশ বিভাগের পর নদীয়া জেলার রাণাঘাট থেকে সীমান্তবর্তী গেদে স্টেশন পর্যন্ত রেল লাইনের দুই পাশে জনসংখ্যা অত্যন্ত বৃদ্ধি পেয়েছে;

যেহেতু এই অঞ্চলের জনসাধারণের জীবিকা, ব্যবসা-বাণিজ্য, শিক্ষা ব্যবস্থা ইত্যাদির জন্য রেলপথই মুখ্য অবলম্বন;

যেহেতু বর্তমান রেল ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল; এবং

যেহেতু সম্প্রতি এর ফলে জনসাধারনের দৈনন্দিন জীবন যাপনে অহেতুক সময়ের অপব্যয় ও নানা দুর্ভোগ হচ্ছে;

সেইহেতু এই সভা অবিলম্বে রাণাঘাট থেকে গেদে সীমান্ত স্টেশন পর্যন্ত রেলপথ এলাকার বৈদ্যুতিকরণের প্রয়োজনীয় ব্যবস্থা করতে এবং অন্তর্বর্তী সময়ে ডিজেল চালিত গাড়ির ব্যবস্থা করতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছি।

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.23 p.m. till 1 p.m. on Tuesday, the 20th February, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 20th February 1979 at 1.00 P.M..

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State, and 120 Members.

[1-00 – 1-10 P.M.]

## Starred Questions
## (to which oral answers were given)

### বীরভূম জেলায় আংশিক রেশনের মাধ্যমে ডাল সরবরাহ

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫২।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলায় আংশিক রেশনের মাধ্যমে ডাল সরবরাহ ব্যবস্থা সম্প্রসারিত না করার কারণ কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

পশ্চিমবঙ্গ তথা সমগ্র দেশে ডালের দিক থেকে স্বয়ম্ভর নয়। সুতরাং যথেষ্ট পরিমাণে ডাল সংগ্রহ করার অসুবিধা আছে। অভ্যন্তরীণ এবং বৈদেশিক সংগ্রহ প্রচেষ্টার মাধ্যমে এ পর্যন্ত ১২,৩৩০ মেট্রিক টন ডাল সংগ্রহ করা হয়েছে। এই স্বল্প পরিমাণ সংগ্রহের সাহায্যে সমগ্র পশ্চিমবঙ্গে ডাল সরবরাহ করা সম্ভব নয়।

তাই সিদ্ধান্ত নেওয়া হয় যে, প্রথমে কলকাতা রেশনিং এলাকায় ডালের বন্টন আরম্ভ করা হবে। এই বন্টন সম্ভব হয় ৪।১।৭৮ তারিখ থেকে। পরে ধাপে ধাপে তা সম্প্রসারিত করার সিদ্ধান্ত নেওয়া হয়। সেই সিদ্ধান্ত অনুযায়ী গত ১৩।১১।৭৮ তারিখ থেকে ব্যারাকপুর এবং হুগলি জেলার বিধিবদ্ধ রেশন এলাকায় ডাল সরবরাহ করা আরম্ভ হয়েছে। এই বন্টন ব্যবস্থাকে পুনরায় হুগলি, হাওড়া ও ২৪ পরগনায় সংশোধিত রেশনিং এলাকাগুলিতেও সম্প্রসারিত করা হয়েছে গত ১২।২।৭৯ তারিখ থেকে। এই ব্যবস্থার মাধ্যমে এ পর্যন্ত মোট ৮,৭৭০ মেট্রিক টন ডাল সরবরাহ করা হয়েছে।

ডালের সরবরাহ বৃদ্ধি পেলেই বীরভূমসহ রাজ্যের বাকি অংশগুলিতে রেশন মারফৎ ডাল সরবরাহ করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশ্চিমবঙ্গে ডালের প্রয়োজন কত?

**শ্রী সুধীন কুমার ঃ** এর কোনও নির্দিষ্ট নিরিখ নেই, বাজারে সরবরাহ এবং কেনাবেচা অনুযায়ী একটা হিসাব করা হয়, তবে সেটা যে কতটুকু ঠিক সে বিষয়ে সন্দেহ আছে।

আমাদের এখানে একটা উৎপন্ন হয় কিন্তু সারা ভারতে খোলাবাজার থাকার জন্য অন্য রাজ্যে চলে যায় এবং অন্য রাজ্য থেকেও আমাদের এখানে আসে। সেজন্য স্পষ্ট উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী বিজয় পাল :** স্টাটুটরি রেশনিং যেখানে আছে সেখানে কি ডাল দেওয়া হয়?

**শ্রী সুধীন কুমার :** আমি ইতিপূর্বে উল্লেখ করেছি যে ব্যবস্থার সুবিধার জন্য আমরা স্টাটুটরি রেশন এলাকা কলকাতা থেকে শুরু করি, তারপর অন্যান্য স্টাটুটরী রেশন এলাকায় সেটা বর্ধিত করি। সম্প্রতি যেটা সংশোধিত রেশন এলাকা নয় সমস্ত ২৪-পরগনা, হুগলি এবং হাওড়া জেলাতে এটা সম্প্রসারিত করা শুরু করা হয়েছে। রেশন এলাকা বলতে তিনি আশা করি বিধিবদ্ধ রেশন এলাকার কথা উল্লেখ করেছেন, তার বাইরে সরবরাহ ইতিমধ্যে শুরু হয়েছে।

**শ্রী বিজয় পাল :** মাননীয় মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি স্ট্যাটুটরি এরিয়া এমন রয়েছে যেখানে ডাল দেওয়া হয় না, যেমন আসানসোলের এই সমস্ত বিধিবদ্ধ রেশন এলাকায় ডাল পাওয়া যাচ্ছে না।

**শ্রী সুধীন কুমার :** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, ওখানে ডাল এখনও সরবরাহ করা হয়নি। যখন প্রথম ধাপে সমস্ত রেশন এলাকায় সরবরাহ করার কোনও সিদ্ধান্ত হয়নি তখন কলকাতা ১ এবং ২ এই অঞ্চলে সরবরাহ করা হয়। পরে সেটা ব্যারাকপুর এবং হুগলিতে সম্প্রসারিত করা হয়েছে যদিও ব্যারাকপুর এবং হুগলির অঞ্চল সেটা সংশোধিত রেশন এলাকার অন্তর্ভুক্ত এবং পরে এটা ক্রমশ আমাদের সংগ্রহ মাত্রার সঙ্গে সঙ্গতি রেখে বাড়াবার কথা এবং সম্প্রসারণের কথা চিন্তা করা হচ্ছে।

### ট্রাফিক আইন ভঙ্গকারীদের জন্য ভ্রাম্যমাণ আদালত

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩।) **শ্রী রজনীকান্ত দোলুই :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ট্রাফিক আইন ভঙ্গকারীদের ঘটনাস্থলেই বিচার করার জন্যে বৃহত্তর কলকাতায় তিনটি ভ্রাম্যমাণ বিশেষ আদালত বসানোর ব্যবস্থা সরকার গ্রহণ করছেন; এবং

(খ) সত্য হইলে, ঐ ব্যাপারে সরকারের প্রস্তাবগুলি কি কি?

**শ্রী হাসিম আবদুল হালিম :**

(ক) হ্যাঁ।

(খ) শুধুমাত্র ট্রাফিক আইন ভঙ্গকারীদের বিচার করার জন্য বৃহত্তর কলকাতায় তিনটি অতিরিক্ত আদালত বসানোর সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এই তিনটি

আদালতের একটি কলকাতা মেট্রোপলিটান অঞ্চলে অপর দুটি যথাক্রমে শিয়ালদহে ও আলিপুরে স্থাপন করা হইবে। হাইকোর্টের আরোপিত শর্তসাপেক্ষে ঐ আদালতের বিচারকগণ নিজ নিজ এক্তিয়ারের ভিতরে ভ্রাম্যমাণ আদালতেও বিচার করবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কবে থেকে এই ভ্রাম্যমাণ আদালতের কাজ শুরু হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমাদের ঘর-বাড়ির ব্যবস্থা হয়ে যাবার পর শুরু হবে। আমরা তার জন্য চেষ্টা করছি। কোর্ট একটা নির্দিষ্ট জায়গায় বসবে, তার প্রোগ্রাম কি হয় সেটা দেখে আমরা ঘরের ব্যবস্থা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ভ্রাম্যমাণ যে বিচার ব্যবস্থা করবেন সেটা ঘরবাড়িতে না করে যেমন মোবাইল ট্রেনে চেক করে ফাইন করে এইরকম করলে ঘরবাড়ি করতে লাগে না, ডিসিসন অন দি স্পট তাড়াতাড়ি হয়ে যায়। সেজন্য ঘরবাড়ির পরিবর্তে মোবাইল ভ্যানে করলে খরচ কম হবে বলে কি ভাবছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় সদস্য একজন আইনজ্ঞ, উনি জানেন বিচার ব্যবস্থা আমাদের সম্পূর্ণ এক্তিয়ারে থাকে না, হাইকোর্টের কিছু কিছু অনুমতি প্রয়োজন। হাইকোর্ট যে শর্ত দিয়েছেন সেই অনুযায়ী করা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি জানতে চাই ভ্রাম্যমাণ বিচার ব্যবস্থা ঘরবাড়িতে না করে মোবাইল ভ্যানে করলে খরচ কম হবে বলে মনে করেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কোর্ট মোবাইল হবে কিন্তু কোর্টের একটা নির্দিষ্ট ঠিকানা থাকবে যেখানে আসামী বিচার চাইলে তাকে কোর্ট বলবে যে অমুক জায়গায় ডকুমেন্টস নিয়ে হাজির হও। হাইকোর্ট এই শর্ত দিয়েছেন। সেজন্য একটা ঘরবাড়ি ঠিক করতে হবে, তা না হলে হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এতে টোটাল কস্ট গভর্নমেন্টের কি রকম হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কোর্টে জুডিসিয়াল অফিসার, স্টাফ সমস্ত কিছু দিতে হবে, এজন্য গভর্নমেন্টের কত টাকা ব্যয় হবে তার জন্য আলাদা প্রশ্ন করলে উত্তর দেব।

**রেশনে প্রদত্ত খাদ্যবস্তুতে অখাদ্যবস্তুর সংমিশ্রণ**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রেশনের চাল, ডাল, গম ও অন্য খাদ্যবস্তুতে বহুল পরিমাণে অখাদ্য বস্তুর সংমিশ্রণ হইতেছে; এবং

(খ) সত্য হইলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ও (খ) ইহা সর্বতোভাবে ঠিক বলা যায় না। চাল, গমের ক্ষেত্রে গ্রাহকদের কাছে বন্টনের জন্য পাঠানোর আগে যুগ্মভাবে ফুড কর্পোরেশনও খাদ্য দপ্তরের পর্যবেক্ষকরা ঐ সমস্ত বস্তুর মান পরীক্ষা করেন। ঐ খাদ্য বস্তুগুলি নির্দিষ্ট মানের হইলে তবেই তাহা বন্টনের জন্য দেওয়া হয়। ডাল ও রেপসিড তেলের ক্ষেত্রে কোনও অভিযোগ পাওয়া গেলেই তা পুঙ্খানুপুঙ্খভাবে তদন্ত করা হয় ও ব্যবস্থা গ্রহণ করা হয়।

[1-10—1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিনি বললেন সর্বতোভাবে এটা ঠিক নয়, কিন্তু তাহলে কি করে অখাদ্য বস্তু খাদ্য বস্তুর সঙ্গে সংমিশ্রণ করা হচ্ছে এবং সেটার পরিমাণ কত, এর পারসেন্টেজ কত, আপনার কাছে কোনও রিপোর্ট আছে?

**শ্রী সুধীন কুমার ঃ** খাদ্য সংগ্রহে একটা পেসিফিকেশন বলে একটা বস্তু আছে, তার একটি লম্বা লিস্ট আছে, তার মধ্যে কোনগুলি পাথর হতে পারে, কোনগুলি পোকা খাওয়া, কোনগুলি অন্যান্য বস্তু হতে পারে এর একটা দীর্ঘ লিস্ট আছে। সেই লিস্ট আমার কাছে এখন নেই। পেসিফিকেশন কেন্দ্রের আছে এবং সেই পেসিফিকেশনের অন্তর্ভুক্ত হলে তবে এগুলিকে ধরা হয়। তার মধ্যে খাদ্য নয় এমন জিনিসও আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, যে কোন স্তরের সরকারি কর্মচারিরা দেখেন যে গম বা চাল খাদ্যের উপযুক্ত নয়, সেটা তারা পরীক্ষা করেন কোন স্তরে, সেটা রেশনের দোকানে আসার কত আগে, কোন জায়গায় ধরা হয় এবং মাঝখানে যখন পরীক্ষা করার পর রেশনের দোকানে আসে সেই মধ্যবর্তী স্তরে যদি অখাদ্য বস্তু খাদ্য বস্তুর সঙ্গে মিলিয়ে দেওয়া হয় তা হলে সেটা ঠেকানোর কি উপায় আছে।

**শ্রী সুধীন কুমার ঃ** এই প্রশ্নের জবাব আমাকে দীর্ঘ দিতে হবে। প্রথমত, খাদ্য যখন সংগ্রহ করা হয়, তখন যারা সংগ্রহ করেন কেন্দ্রীয় সংস্থা তারা ঐ পেসিফিকেশন-এর অন্তর্ভুক্তভাবেই খাদ্য সংগ্রহ করেন তারপর সেটা তারা গুদামে রাখেন। গুদাম থেকে তারা যখন আমাদের রাজ্যে সরবরাহের জন্য সেগুলি পাঠান, তাদের গুদামে থাকে তারপর আমাদের দোকান থেকে সেগুলি গ্রাহকদের সরবরাহের জন্য দেওয়া হয়—আগে কোনওরকম ব্যবস্থাই ছিল না, আমরাই প্রথম পেসিফিকেশন ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অনেক আলোচনাই বলুন আর তর্কবিতর্ক করার ফলে তাঁরা এটি স্বীকার করেছেন যে জয়েন্ট ইন্সপেকশন হবে অর্থাৎ আমাদেরও সেখানে ইন্সপেক্টর থাকতে পারে। দ্বিতীয়ত, ঐ জয়েন্ট ইন্সপেকশনে কেন্দ্রীয় পেসিফিকেশন অনুসারে যদি এটা খাদ্য বলে স্বীকৃত হয় তবে সেটা তারা বিলির জন্য ইস্যু করতে পারেন। এখন বিলি হবার পর, সেটা গুদাম থেকে বেরিয়ে যাওয়ার পর, তখন যিনি রেশন বিলি করেন, রেশনের দোকানদার তার থাকে দায়িত্ব। তার দোকানে একটা উৎকৃষ্ট মানের খাদ্য সেখানে থাকার কথা এবং যদি গ্রাহক দেখেন তিনি যা পেলেন এবং

যার নমুনা রাখা হয়েছে তার মধ্যে পার্থক্য আছে তাহলে তৎক্ষনাৎ সেই বিষয়ে দপ্তরের দায়িত্ব যাদের আছে তাদের কাছে তারা জানাতে পারেন—যে এই জিনিস আমার পাওয়ার কথা আর এই জিনিস আমি পেয়েছি এবং অভিযোগ পাওয়া মাত্রই সেখানে অনুসন্ধান করা হয় এবং দেখা হয় যে এর মধ্যে পরিবর্তন কোথায় হল—কোথায় লুকানো হল।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, আমি যেটা জানতে চাচ্ছি সর্ষের মধ্যে যদি ভুত থাকে, যে রেশন ডিলাররা বিলি করছেন তারা যদি এটির মধ্যে অখাদ্য বস্তু মিলায়—এবং আমাদের অভিজ্ঞতা আছে এরা মেশাচ্ছে সেখানে ধরার কি ব্যবস্থা আছে। এবং এখনও মেশাচ্ছে সেখানে ধরার কি ব্যবস্থা আছে এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কোনও সিদ্ধান্ত সরকারের পক্ষ থেকে করা হয়েছিল কি না এবং সেটা কার্যকর হচ্ছে কি না?

**শ্রী সুধীন কুমারঃ** মাননীয় সদস্য বলেছেন সর্ষের মধ্যে ভুত, সর্ষের মধ্যে ভুততো আর নতুন আসে নি। আপনি জানেন যে দীর্ঘকাল ধরে তারা সেখানে খুবই শিকড় গেড়ে রেখেছেন। কিন্তু এখন তাকে উপড়ানোর জন্য যেটি দরকার সেটা আমি বারেবারে বলেছি যে, আপনারা নালিশ করুন, সাধারণভাবে মিশানো হচ্ছে এই কথা না বলে আপনি সেখানে দেখবেন আপনার প্রাপ্য জিনিস পাচ্ছেন না যখন, তখন সেখানে আপনার অধিকার আছে সরকারের কাছে দাবি করা যে, আমার যেটা পাওনা সেটাকে আমাকে পাওয়ার ব্যবস্থা করে দিন এবং যেখানে তারা দিচ্ছে কোন জায়গাতে তারা তাদের ন্যায্য পাচ্ছেন না সেখানে নির্দিষ্ট অভিযোগ করলেই তৎক্ষনাৎ তার অনুসন্ধান করা হয় এবং সরকারি যে সমস্ত নিয়ম আছে—বাধাও আছে ব্যবস্থা গ্রহণে, আবার কোর্টে নালিশপত্র ইত্যাদি ব্যবস্থা আছে কিন্তু ব্যবস্থা গ্রহণ কিছু না কিছু নিশ্চয়ই করা যায়। নিশ্চয়ই কিছু না কিছু হয়ত—মাননীয় সদস্যরা ইতিমধ্যে লক্ষ্য করে থাকবেন যে আমাদের এই দেড় বছর বা তার কিছু বেশি সময়ের মধ্যে কিছু পরিমাণ কোথাও কোথাও উন্নতি করা সম্ভব হয়েছে। এটা করা যায় যদি জনসাধারণ এবং তাদের যারা প্রতিনিধি তারা যদি এই বিষয়ে লক্ষ্য রাখেন এবং সাধারণভাবে অভিযোগ না করে প্রত্যেক ব্যাপারে নির্দিষ্ট অভিযোগ করেন যাতে সরকারের পক্ষে দায়িত্ব গ্রহণ করা সম্ভব হয়, তাহলে নিশ্চয়ই অনেকাংশে দিনের পর দিন একে নির্মূল করা সম্ভব হবে।

**শ্রী সুনীতি চট্টরাজঃ** মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, রেশনে চাল, গম ইত্যাদি খাদ্যবস্তুর সঙ্গে যে সংমিশ্রণ হচ্ছে এইরকম পেসিফিক কয়টি কমপ্লেন বা অভিযোগ আপনি পেয়েছেন এবং সেই অভিযোগের বিরুদ্ধে কি স্টেপ নিয়েছেন?

**শ্রী সুধীন কুমারঃ** আই ওয়ান্ট নোটিশ।

### সরকারি গাড়ির ড্রাইভারদের দাবি সনদ

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫।) **শ্রী সুনীতি চট্টরাজঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ২৭শে জানুয়ারি, ১৯৭৯ তারিখে পশ্চিমবঙ্গ সরকারের গাড়ির সারথীরা (ড্রাইভার) পশ্চিমবঙ্গের রাজ্যপালের সচিবের সহিত সাক্ষাৎ করে কোনও দাবি সনদ পেশ করেছেন কি না; এবং

(খ) ক'রে থাকলে, উক্ত দাবিগুলি সরকার বিবেচনা করছেন কি?

**শ্রী মহম্মদ আমিন :**

(ক) রাজভবনে একটি স্মারকলিপি পেশ করা হয়েছিল।

(খ) স্মারকলিপিতে উত্থাপিত দাবিগুলি সরকার বিবেচনা করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি দাবিগুলি কি কি ছিল?

**শ্রী মহম্মদ আমিন :** তাদের সাতটি দাবি ছিল সেগুলি আমি বলে দিচ্ছি।

1. All drivers and technical staff should be declared as technical staff.

2. Members of the Association will either be allowed to enjoy holidays, Sundays, half-holidays on Saturdays, or, they should be allowed overtime for full extra hours of duties on such dates.

3. Drivers and mechanical staff of all departments should get better liveries.

4. All work-charged and master roll systems should be abolished.

5. Government should bear the legal expenses in the event of a driver being implicated in criminal cases while on Government duty, and if convicted the drivers should be reinstated in service after the period of conviction.

6. The ceiling on overtime should be abolished and in lieu of the scale of Rs. 180-350 the scale of Rs. 230-425 should be introduced. It may be mentioned here that in some departments such changes has already been given effect to.

7. Copies of all orders relating to the service condition of the employees of the Association should be given to the Association.

[2-20—2-30 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় (খ) র উত্তরে বললেন যে দাবিগুলি সরকার বিবেচনা করছেন। কতদিনের মধ্যে সরকার এই দাবিগুলি মেনে নিতে পারবেন?

**শ্রী মহম্মদ আমিন :** এর মধ্যে কিছু আছে যেটা পে কমিশনের অন্তর্ভুক্ত, আর কিছু দাবি আমাদের মনে হচ্ছে ঠিক এবং এইগুলি মেনে নিতে হবে। আশা করি শীঘ্রই এই সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার ডিপার্টমেন্ট থেকে সার্কুলার গিয়েছে কি না সেদিন ডেপুটেশন দেবার জন্য যে সমস্ত ড্রাইভার রাজ্যপালের কাছে গিয়েছিল তাদের বিরুদ্ধে স্টেপ নেবার জন্য?

**শ্রী মহম্মদ আমিন :** এইরকম কোনও সার্কুলার গিয়েছে বলে আমার জানা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই সব সরকারি ড্রাইভার আপনার কাছে বা মুখ্যমন্ত্রীর কাছে না দিয়ে সরাসরি রাজ্যপালকে দিলেন এর কারণ কি?

**শ্রী মহম্মদ আমিন :** এটা যারা গভর্নরের কাছে গিয়েছিল তাদের জিজ্ঞাসা করবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কতকগুলি দাবি ওঁরা মেনে নেবেন আর কতকগুলি দাবি পে কমিশনের অন্তর্ভুক্ত। যেগুলি পে কমিশনের অন্তর্ভুক্ত সেগুলি যদি পে কমিশন বিবেচনা না করে তাহলে কি আপনারা বিবেচনা করবেন?

**শ্রী মহম্মদ আমিন :** আপনি আমার উত্তরটা শোনেননি ঠিকমতো। আমি বলেছি যে এদের কতকগুলি দাবি পে কমিশনের অন্তর্ভুক্ত, যেগুলি পে কমিশনের অন্তর্ভুক্ত সেগুলি পে কমিশনই সিদ্ধান্ত নেবেন, অন্যগুলি গভর্নমেন্ট বিবেচনা করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সব সরকারি ড্রাইভার তাদের আপনাদের উপর আস্থা নেই বলেই রাজ্যপালের কাছে গিয়েছিল?

(নো রিপ্লাই)

### পশ্চিমবঙ্গে লাইসেন্সপ্রাপ্ত হাসকিং মিল

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫।) **শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) : খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি লাইসেন্সপ্রাপ্ত হাসকিং মেশিন আছে।

(খ) ইহা কি সত্য যে, হাওড়া জেলায় পাঁচটি হাসকিং মেশিনের লাইসেন্স বাতিল করা হইয়াছে ;

(গ) সত্য হইলে, বাতিল করার কারণ কি; এবং

(ঘ) নতুন হাসকিং মেশিন স্থাপনের লাইসেন্স দেওয়ার কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের আছে কি না?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে প্রায় ৬ হাজার লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিল চালু আছে।

(খ) ১৯৭৩ হইতে ১৯৭৬ পর্যন্ত হাওড়া জেলায় ৫টি হাসকিং মেশিনের লাইসেন্স বাতিল করা হইয়াছিল।

(গ) লাইসেন্স রিনিউ না করায় এবং আইনগত অনুমতি না নিয়ে হাসকিং মিল স্থানান্তর করার দরুন লাইসেন্সধারীদিগকে কারণ দর্শাইবার নোটিশ জারি করা হয়। কিন্তু তাহাদের প্রদত্ত কারণগুলি সন্তোষজনক বিবেচিত না হওয়ায় আইনানুযায়ী তাহাদের লাইসেন্সগুলি বাতিল করা হয়।

(ঘ) হ্যাঁ।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** নতুন হাসকিং মেশিন স্থাপনের জন্য লাইসেন্স দেবার যে পরিকল্পনা সরকারের আছে সেটা কতদিনের মধ্যে কার্যকর হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** বর্তমানে সরকারের যে ব্যবস্থা তা আবার আদালতে বিচারাধীন অবস্থা থেকে কতকগুলি আসায় এই সম্পর্কে জনসাধারণের স্বার্থে কোনও কিছু অ্যাসেম্বলিতে না বলাই যুক্তিসঙ্গত বলে মনে করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** নতুন লাইসেন্স পাবার জন্য কতগুলি অ্যাপলিকেশন সরকারের কাছে জমা পড়েছে বলবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** নতুন বা পুরানো এটার তারিখ না বললে কি করে বুঝব এবং তার উত্তর দেব কি করে? কোন বৎসর থেকে কোন বৎসর পর্যন্ত বলুন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ১৯৭৭ সালের জুন থেকে ১৯৭৯ সালের ফেব্রুয়ারি অবধি?

**শ্রী সুধীন কুমার ঃ** এটা বলা সম্ভব নয় কারণ এই হিসাব আমি করি না।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেকার কতকগুলি ছেলেকে হাইকোর্টে নিয়ে গিয়ে হাসকিং মেশিন করে দেওয়া হবে এই রকম প্রলোভন দেখিয়ে গোলমাল পাকিয়ে দেওয়া হয়েছে এইরকম কোনও ইনফর্মেশন আপনার কাছে আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য জানেন একটা আইনানুগ ব্যবস্থা নয় এমন ব্যবস্থা করে বিগত সরকার বিরাট অংশ বেকার যুবকদের ও অন্যান্যদের একটা বিপদের মধ্যে

ফেলেছেন যার ফলে এমন একটা অব্যবস্থায় এসেছে যে প্রতি পদে পদে বাধা। বৎসর ধরে মামলা ও প্রতি মামলার মধ্যে দিয়ে তা সুসংগত করা হয়নি এবং তার জন্য অনেকেই ক্ষুব্ধ ও বিপদগ্রস্ত।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে বর্তমান সরকারের অব্যবস্থার ফলে, প্রশাসনিক দুর্নীতির ফলে অনেকে উইদাউট লাইসেন্সে হাসকিং মেশিন দিয়ে ব্যবসা চালাচ্ছে অথচ লাইসেন্স নিয়েও লোকে হাসকিং মেশিন চালাতে পারছে না?

**শ্রী সুধীন কুমার ঃ** যারা বে-আইনি লাইসেন্স নিয়ে চালাচ্ছে তারা পূর্ববর্তী সরকারের আমল থেকেই চালাচ্ছে, এই সরকার সুচিন্তিতভাবে কোনও কিছু না করে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। যারা বিনা লাইসেন্সে চালাচ্ছে তাদের লাইসেন্স আগের সরকারের সময়েও ছিল না। তাঁরা একটা বে-আইনি আইন করে, ভুল আইন করে প্রতারিত হয়েছেন, ব্যবসা চালাবার রাস্তা তৈরি করে গেছলেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বর্তমান বিধি নিষেধ তুলে দিয়ে যারা চাইবে তাদেরই হাসকিং মেশিন দেওয়া হবে এইরকম কোনও সিদ্ধান্ত সরকার নিচ্ছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি পূর্বেই উল্লেখ করেছি, যখন আদালতের বিচারের মধ্যে এসেছে, তখন এ বিষয়ে সরকারের কোনও কথা বলা উচিত নয় জনসাধারণের স্বার্থে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে অনেকে বিনা লাইসেন্সে হাসকিং মেশিন চালাচ্ছে, আপনার কাছে এইরকম কোনও খবর কি আছে যে পার্টি ফান্ডে টাকা দিয়ে বিনা লাইসেন্সে হাসকিং মেশিন চালাতে দেওয়া হয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** আছে, তারা সকলেই কংগ্রেস ফান্ডে টাকা দিয়ে বে-আইনি হাসকিং মেশিন প্রতিষ্ঠিত করেছিল এবং ৫ বছর ধরেই এটা চালিয়ে যাচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে কি জানাবেন কোন প্রমাণ এবং তথ্যের উপর ভিত্তি করে এই রূপ উক্তি করলেন যে কংগ্রেস ফান্ডে টাকা দিয়ে এই হাসকিং মেশিন করেছে। তিনি কোন প্রমাণ এবং তথ্য-এর উপর ভিত্তি করে এই উক্তি করলেন যে বিগত সরকারের আমলে অনেকে উইদাউট লাইসেন্সে হাসকিং মেশিন চালাচ্ছে? কিসের উপর ভিত্তি করে তিনি এই সিদ্ধান্তে উপনীত হলেন যে বিগত সরকারের কার্যকালে উইদাউট লাইসেন্সে হাসকিং মেশিন চালাচ্ছে, এই সরকারের কার্যকালে উইদাউট লাইসেন্সে চালাচ্ছেনা?

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য ডাক্তার, আইনের ব্যাপার তাঁর না জানাই সম্ভব। আপনি জানেন যে সম্পূর্ণ একটা বে-আইনি আইন করা হয় যার ভিত্তিতে বিগত সরকার যাদের লাইসেন্স দেবেন বলেছিলেন, তাদের একজনকেও লাইসেন্স দেননি, বিনা লাইসেন্সে অন্য জায়গায় ১০ টাকা জমা দিয়ে তাদের হাসকিং মেশিন চালাতে দিয়েছেন। বিগত আমলে সিক্স এ-র মধ্যে যারা দরখাস্ত করেছিল, তাদের সরকার একটাও লাইসেন্স দেননি, তাদের

ভ্রান্ত করেছেন তাদের ধাপ্পা দিয়েছেন কেবল তাদের দলের অর্থ পুষ্টির জন্য, এটা সাধারণ সত্য কথা।

এটা অত্যন্ত সাধারণ সত্য, এছাড়া, অন্য কোনও মানে হয় না। যদি তাদের জন্য ৬-এর 'ক' ধারায় আইন তৈরি করলেন তাহলে লাইসেন্স কেন দিলেন না। তাদের কারও লাইসেন্স নেই। ডাক্তারবাবু তিনি আইন জানেন না, তার পক্ষে না জানাই সম্ভব। দ্বিতীয় কথা তিনি বললেন, সেই লাইসেন্সধারীদের বা তাদের আমলের পোষিত লোকদের তাদের বিনা লাইসেন্সে পরের সময়েও কেন চালাতে দিচ্ছেন। প্রথম কথা এটা আপনাদের আমলের কথা আপনার স্মরণে থাকা উচিত। হাইকোর্ট একটা ইনজাংশন দিয়েছে এবং সেই ইনজাংশনের বিরুদ্ধে নিজেরা জোর করে কোনও জিনিস চালাতে চাই না। একটা নিয়ম মতো ব্যবস্থা চালাতে চেষ্টা করছি এবং যারা লাইসেন্স পান নি কিন্তু এই বাধা সৃষ্টি করে চলবেন ততক্ষণ সুসংহত ব্যবস্থা করার পথে বাধা থাকবে এবং অসুবিধা হবে।

[1-30—1-40 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রী মহোদয় একটু উস্মা প্রকাশ করেছেন। আমি মনে করছি উনি রসিকতা করছেন এই বলে যে আমি একজন ডাক্তার। আমি চিকিৎসক হিসাবে বলি মাননীয় মন্ত্রী মহাশয়ের সুচিকিৎসার প্রয়োজন আছে। কিন্তু অন্য কথা হচ্ছে, বেআইনি আইনের কথা উল্লেখ করেছেন। আমি তার কাছে জানতে চাইছি, উনি সংবিধানগত অবৈধ—আলটাভাইরাস বোঝাতে চাইছেন, না, বেআইনি আইন বলতে কি বোঝাতে চাইছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** সুপ্রীম কোর্ট রায় দিয়েছেন ওই আইনটা প্রনয়ণ করা থেকে শেষ পর্যন্ত বেআইনি ছিল।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন কংগ্রেসের সময় সেখানে পার্টি ফান্ডে টাকা দিয়ে বিনা লাইসেন্সে এইটা করা হয়েছে। তাহলে ১৯৭৭ সালের পর থেকে আজ পর্যন্ত যে বিনা লাইসেন্সে চলছে সেগুলো কি আর.সি.পি.আই ফান্ডে টাকা দিয়ে চালাচ্ছে?

(নো রিপ্লাই)

**শ্রী আবদুস সাত্তার ঃ** মন্ত্রী মহাশয় সুপ্রীম কোর্টের কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি একজন আইনজীবী আপনি জানেন অনেক আইন চ্যালেঞ্জ হয়, তখন সুপ্রীম কোর্ট বা হাইকোর্ট একটা আইনকে আলটাভাইরাস বলে। কিন্তু আইন যখন হয় তখন সেটা বেআইনি হয় না। আইন যখন হয় তখনই বেআইনি হয় এটা একটা মন্ত্রীর মুখে শোভা পায় না। হাইকোর্ট কি বলেছেন, আলটাভাইরাস বলেছেন কি এবং বললে কবে বলেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** বহরমপুরের কোর্টের নথিতে এটা নেই। কিন্তু এটা জানা উচিত ছিল। তদানীন্তন সরকারের অ্যাডভোকেট জেনারেল জানতেন একটা বেঞ্চ এটাকে বলে অবৈধ, তখন তার বিরুদ্ধে অ্যাপিল করেন নি। গৌরীবাবু জানতেন, তিনি অবশ্য গত হয়েছেন, কিন্তু তার বিরুদ্ধে অ্যাপিল করেন নি। তারা বলেছেন, অ্যাব ইনিসিও, এটা বাতিল। এইজন্য এটা

বলেছিলেন যে ধান-চাল এবং টাকা এক বস্তু নয়। আপনারা জানেন লিগ্যাল টেন্ডার বলে একটা বস্তু আছে। আশা করি বহরমপুরের কোর্টেও এটা জানা আছে। ...

**মিঃ স্পিকার ঃ** এটা আলোচনার মতো পর্যায়ে যাচ্ছে। এটা প্রশ্নোত্তরের সময়।

**শ্রী আবদুস সাত্তার ঃ** একজন দায়িত্বপূর্ণ মন্ত্রী হয়ে তিনি নিজে বলছেন কংগ্রেস টাকা খেয়ে এই সব করেছে। তাহলে আমি কি বলতে পারি যে যে সমস্ত বিনা লাইসেন্সে মিলগুলি চলছে ওঁদের দল টাকা খেয়ে এই সব করছে। যারা বিনা লাইসেন্সে রয়েছে তাহলে আপনারা কি করছেন দু' বছর ধরে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর দেবার সময় "মিথ্যা" কথা একথা তিনি বলেছেন। স্যার, আমি জানতাম উনি এক্সপার্ট পার্লামেন্টারিয়ান উনি স্যার একথা কি করে বলেন। স্যার উনি একথা বলতে পারেন না এটা আনপার্লামেন্টারি let him withdraw this word.

**শ্রী সুধীন কুমার ঃ** আমি মূল প্রশ্নে একথা বলি নি। তবে সাপ্লিমেন্টারি সময় হয়ত মিথ্যা কথা বলেছি।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, "মিথ্যা কথা" এটা স্যার আনপার্লামেন্টারি He should withdraw this word.

**শ্রী সুধীন কুমার ঃ** আমি যদি বলে থাকি তাহলে কাউকে আঘাত দেবার জন্য বলি নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, মন্ত্রী মহাশয়, নিজে স্বীকার করছেন আপনি স্যার কিছু বলবেন না।

**শ্রী সুধীন কুমার ঃ** বেশ, যদি বলে থাকি তাহলে উনি যদি সেরকম কিছু পান তাহলে উনি সেটা এক্সপাঞ্জ করে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি রেকর্ড দেখব এবং দেখে যদি দেখি it is unparliamentary, তাহলে আমি রেকর্ড থেকে সেটা এক্সপাঞ্জ করে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উনি নিজে স্বীকার করছেন এখানে ওঁকে উইথড্র করতে বলুন।

### পশ্চিমবঙ্গে সিমেন্টের দুষ্প্রাপ্যতা

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সিমেন্টের দুষ্প্রাপ্যতা সম্বন্ধে সরকার অবহিত আছেন কিনা;

(খ) থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) বেশ কিছু সংখ্যক সিমেন্ট ব্যবসায়ীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ সরকার পেয়েছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) হ্যাঁ। সেই পরিপ্রেক্ষিতে গত অক্টোবর মাস থেকে নতুন বন্টন ব্যবস্থার মাধ্যমে সিমেন্ট সরবরাহের বন্দোবস্ত করা হয়েছে।

(খ) দুষ্প্রাপ্যতার মূল কারণ চাহিদার তুলনায় উৎপাদন এখনও যথেষ্ট নয়। তাছাড়া, পশ্চিমবঙ্গের গত বন্যার দরুন রেলযোগে মাল চলাচল যথেষ্ট পরিমাণে ব্যাহত হয়েছিল। তবে এখন অবস্থা ক্রমশ উন্নতির দিকে।

(গ) হ্যাঁ। কিছু সংখ্যক সিমেন্ট ব্যবসায়ীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ পাওয়া গিয়েছে। এই সব ক্ষেত্রে প্রয়োজনীয় তদন্তের পর দোষী সাব্যস্ত হলে তাদের সিমেন্ট সরবরাহ বন্ধ এবং লাইসেন্স নং বাতিল করার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কত জন সিমেন্ট ব্যবসায়ীর বিরুদ্ধে কি ধরনের দুর্নীতির অভিযোগ আপনি পেয়েছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** আমাকে নোটিশ দেবেন আমি সংখ্যা দিয়ে দেব এবং কোন কোন জেলায় কত জন ব্যবসায়ীর বিরুদ্ধে অভিযোগ পাওয়া গিয়েছে এবং তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এই সব সংখ্যা আমি বলে দেব।

[1-40—1-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পশ্চিমবঙ্গে কত সিমেন্ট প্রোডাকশন হয়, মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আপনারা জানেন পশ্চিমবঙ্গে একটি মাত্র বড় সিমেন্ট ফ্যাক্টি আছে এবং তার বিভিন্ন প্রকার প্রোডাকশন দেখা যায়—সেটা হচ্ছে দুর্গাপুর সিমেন্ট ফ্যাক্টি। সম্প্রতি তার প্রোডাকশন এত কমে গেছে যে সেটা আশঙ্কার বিষয়। সুতরাং আমি উৎপাদনের কোনও নির্দিষ্ট সংখ্যা বলতে পারব না। সেটা কখন লক্ষ্য ধরা হয়? প্রত্যেকেরই জানা উচিত যে ফ্যাক্টির একটা প্রোডাকশন ক্যাপাসিটি বলা থাকে। কিন্তু সেই ক্যাপাসিটি অনুযায়ী তারা উৎপাদন করেন না বিশেষ স্বার্থে, সেটা তাদের নিশ্চয় জানার কথা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় এক বস্তা সিমেন্ট ৪০ টাকায় বিক্রি হচ্ছে, এই ধরনের কোনও খবর কি আপনার জানা আছে?

**শ্রী সুধীন কুমার :** যেখান থেকে এইরকম খবর এসেছে সেখানেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই সিমেন্ট ক্রাইসিসের কথা বলতে গিয়ে তিনি বলেছেন বন্যার জন্য গাড়ি-ঘোড়া যাতায়াতের অসুবিধা হয়েছিল, তাই জন্য এই অবস্থা সৃষ্টি হয়েছে। কিন্তু এটা কি ঠিক কথা, যে সমস্ত পুরানো ডিলার ছিল তাদের হঠাৎ সমস্ত সাপ্লাই বন্ধ করে দিয়ে নতুন করে ডিলার অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্যই কি এই ডেডলকের সৃষ্টি হয়েছে?

**শ্রী সুধীন কুমার :** এর জন্য হয় নি। কারণ এটা শুধু আমরা নই,—সারা ভারতবর্ষ-ময় যে একটা বিরাট দুর্নীতি চলছিল সেই দুর্নীতির বিরুদ্ধে আমরা একটা নীতি প্রবর্তন করেছি, যা ভারতবর্ষের সমস্ত রাজ্যেই এটা গৃহীত হয়েছে। সারা ভারতবর্ষে আমরা একটা অন্যরকম বিলি ব্যবস্থা প্রবর্তনের কথা কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম এবং কেন্দ্রীয় সরকার সেটার অনুমোদন দিলে পর ভারতবর্ষের সমস্ত রাজ্য একের পর এক সেটা গ্রহণ করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** পুরানো ডিলার ক্যানসেল করে দিয়ে আপনাদের ঐ নতুন পদ্ধতি ফলো করার জন্যই কি এই ক্রাইসিস হয়েছে?

**শ্রী সুধীন কুমার :** এটা ঠিক নয়। পুরানো ডিলারদের ডিলারশিপ দেবার ব্যাপারে সরকার বলেছেন, যাদের বিরুদ্ধে পুলিশের কোনও অভিযোগ নেই বা যাদের বিরুদ্ধে কোনও অন্যায়ের প্রমাণ নেই তাদের ডিলার হিসাবে গ্রাহ্য করার জন্য ডি.এম.দের বলা হয়েছে। সুতরাং সরকার কাউকে বাদ দেবার কথা বলেন নি। কেবলমাত্র যাদের সম্পর্কে মাননীয় সদস্য উদ্বেগ প্রকাশ করছেন তাদের বাদ দেওয়া ছাড়া—অর্থাৎ যাদের বিরুদ্ধে পুলিশের অভিযোগ আছে এবং মামলা আছে তাদের বাদ দেওয়া ছাড়া সকলকেই দেওয়া হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে ডিউ টু চেঞ্জ অব পলিসি বাজারে ক্রাইসিস ক্রিয়েটেড হয়েছে কি না?

**শ্রী সুধীন কুমার :** না।

**শ্রী হরিপদ জানা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে নতুন ডিলারশিপ দেবার জন্য যে পদ্ধতি তৈরি করেছেন, সেটা কি পদ্ধতি?

**শ্রী সুধীন কুমার :** কেউ যদি ডিলার হতে চান তাহলে তিনি তাঁর জেলাতে দরখাস্ত করবেন জেলার ম্যাজিস্ট্রেট ও কর্তৃপক্ষের কাছে। সেখান থেকে তাঁর ডিলার হিসাবে আবেদন পত্র যদি অনুমোদন করেন তাহলে তাকে ডিলারশিপ দেওয়া হয় এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনের পক্ষ থেকে।

### ন্যায্যমূল্যের দোকানের সংখ্যা বৃদ্ধি

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬।) **শ্রী অমলেন্দ্র রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, সরকার ন্যায্য মূল্যের দোকানের সংখ্যা যথেষ্ট পরিমাণে বৃদ্ধির সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ঐ সকল দোকান হইতে কি কি নিত্যব্যবহার্য সামগ্রী বিক্রয় করিবার সিদ্ধান্ত লওয়া হইয়াছে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ন্যায্য মূল্যের দোকান অর্থাৎ রেশনের দোকানের সংখ্যা যথেষ্ট পরিমাণে বৃদ্ধির প্রয়োজনীয়তা এই রাজ্যে নাই। কারণ এই রাজ্যের সমগ্র জনসংখ্যাই বিধিবদ্ধ অথবা আংশিক রেশন ব্যবস্থার আওতায় আছে। এবং প্রয়োজনমতো ন্যায্য মূল্যের দোকানও আছে।

(খ) বর্তমানে চাল ও গম ছাড়া কোন কোন এলাকায় রেপসিড তেল ও ডাল ন্যায্য মূল্যের দোকান মারফৎ দেওয়া হইতেছে। এ ছাড়াও কেরোসিন তেল, কয়লা, বেবী ফুড ও কন্ট্রোল ক্লথ ন্যায্য মূল্যের দোকান মারফৎ বিক্রয়ের ব্যবস্থা আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে সংশোধিত রেশন এলাকায় দোঁকান বাড়াবার কোনও পরিকল্পনা আছে কিনা এবং সংশোধিত রেশন এলাকায় যে জিনিস-এর কথা বললেন যে রেশনের মাধ্যমে দেবার ব্যাবস্থা হয়েছে সেই আইটেমগুলি কি সব রেশন এলাকা থেকে বিলি করা হচ্ছে?

**শ্রী সুধীন কুমার ঃ** তেল এবং রেপসীড ছাড়া অন্যগুলি বিলি করার ব্যবস্থা কোথাও লাইসেন্সড ডিলার-এর মাধ্যমে, কোথাও রেশন ডিলারের মাধ্যমে বিক্রয় করার ব্যবস্থা আছে। তেল এবং ডাল সমগ্র রেশনে বিতরণ করার ব্যবস্থা এখনও তৈরি করা যায়নি।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন হচ্ছে অ্যাকচুয়ালি দোকান বাড়াবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি বলেছি যে সব জায়গায় এক নয়। আর দ্বিতীয় যেটা দোকান বাড়াবার প্রয়োজনীয়তা আছে কি না বলেছেন—এই প্রয়োজনীয়তা নির্ভর করে জনসংখ্যার উপর এবং যখনই দেখা যাবে যে একটা এলাকার জনসংখ্যার পরিমাণ অনেক, একটা দোকানের মাধ্যমে সেখানে সরবরাহ করা সম্ভব নয় তখন সেখানে নতুন দোকানের প্রয়োজনীয়তা নিশ্চয়ই আছে এবং সেখানে দিতে হবে।

[1-50—2-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এমন ব্যবস্থা শীঘ্র নেবেন, শহরাঞ্চলে রেশনের দোকানের মাধ্যমে যে সমস্ত জিনিসপত্র দিচ্ছেন, ঠিক সেই সেই জিনিস গ্রামাঞ্চলে সংশোধিত দোকান নিয়োগ করে দেবার বন্দোবস্ত করা সম্ভব কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি ইতিপূর্বেই অন্য প্রশ্নের উত্তরে বলেছি, যে বস্তুগুলো দেওয়া হচ্ছে তার মধ্যে ডাল এবং তেল সর্বত্র করা সম্ভব হচ্ছে না। ডাল এবং তেলের ক্ষেত্রে

আমাদের প্রশাসনিক ব্যবস্থায় অর্থানুকুল্যের জন্য হচ্ছে না এবং সংগ্রহ যেটা আমাদের করতে হয়, সেটা আমাদের রাজ্যে নয়, অন্য রাজ্য থেকে সংগ্রহ করতে হয়, দেশের বাইরে থেকেও সংগ্রহ করতে হয়। সেটা করার উপর সব নির্ভর করছে। আমরা প্রধানত কলকাতা 'ক' এবং 'খ' এলাকায় দিচ্ছি, পরে আমরা সেটাকে বাড়িয়ে হুগলি, ব্যারাকপুর করেছি। তারপর আরও তিনটি জেলায় এইভাবে অগ্রসর হয়েছি। আমাদের দৃষ্টিভঙ্গি আছে, সর্বত্র দেওয়ার, সেই ভাবেই ধাপে ধাপে চেষ্টা করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় খাদ্যমন্ত্রী যদি তাঁর উত্তর দিতে গিয়ে এইভাবে বারেবারে স্টেটমেন্ট করেন, তাহলে আমাদের সময় নষ্ট হয়ে যায়, অন্য প্রশ্নে আমরা যেতে পারি না। সুতরাং স্পেসিফিক উত্তর কি করে দিতে হয় ওঁকে একটু আপনি শিখিয়ে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের কাছে একটা ইনফর্মেশন আছে, আপনি যেটা এখানে বললেন না। আতউর রহমন, এম.এল.এ., তিনি না কি অ্যারেস্ট হয়েছেন। অ্যারেস্ট হলে আমাদের জানা দরকার, এই হাউসে আমাদের কিন্তু জানানো হল না।

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্ট যখন দেব, তখন জানাব। এখনও তার সময় হয়নি।

## Calling Attention on Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention on the following subjects—

| | | |
|---|---|---|
| i) Chance of closure of Ranaghat Sub-divisional Hospital | : | Shri Gour Chandra Kundu |
| ii) Proposed state-wise general strike in powerlooms | : | Shri Gour Chandra Kundu and Shri Nani Kar |
| iii) Non-cooperation of some Banks in encashing cheques issued to Panchayats | : | Shri Santasri Chattopadhyay |

I have selected the notices of Shri Gour Chandra Kundu and Shri Nani Kar on the subject of 'Proposed state-wise general strike in powerlooms.'

I now request the Minister-in-charge to give a statement on the subject today if possible, or give a date for the same.

**Shri Mohammed Amin :** On Tuesday.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহঃ আমিন মহাশয় তো এখানে

আছেন, ১০৭ নং যে প্রশ্ন অনিলবাবু দিয়েছিলেন, এম.এল.এ ও ভি.আই.পি.দের জন্য রাষ্ট্রীয় পরিবহনে আসন সংরক্ষণ, তিনি যদি এই প্রশ্নের উত্তর দিয়ে দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে নিজেরা আলোচনা করে নেবেন। এখানে আর তোলার প্রয়োজন নেই।

## STATEMENT ON CALLING ATTENTION

**অধ্যক্ষ মহাশয় ঃ** জনস্বার্থে গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ এবং তার উপর বিবৃতি প্রদান।

কৃষিবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে আলুর মূল্য হ্রাস হেতু কৃষকদের দুর্গতি সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। শ্রী বলাই বন্দোপাধ্যায় শ্রী মনীন্দ্রনাথ জানা, শ্রী মনোরঞ্জন হাজরা, শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় এবং শ্রী অবিনাশ প্রামাণিক ১৩ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ বছর সর্বভারতীয় আলু উৎপাদনের আনুমানিক পরিমাণ ৯০ লক্ষ টন। অর্থাৎ গত বছরের তুলনায় শতকরা দশ ভাগ বেশি। পশ্চিমবঙ্গে গত বছর আলুর ফলন হয়েছিল প্রায় আঠারো লক্ষ (১৮ লক্ষ) টনের মতো। এ বছর বন্যার অব্যবহিত পরে কৃষকদের প্রধান ফসল আলু হয়ে পড়ায় এবং প্রান্তিক চাষী ও বর্গাদারদের মধ্যে ১,৩০,৫০০ মিনিকিট বিতরণের ফলে, আশা করা যায়, পশ্চিমবঙ্গে এ বছর আলুর উৎপাদন দাঁড়াবে ২৩ লক্ষ টনের মতো। অর্থাৎ গত বছরের তুলনায় প্রায় শতকরা ২৫ ভাগ বেশি। উৎপাদন বৃদ্ধির দরুন ভারতের সর্বত্র আলুর দরে অস্বাভাবিক নিচু ভাব লক্ষ্য করা গেছে। পাঞ্জাব, উত্তরপ্রদেশ, হরিয়ানা প্রভৃতি প্রধান আলু উৎপাদক রাজ্যে বিভিন্ন বাজারে আলুর কুইন্টাল প্রতি দর ২৫ টাকা থেকে ৩০ টাকা বলে জানা গেছে।

পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এ ঘটনা ছাড়াও গত বছরের বন্যায় হিমঘরে রাখা ২,৫০,০০০ টন আলু সময় মতো বাজারে আসতে পারেনি। তাছাড়া, আমানতকারী ব্যবসায়ীদের একশ্রেণী বিলম্বে হিমঘর থেকে আলু খালাস করার ফলে এবং পাঞ্জাব থেকে নতুন আলু নিয়মিত সময়ের পক্ষকাল আগে পশ্চিমবঙ্গের বাজারে আসার দরুন আলুর দাম এ রাজ্যে অসম্ভব ভাবে পড়ে যায়। মূল্যের এই নিম্নগতি আংশিকভাবে এ বছরের ফসলের উপর অবশ্যই প্রভাব বিস্তার করেছে। একই সঙ্গে এ বছর শীতের শেষ মরশুমের বৃষ্টির ফলে কিছু কিছু ক্ষেত্রে আলুর ক্ষতি হয়েছে। এই ক্ষতিগ্রস্ত আলু মাঠে আরও পক্ষকাল থাকতে পারত এবং পরের বাজার বা হিমঘরজাত করা যেত। সুতরাং এ সময়ে স্বাভাবিকভাবে বাজারে যে আলু আসার কথা তার সঙ্গে এই ক্ষতিগ্রস্ত আলু যুক্ত হওয়ায় বাজারে মোট সরবরাহ অস্বাভাবিক ভাবে বৃদ্ধি পায় এবং আলুর দরও স্বাভাবিক অর্থনৈতিক নিয়মে পড়ে যায়। এসব আলু হিমঘরে রাখার যোগ্য নয়। সুখের কথা এই আলুর সরবরাহ এখন শেষ হয়ে এসেছে এবং বর্তমান সপ্তাহ থেকে আলুর বাজার দরে সামান্য চড়তির ভাব লক্ষ্য করা গেছে।

কলকাতার বাজারে আলুর দর অনুযায়ী মাসে প্রথমে কুইন্টাল প্রতি টাঃ ৫২.৫০ থেকে

পড়ে গিয়ে ফেব্রুয়ারি মাসের ১৩ তারিখে টাঃ ৪২.৫০ দাঁড়ায়, কিন্তু ১৯শে ফেব্রুয়ারি তারিখে কলকাতা বাজারে আলুর দর উঠে দাঁড়িয়েছে কুইন্টাল প্রতি টাঃ ৫০.০০। এখন যে আলু উঠছে তা হিমঘরে রাখার যোগ্য। তবে গত বছরের হিমঘরে আমানতকারীর দল এ বছর সম্ভবত হিমঘরে আলু রাখতে উৎসাহিত হবেন না, ফলে আলুর বাজার এ বছর গত বছরের তুলনায় নিচের দিকেই থাকবে।

পশ্চিমবঙ্গে বর্তমানে ১৭৬টি হিমঘরে ৭ লক্ষ টন আলু রাখবার স্থান সঙ্কুলান আছে। আরও ২৮টি হিমঘর এ বছর তৈরি অথবা সম্প্রসারিত হওয়ার সম্ভাবনা আছে। এর ফলে মোট সংরক্ষণ ক্ষমতা দাঁড়াবে ৯ লক্ষ টনের মতো। কিন্তু মোট সম্ভাব্য উৎপাদনের পরিপ্রেক্ষিতে এই সুযোগ সামান্যই বলা যায়। উত্তরপ্রদেশ প্রভৃতি অধিক আলু উৎপাদনশীল রাজ্যে হিমঘরে আলু সংরক্ষণের সুযোগ আরও কম। ফলশ্রুতিতে অন্যান্য আলু উৎপাদক রাজ্য সহ পশ্চিমবঙ্গেও এই আশাতীতভাবে অধিক ফলন হওয়ায় আলুর দাম পড়ে যাওয়ার হাত থেকে রেহাই পাচ্ছে না। তবে একথা অনস্বীকার্য যে আলুর এই দাম পড়ে যাওয়ার ফলে বিত্তশালী আলু চাষীগণ অধিকতর ক্ষতিগ্রস্ত হবেন বলেই মনে হয়। এই অস্বাভাবিক ফলনের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের আর্থিক সংগতি থাকলেও আলু কিনে হিমঘর জাত করা অসম্ভব হবে। রাজ্য সরকার যাতে আরও বেশি সংখ্যার হিমঘর সমবায় সংস্থার মাধ্যমে বা ব্যক্তিগত মালিকানায় প্রতিষ্ঠিত হয় তার চেষ্টা করছেন। এই সব হিমঘর কার্যকর হলে সংরক্ষণ ক্ষমতা ২০ লক্ষ টনের মতো হবে। তবে এর জন্য ১৯৮১ সাল পর্যন্ত অপেক্ষা করতে হবে।

আলুর দাম যাতে আর না পড়ে যায় সে জন্য ন্যাশনাল এগ্রিকালচারাল মার্কেটিং ফেডারেশন মারফৎ যথেষ্ট পরিমাণ আলু কিনবার জন্য ভারত সরকারের কাছে অনুরোধ করা হয়েছে।

স্পিকার স্যার, গত ১৬ই জানুয়ারি দিল্লিতে সারা দেশে আলুর দাম কমে যাওয়ার সমস্যা ও বিপনন সংক্রান্ত বিষয়ে একটি সভা অনুষ্ঠিত হয় তাতে পশ্চিমবঙ্গের কৃষি দপ্তরের একজন আধিকারিককে যোগ দিতে পাঠানো হয়েছিল। সেখানে আমরা জানতে পেরেছিলাম যে, এবারে ২৫ হাজার টন আলু বাইরের দেশে রপ্তানি করা হবে। তবে কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই নেফেডের মাধ্যমে ১৭ হাজার টন আলু পাঞ্জাব থেকে কিনে ফেলেছে। রাজ্য সরকারের কৃষি দপ্তরের যে প্রতিনিধি ওখানে উপস্থিত ছিলেন তিনি এর তীব্র প্রতিবাদ জানিয়েছেন। তিনি বলেছেন আজকে আলুর উৎপাদনে পশ্চিমবঙ্গ তৃতীয় স্থান লাভ করেছে, অথচ সেখান থেকে আলু কেনবার কোনও ব্যবস্থাই হল না। ২৫ হাজার টন আলু বাইরে রপ্তানি করা হবে তার মধ্যে ১৭ হাজার টনই পাঞ্জাব থেকে কেনা হয়েছে। এই অবস্থায় হরিয়ানা এবং উত্তরপ্রদেশের প্রতিনিধিরাও আমাদের প্রতিনিধিকে সমর্থন করেন। শেষ পর্যন্ত ঠিক হয় বাকি আলুটা পশ্চিমবঙ্গ, উত্তরপ্রদেশ এবং হরিয়ানা থেকে কেনা হবে।

[2-00—2-10 P.M.]

এ ব্যাপারে রাজ্যের কৃষি সচিব ভারত সরকারের অসামরিক সরবরাহ ও সমবায় বিভাগের সচিবের সঙ্গে ব্যক্তিগতভাবে আলাপ-আলোচনা করেছেন। ভারত সরকারের সচিব

জানিয়েছেন যে আলু বাইরে রপ্তানির সমস্ত সুযোগ ও.জি.এলের মাধ্যমে ইতিমধ্যেই ব্যবস্থা করে দেওয়া হয়েছে তবে এই রপ্তানির সুযোগ বর্তমানে উদ্ভূত চাপের জন্য উদ্ভূত পরিস্থিতিতে বিশেষ সুযোগ করতে পারবে বলে মনে হয় না। আমার বক্তব্য আমি রাখলাম এবং আমি চিন্তা করছি কিভাবে ক্ষতিগ্রস্ত কৃষকদের কাছে রিলিফ দেওয়া যায়। আগামীকাল বৈঠক বসছে এবং আমরা ব্যবস্থা নেওয়ার জন্য চেষ্টা করছি। আসাম সরকারের সঙ্গে যোগাযোগ হয়েছে। উত্তরপ্রদেশ থেকে আসামে ৭।৮ হাজার টন আলু চালান দেওয়া হয়। সেটা যদি পশ্চিমবঙ্গ থেকে যেতে পারে তার জন্য ট্রেড চ্যানেল করবার জন্য কয়েকজন প্রতিনিধিকে আসামে পাঠানোর ব্যবস্থা করেছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দিলেন—বাঁকুড়া জেলার রায়পুরে শিলাবৃষ্টির জন্য লক্ষ লক্ষ টাকার আলু নষ্ট হয়ে গেছে এবং সেখানে ১৫ টাকা কুইন্টাল দরে আলু বিক্রি হয়েছে কিন্তু মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টের মধ্যে তা দেখলাম না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এইসব হওয়ার জন্যই আলু ক্ষতিগ্রস্ত হয়েছে। এই আলু নষ্ট হওয়ার জন্যে কৃষকেরা ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি আমার স্টেটমেন্টে সমগ্র পশ্চিমবাংলার চিত্র তুলে ধরেছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে পাঠ্য পুস্তকের মূল্যবৃদ্ধির অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। শ্রী ধীরেন সরকার ও অপর তিনজন সদস্য গত ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** মাননীয় সদস্য শ্রী ধীরেন সরকার ও অন্য তিনজন সদস্য পাঠ্য পুস্তকের মূল্যবৃদ্ধি সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছিলেন তার উত্তরে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতিক্রমে নিম্নলিখিত বিবৃতি পেশ করছি ;

সংবাদপত্রে একটি খবর প্রকাশিত হয়েছিল যে প্রকাশকেরা পাঠ্যপুস্তকের মূল্যবৃদ্ধির সিদ্ধান্ত নিয়েছেন। সেই খবর সরকারের নজরে এসেছিল এবং পরবর্তীকালে বঙ্গীয় প্রকাশক ও পুস্তক বিক্রেতা সভার কাছ থেকে একটি চিঠি মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষামন্ত্রী পেয়েছেন। সেই চিঠিতে তারা কিছু কিছু পাঠ্যপুস্তকের মূল্যবৃদ্ধির প্রস্তাব করেছেন।

এর উত্তরে বঙ্গীয় প্রকাশক ও পুস্তক বিক্রেতা সভাকে অনুরোধ করা হয়েছে তারা যেন বর্তমানে এই মূল্যবৃদ্ধি স্থগিত রাখেন এবং তাদেরকে এই ব্যাপারে একটি আলোচনায় বসার জন্য অনুরোধ করা হয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** স্যার, এই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উপর বিবৃতি দেবার কথা ছিল মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী শ্রী শম্ভু ঘোষের। তিনি আমার উপর দায়িত্ব দেওয়ায় আমি

আপনার অনুমতি নিয়ে পাঠ করছি। স্বর্গত এন.সি. বসু মল্লিক ১৯৪২ সালে সমস্ত সম্পত্তি কলকাতা বিশ্ববিদ্যালয়কে দান করেন। দানের শর্ত ছিল যে তাঁর পুত্র শ্রী হামীরচন্দ্র বসু মল্লিকের যদি কোনও পুত্র বা দত্তক পুত্র না থাকে। উইলের শর্তানুযায়ী শ্রী হামীর বসু মল্লিকের শুধুমাত্র সীমিত জীবনস্বত্ব ছিল।

স্বর্গত এন.সি. বসু মল্লিকের সম্পত্তির অছি (ট্রাস্টি) এবং উইলের একসিক্যুটর নিযুক্ত হয়ে শ্রী হামীর বসু মল্লিক কলকাতার কিছু মূল্যবান সম্পত্তি লীজ দিয়ে অথবা বিক্রয় করে হস্তান্তর করেন। তাঁর এই হস্তান্তর করার কোনও অধিকার ছিল না। এই তথ্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের নজরে আসে, অতি সম্প্রতি রেজিস্ট্রী অফিসে তল্লাসী করে।

শ্রী হামীর বসু মল্লিক ১৮।১১।৭৬ তারিখে মারা যান এবং সম্পত্তি মালিকানা তখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের হাতে আসে। কিন্তু এই লেনদেন ভারতীয় উত্তরাধিকার আইনের ৩০৭ ধারায় সংরক্ষিত নয়, যেহেতু কোনও প্রোবেট আদালত হতে এই লেনদেনের যথাযোগ্য আদেশ নেওয়া হয়নি। একথা আমাদের জানানো হয়েছে যে এই লেনদেন আইন অনুযায়ী নাকচ হয়ে যেতে পারে।

অনুমান করা হয়েছে যে বিভিন্ন সম্পত্তি সম্বন্ধে প্রায় ১৫টি মামলা দায়ের করতে শুধু স্ট্যাম্প শুল্ক লাগবে ৫০,০০০ টাকা। কলকাতা বিশ্ববিদ্যালয় অর্থাভাবে এই মামলাগুলি দায়ের করতে পারেন নি। তাঁরা অবশ্য এই কারণে অর্থ সাহায্য চেয়ে রাজ্য সরকারকেও কিছু জানাননি।

এই ধরনের বে-আইনি লেনদেনের কবল থেকে সম্পত্তিগুলি পুনরাধিকার করার জন্য বিশ্ববিদ্যালয়ের রাজ্য সরকারের কাছে আসা উচিত ছিল।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** স্যার, এর একটা কপি হাউসে সারকুলেশনের জন্য বলছি।

**মিঃ স্পিকার :** দিয়ে দেওয়া হবে।

## Arrest of the Member

**Mr. Speaker :** I am to inform the House that an information has been received from the office of the Subdivisional Judicial Magistrate, Lalbagh. The information is to this effect :-

"I am to state that Shri Atahar Rahaman, an M.L.A. of Jalangi Constituency under Murshidabad district has surrendered to-day in C/W G.R. case No. 922/1977 (under sections 302/34/120B). He is in jail custody as his prayer for bail is rejected.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমাদের এই হাউসের সিপিএমের সদস্যর কেসটা হালিম সাহেব যদি উইথড্র করে নেন, তাহলে ভাল হয়।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মেম্বার হয়ে হাউসে সব কথাই বলতে পারেন, কারণ কিনা প্রেস আছে, তাঁদের কথা ছাপবার জন্য, কিন্তু এর তো উত্তর আমাদের তাহলে দিতে হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি আশা করিনি যে এটাতে উনি একটা কিছু ফিল করবেন। আপনারা তো বহু মার্ডার কেস, রেপ কেস উইথড্র করেছেন, সেজন্য আমি আমার বন্ধু হিসাবে অনুরোধ করলাম।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কংগ্রেস পক্ষ যখন রিকোয়েস্ট করছেন তাহলে কি এটা প্রত্যাহার করা হবে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সি.পি.এম. খুন করেছে এটা অব্যাহতি দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনাকে অশেষ ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি, আমি সেক্রেটারি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি, আন্ডার সেকশন ২২৬ একটা নোটিশ পাঠিয়েছি। With certain enclosure আমার ধারণা আপনি এটা পেয়ে থাকবেন আমি এটা পাঠিয়েছি on 16th of this month আমি একটা নোটিশ দিয়েছি—under certain enclosure রুল মোতাবেক বিধানসভার সচিবের কাছে এটা পাঠিয়েছি, আমার ধারণা আপনি এটা পেয়ে থাকবেন। কাগজে দেখলাম আপনি কিছু রুলিং দিয়েছেন যার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আপনার ২ নম্বর যে রুলিং তাতে দেখলাম yesterday, the 15th February, 1979, when Chief Minister was replying to the debate on governor's address, Shri Sumanta Hira, being agitated by certain remarks of an opposition member, rose from his seat.

[2-10—2-20 P.M.]

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** পয়েন্ট অফ অর্ডার স্যার, স্পিকারের রুলিংয়ের উপর কোনও আলোচনা করতে পারা যায় কিনা এ বিষয়ে আমি আপনার রুলিং চাচ্ছি। He is discussing your ruling. He is reading out your ruling. I want to draw your attention whether this permission will be given by you.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আই অ্যাম অনলি রেফারিং, আমার বক্তব্য শুনে আপনি বলবেন। আমি রেফারেন্স দিচ্ছি, চ্যালেঞ্জ করছি না। By a certain remarks of the opposition member he crossed the floor and attempted to snatch a book from the hands of the opposition member. আমি যে চিঠি পাঠিয়েছি তাতে আমি নির্দিষ্ট অভিযোগ করেছি এবং এই বই আপনার এনক্লোজারের মধ্যে দিয়েছি, আপনার রুলিং কিছু স্পষ্ট নয়।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** I want to draw your attention whether he is discussing your ruling......

**মিঃ স্পিকার ঃ** আপনি প্রিভিলেজ বললেন, তার উত্তর দেওয়া হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি প্রিভিলেজ মোশনের উপর দিয়েছেন, না স্যুমটো দিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** আমি আগে দিয়েছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** তাহলে স্যার, আমাকে আমার পয়েন্ট ফর্মুলেট করার সুযোগ দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি সেটা দেখব।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** স্যার, গতদিন আমি একটা মুভ করেছিলাম আলোচনা করবার জন্য, সেদিন নানারকম আনপ্লেজেন্ট ইনসিডেন্ট এখানে ঘটেছিল আমাকে আমার রেজলিউশন মুভ করবার অনুমতি দেওয়া হোক এবং হাউসে এটা আলোচনা করা হোক। "This House resolves that the statement......

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** পয়েন্ট অফ অর্ডার স্যার, ৩১৫ বা বিধানসভা আইনের কোন ধারা অনুযায়ী এই মোশন তিনি আনছেন? যদি মোশন বলেন তাহলে ১৮৫ তে আনতে হয়। That will be circulated and the opposition members will be entitled to have it. তাছাড়া তিনি তাঁর বক্তব্য রাখতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** বক্তব্য রাখছেন কিনা আমি দেখব।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি বক্তব্য রাখছি না তবে জানতে চাই আপনি কবে দিন দেবেন?

**মিঃ স্পিকার ঃ** পরে জানাব। We will discuss it and fix a date accordingly.

## MENTION CASES

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা বিশেষ ঘটনার প্রতি। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের জনৈক অফিসারের দুর্ব্যবহারের কথা উল্লেখ করছি। ইসলামপুরের অন্তর্গত সোনারপুরহাট এম জি হাই স্কুলের দু'জন ছাত্র গত ১৯৭৭ সালে কমপার্টমেন্টাল পরীক্ষা দিয়েছিল, তারা পাশ করল কি ফেল করল তা আজ পর্যন্ত জানতে পারেনি। তাদের মার্কশিট পর্যন্ত পাঠানো হয়নি। সেই স্কুলের হেড মাস্টার মহাশয় বারে বারে বোর্ডের কাছে চিঠি লিখেও কোনও উত্তর পাননি। গতকাল সেখানকার একজন শিক্ষক এই ব্যাপারে খোঁজ খবর করতে বোর্ডে গিয়েছিলেন। সেখানকার একজন অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি, নাম প্রসাদ বোস, সেই শিক্ষকের সঙ্গে ভীষণ দুর্ব্যবহার করেছেন, তাঁকে বসতে দেননি, তিনি তাঁর সামনে একটা খালি চেয়ারে বসেছিলেন, তাঁকে উঠে যেতে বাধ্য করেছেন। কাজেই আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের

দৃষ্টি আকর্ষণ করছি বোর্ডে কি এই ধরনের কার্যকলাপ চলবে? শিক্ষকরা কি তাঁদের সম্মান নিয়ে কাজ করতে পারবেন না? সেই অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারির দুর্ব্যবহারের প্রতিকার প্রার্থনা করছি এবং এই ধরনের ঘটনা যাতে পুনরায় না ঘটে তার জন্য আবেদন করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সারা পশ্চিমবঙ্গে সি পি এম সমর্থকদের দ্বারা যে আতঙ্কের সৃষ্টি হয়েছে, গ্রামাঞ্চলের মানুষ যে বিভিন্নভাবে আতঙ্কিত এবং শাস্তি হচ্ছে সে সম্বন্ধে কয়েকটি দৃষ্টান্ত রাখছি। গ্রামাঞ্চলে নতুন কায়দায় সি পি এম সমর্থকরা মজুর বন্ধ, সামাজিক বয়কট, গণআদালতে বিচার করে চলেছে। গত ১৮.২.৭৯ তারিখে কেশপুর ব্লকের যদুপুর গ্রামে পাঁচকড়ি মুখার্জি বয়স ৭৫ বছর, তাঁর প্রতি সামাজিক বয়কট করা হয়েছে, তাঁর মজুর বন্ধ করা হয়েছে এবং তাঁর নিজের জমিতে লাঙ্গল করতে দেওয়া হচ্ছে না। গত পরশু দিন তাঁর প্রতি সামাজিক বয়কট এবং মজুর বন্ধের ফলে যদিও ব্রাহ্মণদের লাঙ্গল করতে নেই তা সত্ত্বেও তিনি তাঁর নিজের জমিতে লাঙ্গল করতে যখন শুরু করেছেন তখন সি পি এম'র সমর্থকরা সেখানে গিয়ে তাঁকে বলে যে তুমি লাঙ্গল করতে পারবে না। এই ধরনের অত্যাচার, আতঙ্ক, অনাচার আর কতদিন চলবে? এর প্রতিকারের কোনও ব্যবস্থা নেই। পুলিশ ডায়রি নিচ্ছে না। এই সম্বন্ধে সরকারের কাছে প্রতিকার প্রার্থনা করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলার লালবাগ সাবডিভিসনের নসীবপুর অতি পুরাতন ঐতিহাসিক ঐতিহ্য সম্পন্ন লক্ষ্মণ সেনের সিংহাসন, অষ্ট ধাতুর মূর্তি এবং অনেকগুলি বহু মূল্যবান পাথর জগত শেঠের বাড়িতে অতি পুরাতনকাল থেকে আছে এবং ওগুলি মুর্শিদকুলী খাঁ এনেছিলেন এবং ট্রাস্টী হিসাবে জগৎ শেঠের বাড়িতে ওগুলি ছিল। বর্তমানে জগৎ শেঠের যিনি বংশধর আছেন তিনি মন্দিরে রক্ষিত মূর্তি, পাথর এবং সিংহাসন পশ্চিমবঙ্গের বাইরে রাজস্থানে পাঠিয়ে দিচ্ছে যার জন্য নসীবপুরের জনসাধারণ অত্যন্ত বিক্ষুব্ধ। এখন ওখানকার এস ডি পি ও র তৎপরতায় পুলিশ দ্বারা সেগুলি রক্ষিত হচ্ছে। এখন সরকারের পক্ষ থেকে সেগুলিকে যদি রক্ষা করা না যায় তাহলে এগুলি পশ্চিমবঙ্গের বাইরে চলে যাবে। সেজন্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি এই ব্যাপারে যেন আশু ব্যবস্থা গ্রহণ করেন এবং ঐতিহাসিক নিদর্শন রক্ষা আইন প্রয়োগ করে সেগুলি যাতে মুর্শিদাবাদ জেলায় থাকে মুর্শিদাবাদের মানুষ সেই দাবি এবং আশা করে।

[2-20—2-30 P.M ]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেনশন করবার পূর্বে আমি একটা কথা আপনাকে বলতে চাই। আজকে হাউসে একটা রেজলিউশন নেওয়া উচিত এই চিনা আক্রমণ সম্বন্ধে। আমি আশা করেছিলাম সরকার পক্ষ বলবেন ভিয়েতনামের উপর চিন যে আক্রমণ করেছে সেই ব্যাপারে হাউস থেকে একটা রেজলিউশন নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হবে এবং এর প্রতিবাদ করা হবে। ভারতবর্ষের উপর যখন চিনা আক্রমণ হয়েছিল, নিজের মাতৃভূমির উপর চিনা আক্রমণ হয়েছিল তখন কিন্তু এঁরা একটা কথাও বলেনি। কিন্তু ভিয়েতনামের ব্যাপারে দেখছি কমিউনিস্ট পার্টির অর্থাৎ সি পি এম-এর খুব

সহানুভূতি জেগে উঠেছে। আমি মনে করি হাউস থেকে একটা রেজলিউশন নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো উচিত যে আমরা হাউস থেকে সকলে একমত হয়ে বলছি চিন সরকারকে যেন ধিক্কার জানানো হয়, নিন্দা করা হয়। আর তাদের সমর্থক যদি কেউ এই সরকারে থাকেন তাঁর লজ্জা পাওয়া উচিত।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কলকাতার আশেপাশে ছোটবড় অনেক রবার কারখানা রয়েছে। এই সমস্ত কারখানায় যে সমস্ত শ্রমিকরা কাজ করে তাদের জীবনে অত্যন্ত শোচনীয় অবস্থা দেখা দিয়েছে। এদের ৩ টাকা থেকে ৪ টাকা/৫ টাকায় দৈনিক কাজ করতে হয়। আমরা জানি শ্রমিকদের স্বার্থ রক্ষা করবার জন্য বহু আইন রয়েছে, ন্যূনতম মজুরি আইন রয়েছে এবং আরও নানারকম আইন রয়েছে কিন্তু এই সমস্ত আইন ওখানকার মালিকরা মানেন না। এর ফলে শ্রমিকদের উপর দারুণ শোষণ চলছে। এই ব্যাপারে রাবার অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে একটা ধর্মঘটের প্রস্তুতি করা হচ্ছে এবং সেটা হবার সম্ভাবনা রয়েছে। কাজেই সরকার যেন এই ব্যাপারে মালিকদের সঙ্গে কথা বলেন যাতে রবার শ্রমিকদের ন্যূনতম স্বার্থ রক্ষা করা যায়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কসবার কালিপদ বৈদ্যের বাড়ি সার্চ করে মরিচঝাঁপির একজন উদ্বাস্তু যার নাম হচ্ছে সুনীল হালদার তাঁকে বিনা ওয়ারেন্টে এবং সার্চ ওয়ারেন্ট না থাকা সত্ত্বেও ওই কালীপদ বৈদ্যের বাড়ি থেকে অ্যারেস্ট করা হয়েছে। আমাদের দলনেতা কাশীবাবু এবং অন্যান্য এম এল এ-রা যখন মরিচঝাঁপি গিয়েছিলেন তখন এই সুনীল হালদার কাকসারে তাদের কতগুলি পোড়াঘর দেখিয়েছিলেন। কাশীবাবু ওখান থেকে ফিরে এসে এবং হরিপদবাবু ওখান থেকে ফিরে এসে রাজ্যপালের কাছে একটা অভিযোগ পাঠিয়েছিলেন। সুনীল হালদার ওই যে পোড়াঘরগুলি তাঁদের দেখিয়েছিলেন সেই অপরাধে কালীপদ বৈদ্যের বাড়ি হানা দিয়ে ওই সুনীল হালদারকে পুলিশ ধরেছে। কাশীবাবু বলেছিলেন, উদ্বাস্তুদের এই বাঁচার লড়াইয়ে যাঁরা সাহায্য করছেন তাঁদের হত্যা করবার জন্য, তাঁদের হয়রানি করবার জন্য একটা বিরাট ষড়যন্ত্র চলছে এবং এই চক্রান্তের মূলে আছে এই বামফ্রন্ট সরকার। যাঁরা উদ্বাস্তুদের সাহায্য করবার জন্য যাচ্ছেন তাতে দেখছি বিধানসভার বিরোধী দলের সদস্য থেকে আরম্ভ করে আরও অনেকের প্রাণনাশের চেষ্টা করা হচ্ছে। যদি সরকার এই নির্দেশ দিয়ে থাকেন তাহলে আমি আপনার কাছে এর প্রতিকার প্রার্থনা করছি, আর যদি সরকার নির্দেশ না দিয়ে থাকেন তবে এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে প্রতিকার দাবি করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা ঘটনা উল্লেখ করতে চাই। আমরা দেখেছি অনেক মৌজার নকশায় জল দেওয়া হয়েছে বলে কংগ্রেসিরা প্রচার করেছিল এবং বেশি করে জল দেওয়া হয়েছে এই ঢাক ঢোল পিটিয়ে কংগ্রেসিরা দরিদ্র কৃষকদের উপর ৮/১০ বছরের জলকর চাপিয়ে দিয়েছিল। অর্থাৎ জলকরের ব্যাপারে একটা আমলাতান্ত্রিক গোজামিল দেওয়া হয়েছিল আমরা দেখেছি দরিদ্র কৃষকদের

উপর লাল নোটিশ হয়েছে এবং কর আদায় করা হয়েছে। এখন পঞ্চায়েতের মাধ্যমে ওই মৌজার নকশায় যেখানে প্রকৃত জল দেওয়া হয়েছে সেখানে কৃষকরা তাদের বকেয়া টাকা দিতে চাচ্ছে। আমার অনুরোধ হচ্ছে যারা জল পায়নি তাদের যেন বাদ দেওয়া হয় এবং এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যেন দৃষ্টি দেন।

**শ্রী এ. কে. এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা প্রাগঐতিহাসিক যুগ থেকে দেখতে পাচ্ছি অনেক বড় বড় লোকই দাড়ি রাখতেন। আমরা দেখেছি হজরত মহম্মদ থেকে শুরু করে লেনিন, কার্লমার্কস, রবীন্দ্রনাথ, অরবিন্দ প্রভৃতি সকলেই দাড়ি রাখতেন। আমাদের হাউসে অনেক সদস্য আছেন যাঁদের দাড়ি আছে। কিন্তু ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলানটিয়ার ফোর্সের দুর্গাপুর ইউনিটের নাম্বার ওয়ান বিশ্বকর্মা ব্যাটেলিয়ানে দেখছি তাঁরা অগ্রগামীদের দাড়ি রাখা আটকে দিয়েছেন। সেখানকার কয়েকজন মুসলমান অগ্রগামী ধর্মীয় কারণে দাড়ি রাখতে চান, কিন্তু দেখা গেল কর্তৃপক্ষ সেটা রাখতে দেবেন না। এই ব্যাপারে শেষ যে অর্ডার আমি তার ফটোস্টাট কপি আপনার কাছে পেশ করছি। এতে লেখা আছে, "Prayers of the undermentioned Agragamis to keep beard are hereby rejected after the due consideration, and they are not permitted to keep beard as Agragami.

1. Agragami Md. Sakir
2. Agragami Abdul Mannan
3. Agragami Md. Jamshed Ali
4. Agragami Sk. Kamu

Forward in or. to Mr. Abdul Mannan for information and compliance.

S. Mukherjee
State Commandant,
West Bengal National Volunteer Force."

এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে এই ফটোস্টাট কপি দিচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, দাড়ির উপর এই আক্রমণ খুবই অন্যায় এবং আমি এর প্রতিবিধান চাই।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে রাখতে চাই। ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যার ফলে যে সমস্ত নদীর বাঁধ ভেঙ্গে গেছে সেগুলি আজও পর্যন্ত মেরামত করা হয়নি। এগুলি মেরামত না করার ফলে আমাদের আশঙ্কা হচ্ছে সামনের বর্ষায় এই সমস্ত

বাঁধ যদি না হয় তাহলে আবার বন্যা হবে। স্থানীয় লোকেরা এই ব্যাপারে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। কাজেই আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এই সমস্ত ভাঙ্গা বাঁধগুলি যেন সত্বর মেরামত করা হয়। এই সমস্ত বাঁধগুলি পিংলা থানাতে রয়েছে—কুড়িবাঁধ, বেলুরিয়া, গাংরা বাঁধ। ময়নাথানাতে রয়েছে গোকুলনগর বাঁধ, সবং থানাতে রয়েছে ভেমুয়া বাঁধ। সামনে বর্ষা আসছে কাজেই এই বাঁধগুলি অবিলম্বে বাঁধা দরকার।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ১৯/২/৭৯ তারিখে বেঙ্গল কমার্স স্টাফ হলে প্রিন্টার্সরা সভা করছিল তখন তাদের ঘেরাও করা হয়। তাদের বিরুদ্ধে অশোভন শ্লোগান দেওয়া হয়, অনেকের গাড়ির ক্ষতি করা হয়। অনেক প্রিন্টার্সদের সঙ্গে তাদের কোনও বিরোধ নেই তা সত্ত্বেও তাদের বাড়ি ঘেরাও করা হচ্ছে, তাদের ব্যক্তি স্বাধীনতা বিঘ্নিত হচ্ছে। এমন কি দু'একটি ইউনিয়ন কাজ করতে চায়। এটা মাননীয় মুখ্যমন্ত্রীকে, পুলিশ কমিশনারকে, লেবার কমিশনারকে জানানো হয়েছে অথচ বাইরের লোক ১৪৪ ধারা অমান্য করে প্রেস গেটে পিকেটিং করছে। আজকে তাই প্রিন্টিং শিল্প প্রায় ধ্বংস হতে চলেছে। আমি তাই, অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে এই অপদার্থ সরকারের একটা জঘন্য ঘটনা বামফ্রন্ট সরকারকে জানাতে চাই। গত ১৭/২/৭৯ এবং ১৮/২/৭৯ তারিখে শ্রীপতি মন্ডল ও দশরথ মন্ডল, রাজনগর থানার কোঁয়াডাঙ্গা গ্রামের ক্ষুদ্রচাষী, তাদের জমির ফসল কেটে নষ্ট করে দিয়েছে ও চুরি করে নিয়ে গিয়েছে। স্যার, সি.পি.এম.-এর নিমাই ভট্টাচার্য, ছবিলাল বাউড়ি, সুন্দর বাউড়ি প্রভৃতি এর সঙ্গে জড়িত। এই ঘটনার পর চুরি করার দরুন তারা থানায় গেল, থানার অফিসার বললেন যে আমরা বুঝি এটা বে-আইনি হয়েছে কিন্তু সি.পি.এম, কর্মীরা নিয়ে গিয়েছে আমরা কিছু করতে পারব না। স্যার, আমার একটা কথা ওরা আইন সঙ্গতভাবে বর্গাদার রেকর্ড করেনি, কোনও রেকর্ড নেই। এইরকম চুরি করে আজকে গ্রাম বাংলার চাষীদের ক্ষতিগ্রস্ত করছে। আপনার মাধ্যমে এটা বামফ্রন্ট সরকারকে জানাচ্ছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী পঞ্চানন দিগপতি ঃ** অধ্যক্ষ মহোদয়, আজকে এক সপ্তাহ হল আমাদের আরামবাগের ১৬নং বাসের সমস্ত কর্মী এবং মালিকদের সঙ্গে কি একটা গোলমাল বেঁধে গিয়েছে যার ফলে সমস্ত বাস বন্ধ থাকায় প্রায় ৪/৫ লক্ষ লোকের যাতায়াতের পথ বন্ধ হয়ে গিয়েছে। সরকারি বাস মাঝে মাঝে আরামবাগ শহর পর্যন্ত যায় তাতে কিছু কিছু লোক কোনও রকমে আসে এবং তাতে প্রাণহানির সম্ভাবনা দেখা দিয়েছে। যাতে সত্বর এই বাস চালু হয় এবং কি জন্য এই বাসের কাজ বন্ধ হয়েছে তার যেন তদন্ত করা হয় এবং অন্যান্য রুট থেকে বাস দিয়ে যাতে আরামবাগ—বড়ঘাট, আরামবাগ থেকে তারকেশ্বর পর্যন্ত বাস অচিরে চালু হয় তার জন্য লিঙ্ক রুটের যে বাস চালু আছে সেই বাস যাতে চালু হয় সেইজন্য ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বহু মেহনতি মানুষ, চাকুরিজীবী লোক, তাদের এই বাসের উপর জীবিকা নির্ভর করে। বাস অচল হয়ে যাবার জন্য রিক্সা যথা সময়ে পাওয়া

যায়না এবং অত্যন্ত বেশি পয়সা দিয়ে যাতায়াত করতে হয়। যাদের খুব বেশি দরকার তারাই এইভাবে যাতায়াত করে। খুব ইনটিরিয়ার থেকে আজকে রোগিরা পর্যন্ত সদর হাসপাতালে আসবার সুযোগ পাচ্ছে না। এইজন্য আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর আরামবাগের ১৫-২০ নং বাস রুট চালু হয়।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সংশ্লিষ্ট দপ্তরকে ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি। সেটা হচ্ছে যে অ্যাংগাস—ভদ্রেশ্বর সেখানে রবীন্দ্র স্মৃতি বিদ্যালয় বলে একটি বিদ্যালয় আছে। সেই বিদ্যালয়ের নামে কিছু ক্যাপিটাল গ্রান্ট স্যাংশন করেছেন সরকার কিন্তু ডিপার্টমেন্ট বিভিন্ন লিটিগেশন সৃষ্টি করে এই টাকা রিলিজ করছেন না। এর আগে সেখানে ১ লক্ষ ৭৫ হাজার টাকা ইতিমধ্যেই দেওয়া হয়েছে, আরও বিভিন্ন খাতে দেওয়া হয়েছে অথচ বর্তমানে টাকা দিচ্ছে না, নানারকম গন্ডগোল সৃষ্টি করছে ডিপার্টমেন্ট। এই বিষয় মন্ত্রী মহাশয় যদি একটু নজর দেন তাহলে টাকাটা রিলিজ হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আজকে যখন এম.এল.এ হোস্টেল থেকে বেরিয়ে আসছিলাম তখন একজন ভদ্রমহিলা, শ্রীমতী প্রকৃতিবালা মন্ডল, পূর্ব সিঁথি, দমদম, একটা বাচ্চা মেয়েকে সঙ্গে করে নিয়ে এসেছে। ১৮/২ তারিখে তার স্বামীকে ২টার সময় দমদম থেকে একটা গাড়ি করে কতকগুলি লোক তাঁকে তুলে নিয়ে গিয়েছে, অবশ্য বলছেন যে সি.পি.এম. পার্টির লোকেরা তুলে নিয়ে গিয়েছে। তার স্বামীকে তারপর থেকে আর কোনও খোঁজ পাওয়া যাচ্ছে না। দমদম থানায় ডায়রি করেছেন। একটা বাচ্চা মেয়ে নিয়ে তিনি এখানে এসেছেন। তাঁকে বললাম বিধানসভায় আসতে, সেখানে আমরা স্পিকার সাহেবকে দরখাস্ত দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দরখাস্ত দিয়েছি, আপনি শুধু মুখ্যমন্ত্রীকে বলুন এই ভদ্র মহিলার স্বামীকে যে রকম ভাবেই হোক বের করে দিন। তাঁর পার্টির লোকেরা তাঁকে ধরে নিয়ে গিয়েছেন। জানিনা সে বেঁচে আছে কিনা, বেঁচে থাকলে খোঁজ দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি পার্টিকুলারস দিয়ে মেনশনের কাগজ আমাকে দিয়ে দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, যতক্ষণ আমি বলছিলাম, আমি হাউসে বললেই, এঁরা স্যার, আমাকে ডিস্টার্ব করার চেষ্টা করছেন। থুতু ফেলিয়ে থুতু চাটিয়েছি তাতেও এঁদের শিক্ষা নেই, এইভাবে যদি আমাকে বিরক্ত করেন .....

**মিঃ স্পিকার ঃ** এটা কিসের পয়েন্ট অব অর্ডার আই হ্যাভ ডিসঅ্যালাউড ইট।

(এখন লেজিসলেশন)

## LEGISLATION

### The West Bengal Motor Vehicle Tax Bill, 1979

**Shri Mohammad Amin :** Sir, I beg to introduce the West Bengal Motor Vehicles Tax Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Mohammad Amin :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax Bill, 1979 be taken into consideration.

Sir, low collection of motor vehicles taxes and fees, which is one of the few major sources of State Government revenue, has engaged the attention of the Government since formation of the present Ministry in June, 1977. This was particularly distressing because our State reportedly had the second largest motor vehicles population in the country and a number of other States with smaller vehicle population were raising revenue two to four times higher than the revenue collected in West Bengal. In order to study the problems of tax administration and to recommend measures to tone it up, the Government appointed a senior officer as a Special Officer to look into the matter in detail. In his "Report on the Motor Vehicles Tax Administration in West Bengal" the Special Officer has recommended, along other measures, introduction of a new piece of legislation for taxation on motor vehicles in substitution of the existing Bengal Motor Vehicles Tax Act, 1932 which was enacted 46 years ago when motor vehicles population was insignificant and transport problems were much simpler. With the years conditions have changed, the vehicle population has risen by leaps and bounds and transport problems have become very complex, making it impossible for the 1932 Act to keep pace with the times even after tempteen amendments. The existing Taxation Act is too mild to permit effective enforcement. In the existing Act, the onus lies on the Government to prove that the vehicle owner has defaulted in paying tax, whereas this should have been the other way about. Penalties prescribed are mild and therefore ineffective in a situation where large scale evasion of tax has become common. A number of other State Governments have already replaced their old Acts by new Acts with more stringent conditions and, in these very circumstances, the Special Officer had recommended introduction of an altogether new piece of legislation in substitution of the existing Bengal Motor Vehicles Tax Act, 1932 indicating the outline of the proposed new piece of legislation in his report. The report had been considered by the Government in detail and, after revision of certain provisions suggested in the proposed piece of legislation and on consideration of legal implications of certain other provisions, the West Bengal Motor Vehicles Tax Bill, 1979 has been prepared.

The salient features of the present Bill are as follows :-

[2-40—2-50 P.M.]

(a) The responsibility has been cast on the owner of a vehicle to pay tax and, therefore, the onus of proving that tax has been paid rests on him instead of Government. Furthermore, if the ownership of the vehicle is transferred it is for the Government to decide on the person—the earlier owner or the present owner—from whom the taxes will be realised.

(b) Owners of transport vehicle has been encouraged to pay taxes annually instead of quarterly by allowing a rebate of five per cent in case the tax is paid for the year in advance.

(c) Arrears of M.V. Tax will henceforth be realised as arrears of land revenue under the Public Demands Recovery Act. This will take away the jurisdiction of the Courts in the matter of realising arrear taxes.

(d) A provision has been included to deal drastically with persons using forged and fraudulent tax tokens and tax papers by prescribing jail sentence or fine or both.

(e) The Tax Schedule for goods vehicle has been simplified to do away with the delay in assessment of taxes which again delayed the issue of tax token. All existing surcharges have been merged into the new rates.

(f) The present scale for penalty for delay in payment is inadequate in that the maximum penalty that can be imposed by the Taxing Officer is 50% of the tax. The amount of penalty depends on the discretion of the Taxing Officer. The scale proposed in the present Bill is.

i) If payment is made within 30 days after expiry-One quarter of the tax.

ii) If payment is made after 30 days but within 60 days after expiry—One half of the tax.

iii) If payment is made thereafter—Total amount of the tax. "Tax" in respect of transport vehicles is quarterly tax and "Tax" in respect of other vehicle is annual tax.

iv) In respect of cases where vehicles have been detected plying without payment of tax and the owners have not

paid taxes even within thirty days of detection and seizure of the vehicle, a penalty five time the annual tax has been provided, if such tax and penalty is paid within a further period of fifteen days. If no such payment is made, the vehicle seized and detained may be sold.

(g) Particulars of the tax paid are to be endorsed in the certificate of registration, besides the receipt and tax token to be issued by the Taxing Officer.

(h) If the tax due in respect of a transport vehicle is not paid within the prescribed period, the permit shall be invalid from the date of expiry of the prescribed period till the tax is actually realised.

(i) The State Government may, by notification, increase the rates of tax specified in the Schedule provided that such increase shall not exceed in the aggregate fifty percent of the rate specified in the Schedule on the date of commencement of the Act.

It may be mentioned in this connection that provisions similar to the last two clauses exist in the Tamil Nadu Vehicles Tax Act, 1974 and provision similar to the penultimate clause exists in the Mysor Motor Vehicles Tax Act, 1957. The present Bill has no additional financial implication. It aims at streamlining the existing procedure of collection of motor vehicles tax and more effective enforcement of the provisions of the Taxation Act. It seeks to deal with tax evaders by imposition of penalties commensurate with the offences, making the permit of a transport vehicle invalid due to non-payment of motor vehicles tax. As a part of the fiscal measures to raise additional resources in times of need, the Bill seeks to confer on the State Government limited powers to increase the rates of motor vehicles tax specified in the Schedule. All surcharges/additional surcharges in the existing Tax Act have also been marged into the tax rates and some marginal adjustments in rates have been made to simplify the task of assessment and collection.

Sir, with these regards, I commend my motion for consideration by the House.

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী আমাদের

কাছে মোটর ভেহিকল ট্যাক্স এমেন্ডমেন্ট বিল ১৯৭৯ তার উদ্দেশ্য এবং বিবরণসহ আমাদের সামনে পেশ করেছেন। বিলটি সম্বন্ধে আলোচনা করতে গিয়ে দেখছি তিনি যে স্টেটমেন্টটি পড়লেন সেটা যদি আমরা পেতাম তাহলে এই বিলটি নিয়ে আলোচনা করার আরও কিছু সুযোগ পেতাম। তিনি ইংরাজিতে গড় গড় করে পড়ে গেলেন সব কিছু বোঝা গেল না। তবে যেটা আমরা পেয়েছি এই বিলের খসড়া হেতু এবং উদ্দেশ্যতে সেটা পড়ে দেখলাম যে ১৯৩২ সালে যে মোটর যান আইন ছিল সেটা বিভিন্ন সময়ে কিছু কিছু সংশোধন হলেও তার উদ্দেশ্য সাধিত হচ্ছে না। সেখানে দরকার প্রধানত বলছেন সরকারের আর্থিক অবস্থার উন্নতির জন্য মোটর যানের মালিকরা যে সমস্ত কর ফাঁকি দিচ্ছে সেগুলি বন্ধ করা। বিভিন্ন ভাবে যে কর ফাঁকি দেওয়া হচ্ছে যে সব লোক ট্যাক্স ফাঁকি দিচ্ছে তাদের পানিশমেন্টের ব্যবস্থা হোক, কর আদায়ের ব্যবস্থা ভাল করে করা হোক সেখানে আমাদের দ্বিমত নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও বলা হয়েছে "প্রয়োজনের সময়ে সরকারি অর্থভান্ডারের জন্য অতিরিক্ত অর্থ সংস্থান করিবার সরকারি রাজস্ব ব্যবস্থা রহিয়াছে তাহারই অন্যতম অঙ্গ হিসাবে তফসিলে বিনির্দিষ্ট করের হার বৃদ্ধি করিবার ক্ষমতা রাজ্য সরকারকে অর্পণ করাই এই বিধেয়কের লক্ষ্য"। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অদৃষ্টের পরিহাস কিনা জানিনা—এই বিল সম্বন্ধে আলোচনা করতে গিয়ে সেই ১৯৫৩-১৯৫৮ সালের কথা মনে পড়ে যেদিন ট্রামের এক পয়সা ভাড়া বাড়াবার জন্য সারা দেশে রক্তাক্ত সংগ্রামের সৃষ্টি হয়েছিল। এটা নিশ্চয় আমার থেকে পরিবহন মন্ত্রী ভাল করেই জানেন। বাসের ভাড়া বৃদ্ধি হোক আপত্তি নেই। কিন্তু সেই মোটর যানে যারা চাপেন সেই আরোহী যাত্রী সাধারণ সেই কমন পিপল তাদের সুখ সুবিধা, তারা কিভাবে আরামে চেপে যাবেন সে সম্বন্ধে কিছু ব্যবস্থা কই? ভাড়া বাড়ান আপত্তি নেই কিন্তু সারা পশ্চিমবাংলায় গ্রামে গঞ্জে কি অবস্থা জানেন? আপনারা তো কলকাতা শহরে দোতলা বাস দেখেন। আমরা গ্রামে দেখি একটি বাসের উপর এত লোক উঠেছে যেন একটা দোতলা বাস যাচ্ছে। কিন্তু এ তো একেবারে হয় নি এমন চাপ কি করে বাড়ল? এমন সব বাসের রুট দেওয়া হয়—সেখানে আর টি.এ অনেক বাসের রুট মঞ্জুর করেন বাসের পারমিট দিয়েছেন কিন্তু সে বাস আর চলছে না।

[2-50—3-30 P.M.] (including adjournment)

সরকার এই ক্ষমতা নেবার আগে, বাস ভাড়া বৃদ্ধি করবার বা সরকারি কোষাগার বৃদ্ধি করবার আগে, মোটর যানের ক্ষমতা নেবার আগে প্যাসেঞ্জারদের সুখ সুবিধার কথা বিবেচনা করে দেখেছেন কি? আজকে দেখা যাচ্ছে অনেক বেকার যুবকদের সরকার থেকে স্কুটার দিয়েছেন, স্কুটার ট্যাক্সি, স্কুটার রিক্সা দিয়েছেন চালাবার জন্য। আন-এমপ্লয়মেন্ট প্রোগ্রামে অনেক মিনি বাসও দিয়েছেন। সেই মিনিবাসগুলি চলছে না, চালাতে পারছে না এবং ব্যাঙ্কের টাকা দিতে পারছে না। সেই ব্যাঙ্কের টাকা না দিতে পারার জন্য কোথাও কোথাও মিনিবাস ক্রোক করে নিয়ে যাচ্ছে, স্কুটার ট্যাক্সি, স্কুটার রিক্সা ক্রোক করে নিয়ে যাচ্ছে। আর যে সমস্ত বাসের পারমিট দিয়েছেন—পারমিট দেওয়া সত্ত্বেও দু-একদিন রাস্তায় বাস চলার পরে দেখা যাচ্ছে বাসগুলি আর আদৌ রাস্তায় চলছে না। বড় বড় লং ডিসট্যান্স রুট আছে। সেই সব লং ডিসট্যান্স রুটে টেমপোরারি পারমিট দেওয়া হচ্ছে ১৫ দিনের জন্য। আবার দু দিন ফাঁক দিয়ে ১৫ দিনের জন্য—এই ভাবে টেমপোরারি পারমিট দেওয়া হচ্ছে। ৫০/১০০ টাকা ঘুস দিয়ে

আর.টি.এ. অফিস, এস.টি.এ. অফিস থেকে টেমপোরারি পারমিট নিয়ে যাচ্ছে। কিন্তু সেই রুটে বাস চলছে কিনা কেউ দেখার নেই। আজকে পারমানেন্ট রুটে বাস ঠিকমতো চলছে না। বিভিন্ন অফিসে টাকা ঘুস নিয়ে টেমপোরারি রুটে বাস চালানো হচ্ছে, কিন্তু এই দুর্নীতি বন্ধ করার কোনওরকম চেষ্টা হচ্ছে না। বাস চলছে কিনা কে দেখবে? সরকারি প্রশাসনযন্ত্র বলতে কিছু নেই। প্রশাসন যন্ত্র থাকলেও তা নীরব দর্শক হয়ে বসে আছে, টাকা ঘুস খেয়ে চুপ করে বসে আছে। সরকার এইগুলি দমন করার ইচ্ছা প্রকাশ করেন নি। কর ফাঁকি দিচ্ছে কেবল এই অজুহাতে রাজস্ব বৃদ্ধি করার চেষ্টা হচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি মফস্বলের লোক, আপনি জানেন, পরিবহন মন্ত্রীও নিশ্চয় জানেন প্রত্যেক আর.টি.এ. অফিসের সঙ্গে মোটর ভেহিকেলস ইন্সপেক্টর আছে। স্যার, আপনি সার্চ করে দেখলে দেখতে পাবেন সারা পশ্চিমবাংলায় এমন কোনও মোটর ভেহিকেলস ইন্সপেক্টর নেই যার লক্ষ লক্ষ টাকার সম্পত্তি নেই। বাসের সামনে দাঁড়ালে পরেই ১০০ টাকা দিতে হবে, বাস চলুক আর না চলুক। আপনি যদি না দেন তাহলে আপনার ফাইন হয়ে যাবে। সে এমন একটা রিপোর্ট দিয়ে দেবে যাতে করে মোটা টাকা ফাইন হয়ে যাবে। এমন সব দুর্নীতিপরায়ণ অফিসার বসে আছে আর.টি.এ. অফিসে। আর.টি. অফিসারই হোক আর মোটর ভেহিকেলস ইন্সপেক্টরই হোক—চাকরিতে জয়েন করার পর থেকে ৫/১০/১২ বছর চাকরি করার পরে তার কত অ্যাসেটস প্রপার্টি হয়েছে এবং আগে কত ছিল সেটা দেখার ব্যবস্থা করা হোক। এটা কিন্তু দেখার ব্যবস্থা হল না। তাদের অ্যাসেটস, প্রপার্টি দেখার ব্যবস্থা হল না, অথচ যে সমস্ত ক্ষুদ্র, ছোট ছোট বাসের মালিক, যারা কেউ শ্রমিক ছিল, ড্রাইভার, কন্ডাক্টর ছিল, সামান্য কিছু অর্থ পুঁজি করে একটা হয়ত বাস কিনেছে বা বেকার যুবকরা কোনও রকমে একটা কিছু পুঁজি যোগাড় করে সরকারি সাহায্যে ব্যাঙ্কের সাহায্যে প্যাসেঞ্জারদের সুবিধার জন্য ও নিজেদের জীবিকা নির্বাহের জন্য বাস নামিয়েছে, তারা কিন্তু চালাতে পারছে না। ট্যাক্স বৃদ্ধি হচ্ছে দিনের পর দিন। মোটর পার্টসের দাম দিনের পর দিন বৃদ্ধি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাস সম্পর্কে যাদের একটু অভিজ্ঞতা আছে তারা জানেন বিভিন্ন পার্টস, বিয়ারিং-এর দাম কি ভাবে বেড়েছে। পার্টসের দাম বেড়েছে থ্রি হানড্রেড পারসেন্ট, টায়ারের দাম বেড়েছে ২৭%। গিয়ার, ব্রেক পাওয়া যাচ্ছে না, অথচ ব্ল্যাকে কালোবাজারে সব কিছু পাওয়া যায়। এই সমস্ত জিনিস শস্তায় না পেলেও বেশি দাম দিয়েও যদি পাওয়া যেত তাহলে একটা কথা ছিল—কিন্তু এই জিনিসগুলি কেন যে পাওয়া যাচ্ছে না সেদিকে সরকারের কোনও লক্ষ্য নেই, কিছুই তারা করছেন না। করবার কোনও ইচ্ছা এই বিলের হেতু এবং উদ্দেশ্যের মধ্যে নেই। কেবল কথা হল কর ফাঁকি দিচ্ছে, কর মোটেই আদায় হচ্ছে না, বাড়ছে না—কর বাড়াবার প্রয়োজন হলে, সরকারি অর্থ বাড়াবার প্রয়োজন হলে মোটর যদি বাড়িয়ে আদায় করতে পারি—সেই জন্য বিলটি তিনি এনেছেন। কর ফাঁকি বন্ধ করুন, তাতে আমাদের সায় আছে। কর ফাঁকি বন্ধ করার জন্য আপনি কঠোর শাস্তি দিন, তাতে আমাদের সমর্থন আছে, এই বিরোধিতা করার জন্য আমি দাঁড়াই নি। আমি দাঁড়িয়েছি এই কথা বলতে যে মোটর যান যারা চালান, মোটর যানের মালিকদের সঙ্গে অগণিত যাত্রীদের সঙ্গে তাদেরও স্বার্থ জড়িত— এখানে উভয়েরই স্বার্থ জড়িত আছে। যেখানে সরকারি বাস চলছে তার পাশাপাশি সুন্দর বেসরকারি বাসের ব্যবস্থা করতে হবে। আপনি ব্যক্তিগত মালিকানাধীনে যদি না দিতে চান তাহলে তো অনেক বেকার যুবক আছে তাদের সমষ্টিগত মালিকানাধীনে দিতে পারেন,

কো-অপারেটিভ বেসিসে হতে পারে—সরকারি বাসের পাশাপাশি বেসরকারি বাসের সুযোগ সুবিধা, স্বাচ্ছন্দে যাতে যাত্রীসাধারণ পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। যে সমস্ত লং রুটে বাস চলে তাদের টেম্পোরারি পারমিট না দিয়ে বরাবরের জন্য পারমিট দেবার ব্যবস্থা সরকার থেকে করা হোক। সরকার যদি দিতে অপারগ হন, অক্ষম হন এবং পাশাপাশি ব্যক্তিগত মালিকরা যদি তাদের না দেন অন্তত সমষ্টিগতভাবে যাতে মালিকরা বাস চালাতে পারে তার ব্যবস্থা করতে হবে। তার ব্যবস্থা না করে কেবল মাত্র কর বৃদ্ধি করব, সরকারের অর্থ আদায় করবার জন্য, সরকার চালাবার জন্য কর আদায় করব—এই যে উদ্দেশ্য, এই উদ্দেশ্যের আমি বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি। আইনকে ফাঁকি দিচ্ছেন যাঁরা তাঁদের ধরুন, কর যাঁরা ফাঁকি দিচ্ছেন সেই কর আদায় করুন, তার জন্য যে সমস্ত লুফলস আছে সেগুলি বন্ধ করুন, তার জন্য আইন করতে আমার আপত্তি নেই। আমি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করব, যে সমস্ত দুর্নীতি আর.টি.এ-এর অফিসে বহুদিন ধরে পুঞ্জীভুত হয়ে আছে সেই ঘুঘুর বাসা ভাঙ্গবার চেষ্টা যদি না করেন, যদি কেবল মাত্র ট্যাক্স বাড়িয়ে, কর ফাঁকি যাঁরা দেয় তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেন, যে সরকার জনগণের স্বাচ্ছন্দ দেখার জন্য প্রতিশ্রুতবদ্ধ হয়ে এই সরকারে এসেছেন সেই উদ্দেশ্য সাধিত হবে না যদি না জনসাধারণের প্রতি, প্যাসেঞ্জারের সুখ-সুবিধার প্রতি লক্ষ্য রাখা না হয়। সেই সুখ সুবিধার লক্ষ্যটা প্রধান হওয়া উচিত। সেদিকে লক্ষ্য না রেখে যদি কেবল কর বৃদ্ধির যে প্রস্তাব করা হয়েছে সেই প্রস্তাবের বিরোধিতা করার জন্য আমি দাঁড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে গঞ্জে আমরা যাই, আমাদের লজ্জা, করে, দুঃখ হয় গ্রামের মানুষের হাল দেখে। আমরা এম.এল.এ-রা যখন সরকারি বাসে যাই, আমাদের জন্য ভি.আই.পি. 'সিট হয়ত থাকে। কিন্তু যখন একটা বেসরকারি বাসে যাই—পুরুলিয়া যে সব জায়গায় যাই, আমরা মেদিনীপুর জেলার লোক, আমরা দেখেছি, উত্তরবঙ্গে দেখেছি—আপনি যদি একবার স্পিকার হিসাবে না গিয়ে সাধারণ নাগরিক হিসাবে প্রাইভেট গাড়িতে যান তাহলে দেখবেন যে বাস আর দেখা যাচ্ছে না সমস্তই মানুষ। অথচ দেখা যাবে সমস্ত রুট পারমিট আছে কিন্তু বাস চালাচ্ছে না। এই সমস্ত বাসের মালিকরা কি করে? তারা ছোট হোক আর বড় হোক বেশি অর্থের লোভে দৈনন্দিন রুটের বাস তুলে নিয়ে গিয়ে রিজার্ভড চলে যাচ্ছে, লং রুটে বাস place করছে। আর সেগুলি দেখার কোনও লোক নেই। যাঁরা আছেন তাঁরা ১০ টাকা, ১৫ টাকা থেকে আরম্ভ করে ১শত টাকা নিয়ে চুপ করে যান, তাঁদের নিজেদের উদর পূর্তি হলেই আর কিছু দেখেন না। দুর্নীতির পরিপোষক হয়ে তাঁরা এগুলি করছেন। আর ব্যক্তিগত মালিকানা না করে সমস্টিগতভাবে কো-অপারেটিভ বাসে বা বেকার যুবকরা সংঘবদ্ধভাবে একটা বাস করল, দিনের পর দিন এই পার্টস-এর দর বৃদ্ধির জন্য, প্যাসেঞ্জার না পাবার জন্য এবং কর বৃদ্ধির জন্য তাঁদের ব্যবসাকে লাভজনক করা দুরের কথা আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে, বাস বিক্রয় করতে হচ্ছে, বাস ক্রোক করে নিয়ে যাচ্ছে, ব্যাঙ্কের টাকা শোধ করতে পারছে না এবং ব্যক্তিগত সম্পত্তি তার দায়ে টানাটানি আরম্ভ হয়ে যাচ্ছে। আমি এই কর বৃদ্ধির প্রস্তাব পাস করার পূর্বে আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই বেকার যুবকদের মুখ চেয়ে, এই অগণিত মানুষ যাঁরা যাতায়াত করে তাদের সুখ সুবিধার দিকে তাকিয়ে এবং বাস মালিকরা, যাঁরা বিশেষ করে ড্রাইভার কন্ডাক্টর মালিক হয়েছেন তাদের কথা চিন্তা করে এই সমস্ত বাস যাঁরা চালায় এবং বাস যাঁরা চাপে

তাদের কথা চিন্তা করে প্রথমে তাদের সুখ সুবিধার ব্যবস্থা করুন তারপর সরকারি কোষাগারে কি করে অর্থ আসবে, কর ফাঁকি কি করে বন্ধ করবেন এগুলি চিন্তা করবেন। তার পরে সেইভাবে আইন তৈরি করুন, আইন নিয়ে আসুন আমরা সমস্ত দল থেকেই এটাকে সমর্থন করব। আমরা বিশেষ করে গ্রাম বাংলা থেকে এসেছি, তাদের দুঃখ দুর্দশার কথা আমরা সকলেই বুঝি। যাঁরা পশ্চিমবাংলার বিধানসভায় আসি আমরা সকলেই বেশির ভাগ গ্রামের মানুষ, আমরা সকলেই দ্বিমত না করে পরিপূর্ণভাবে সমর্থন জানাতে পারব। আজকে যদি প্যাসেঞ্জারদের কথা চিন্তা করুন, ছোটখাট বাসের মালিকদের কথা চিন্তা করুন, বেকার যাঁরা দিনের পর দিন ক্ষতিগ্রস্ত হচ্ছেন তাদের কথা পরিবহন মন্ত্রী চিন্তা করুন এবং চিন্তা করে এই বিল আনুন তাহলে তাঁকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে সেই বিল আমরা সমর্থন করব। কিন্তু এই বিলের যে উদ্দেশ্য কেবলমাত্র কর বৃদ্ধি করে আর্থিক সংস্থান করব, সরকারি কোষাগারে আর্থিক সংস্থান বাড়াব। এখানে যাত্রীদের সুখ সুবিধার সম্পর্কে কোনও স্টেটমেন্ট দেখছি না। মাত্র একটি কথা বলে ছেড়ে দেওয়া হয়েছে যে পশ্চিমবাংলার পরিবহন সমস্যা যেমন জটিল তেমনি পরিবহনের সঙ্গে যুক্ত যে সমস্ত লোকেরা আছেন তাঁদের সমস্যাও জটিল। এই একটি মাত্র কথা বলে তিনি দায় সেরেছেন। মুখ্যতঃ এটা কর বৃদ্ধি করে সরকারি কোষাগারে অর্থ বৃদ্ধি করার জন্য। কাজেই সেই উদ্দেশ্য এবং হেতুর বিরোধিতা করে আমি আমার আসন গ্রহণ করছি এবং অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

[3-30—3-40 P.M.] (After recess)

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টার আমাদের সামনে পশ্চিমবঙ্গ মোটর যান বিধেয়ক, ১৯৭৯, যে বিল নিয়ে এসেছেন, এই বিলের উদ্দেশ্য এবং হেতুর বিবরণ পড়লে একটা কথাই মনে আসে সেটা হচ্ছে যে মন্ত্রী মহাশয় অধিক ক্ষমতা চেয়েছেন। আমরা যে কথা শুনে আসছি এতদিন ধরে—কেন্দ্রের কাছে এঁরা দাবি করে আসছেন, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। এই অ্যাসেম্বলিতেও তিনি তাঁর হাতে অধিক ক্ষমতা নেওয়ার জন্য এই বিল আনছেন। তিনি এই বিলের উদ্দেশ্যের মধ্যে অকপটে সেই কথা স্বীকার করেছেন। সত্য কথা বলতে কি, আমাদের পশ্চিমবঙ্গের যানবাহনের অবস্থা অত্যন্ত দুঃখজনক, কলঙ্কজনক, সে কথা মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন। এই পশ্চিমবঙ্গ ভারতের দ্বিতীয় বৃহত্তম রাজ্য, যেখানে এই মোটর যান ব্যবহার করা হয়। এইরকম একটা রাজ্যের যানবাহনের অবস্থা একটা নক্কারজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে এটা উনিও স্বীকার করেছেন। আমরা আশা করেছিলাম, এই সরকার আসার পর অন্তত কিছু উন্নতি হবে, কারণ ওঁরা কলকাতার এই ট্রান্সপোর্টের ব্যাপারে অনেক চেঁচামেচি করতেন। কিন্তু বর্তমানে আমরা দেখতে পেলাম, ওঁরা নতুন কিছু তো করতে পারলেনই না, উপরন্তু যেগুলো ছিল সেইগুলোও প্রায় উঠে যেতে বসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতায় যে সমস্ত ট্রান্সপোর্ট ব্যবস্থা আছে, সি.এস.টি.সি. বা ট্রাম কোম্পানি, সবই লোকসানে চলছে, লাভ কোথাও হচ্ছে না। সি.এস.টি.সি.-র বাস যদি কখনও-কখনও রাস্তায় বের হয় তো কিছুটা গিয়ে পড়ে থাকে বা গ্যারেজেই পড়ে থাকে। আর ট্রাম কোম্পানিতে ১ কোটি টাকার ক্ষতি হয়েছে। অপর দিকে

মিনি বাসগুলি ভর্তি করে দাঁড় করিয়ে লোক নিয়ে যাচ্ছে। স্পেশ্যাল বাসে স্ট্যান্ডিং নট অ্যালাউড লেখা আছে, অথচ তাতে দেখছি লোকে দাঁড়িয়ে যাচ্ছে। তারপর বামফ্রন্ট সরকার আসার পর থেকে দেখা যাচ্ছে স্পেশ্যাল বাসের যেঁখানে দাঁড়িয়ে যাওয়া নিষিদ্ধ লেখা থাকে সেখানে লেখা রয়েছে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে দান করুন। আজকে আর সেখানে দাঁড়িয়ে যাওয়া নিষিদ্ধ বলে কিছু লেখা নেই। তারপর ট্যাক্সির অবস্থা আরও খারাপ। যদিও মাননীয় মন্ত্রী মহাশয় মন্ত্রী হবার পর আর ট্যাক্সিতে ওঠেন না, কারণ তিনি এখন সরকারি গাড়িতেই যাতায়াত করেন। ট্যাক্সিগুলি সব সময়েই মিটার ডাউন করে রাখে। আর উঠতে গেলেই জিজ্ঞাসা করবে, কোথায় যাবেন, মনের মতো জায়গা হলে যাবে, নাহলে যাব না বা বলবে ২ টাকা বেশি দিতে হবে, ৪ টাকা বেশি দিতে হবে। আমরা ইতিমধ্যে একটা কথা শুনেছিলাম, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকেই বলা হয়েছিল যে, যদি এই রকম কোথাও হয় তাহলে যেন ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টকে জানানো হয়। অনেক জানানো হয়েছে, আমি নিজে জানিয়েছি। কিন্তু ফল কোনও কিছুই হয়নি। আজকে কলকাতার মানুষের পরিবহনের এই ব্যবস্থা। আর গ্রামাঞ্চলের মানুষের কথা তো একটু আগে মাননীয় সদস্য প্রদ্যোৎবাবু বলে গেলেন। কলকাতার অবস্থা যে দুর্বিষহ তা তো আমরা বুঝতেই পারছি এবং এই অবস্থায় যদি নতুন কিছু ব্যবস্থা না করেন তাহলে এই সমস্যার সমাধান হওয়া সম্ভব নয়। শুধু বাসগুলির সিট বাড়িয়ে দিয়ে কিছু স্পেশ্যাল বাস করে দিলেই সমস্যার সমাধান হবে না। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় একবারও বললেন না, কলকাতার মানুষের দুঃখদুর্দশা মোচন করা যাচ্ছে না। তিনি কেবল কর ফাঁকির কথা বললেন। আমরা দেখছি রাজস্ব আদায়ের কথা তিনি ভাবছেন। কিন্তু সঙ্গে সঙ্গে ওঁকে ওঁর কর্তব্য এবং দায়িত্ব সম্বন্ধেও ভাবতে হবে। রাজস্ব আদায়ের কথা বলার সঙ্গে সঙ্গে মানুষের দুঃখ কিভাবে মোচন করা যায় সেকথাও ওঁকে বলতে হবে। যানবাহনের এই যে দুরবস্থা, এই দুরবস্থা কিভাবে নিবারণ করা যায়, এই সমস্যার কিভাবে সমাধান করা যায় সেবিষয়ে ওঁকে চিন্তা করতে হবে। কিন্তু এই বিলের উদ্দেশ্য এবং হেতুর মধ্যে সেটা আমরা দেখতে পাচ্ছি না এবং বিধানসভায় প্রশ্নোত্তরের সময়েও তিনি এবিষয়ে কোনও নির্দিষ্ট প্রশ্ন থাকলেও তার উত্তর দেন না। কি হবে? কবে পাতাল রেল হবে, তার জন্য বসে থাকতে হবে? না অন্য কোনও উপায় উনি চিন্তা করছেন? এ সম্বন্ধে আমরা কিছুই জানতে পারলাম না। আমরা দেখছি বামফ্রন্ট সরকারের প্রায় সমস্ত বিভাগই শেষ হয়ে যাচ্ছে এবং সবচেয়ে চরমতম দুঃখ-দুর্দশা যদি কোথাও থাকে তাহলে সেটা হচ্ছে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট। এই বিভাগ যদি এইভাবে চলতে থাকে তাহলে ভবিষ্যতে আমাদের হয়ত হেঁটে যাতায়াত করতে হবে এবং সেই হেঁটেও যেতে পারব কিনা সে বিষয়ে সন্দেহ রয়েছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর ফাঁকির বিরুদ্ধে নিশ্চয়ই ব্যবস্থা নিতে হবে। আইনের অনুশাসন যারা মানবে না তাদের বিরুদ্ধে নিশ্চয়ই ব্যবস্থা নিতে হবে। কিন্তু আমরা দেখছি এই রাজ্যে কোনও আইনই মানা হচ্ছে না, আইনের অনুশাসন নেই। গ্রামাঞ্চলে বা শহরাঞ্চলে, কোথাও আইন নেই। আমি বললেই আপনারা রাগ করবেন, কিন্তু আমি একে জঙ্গলের রাজত্ব ছাড়া আর কিছুই বলতে পারছি না। আমি আইন যারা মানবে না তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কথা বলছি। আমি এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে সম্পূর্ণ এক মত।

[3-40—3-50 P.M.]

আমরা আইনের অনুশাসন মেনে চলি, লোকেদের মেনে চলতে অনুরোধ করি। সেই জন্যই আমি অনুরোধ করব এই আইন কার্যকর করার জন্য সমস্ত বিষয়ের প্রতি আলোকপাত করে মন্ত্রী মহাশয় এখানে তাঁর বক্তব্য রাখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলে বাসের মালিকদের অবস্থা দুর্বিসহ হয়ে উঠেছে। প্রতিটি জায়গায় মিটিং করবার জন্য সেখানে বাস রিকুইজিশন করা হচ্ছে। বলা হচ্ছে, কো-অর্ডিনেশন কমিটির পঞ্চম কিম্বা ষষ্ঠ রাজ্য সম্মেলন হবে অতএব তোমাদের বাস দিতে হবে। এই বলে সমস্ত বাস রিকুইজিশন করা হচ্ছে এবং এই রিকুইজিশন করে বাসের ভাড়া দেওয়া হচ্ছে না। এই বাসগুলি ২।৩ দিন ধরে আটকে রাখা হচ্ছে। বাসের মালিকেরা আমাদের কাছে দুঃখ প্রকাশ করে বলেন যে আমরা পয়সা পাচ্ছি না, বাসগুলিকে জোর করে রিকুইজিশন করে নিচ্ছে। এইভাবে বাস মালিকদের উপর, বাসের যারা ওনার আছেন তাদের উপর অত্যাচার চলেছে এবং সি.পি.এমের লোকেরা অহরহ এই অত্যাচার চালিয়ে আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বেকারদের বেকারত্ব দূর করবার জন্য আমাদের সময়ে অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম বলে একটা স্কীম নেওয়া হয়েছিল এবং সেই স্কীমে কিছু বাস, কিছু মিনি বাস দেওয়ার ব্যবস্থা হয়েছিল কিন্তু যে কোনও কারণেই হোক মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে বাসগুলিকে সীজ করে নেওয়া হোক। মিনি বাসের ওনাররা অনুরোধ করেছেন যে আমাদের একটু অসুবিধা আছে, আমাদের টাইম দিন যাতে করে ব্যাঙ্কের টাকাগুলি শোধ করে দিতে পারি কিন্তু মন্ত্রী মহাশয় সীজ করে নেওয়ার জন্য সার্কুলার দিলেন। এর কারণ কি? এর কারণ হচ্ছে, যেহেতু তারা কংগ্রেসের ছেলে সেইহেতু যাদের মিনি বাস আছে, প্রাইভেট বাস আছে—সেইগুলিকে কেড়ে নেওয়ার ব্যবস্থা হচ্ছে। সেই বেকার ছেলেগুলিকে আবার বেকারত্বে ডুবিয়ে দেবার ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আর.টি.এ অফিসে কি হচ্ছে সেটা একবার দেখুন। এইসব অফিসে বামফ্রন্টের সদস্য কিম্বা সি.পি.এমের যারা সদস্য আছে তারা টাকা নিয়ে বাস রুট দিচ্ছে। যারা টাকা দিচ্ছে না তাদের পারমিট দেওয়া হচ্ছে না। এইভাবে প্রতিটি আর.টি.এ অফিসে বামফ্রন্টের সদস্যরা দুর্নীতি করে চলেছে। আপনারা বলেছিলেন যে প্রতিটি ক্ষেত্রে দুর্নীতি-মুক্ত প্রশাসক নিযুক্ত করবেন কিন্তু কার্যক্ষেত্রে তা দেখতে পাচ্ছি না। মেদিনীপুরে আর.টি.এ অফিসে একজন মেম্বারের কথা বলতে পারি। তিনি ঘুস নিয়ে বাড়িতে ফ্রিজ করেছেন, টি.ভি. করেছেন। আমি গ্রামাঞ্চলের কথা বললাম, শহরাঞ্চলের কথা বললাম, সর্বত্রই দেখবেন যান-বাহনের অব্যবস্থা হয়ে দাঁড়িয়েছে। মানুষেরা আজকে অত্যন্ত দুঃখদুর্দশার মধ্য দিয়ে যাতায়াত করছে, মিনিবাসের ছাদে লোক নেওয়া হচ্ছে।

সেখানে এই অসুবিধাগুলি দূর করবার কোনও চিন্তা করা হয় না, এটা কিভাবে করা যাবে এ সম্বন্ধে ক্যাবিনেটে ডিসিসন নিন বা বামফ্রন্ট একটা কিছু ঠিক করুন বা প্রমোদ বাবুর কাছ থেকে জেনে নিন। আমরা শুনেছি বাসের ভাড়া বৃদ্ধি করবেন, এক পয়সা ট্রাম ভাড়া বৃদ্ধির জন্য আন্দোলন করেছিলেন কিন্তু এখন কতটা বাড়বে সেটা বলে দিলে ভাল হয়, সেজন্য অনুরোধ করছি দয়া করে বাস বা ট্রামের ভাড়া বাড়াবার আগে আমাদের জানাবেন। ট্রামের এক কোটি টাকা ক্ষতির জন্য এই কাজ উনি করছেন। লোড শেডিং লেগেই আছে বলে ট্রাম চলে না, ট্রাফিক জাম হয়ে যায়, এর ফরে আধ ঘন্টার রাস্তা দু' ঘন্টা লেগে যায়।

বাইরে থেকে কলকাতায় লোক এলে তারা এখানকার অবস্থা দেখে বলে এখানকার লোক কিভাবে বেঁচে আছে। সেজন্য আপনার মাধ্যমে শেষ কথা বলছি যে দয়া করে পরিবহন ব্যবস্থার উন্নতির কথা চিন্তা করুন এবং চিন্তা করে শহর এবং মফস্বল মানুষের দুর্দশা কিভাবে দূর করা যায় সেটা চিন্তা করুন। কর বৃদ্ধি না করে কর ফাঁকি যারা দিচ্ছে এবং কর আদায়ের ক্ষেত্রে যে দুর্নীতি আছে সেগুলি ভাবার চেষ্টা করুন। আমরা এই বিলকে সমর্থন করতে পারতাম কিন্তু যেহেতু বিলের মধ্যে আসল কথা নেই সেহেতু একে সমর্থন করতে পারছি না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ট্রান্সপোর্ট মন্ত্রী যে আইনের প্রস্তাব এখানে রেখেছেন সেই প্রস্তাব সমর্থন যোগ্য নয়। এই জন্য যে জনস্বার্থে যাত্রীসাধারণ কিম্বা মাল পরিবহন ব্যবস্থার কোনও উন্নয়ন বা সুবিধার প্রস্তাব এতে নেই। আপনি জানেন এই সরকার রাইট ফ্রম ১৯৭৭ জুন, এই রাজ্যে মূলত একটা ট্যাক্স ইমপোজিং সরকার হয়েছে—without any corresponding improvement in public life and public interest আমি তাঁকে জিজ্ঞাসা করছি কোথাও কি বলেছেন এই প্রস্তাবিত আইনের ফলে যাত্রী সাধারণ কিম্বা মাল পরিবহনের কোনও সুবিধা হবে। পশ্চিমবাংলার সমস্ত সমস্যার মধ্যে একটা বড় সমস্যা হচ্ছে পরিবহন সমস্যা। দেড় বছর আপনাদের হয়ে গেল কিন্তু কোথাও কি কোনও প্রস্তাব আছে যে কিভাবে এই সমস্যার মোকাবিলা আপনারা করতে চান? ৩০ বছরের কংগ্রেসি শাসনের কথা বলে কোনও লাভ নেই। উনি জিজ্ঞাসা করেছিলেন আমরা কখন আসব, এর উত্তরে আমি বলছি আমরা তখনই আসব হোয়েন ইউ ফল। আপনারা এখানে নতুন কর ধার্যের যে ব্যবস্থা করছেন সেদিক থেকে আমি কিছু বলতে চাই। এই ট্যাক্স বৃদ্ধির ফলে যাত্রী সাধারণ ও মালের ভাড়া বাড়ছে। যাঁরা এই বিষয়ের ম্যাগনেট তাঁরা আপনাদের সভার জন্য যতই বাস দিন না কেন তাঁরা একটা প্লি খুঁজবেন এই ট্যাক্স বাড়ানোর জন্য ভাড়া বৃদ্ধি করতে আমরা বাধ্য হয়েছি।

[3-50—4-00 P.M.]

ওঁদের কৃষি এবং শিল্পের দিকে কোনও দৃষ্টি নেই। এগ্রিকালচারের আধুনিকীকরণের প্রয়োজন আছে, কো-অপারেটিভ ফার্মের প্রয়োজন আছে। আমাদের সরকার যে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার প্রবর্তন করেছিলেন তার সম্প্রসারণের প্রয়োজন আছে। সেখানে মোটর মেকানিজম, ট্রাক্টার, পাম্পসেট ইত্যাদির প্রয়োজন আছে। কিন্তু আপনি যে প্রস্তাব করছেন তাতে এগ্রিকালচার এবং আদার ট্রাক্টারের উপর ট্যাক্স করবেন, এটা অবিবেচনা প্রসূত বলে মনে করি। You have not given due consideration for the expanding sector of the agriculture. কারণ আপনারা এগ্রিকালচারের উন্নয়ন চান না। আমি মনে করছি এগুলি ডিউ কনসিডারেশন পাওয়া উচিত ছিল। এই সরকারের যেটা সবচেয়ে বড় দোষ সেটা হচ্ছে ম্যায়লোমোনিয়া এই রকম একটা লেজিসলেশনের আগে অর্থনীতিবিদ আইনজ্ঞ এবং বিরোধীদের সঙ্গে আপনারা পরামর্শ যদি করতেন তাদের ভাল হত। কিন্তু এটা যদি মনে করতেন তাহলে থুতু ফেলে থুতু চাটা হত না, অর্থাৎ আপনারা নিজেদেরই সবজান্তা বলে মনে করেন এবং সেজন্য আপনারা কারও সঙ্গে পরামর্শ করেন না। অর্থাৎ আপনারা থুতু ফেলে থুতু

চাটেন। এতে আপনাদের লজ্জা করা উচিত। আজকে প্রশাসনের অকর্মণ্যতার জন্য যে বিলম্বিত হচ্ছে তা থেকে পরিবহন ব্যবস্থা মুক্ত নয়। অ্যাডমিনিস্ট্রেটিভ ল্যাপস আপনারা দূর করতে পারলেন না। আমি একটা অ্যাপ্লাই করলাম কিংম্বা টম, ডিক, হ্যারী, একটা সার্টেন চেঞ্জের জন্য অ্যাপ্লাই করল সেটা ৬ মাসেও দুর হয় না। প্রশাসন পরিবর্তন না হলে আপনারা যে ব্যবস্থাগুলো রাখছেন তাতে এটা সম্ভব নয়। আপনারা এতে পেনালটি ক্লজ রেখেছেন, সরকার যদি গণ আদালত করে দিতেন তাহলে কি হত বলতে পারছি না কিন্তু এখানে যে পেনালটি প্রভিসন রেখেছেন It is, to my mind, illogical, irrational and possibly cannot be implemented. আমি মনে করি এতে পরিবহন ব্যবস্থার উন্নতি হবে না। আপনি অন্য রাজ্যের কথা বলে বলেছেন যে দ্বিতীয় বৃহত্তম রাজ্য এটা আমি খুশি এই প্রস্তাব যদি করতেন যেখানে মোটর বা other traffic system will be holding the way সেখানে তার সঙ্গে তুলনা করে এই ট্যাক্সটা এখানে কত কম। আপনি একটা অবস্থা নিশ্চয় জানেন, এখানে বহু ভেহিকল চলে possibly under false token কিংম্বা without payment of legitimate taxes. রেডিও, টেলিভিসনের ব্যাপারে পোস্টস অ্যান্ড টেলিগ্রাফস সিস্টেমে রেডিও লাইসেন্সগুলি রেগুলারাইজড করার জন্য একটা ইনসেন্টি দিয়েছিল, তার ফলে আনলাইসেন্সড রেডিও যেগুলি চালানো হত সেগুলির একটা সুরাহা হয়েছিল ফর রেগুলারাইজেশন অব রেডিও অ্যান্ড আদার সিস্টেম। এখানে আপনার সেইরকম কোনও উদ্যোগ দেখতে পেলাম না। আপনারা গণ-আদালত বসাতে পারেন, আপনাদের ক্যাডার আছে মাথা কাটতে পারেন, কিন্তু এই রকম কোনও ব্যবস্থা আপনি কেন করলেন না? আপনি এক্সচেকারে অর্থ বাড়াতে চান, সেটা বোধ হয় অপেক্ষাকৃত আরও বাড়ত যদি ডিটেকশন অব আনট্যাক্সড ট্যাক্সিমিটার্ড ভেহিকেল আপনি করতে পারতেন। সেই ব্যবস্থা আপনি এখানে করছেন না। আমার এখানে আরও বক্তব্য এই দেশে একটা অসমাপ্ত সমীক্ষায় আমি পড়েছিলাম মোটামুটিভাবে যতগুলি ভেহিকেল আছে তার মধ্যে ওয়ান-থার্ড গভর্নমেন্ট লায়েবিলিটি, গভর্নমেন্ট ওনারশিপে আছে। এই সময়ে একটা আলোচনা বেরিয়েছিল, সেই সমীক্ষায় দেখা গিয়েছিল গভর্নমেন্ট ভেহিকেলের অনেকগুলি সংস্থা ছিল, সেখানে যে সুবিধা এবং অসুবিধাগুলি আছে সে সম্বন্ধে আপনি কিছু বলছেন না, বোধ করি আপনাদের সঙ্গে পুঁজিপতিদের যে আঁতাত তাতে পেট্রোলের দাম বৃদ্ধি হবে না, খাবারের তেলের দাম বৃদ্ধি হবে, ইলেকশনে টাকা চাই। সেজন্য বলতে চাই আপনি রেভেনিউ ইনক্রিজ করতে চান করুন, কিন্তু সেটা লজিক্যাল এবং রেশনাল ব্যবস্থার মাধ্যমে হওয়া উচিত, যে যে রিসোর্সে করা যায় ট্যাক্স বৃদ্ধির পক্ষে সেটা করা উচিত। আপনি যখন বলছেন মোটর ভেহিকেলের উপর কিছু ট্যাক্স আদায় করতে চান তখন যে পদ্ধতির উপর আপনাকে নির্ভর করতে হবে এই পদ্ধতিগুলি কনডিউসিভ টু ইমপ্রুভমেন্ট অব পাবলিক ট্রান্সপোর্ট অ্যান্ড ট্রাফিক সিস্টেম বলে মনে হয় না আমাদের কাছে। স্যার, কিছু স্ল্যাব আপনি দেখেছেন যে এত ওজন হলে এই ভেহিকেলকে এত ট্যাক্স দিতে হবে। এটা ফার-রিচিং পেরিফেরিতে হাউ ডু ইউ ভেরিফাই দিশ? আপনাদের আর টি এ'র আন্ডারে কিংবা ট্যাক্সেশন অফিসারের আন্ডারে হ্যাভ ইউ গট দিশ সায়েনটিফিক ওয়ে ব্রিজ মেশিন? পেরিফেরিতে আমরা দেখতে পাই না, সেখানে নির্ভর করতে হয় শুধু ডিক্লারেশনের উপর। আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটাস যেখানে ইনকমপ্লিট সেখানে গ্রেডেশন যেটা করেছেন সেটা হাউ ডু ইউ প্রোপোজ টু ভেরিফাই? আমার ভেহিকেলের ওজন ২ হাজার

কে.জি., আমি ডিক্লারেশন দিলাম ১ হাজার কে.জি., হাউ ডু ইউ ভেরিফাই ইট ইন দি পেরিফারি? এই ব্যাপারে আপনি হয়ত বলবেন ৩০ বছর কংগ্রেস কিছু করেনি, আই অ্যাকসেপ্ট দিশ, কিন্তু পেরিফেরিতে সায়েন্টিফিক অ্যান্ড ডিপেনডেবল ওয়ে ব্রিজ মেশিনের ব্যবস্থা নেই অথচ এখানে গ্রেডেড ট্যাক্সেশন করছেন, আপনি প্রস্তাব করছেন না হাউ ডু ইউ ভেরিফাই ইট, আমাদের ৩০ বছর দিয়ে তো বেশিদিন চলবে না, এটাও একটু ভাববার স্কোপ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন আমাদের বয়কটের ডিসিসন ছিল বলে সমস্ত বিরোধী পক্ষ থেকে ফরম্যাল অ্যামেন্ডমেন্ট দেওয়া সম্ভব হয়নি। কিন্তু অনেকগুলি স্কোপ ছিল ফরমাল অ্যামেন্ড্রমেন্টের।

[4-00—4-10 P.M.]

আমি আপনাদের কাছে কিছু বলছিনা কারণ বাজেট সেসনেই যখন বলেছেন তখন হয়ত আর সময় নেই। তবে এটা যখন ইমারজেন্সি নয় তখন মন্ত্রী মহাশয় যদি রাজি হতেন তাহলে আমরা কিছু অ্যামেন্ডমেন্ট দিতে পারতাম যেকথা রজনীবাবু এবং অন্যান্যরা বলেছেন। এক্সপ্যান্ডিং ইকনমিতে তীব্র আনএমপ্লয়মেন্ট প্রবলেম রয়েছে। আপনারা তো বেকার ভাতা দিয়েই খালাস, কিন্তু একে কোরিলেট করা যায় কিনা সেটা দেখার সময় এসেছে। এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি ট্রান্সপোর্ট অ্যান্ড ট্রাফিক সিস্টেমে কতখানি আছে এবং তার সঙ্গে পাবলিক ফাইনান্সিয়াল সিস্টেম, ব্যাঙ্কস অ্যান্ড আদার ইন্সটিটিউশন কতখানি এগিয়ে আসবে সেটা কোরিলেট করবার প্রয়োজন ছিল এই প্রশ্ন তুলছি। অন দি আদার হ্যান্ড অটোরিক্সা যাদের দেওয়া হয়েছে ফর ডিফেক্টস ইন দি ম্যানুফ্যাকচার অব মেশিনস অ্যান্ড মোটর তার অনেকগুলোই পড়ে রয়েছে, সেগুলি চলছে না। এই যখন অবস্থা তখন এগুলি তো নীলামে উঠবে। আপনি বলছেন পাবলিক ডিমান্ড রিকভারিতে আসবে। তারা হয়ত কোনও সহৃদয় ভদ্রলোককে ব্যাঙ্কে জামিন রেখে টাকা নিয়েছে। কিন্তু এই সমগ্র পশ্চিমবাংলায় এল পরিবর্তন এবং সেই পরিবর্তন আমরা ওয়েলকাম করেছি। তবে এই পরিবর্তনে আপনাদের এই প্রস্তাবিত আইনে এই সমস্ত যুবকদের হয় জেলে যেতে হবে, নতুবা তাদের ভেহিকের নীলামে সোজাসুজি উঠবে। অথচ এর কোনও সেফগার্ড আপনার এই প্রস্তাবে নেই। এঁরা নাকি জনদরদী সরকার, কিন্তু আমি দেখছি এই সমস্ত যুবকদের কি করে বেশি করে ক্ষতি করা যায় সেদিকেই এরা বেশি করে আগ্রহী। আমার বক্তব্য হচ্ছে এই সমস্ত বেকার যুবক যারা বাস, মিনিবাস অটোরিক্সা প্রভৃতি নিয়েছে তাদের জন্য একটা সেফগার্ড করা উচিত ছিল। মেশিন ফল্ট কিংবা কোনও ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনের ফল্টের জন্য বা লাইসেনসিং বা ট্যাক্সিং ব্যবস্থায় যদি কিছু ইররেগুলারিটি থেকে থাকে তাহলে এই সমস্ত আনএমপ্লয়েড যুবকদের বাস, মিনিবাসগুলো যাতে সোজাসুজি নীলামে না ওঠে তারজন্য একটা সেফগার্ড রাখা উচিত ছিল। কিন্তু আপনি ফ্ল্যাটলি বলে দিচ্ছেন আপনি কোনও এক্সেপশন রাখেন নি। তবে আমি একটা প্রস্তাব করছি সি পি এম বা তাদের কোনও ক্যাডার যদি ডিফল্ট করে তাহলে কোনও কগনিজেন্স যেন কোনও কোর্টে না নেয়। আমরা গণতন্ত্র মেনে নিয়েছি, আমরা জানি আমরা কিছুকাল থাকব এবং ওঁরা কিছুকাল থাকবে। রজনীবাবু বলেছেন সি পি এম-এর অনেক লোকের তো গাড়ি হয়েছে, নতুন গাড়ি হয়েছে। কাজেই বলছিলাম তাদের কিঞ্চিত রেহাই দিন নাহলে মন্ত্রীর আসন হয়ত টলমল করবে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি আমাকে এতটা সময় দিয়েছেন

এবং বক্তব্য রাখার জন্য আশীর্বাদ করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। তবে মন্ত্রী মহাশয়কে বলছি আপনি ১৯৩২ সালের আইনের যে রেফারেন্স দিয়েছেন সেই আইন অনুসারে কিন্তু বর্তমান কালোপযোগী ট্যাক্স বৃদ্ধি করে দায়িত্ব খালাস করা যায় না। তার স্কোপ রয়েছে ফর রিভিসন অ্যান্ড ইমপ্রুভমেন্ট ইন দি অ্যাক্ট। আমি বলব পরিবহনের উন্নতির জন্য এবং জনস্বার্থের জন্য এই এক্সপ্যান্ডিং ইকনমিতে মডার্নাইজেশন-এর এগ্রিকালচারাল ইমপ্রুভমেন্ট—এই ব্যাপারে আপনি মোর কমপ্রিহেনসিভ লেজিসলেশন আনবেন। আমাদের সঙ্গে যদি পরামর্শ করার প্রয়োজন বোধ না করেন তাহলেও এটা আনুন। আমরা তাকে সমর্থন করব, সেই সুযোগ আমরা তাঁকে দেব। কিন্তু যেভাবে এটা এনেছেন সেটা সমর্থনযোগ্য নয়। স্যার, আমার বন্ধুবর পক্ককেশ আবুল হাসান সাহেব ওখান থেকে বোধহয় কিছু মন্তব্য করছেন এবং মাথা নাড়ছেন। আমরা জানি বুড়োরা অনেক সময় বুঝে মাথা নাড়ে এবং অনেক সময় না বুঝেও মাথা নাড়ে। তবে আমি আনন্দিত যে হাসান সাহেব আমার বক্তব্য শুনেছেন এবং বুঝে হোক না বুঝে হোক আমার বক্তব্যে সায় দিয়েছেন এবং দ্রব্যগুণে বিভোর বীরেন রায় তাঁর কথায় সায় দিয়েছেন।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের পরিবহনমন্ত্রী মোটর ভেহিকেল ট্যাক্স যেটা উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি বিরোধীপক্ষের বক্তৃতা শুনেছি। প্রদ্যোতবাবু ২০ মিনিট ধরে বক্তৃতা করলেন, কিন্তু বিলে কি আছে সেটা তিনি বললেন না। তিনি ধরে নিলেন এটা ভাড়া বাড়ানোর বিল। কিন্তু আসলে এটা হচ্ছে এতকাল ধরে যারা ট্যাক্স ফাঁকি দিয়েছে, মোটরের কর ফাঁকি দিয়েছে সেটাকে রক্ষা করবার সামান্য একটা প্রচেষ্টা। কিন্তু তিনি সেটা দেখলেন না। তিনি এই ব্যাপারে ধান ভানতে শিবের গীত গেয়েছেন অর্থাৎ শুধু ভাড়া বাড়াবার কথা বললেন। রজনীবাবু বিল সম্বন্ধে কিছু বললেন না, হয়ত বিলটা পড়েন নি। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে বাইরে কিছু বলতে পারেন না তাই এখানে কিছু বললেন। তাঁরা পরিকল্পনা করেছেন আমাদের বিরুদ্ধে বাইরে যখন কিছু বলতে পারছেন না তখন এখানে কিছু বলবেন। যাহোক, এই বিলের মধ্যে গুরুত্বপূর্ণ কথা কিছু রয়েছে। আমরা লক্ষ্য করেছি আজকে ১৯৭৯ সাল এবং এই দীর্ঘ ৩৬/৩৭ বছরের মধ্যে একটা বিরাট পরিবর্তন ঘটেছে। কিন্তু দুঃখের বিষয় ১৯৭৭ সালের আগে যাঁরা ছিলেন তাঁরা সেটা অনুধাবন করেননি। আমি মনে করি এই পরিবর্তন ৩০ বছর আগেই করা উচিত ছিল। স্বাধীন ভারতবর্ষে কিছু পরিবর্তন হবে এটা সকলেই আশা করেছিল। কিন্তু তাঁরা সেটা করেননি এবং তার পরিণতি হিসেবে আমরা দেখতে পাচ্ছি দেশের পরিবহন সমস্যা একটা জটিল সমস্যারূপে দেখা দিয়েছে এবং বিশেষ করে পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থা আরও জটিল এবং ভয়ঙ্কর অবস্থায় এসে দাঁড়িয়েছে। একথা কেউই বলবেন না যে এখানকার পরিবহন ব্যবস্থা বেশ ভালভাবে রয়েছে। কিন্তু এর সমস্যার দিকটা কেউই দেখলেন না। এই সরকার ক্ষমতায় এসে এটাকে দেখবার চেষ্টা করেছে এবং দেখতে গিয়ে যেখানে যেখানে বাস্তু ঘুঘুর বাসা রয়েছে সেটাকে ধরবার চেষ্টা করেছে। আমরা দেখেছি প্রচুর কর ফাঁকি হচ্ছে এবং তাকে প্রতিরোধ করবার কোনও ভাল ব্যবস্থা ছিলনা। এখন সেই প্রতিকারের ব্যবস্থা কিছু কিছু করা হচ্ছে। তবে এক্ষেত্রে পেনাল্টির ব্যবস্থা যেটা করা হয়েছে সেটা অত্যন্ত নমনীয়।

[4-10—4-20 P.M.]

এঁরা বলছেন কর বাড়ছে, ভাড়া বাড়ছে। কিন্তু আমি দেখছি ১৯৩২ সালে যে ট্যাক্স ছিল তার সঙ্গে যদি তুলনা করি তাহলে দেখব কিছু কিছু কমানো হয়েছে। কিছু কিছু হয়ত বাড়ানো হয়েছে, কিন্তু তা সত্ত্বেও বলব পেনাল্টি আরও কঠোর হওয়া উচিত ছিল। আমাদের দেশের পরিবহনের সব চেয়ে বড় সমস্যা বাসের সংখ্যা কম, মানুষ বেশি, রাস্তাঘাটের খুব খারাপ অবস্থা, সঙ্কীর্ণ রাস্তা, জ্যাম হয়। পরিবহনের অপ্রতুলতা এটা অনস্বীকার্য। শুধু গাড়ি বাড়ালেই সমস্যার সমাধান হবে না, ভাড়া গাড়ি বাড়িয়ে সমস্যার সমাধান হবে না, আরও অন্য কিছু পরিকল্পনা হওয়া দরকার। কিন্তু সব চেয়ে বড় জিনিস আমাদের দেশের গাড়ির মালিক যারা তারা দেশের কোনও আইন কানুন মানে না, ট্রাফিক রুল তাদের বেশির ভাগ মানে না। তার বিরুদ্ধে প্রতিকার করবার মতো কোনও আইন নেই। এই আইনের মধ্যে অন্তত কিছু ব্যবস্থা করার চেষ্টা করা হয়েছে। যারা ট্যাক্স দেয়না, বিনা পারমিটে চলে, তাদের কিছু ফাইন করার ব্যবস্থা করা হয়েছে। আর যারা সৎভাবে গাড়ি চালায় সেখানে রিবেট দেবার ব্যবস্থা করা হয়েছে। এটা আগে ছিলনা এখন হচ্ছে। এখানে অনেক জ্ঞানগর্ভ বক্তৃতা ডাঃ জয়নাল সাহেব দিলেন কিন্তু তিনি এটা দেখলেন না। এখানে যারা গাড়ি নিয়ে চালায় তারা যদি ঠিক সময় নিয়মমতো ট্যাক্স দেয় তারা রিবেট পাবে, আর যদি না দেয় তাহলে তাদের সেখানে পেনাল্টি দিতে হবে এবং সেই পেনাল্টি তার একটা প্রোপোরশন এই বিলের মধ্যে বলার চেষ্টা হয়েছে। আমি মনে করি এটা সঠিকভাবে তৈরি করা হয়েছে এবং এটা আরও ভালভাবে থাকা উচিত ছিল। এর মধ্যে আমার মনে হচ্ছে, দু'একটি ক্লজের কথা বলি, সেখানে একটু বেশি হচ্ছে পরিবহন মন্ত্রী মহাশয় সেটা ভেবে দেখবেন। সেকশন ১১(বি) তে সেখানে বলছেন যে অ্যাডভান্স ট্যাক্স নেওয়া হবে, এ বৎসর আগে অ্যাডভান্স ট্যাক্স নেওয়া হবে, সেই অ্যাডভান্স ট্যাক্স সেখানে যে লেট হবে, এক বৎসর আগে ট্যাক্স দিয়েছে ঠিক এক বৎসর পরে না দিয়ে তার ৬ মাসের মধ্যে দেয় তাহলে একটা বাড়তি পয়সা দিতে হবে। সেখানে আমার মনে হয় এই ক্ষেত্রে অ্যাডভান্স যে দিলো তার যখন ডিউ হচ্ছে ঠিক সময় তাকে একটা নোটিশ দেবার প্রভিসন করা হত তাহলে ভাল হত। যে কোনওভাবেই হোক একটা নোটিশ না করে পেনাল্টি ইমপোজ করা ঠিক নয়। আরও একটা হচ্ছে আমি ১২ মাস আগে অ্যাডভান্স ট্যাক্স দিয়েছি সেখানে একটা গ্রেস পিরিয়ড অন্তত ফিফটিন ডেস এবং তার সঙ্গে নোটিশ দেবার জন্য ফিফটিন ডেস দেবার ব্যবস্থা করা যায় কিনা সেটা ভেবে দেখলে ভাল হয়। আর একটা ছোট ব্যাপার ২১-২২ সেকশনে সেখানে একজামশনের কথা বলা আছে। এখানে টোটাল এবং পার্শিয়াল একজামশন করবার অধিকার সরকারি অফিসিয়াল গেজেটে পাবলিশ করে থাকবে, এখন এইরকম ঢালাওভাবে একজেমশন করা উচিত কিনা, তাতে বহু রাঘব বোয়াল বেরিয়ে যেতে পারে। আমার মনে হয় আমাদের বিশেষ করে এশেনশিয়াল সার্ভিস বা সরকারের বিভিন্ন সার্ভিস যা আছে তাদের ক্ষেত্রে এটা মেনশন করে দিলে ভাল হয়। পাব্লিক ইউটিলিটি সার্ভিস সরকারের, বিভিন্ন মিউনিসিপ্যালিটি বা অন্যান্য কর্পোরেশন, অন্যান্য পঞ্চায়েত, সরকারি কাজে ব্যবহার যোগ্য অ্যাম্বুলেন্স, ফায়ার সার্ভিস ইত্যাদি কাজে যারা থাকে সেটা বোধহয় মেনশন করে দিতে পারলে ভাল হয় যে কারা কারা একজাম্পটেড হবে।

আর একটা ব্যাপার, ২২(১) ধারাতে বলা হয়েছে The State Government shall pay annually to the Corporation of Calcutta the sum of four and half lakhs of rupees being approximately the net amount of the taxes derived by the corporation from the taxation of motor vehicles. এখানে শুধু কর্পোরেশন নয়, এখানে মিউনিসিপ্যালিটিগুলির কথাও মেনশন করা হয়নি। যদি বলেন কর্পোরেশন মীন্স মিউনিসিপ্যালিটি, তাহলে আমার বলার কিছু নাই, কিন্তু কর্পোরেশনের সাথে সাথে যে পৌরসভা মোটর ভিহেকল ট্যাক্সের একটা অংশীদার এবং ট্যাক্স তাদের প্রাপ্য, তাদের কথাও বলা উচিত, তাদের কথাও মেনশন করা উচিত যেহেতু এখানে কর্পোরেশনের কথা মেনশন করা হয়েছে।

এ ছাড়া আমি আর দুই একটি কথা বলব কারণ ইস্যুটা তুলেছেন আমাদের বিরোধী দলের বন্ধুরা। আমাদের পরিবহন সমস্যার কথা বলেছেন এবং ডাঃ আবেদিন সাহেব খুব ভাল কথাই বলেছেন—এমপ্লয়মেন্ট পটেনশিয়েলিটির সাথে এটাকে যুক্ত করার কথা। এবং তিনি তা বলতে গিয়ে বলেছেন এদের যারা সেবা করেছেন ওদের জন্য খুন করেছেন, তাদের কিছু পারমিট দিয়েছিলেন।

**(ডাঃ জয়নাল আবেদিন ঃ আমরা অপকর্ম করিনি।)**

ওঁরা করেননি বলছেন, কিন্তু আমরা দেখছি করেছেন। যাঁরা কলকাতা শহরে থাকেন, তাঁরাই জানেন, মিনি বাসে যাঁরা দেখেন বা চড়েন তাঁরাই জানেন মিনি বাস আইনের আওতায় পড়ে কিনা। এই মিনি বাসের মালিকরা হাজার হাজার টাকা রোজগার করছেন, মিনি বাসের ছাদে চড়ে মানুষ যাচ্ছে এটাও দেখেছি। এটা দেখা যাবে যে মিনি বাসের মালিকদের ৭০ ভাগ, যাদের জন্য পশ্চিমবঙ্গ সরকার জামিন ছিলেন, ব্যাঙ্কের টাকা দেয়না। এই ব্যাপারটা আমাদের স্টেট বাজেটের সাথে যুক্ত। এই মিনি বাসের মালিকরা ব্যাঙ্কের টাকা না দিলেও তারা পারমিট পেয়ে যাচ্ছে, ট্যাক্স ফাঁকি দেবার পরেও, এখানে ওরা পারমিট এবং লাইসেন্স পেয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে এদের লাইসেন্স এবং পারমিট দেবার আগে এরা ব্যাঙ্কে টাকা জমা দিয়েছে কিনা, সেই সার্টিফিকেট সরকার-জামিনদারের কাছ থেকে নিয়ে আসতে হবে, এইরকম একটা বিধান থাকা উচিত বলে মনে করি। পরিবহন ব্যবস্থাকে ওঁরা বিভিন্নভাবে জঙ্গলী ব্যবস্থার মধ্যে দাঁড় করিয়েছিলেন, আমাদের মন্ত্রী মহাশয় বিলের মধ্য দিয়ে এবং বিভিন্ন কর্ম প্রকল্পের মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করে জঙ্গল সাফ করে বেরিয়ে আসবার চেষ্টা করছেন। আমি তাঁকে বলব যে আমি যে কথাগুলি বললাম সেগুলি যেন তিনি একটু ভেবে দেখেন। এই বিল হওয়ার জন্য কর ফাঁকিদাতারা ভয় পাবে, তাদের বিরুদ্ধে একটা নিয়ন্ত্রণ ব্যবস্থা নেবার সুযোগ হবে, এই হিসাবে এই বিলকে আমি অভিনন্দন জানায়। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিলের আলোচনায় আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা দুই একটি সত্য কথা বলেছেন। সত্য কথাটা কি? ওনারা

[4-20—4-30 P.M.]

যে দলবাজি করেন রজনীবাবু সেটা স্বীকার করেছেন। তিনি বলেন কংগ্রেস আমলে মিনি বাস কংগ্রেসি ছেলেদের দেওয়া হয়েছিল এবং সেই কংগ্রেসি ছেলেদের উৎখাত করার জন্য এখন নাকি আমাদের মন্ত্রী উঠে-পড়ে লেগেছেন। এটা ওঁনারই কথা। অর্থাৎ এতদিন ওঁনারা অভিযোগ আনতেন যে আমরা নাকি দলবাজি করছি। কিন্তু আজকে ওঁনার নিজের উক্তি প্রমাণ করছে যে কংগ্রেসি ছেলেদের ওঁনারা নিয়োজিত করেছেন এবং কংগ্রেস থাকাকালীন দলবাজি করেছেন মোটর ভিহেকেলসের ক্ষেত্রে। আর একটা সত্যি কথা ডাঃ আবেদিন সাহেব বলেছেন। তিনি বলেছেন, তারা ওজন-টোজনের ব্যাপারে কোনও বৈজ্ঞানিক পদ্ধতি করতে পারেন নি। তিনি যে সত্য কথা স্বীকার করেছেন সেজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমার মনে হয় এতদিনে ডাঃ আবেদিনের বুদ্ধিটা পেকেছে। ওঁর স্বীকারোক্তি দেখে মনে হয় তিনি বিরোধী পক্ষে এসে বুঝেছেন এবং সেজন্য স্বীকারোক্তি করছেন। বিরোধী পক্ষের সদস্যরা যেমন রজনী দোলুই মহাশয় অত্যন্ত শিক্ষিত লোক এবং আমি আশা করেছিলাম তিনি পড়াশোনা করে বিলটার উপর আলোচনা করবেন। কিন্তু এই বিলটার কোনও ধারার কাছে গেলে না। না গিয়ে কি বললেন, তিনি যেসব কথাবার্তা বললেন সেটা একটা রাজনৈতিক দলের বক্তব্য। বিলের মধ্যে ট্যাক্স কি হচ্ছে না হচ্ছে তা নয়, না কোথায় বাসের উপর লোক আসছে, কোথায় কে টাকা নিচ্ছে, কোথায় টেলিভিসন হয়েছে। বিলটা না পড়ে যা করতে হয় তাই করেছেন। কিন্তু ডাঃ আবেদিন সাহেব তিনি তো পড়াশোনা করেন এবং তিনি তো গভর্নমেন্টে ছিলেন, মন্ত্রী ছিলেন, তিনি অবশ্য কিছু কিছু বলেছেন যেগুলো অবৈজ্ঞানিক নয়। তিনি যদি বিলটা ভাল করে দেখতেন তাহলে ভাল হত। কংগ্রেস ৩০ বছর ধরে ছিল, কিন্তু ১৯৩২ সালে যে মটর ভিহেকেলস ট্যাক্স অ্যাক্ট হয়েছিল সেটার ৪৬ বছর ধরে পশ্চিমবাংলায় এত মটর বেড়েছে, এত মটর ট্রান্সপোর্ট পপুলেশন ইনক্রিস করেছে, সোসাইটি এত জটিল হয়েছে তা সত্ত্বেও ওঁনারা কোনও নতুন বিল আনেন নি এবং সে সম্পর্কে তিনি বলেছেন, আমরা করতে পারি নি। তাঁর অক্ষমতার স্বীকারোক্তির জন্য তাঁকে প্রশংসা করি। আমরা দেখছি সমস্যাটা হচ্ছে, মটর ভিহেকেলস ব্যবসা করেন অন্য প্রদেশের লোক এবং অন্য প্রদেশের ব্যবসায়ীরা পশ্চিমবাংলার মাটিতে আসছে এবং এখানের রাস্তা ব্যবহার করছে, রাস্তার ক্ষয়-ক্ষতি করছে, তারা সুযোগ নিয়ে যাচ্ছে বাংলাদেশ থেকে, কিন্তু তারা without any enhancement of tax এটা করছে। তারা ট্যাক্স-ফ্যাক্স দিচ্ছে না। এবং আমরা জানি মোটর ভিহেকলস ট্যাক্স অ্যাক্টের মধ্যে এ জিনিস নাই। এটা অন্য ব্যাপার ঐ যে রোড পারমিট ইত্যাদির কথা ওরা বললেন। একথা সত্য এই পশ্চিমবাংলার বাইরের অনেক লোক এখানে এই ব্যবসা করছে এবং প্রচুর টাকা রোজগার করছে। ১৯৩২ সালের যে মোটর ভিহেকলস ট্যাক্স অ্যাক্ট ছিল তখন যে ট্রান্সপোর্ট পপুলেশন ছিল ট্রান্সপোর্ট সিস্টেম ছিল যে সোসাইটি ছিল সেটা আজকে আর নাই। ৪৬ বছর পরে আমরা দেখতে পাচ্ছি অনেক জিনিস বেড়ে গেছে। এবং ঐ যে কালেকশন অব রেভিনিউ এবং রেভিনিউ সিস্টেম যেটা মান্ধাতার আমলে সেটা অকেজো হয়ে গেছে। তাই এখানে মন্ত্রী মহাশয় যেটা এটা একটা যুগান্তকারী বৈপ্লবিক পদক্ষেপ। কেন এতদিন ধরে পশ্চিমবাংলায় এটা করা হয় নি জানি না। কিন্তু ভারতবর্ষের অনেক ছোট ছোট প্রদেশে যেখানে এত মোটর ভিহেকলস নেই এত ট্রান্সপোর্ট নেই সেখানে

তারা আমাদের চেয়ে অনেক বেশি ট্যাক্স ইনকাম করে রেভিনিউ কালেকশন করে এটা নিশ্চয় অনেকেই জানেন। আজকে পশ্চিমবাংলায় অনেক মোটর ভিহেকল থাকা সত্ত্বেও এখানে মোটর ভিহেকলস বাবদ রাজস্বের হার অনেক কম। তার কারণ সেই ৪৬ সালের আগেকার আইন অনুযায়ী ট্যাক্স আদায় করা হচ্ছে, অদ্ভুত ব্যবস্থা। তখন অনেক পন্ডিত ব্যক্তি ছিলেন কংগ্রেসের মধ্যে তাঁরা এটা করতে পারলেন না। আপনারা সে রকম ট্যাক্স ইমপোজ করতে পারলেন না আপনাদের ট্যাক্স ইমপোজ করার ওনাস ছিল State Government not with that এটা করতে পারত না। ওঁরা গরিবদের জন্য ছিলেন—কিন্তু আসলে যারা মালিক তাদের প্রতি ওঁদের ওনাস ছিল যারা ফাঁকি দেয় onus under the old act or upon the state in that ten owner of the vehicle. তাই আজকে মন্ত্রী মহাশয় একটা ইম্পপর্টেন্ট যুগান্তকারী বোল্ড স্টেপ নিয়েছেন। ওনারা অনেক কথাই স্বীকার করলেন কিন্তু এই সত্যটা তো স্বীকার করলেন না। এই বিলের ভিতর আরও অনেক জিনিস রয়েছে এর দ্বারা কোনও additional financial implication এখানে হচ্ছে না। এখানে যেটা করা হয়েছে এর মধ্যে একটা ইনকাম বাড়াবার একটা প্রসেস ইমপ্রুভ করা হয়েছে। গরিবদের উপর ট্যাক্স বাড়ছে না। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পশ্চিমবাংলার বাইরে ভারতবর্ষের অন্যান্য রাষ্ট্রে যেভাবে ট্যাক্স ইমপোজ করা হয়েছে সেই সিস্টেম যেভাবে অ্যাসেস করা হয়েছে সেইভাবে যাতে আরও ট্যাক্স আদায় করা যায় কারণ এত বেশি মোটর ভিহেকলস রয়েছে tax at per with the other state করা উচিত। একটা ইউনিফরমিটি থাকা দরকার, আমাদের এখানে রেভিনিউ কালেকশন মোটর ভিহেকলসের উপর আরও ইনক্রিজ করতে হবে আমাদের এই রাষ্ট্রে এই দরিদ্রক্লিষ্ট এই রাষ্ট্রে অন্যান্য কাজের জন্য ট্যাক্স দরকার। বিভিন্ন মোটর ভিহেকলস এক্সপার্টদের নিয়ে একটা টিম করে বিভিন্ন স্টেটে কি পদ্ধতি আছে সেটা পশ্চিমবাংলায় ইমপ্লিমেন্ট করার ব্যবস্থা করা হোক একটা ইউনিফরমিটি ইমপোজ করা দরকার uniformity in collection of tax Revenue collection থাকার দরকার। আমাদের এই পশ্চিমবাংলায় অনেক আর্থিক সঙ্গতি বাড়ার জন্য অনেক বেশি রেভিনিউ কালেকশন করার উপায় আছে। সেইরকম কোনও ইঙ্গিত যদিও এর মধ্যে নেই তবুও এই বিলটি যুগান্তকারী। তারপর পেনাল্টি একজেমশনের কথা এখানে আছে। এটা ঠিক যে পেনাল্টি একজেমশনের প্রভিসন রাখতে হবে যেটা আপনি রেখেছেন। নিশ্চয় এটা রাখতে হবে গভর্নমেন্টের কত ভিহেকলস রয়েছে স্টেট ট্রান্সপোর্ট রয়েছে অন্যান্য আরও মোটর ভিহেকলস গভর্নমেন্টের। এগুলি একজেমশন রাখতে হবে এবং সেকশন ২১নং সেটা দেওয়া হয়েছে "The State Government, if it thinks far so to do in the public interest, may, by notification in the official gazette, exempt either totally or partially any motor vehicle or class of motor vehicles from the payment of tax.

[4-30—4-40 P.M.]

সুতরাং স্টেট গভর্নমেন্টের স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন আছে, নিশ্চয় গভর্নমেন্টের পাওয়ার অব একজেমশন থাকা উচিত এবং সেদিক দিয়ে বিচার করেই মন্ত্রী মহাশয় এই একজেমশন ক্লজটি রেখেছেন। অন্যান্য ডিটেলস রুল মেকিং পাওয়ারসের মধ্যে আছে। ওয়ার্কিং, রেভিনিউ কালেকশন ইত্যাদি কেউ কেউ বন্ধু বলেছেন কিভাবে হবে—রুলস মেকিং পাওয়ারস তৈরি

করতে পারবেন এবং তারা করবেন, সেই বিষয় নিয়ে বিরাট করে কিছু বলার নেই। আর একটি কথা আমি বলব এখানে পেনাল্টিটা খুব কম করা হয়েছে। রিগার্ডিং দি অফেন্স সেটা উনি দেখবেন অন্য প্রদেশের সঙ্গে মিলিয়ে। স্টেট সাবজেক্ট হল একটা ইউনিফর্ম সিস্টেম অব পেনাল্টি যাতে থাকে এবং এই ইউনিফর্মিটি ইন দি ওয়ার্কিং অব দি রুলস যাতে থাকে এর জন্য আপনি একটা সার্ভে করার ব্যবস্থা করুন। অন্য প্রদেশের ওয়ার্কিং-এর সঙ্গে যদি একটা অ্যাট পার পেনাল্টি হয় তাহলে আমার মনে হয় পেনাল্টির ক্ষেত্রে অ্যাসেসমেন্ট অব ট্যাক্সের ক্ষেত্রে একটা ইউনিফর্ম রেট হবে। এটা হলে আমাদের রেভিনিউ ইনক্রিজ করার একটা সুযোগ থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু কিছু মেম্বার এই বিল সম্পর্কে অনেক সমালোচনা করেছেন। কিন্তু এই ট্যাক্স কালেকশন হচ্ছে কি জন্য? ডেভেলপমেন্ট কাজের জন্যই ট্যাক্স কালেকশন হচ্ছে। স্টেট গভর্নমেন্টের রেভিনিউ লো হচ্ছে মোটর ভেহিকেলস তারা ডিফল্ট করছে, নানা ভাবে কর ফাঁকি দিচ্ছে। স্টেট গভর্নমেন্টের রেভিনিউ ঠিকমতো আদায় হচ্ছে না। ট্যাক্স রেভিনিউ, রেভিনিউ কালেকশন ইনক্রিজ করলেই সেটা ডেভেলপমেন্টের কাজে ব্যয় করা যাবে এবং বাজেটের মধ্যে যেভাবে পদ্ধতি আছে সেইভাবে হবে। এটা ওয়েস্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স বিলের মধ্যে ডেভেলপমেন্ট স্কীমটি কি করে ঢুকিয়ে দেবে? মন্ত্রী মহাশয় তা পারেন না, এটা সম্ভবপর নয়। এটা নিয়ে ক্যাবিনেটে ভাবনা চিন্তা করে করা সম্ভব যে ট্যাক্স কালেকশন হবার পরে ডেভেলপমেন্ট কিভাবে করা যায়—আমাদের পরিবহনের সমস্যা অনেক। এই সমস্যা যে অবস্থায় এসেছে এর জন্য দায়ী কারা? বিগত দিনে যে নীতি নির্দ্ধারিত হয়েছিল এবং যারা এই নীতি নির্দ্ধারণ করেছিলেন তারাই দায়ী। ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয় পরিকল্পনা করেছিলেন রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন দিনের পর দিন বাড়বে, ডেভেলপমেন্ট হবে। কিন্তু আজকে বাড়ার পরিবর্তে কমতে চলেছে, দেখা যাচ্ছে। এর কারণ কি? কারণ হচ্ছে পাবলিক সেক্টরের পাশাপাশি যদি প্রাইভেট সেক্টার থাকে, অ্যানসিলারি ইন্ডাস্ট্রিজ থাকে তাহলে তারা পাবলিক সেক্টরকে গ্রাস করে ফেলে। এটাই তো স্বাভাবিক। স্টেট কন্ট্রোল কোনও জায়গাতেই আজ পর্যন্ত নেই। মিক্সড ইকনমি করে প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর করে দুটোকে পাশাপাশি রেখে পাবলিক সেক্টরকে ডেভেলপমেন্ট করিয়েছেন এর নজির পৃথিবীর ইতিহাসে আজ পর্যন্ত পাওয়া যায় নি। এটা সম্ভব নয়। সোনার পাথর বাটি তো আর হতে পারে না। মিক্সড ইকনমির মধ্যে পাবলিক সেক্টর, প্রাইভেট সেক্টর রেখে কোনওদিনও সোনার পাথর বাটি হতে পারে না। পাবলিক সেক্টর আর প্রাইভেট সেক্টর দুটো পাশাপাশি চলতে পারে না। পাশাপাশি থাকলেই পাবলিক সেক্টরে লস হতে বাধ্য। দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট, কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের অবস্থাটাই একবার দেখুন। ৬ মাস বা এক বছরের মধ্যে মোটর ভেহিকেলসের জন্য স্টেট ট্রান্সপোর্টে যে সব বাস কনডেম করে দেওয়া হয়—ভেস্টেড ইন্টারেস্টের জন্য অফিসাররা তলে তলে গিয়ে বাসগুলিকে কনডেম করে বিক্রি করে দেয় আর একজনকে। আর একজন বাসের মালিক সামান্য একটু রং করে বাসগুলি খুব ভালভাবেই ১০ বছর চালিয়ে দিচ্ছে। কংগ্রেস আমলেই হোক বা যে কোনও আমলেই হোক যতক্ষণ পর্যন্ত প্রাইভেট সেক্টর থাকবে ততক্ষণ পর্যন্ত এই দুর্নীতি হবে। দুর্নীতির যে বিষ-বৃক্ষ রোপন করা হয়েছে প্রাইভেট অ্যান্ড পাবলিক সেক্টর করে দিয়ে যত চেষ্টাই করা হোক না কেন ভেস্টেড ইন্টারেস্ট পাবলিক সেক্টরকে গ্রাস করবেই এবং এর জন্য ডেফিসিট, লস ছাড়া অন্য কোনও কিছু হতে পারে না। স্যার, ওরা

বিষ-বৃক্ষ রোপন করে দিয়ে গেছে, এই সীমিত সাংবিধানিক ক্ষমতার মধ্যে থেকে কিছুই করা সম্ভব নয়। স্যার, এর মধ্যে একটা ইম্পর্ট্যান্ট ডকুমেন্ট কি দেখলেন? কলকাতার বুকের উপর মোটর ভেহিকেলস হয়, ট্যাক্স কালেকশন হয়, কিন্তু কলকাতা কর্পোরেশন কিছুই পায় না। স্যার, সেকশন ২২টা একটু দেখুন। এখানে বলা হয়েছে, contribution payable to the Calcutta Corporation হয়েছে যাতে করে কলকাতা কর্পোরেশনের আয়ের একটা প্রভিসন থাকে—এই ব্যবস্থা এর মধ্যে করা হয়েছে। এই কথা বলে আমি এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহন মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ মোটর যান কর বিধেয়ক উত্থাপন করেছে সেটা আমি সমর্থন করছি। সঙ্গে তিনি যে তথ্য এখানে দিয়েছেন যে ১৯৩২ সালের যে মোটর যান আইন ছিল সেই আইনের যে ত্রুটি বিচ্যুতি তাঁর ভিতর দিয়ে পরবর্তীকালে কিছু সংশোধন হলেও যাঁরা এই সমস্ত মোটর যানের মালিক তাঁদের কর ফাঁকি দেবার ক্ষেত্রে বিরাট সুযোগ থেকে গিয়েছিল এবং উদ্দেশ্য এবং হেতুর বিবরণ—এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় সুস্পষ্টভাবে বলেছেন যে ব্যাপক কর ফাঁকি চলছে। এই ব্যাপক কর ফাঁকির যে ব্যবস্থা থেকে গেছে সেটা সংশোধন করার জন্য আজকে এই বিল উত্থাপন করেছেন। এটা খুবই স্বাভাবিক ১৯৩২ সালের এবং পরবর্তীকালে কংগ্রেসের সময়ের এই মোটর যান আইনটাকে সংশোধন করে এর ত্রুটিগুলিকে মুক্ত করার চেষ্টা তাঁরা করেন নি। খুব প্রাসঙ্গিক কারণেই এটা তাঁরা করেন নি। কারণ ওরা যখন লাইসেন্স বা পারমিট দিতেন বাসের জন্য বা অন্য মোটর ভিহেকলস-এর জন্য, ঐ যে করটা যেটা বাকি পড়ে সেটা লাইসেন্স বা পারমিট পাবার সময় কংগ্রেস নেতা, মন্ত্রী যাঁরা ছিলেন তাঁদের উপঢৌকন দিতে হত এবং এটা তাঁরা ধরে নিতেন যে, যে করটা আমাদের সরকারকে দিতে হবে সেটা আমাদের দেওয়া হয়ে গেল। টাকাটা পার্টি ফান্ডে যাবে, পার্টি ফান্ডে টাকার প্রয়োজন আছে। ওদের চেলা চামুন্ডাদের রক্ষা করার ব্যবস্থা আছে, সেই কারণে ওরা আইনটাকে কখনও সংশোধন করতেন না এবং এই ব্যাপারে চাপ দিতেন না। আজকে জয়নাল সাহেবকে আলোচনার সময় দেখলাম যে খুব প্রাজ্ঞ জনের মতো কথা বলছেন—সেটা যদিও পুনরুক্তি করার কথা নয়, তা সত্ত্বেও বলেছেন। আমি তাঁদের এই কথা বলতে চাই যে ৩০ বছর তাঁরা কি নাকে সরিষার তেল দিয়ে ঘুমাচ্ছিলেন? ৩০ বছর ধরে এই ব্যবস্থাগুলিতে যে ত্রুটি আছে সেটা দূর করার সময় তাঁদের হয়নি। আজকে ক্ষমতাচ্যুত হয়ে কিছু ভাল ভাল কথা বলে এবং সেই ভাল ভাল কথা বলে বিভ্রান্ত করার যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা তাঁর বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি। এই কথাগুলি বলার আগে পর্যাপ্ত সময় তাঁরা পেয়েছিলেন। মোটর ভেহিকেলস মালিকরা যে কর ফাঁকি দেয় সেটা তাঁরা স্বীকার করছেন কিন্তু এর প্রতিবিধানের জন্য তাঁরা কিছু করেন নি কেন? আজকে সে দিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন এবং এর ভিতর দিয়ে সমস্ত করকে সঠিকভাবে আদায় করতে হবে। এই কর ফাঁকি যাতে না দিতে পারে তার জন্য প্রশাসনিক ব্যবস্থাকে গড়ে তোলা দরকার অর্থাৎ একটা পরিচ্ছন্ন প্রশাসনিক ব্যবস্থার প্রয়োজন যার দ্বারা এই ট্যাক্সগুলি আদায় ভালভাবে করা যায় সেই দিকে দৃষ্টি দিতে হবে। তবে একথাও অনস্বীকার্য যে আমাদের পরিবহন ব্যবস্থার ক্ষেত্রে একটা পাহাড় প্রমাণ সমস্যা আছে। শুধু কলকাতা শহরই নয়, মফস্বলের শহরের দিকে

যদি দৃষ্টি দেই তাহলে দেখব যে পরিবহনের অবস্থা ভয়াবহ এবং এটা অতীতের কংগ্রেস আমলের জের আছে। কাজেই এই অল্প সময়ের মধ্যে পরিবহন ব্যবস্থার মধ্যে যাত্রী স্বাচ্ছন্দের ব্যবস্থা করা যাবে না। তা সত্ত্বেও আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি যে, আজকে জেলার আর.টি.এ., জেলার পরিবহন ব্যবস্থার মধ্যে একটা নৈরাজ্য চলছে। সেখানে কোনও আইনশৃঙ্খলা নেই। কারণ আমরা দেখেছি আর.টি.এ-র ক্ষেত্রে যখন আর.টি.এ-কে লেখা হয় যে বাসগুলি নিয়মিত ছাড়ার ব্যবস্থা করুন, একটা নির্দিষ্ট সময় করে দিন।

[4-40—4-50 P.M.]

এবং নিয়মিত বাস চলাচলের নিশ্চয়তার জন্য যখন যাত্রী সাধারণের তরফ থেকে দাবি জানানো হচ্ছে, আমরা দেখেছি, আমাদের যারা আর.টি.এ.'র সদস্য আছেন, তারা নিঃসহায়। কারণ আর.টি.এ. ক্ষমতা শূন্য। মালিকরা এত শক্তিশালী, পাশাপাশি আর.টি.এ. কে এত কম ক্ষমতা দেওয়া হয়েছে, বাসের মালিকদের নিয়ন্ত্রণের ব্যাপারে এবং যাত্রী সাধারণের সুবিধা দেবার ব্যাপারে, যার দ্বারা এই আর.টি.এ. যে কল্যাণমুখী কাজ করবেন, এই ক্ষমতা তাদের হাতে নেই। সেই কারণে আমার যে বক্তব্য, বিশেষ করে মফস্বলের খবর আমরা যতটুকু জানি, যতটুকু আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে, আর.টি.এ.কে যদি আরও ব্যাপকভাবে ক্ষমতা না দেওয়া হয়, স্ট্যাচুটারি ক্ষমতা না দেওয়া হয়, তাহলে এই অসুবিধাগুলো নিয়ন্ত্রিত হবে না। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আর.টি.এ. এই সব বড় বড় বাস মালিক যারা ব্যবসা গড়ে তুলছেন, তাদের নিয়ন্ত্রণ করতে পারবে না। এই ক্ষেত্রে যদি ব্যাপকভাবে আইন করে তাদের হাতে ক্ষমতা না দেওয়া হয় তাহলে এদের সঙ্গে মোকাবিলা করার শক্তি এদের থাকছে না। এখানে বলা হচ্ছে ট্যাক্স সঠিকভাবে আদায় করার ব্যবস্থা হচ্ছে, ট্যাক্স বাড়ানো হচ্ছে না, যেটা ধার্য করা রয়েছে, সেটা আদায় করার প্রশ্ন এখানে আছে। এই ট্যাক্স আদায় করার সঙ্গে সঙ্গে আমি বলব, যাত্রী সাধারণের এই অবর্নণীয় দুর্দশা দূর করার ব্যবস্থা করতে হবে এবং পরিবহনের যাতে উন্নতি হয় সেদিকে ভালভাবে দেখতে হবে। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলি, মালিকদের চেহারার দিকে যদি দেখি, কংগ্রেসি আমলে যারা এই সব বাসের মালিকরা পেয়েছেন, তারা যে তাদের অর্থনৈতিক সঙ্কটের জন্য ট্যাক্স দিতে পারছেন না, এটা সত্য নয়, কংগ্রেসি আমলে ওদের সঙ্গে যাদের যোগাযোগ ছিল গ্রামের ধনী কৃষক থেকে আরম্ভ করে শহরের উচ্চ বিত্ত পর্যন্ত সেই সমস্ত পরিবারের লোকেদের মধ্যেই বাসের লাইসেন্স পার্মিট বিতরণ করা হত। সুতরাং তারা যে ইচ্ছাকৃতভাবে এই কর ফাঁকি দেন, এটা তাদের অর্থনৈতিক দুরবস্থার জন্য নয়, আইনের যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে, তার সুযোগ নিয়ে এই কর ফাঁকি তারা দেন। আমরা যখন বাসগুলোর দিকে তাকাই কি শহরে কি মফস্বলে, তখন দেখতে পাই তিল ধারণের জায়গা থাকে না, বাসের মাথার উপরও লোক বসে যাতায়াত করে, কিন্তু মালিকদের পক্ষ থেকে বা কোনও প্রতিষ্ঠানের পক্ষ থেকে বলা হয় পরিবহন ব্যবস্থার মধ্যে দিয়ে লোকসান হচ্ছে। এটা মনে করার কোনও কারণ নেই। এই ত্রুটি বিচ্যুতিপূর্ণ আইনের সুযোগ তারা গ্রহণ করতেন। সেইজন্য আজকে যেমন সুস্থ ভাবে আইন আনার প্রয়োজন আছে, তেমনি ভাবে নতুন করে বাসের লাইসেন্স পার্মিট দেওয়ারও প্রয়োজন আছে, যাতে করে সাধারণ গরিব ঘরের ছেলেরা, যারা বেকারত্বের জ্বালায় জর্জরিত। তারাও যাতে ব্যবসামুখী হয়ে ওঠে, সেই ব্যবস্থা করে তাদের লাইসেন্স পার্মিট

দেওয়ার ব্যবস্থা করতে হবে। আজকে যদি এই সব তরুন যুবক, তাদের যদি ব্যবসামুখী করতে হয় তাহলে নিশ্চয়ই, আগে যেমন ছিল অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম—বেকার যুবকদের কর্ম সংস্থানের ক্ষেত্রে ওঁরা যে পদ্ধতি গ্রহণ করেছিলেন, সেই পদ্ধতির কথা বলছি না, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় সেদিকে দৃষ্টি দিন যাতে এই অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে নিম্ন মধ্যবিত্ত বেকার যুবকরা, যারা লেখাপড়া শিখে বেকার অবস্থায় আছে, কোনওদিকে পথ পাচ্ছে না, তাদের যদি ব্যবসামুখী করতে হয়, তাহলে এই লাইসেন্স পার্মিট তাদের দেওয়ার ব্যবস্থা করুন এই অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম চালু করে এবং সেই সমস্তগুলো করুন কো-অপারেটিভের মাধ্যমে, যাতে তারা বাসের মালিকানা গ্রহণ করতে পারে। এইরকম ধরনের নানা সুযোগ আমাদের সৃষ্টি করতে হবে। সঙ্গে সঙ্গে আমি আর একটা কথা বলব, যারা মালিকানার ক্ষেত্রে কাজ করছে, ড্রাইভার, কন্ডাক্টার, তাদের মালিকানা দেওয়া যেতে পারে। এই ধরনের সুযোগ সৃষ্টি করতে হবে, তাদের অগ্রাধিকারের নিশ্চয়তা সৃষ্টি করতে হবে। এখানে আমাদের বামফ্রন্টের সদস্যারা প্রসঙ্গক্রমে বলেছেন যে, যেখানে ঐ ২১ নং ধারাতে বলা হচ্ছে, "রাজ্য সরকার, জনস্বার্থে, কোনও মোটর যানকে বা কোনও শ্রেণীর মোটর যানসমূহকে কর প্রদান হইতে, সম্পূর্ণত বা অংশত অব্যাহতি প্রদান করা উপযুক্ত মেনে করিলে, সরকারি গেজেটে প্রজ্ঞাপন দ্বারা, ঐরূপ করিতে পারিবেন।" এই ধরনের ক্ষমতা থাকবে এবং এটা ভাল কি মন্দ তার বিচার হবে এটার প্রয়োগের ক্ষেত্রে। এটার প্রয়োগ ঠিক মতো হচ্ছে কিনা সেটা আমাদের দেখতে হবে। একটু আগে কমরেড অনিল মুখার্জি বলেছেন যে, সরকারি ক্ষেত্রে এর প্রয়োজন আছে। বেসরকারি ক্ষেত্রে দেখতে হবে, যেসব তরুন যুবক নিম্নমধ্যবিত্ত পরিবার থেকে এসেছেন বা যেসব বাস কন্ডাক্টর, ড্রাইভাররা রয়েছেন তাদের সম্বন্ধে চিন্তা করতে হবে। কারণ এটা করা হল, অথচ আমরা জানি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি প্রশাসন ব্যবস্থার সর্বত্র পৌছনো সম্ভব নয়, প্রশাসনের নিচের তলার লোকদের দিয়ে এই সব কাজ করানো হয়। সেই জন্য আমার বক্তব্য হচ্ছে আজকে এই যে ২১ নং ধারাটি রয়েছে এর যেরকম প্রয়োজনীয়তা রয়েছে, উপযোগিতা রয়েছে সেইরকম এটাকে ব্যর্থ করে দেবার জন্য এর সুযোগ অসাধু দুর্নীতিগ্রস্ত লোকেদের নেবারও সুযোগ রয়েছে। প্রশাসনের দৃষ্টি যাতে সেদিকে জাগ্রত থাকে তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। কর আদায়ের যে প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন তাকে আমি সমর্থন করছি এবং কর ফাঁকি রোধ করা প্রয়োজন। কংগ্রেসি আমলে এই সমস্ত জিনিস যেভাবে চলেছে, আমরা সেইভাবে চলতে দিতে পারি না। সেই সঙ্গে যাত্রী পরিবহনের ক্ষেত্রে যাত্রীরা যাতে একটু সুযোগ সুবিধা পেতে পারে সেদিকেও আমাদের দৃষ্টি দিতে হবে। আজকে যাত্রী পরিবহনের যে অবস্থা সারা রাজ্যে দাঁড়িয়েছে তাতে মফস্বল-শহর, কলকাতা এবং গ্রামাঞ্চলের মধ্যে কোনও তফাত নেই। যেভাবে আজকে মানুষ মোট ভেহিকেলস চলাচল করে তার উন্নতি করার জন্য আমাদের আজকে অগ্রণী ভূমিকা পালন করতে হবে। আমরা যদি সেই ভূমিকা পালন করতে পারি তাহলে দেশের মানুষ আমাদের আশীর্বাদ করবে। সেদিকে দৃষ্টি রেখে আমাদের সমস্ত কর্মসূচিকে এগিয়ে নিয়ে যেতে হবে। এই কয়টি কথা বলে আর একবার মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন সেই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমিন ঃ** মিঃ স্পিকার, স্যার, এই আইনের ব্যাপারে যে আলোচনা হল তার জবাব দেবার মতো কিছুই বিশেষ নেই। বিরোধী পক্ষের তিন জন মাননীয় সদস্যর বক্তব্য শুনে আমার মনে হল যে, তাঁরা বিষয়টি না পড়েই তাঁদের বক্তব্য রাখলেন, অথবা পড়েও ইচ্ছে করেই যেহেতু সরকারের বিরোধিতা করতে হবে সেই জন্য কয়েকটি কথা বললেন। যদি তাঁরা বিলটি পড়ে বিলের সমালোচনা করতেন তাহলে ভাল হত। তা না করে যে সমস্ত জিনিস বিলের মধ্যে নেই সেই সমস্ত জিনিস-এর সমালোচনা করে কি লাভ হল তা আমি বুঝতে পারলাম না। এই বিলের দ্বারা বাস, মিনি বাস বা ট্যাক্সির উপর কোনও কর বাড়ানো হয়নি, একটা পয়সাও বাড়ানো হয়নি। অথচ ওঁরা বলে গেলেন এর ফলে এই সমস্ত যানবাহনের ভাড়া-টাড়া বেড়ে যাবে। ডাঃ জয়নাল আবেদিনের মতো লোক, যিনি বহু দিন ধরে এই হাউসের সদস্য আছেন এবং অনেক দিন মন্ত্রীও ছিলেন, তিনি বললেন কৃষির সঙ্গে সংশ্লিষ্ট যানবাহনের উপর কেন ট্যাক্স বসানো হচ্ছে? আমি তাঁকে বলছি যে, তার উপর ট্যাক্স বসানো হচ্ছে না। আপনি দয়া করে এটা একটু দেখবেন এবং এটুকু বুদ্ধি আমাদের আছে। যে যানবাহনগুলি মাল পরিবহন করে সেগুলির উপরও যে কর বাড়ানো হচ্ছে, ঠিক একথা বলা যাবে না। যেটা বলতে হবে, সেটা হচ্ছে যে, যেগুলি ৫-টি গ্রুপের মধ্যে ছিল সেগুলিকে ভাগ করে ১০টি গ্রুপ করে দেওয়া হচ্ছে, সুতরাং অ্যাডজাস্ট করতে হবে এবং সেই অ্যাডজাস্ট করতে গিয়ে কোথাও ১ টাকা, কোথাও ২ টাকা বেড়েছে। ধরুন যে লোক ৩০০ টাকা ট্যাক্স দেয় তাকে আরও হয়ত ২ টাকা বেশি দিতে হবে। সুতরাং এটা সামঞ্জস্য করেই করা হয়েছে, কোনও ক্ষেত্রেই ট্যাক্স বাড়ানো হয়নি এবং এই আইন আমাদের বামফ্রন্ট সরকারের সামগ্রিক নীতির সঙ্গে পুরোপুরিভাবে সামঞ্জস্যপূর্ণ। আমাদের বিরোধী পক্ষের সি.পি.আই.(এম)-এর ভয় ধরে গিয়েছে, ওঁরা চারিদিকে কেবল সি.পি.আই.(এম) দেখতে পাচ্ছে। তা সেটার আমরা কি করব? দোলুই মহাশয় বললেন যে, মিনি বাসের মালিকরা যেহেতু কংগ্রেসি এবং তারা যেহেতু ব্যাঙ্কের টাকা দেয়নি তাই আমি বলেছি ওদের সব গাড়ি সিজ করে নিতে হবে। তারা সবাই কংগ্রেসি কিনা তা জানি না তবে কংগ্রেসের কেউ যদি ব্যাঙ্ক থেকে টাকা ধার নেয় তাহলে সেই টাকা ফেরৎ দেবে না? এটা তো অদ্ভুত কথা। ব্যাঙ্ক থেকে প্রতিনিধি আমার কাছে এসেছিলেন। আমি এই কথা বলেছি যারা টাকা ধার নিয়েছে তারা যদি না দেয় তাহলে আইনের যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা নেবেন। এতে আমার বলার কিছু নেই। এই আইনে মূলত যারা ট্যাক্স দেয়না, ফাঁকি দেয় তাদের ধরার ব্যবস্থা করা হচ্ছে। এই আইনের ফলে আর ট্যাক্স ফাঁকি দেওয়া যাবে না তবে একেবারে বন্ধ হয়ে যাবে এইকথা আমি বলছি না। তা যদি করতে হয় তাহলে আমাদের সরকারের যে প্রস্তাব আছে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি সেটা হল পেট্রোল এবং ডিজেল যেটা ফুয়েল বলে যার দ্বারা রোড ট্রান্সপোর্টের গাড়িগুলি চলে তাদের উপর কর ধার্য করতে হবে এবং মোটর ভিহেকেলস ট্যাক্স তুলে দিতে হবে। তাহলে ফাঁকি দেওয়ার সম্ভাবনা থাকবে না। কেননা পেট্রোল ছাড়া গাড়ি চলবে না আর গাড়ি যত বেশি চলবে তত বেশি ট্যাক্স দিতে হবে। এটা পশ্চিমবঙ্গ সরকার একা করতে পারে না। সারা ভারত ব্যাপী আইন করতে হবে। পশ্চিমবাংলায় করে এটাকে এফেকটিভ করা যাবে না। এই প্রস্তাব ১ বছর আগে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি। মুখে তারা বলছেন ভাল প্রস্তাব কিন্তু কার্যক্ষেত্রে তা হচ্ছে না। সেইজন্য তার মধ্যে আমাদের কাজ করতে হবে। কাজেই বর্তমান পরিস্থিতিতে যেটুকু ব্যবস্থা করা যায় তার

জন্য সুচিন্তিতভাবে এই আইনটিকে আনা হয়েছে এবং আশা করব এর দ্বারা কিছু ভাল হবে, কিছু ইমপ্রুভমেন্ট হবে এবং ১।২ বছর রিভিউ করে দেখতে পারব। কয়েকজন সদস্য এই বিলের উপর আলোচনা করতে গিয়ে কলকাতা এবং পশ্চিমবাংলার পরিবহনের সমস্যা সম্বন্ধে আলোচনা করার চেষ্টা করলেন। আমি বলব, সেই সুযোগ তো আপনারা পাবেন। আগামী ২৬ তারিখে যখন পরিবহন বাজেট আসবে তখনই বলবেন। সরকার জানেন যে যাত্রীদের কষ্ট হচ্ছে, লোক যেতে পাচ্ছে না কিন্তু কেন পাচ্ছে না সেটা তো আপনারা বুঝবেন। পারমিট দেওয়ার ব্যাপারে যে আইন রয়েছে আমাদের দেশে সেই আইনে পদে পদে হাইকোর্টে যাওয়া যায়, বন্ধ করে দেওয়া যায়। এই আর.টি.এ হবার পরে কলকাতায় আমরা পারমিট দেওয়ার কথা চিন্তা করেছিলাম কিন্তু দেখলাম, তার বিরুদ্ধেও মামলা হয়ে ইনজাংশন হয়ে যাচ্ছে। সুতরাং এই সমস্যা সবারই আছে। সবাই এটা বুঝে নিন যে কোথায় এটা আটকে আছে। তারপর সবাই মিলে ঠিক করবেন কি হবে? আমাদের পলিসি যদি বলেন তাহলে আমরা বলব যে গ্রুপ সিস্টেম প্রথায় পারমিট দেওয়ার ক্ষেত্রে অগ্রাধিকার দেব। ৪ জনের মধ্যে একজন ড্রাইভার, একজন কনট্রাক্টর থাকলে এবং পারমিটের ক্ষেত্রে যদি নিয়ম মতো অ্যাপ্লাই করে তাহলে অগ্রাধিকার পাবে। জয়নাল আবেদিন সাহেব ওয়ে ব্রিজের কথা বললেন। ওয়ে ব্রিজ যদি না থাকে তাহলে ধরবেন কি করে? এবং আরও বললেন ৩০ বছরেও হবে না। আমি বলি ৩০ মাস টাইম তো আমাদের দেবেন? এটা ঠিক, ওয়ে ব্রিজের ব্যবস্থা করতে হবে এবং সেইদিকে সরকার চেষ্টা চালিয়ে যাচ্ছে।

আমি খুব বেশি বলতে চাই না, আশাকরি মাননীয় সদস্যরা এটা বুঝেছেন যে অনেক কঠিন অবস্থার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। এই আইন পাস হলে আইন যাঁরা মানেন না তাঁদের ধরার সুবিধা হবে, কোরাপশনের কথায় বলব আমাদের দেশের বর্তমানে ল এনফোর্সিং এজেন্সি যতগুলি আছে সবগুলি সম্বন্ধেই এই ধরনের অভিযোগ শোনা যায়। এই সময়ের মধ্যে করাপশন মুক্ত হব তা আমাদের সরকার মনে করেন না। কিন্তু প্রশ্ন হচ্ছে করাপ্ট যারা তাদের আমরা প্রশ্রয় দিই না, আমরা চাই করাপশন বন্ধ হোক এবং করাপশন বন্ধ করতে অপোজিশন থেকে যে প্রস্তাব দেবে তা আমরা বিবেচনা করব এবং তাঁদের সহযোগিতা কামনা করব। অতীতে যা হয়েছে তা নিয়ে আলোচনা করে কোনও লাভ নেই, বরং এখন আমরা অভিযান করি যাতে করাপশন দূর করে একটা সুষ্ঠ পরিচালন ব্যবস্থা গড়ে তুলতে পারি।

The motion of Shri Md. Amin that the West Bengal Motor Vehicles Tax Bill, 1979, be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 23, Schedule and the Preamble

The question that Clauses 1 to 23, Schedule and the Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax Bill, 1979, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ৩।৪ জন মন্ত্রী আছেন তাঁদের জন্যই আমি বলছি, আমি আগে বলেছিলাম এই বিলের উপর আমাদের সংশোধনী দেবার স্কোপ আমরা পাইনি কারণ আমরা বয়কটের ডিসিসন নিয়েছিলাম। কিন্তু আপনার সুচিন্তিত রুলিংয়ের পর আমাদের ডিসিসন রিভার্স করতে হয়েছে। এতে আমাদের অ্যামেন্ডমেন্ট দেবার স্কোপ ছিল কিন্তু আমাদেরও ডিসিসনের জন্য আমরা তা দিতে পারি নি। সেইজন্য আপনাকে অনুরোধ করব যাতে গভর্নমেন্ট বিবেচনা করতে পারেন তাতে সংশোধনের একটা সুযোগ বিরোধীদের থাকে, তা যদি না থাকে ওঁদের মেজরিটি আছে নিশ্চয় পাস করতে পারবেন তাতে আমাদের বলার কিছু নেই। কিন্তু একটা বিশেষ অবস্থার পরিপ্রেক্ষিতে এই প্রশ্নটা আপনাদের সামনে রাখছি। দ্বিতীয় নম্বর কথা হচ্ছে মন্ত্রী তাঁর জবাবি ভাষণে বললেন যে এতে একটা প্যানিসিয়া একটা সুচিন্তিত আইন তিনি প্রণয়ন করতে যাচ্ছেন। আমি তাঁর বক্তব্যের বিরোধিতা করি। কারণ আর যাই হোক এটা সুচিন্তিত নয়। ট্রান্সপোর্ট বাজেটে তিনি বক্তৃতা করতে বলেছেন কিন্তু একথা ঠিক যে পরিবহন সমস্যা একটা বিরাট সমস্যা। আপনি একথা কোনও সময়ে বলেন নি যে কিভাবে এই সমস্যা সমাধান করবেন। শুধু কতকগুলি পিস অফ লেজিসলেশন করে যাচ্ছেন। আপনারা পেট্রোলের উপর ট্যাক্স করতে যাচ্ছেন কিন্তু কেন্দ্রীয় সরকার সম্মতি দেননি, আজকে দেখলাম যে পেট্রোলের দাম আর বাড়বে না। ২ নম্বর কথা হচ্ছে ২ টাকা পার লিটার দাম ছিল সেখানে হয়েছিল প্রতি লিটারে এক টাকা।

(**শ্রী হাসিম আবদুল হালিম:** আপনারা বাড়িয়েছেন।)

We are proud of that this has increased the foreign exchange resources of the country.

[5-00—5-10 P.M.]

আমরা মনে করি পেট্রোলের দাম বাড়িয়ে ট্যাক্স ইভেসন বন্ধ করা যায় না। প্রতি লিটারে এক টাকা করে ট্যাক্স করেছি কিন্তু তাতেও দেখেছি উইদাউট ট্যাক্সেশনে ভিহিকলস চলছে এগুলি বন্ধ করার গ্যারান্টি কোথায়? প্রতি লিটারে এক টাকা ট্যাক্স হলেও আমরা দেখেছি পেট্রোলের কনজামশন কমেনি, সুতরাং আপনার চিন্তা ধারা ঐদিক থেকে পুনর্বিবেচনা করতে হবে। অর্থাৎ এগুলি বন্ধ করার জন্য আলাদা মেকানিজম দরকার। রেডিও লাইসেন্সেই আন লাইসেন্স অবস্থায় অনেক রেডিও চলে এগুলি বন্ধ করার কোনও চিন্তা আপনাদের নেই। বেকারদের কাছে যে সমস্ত ভেহিকেলসগুলি অকেজো হয়ে আছে এবং তাদের মধ্যে যারা ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন বা ব্যাঙ্কের কাছ থেকে লোন নিয়ে গাড়ি কিনেছে তারা ফেরত দিতে না পারায় আপনি তাদের গাড়ি কেড়ে নিতে বলেছেন, এরা হয়ত অনেকগুলি ট্যাক্স দিতে পারেনি কিন্তু আপনার প্রস্তাব যখন আইনে পরিণত হবে তখন কি তাদের উপর এটা এফেকটিভ হবে না? এর জন্য কি সেফ গার্ড রেখেছেন? গভর্নমেন্ট লেজিসলেশনের মাধ্যমে জনসাধারণের আর্থিক ও সামাজিক পরিবর্তন হয় কিন্তু আপনারা তা করেন না, আপনাদের ওদিক থেকে একজন বললেন যে কমপ্রিহেনসিভ লেজিসলেশন আনা দরকার। কিন্তু এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটির কথা বিবেচনা করে মোটর ভেহিকেলস আইন সংশোধন করা যায় কিনা সেকথা আপনি বলেন নি। আপনারা ৩০ মাস সময় পেয়েছেন—আপনারা আরও আড়াই

বছর থাকুন আমরা চাই, ৩০ বছর ছিলাম বলে আমরা গর্ব বোধ করি কিন্তু ডেমোক্রেসিতে এই গর্ব থাকেনা, যাইহোক আপনারা যে দায়িত্ব পালন করতে এসেছেন আশাকরি সেই দায়িত্ব আপনারা পালন করবেন।

**মহঃ আমিন ঃ** স্যার, উনি যে ইনসেনটিভের কথা বললেন সেই ইনসেনটিভ দিয়ে কিছু উন্নতি করা যায় কিনা সেটা আমরা চিন্তা করব। কিন্তু বাকি যেটা বললেন তাতে আরও যে সময় চাচ্ছেন সেটা আর দেওয়া যাচ্ছে না। আমি এই কথাই বলব বিলটা আপনারা পাস করে দিন কারণ এতে অ্যাপ্রিহেনসনের কোনও কারণ নেই। আইন সব সময় পরিবর্তন করা যায় কাজেই হাউসে এটা পাস করে দিন এই আবেদন করছি।

The motion of Shri Md. Amin that the West Bengal Motor Vehicles Tax Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা কথা আমি রাখতে চাই। কয়েকদিন আগে ১৬.২.৭৯ তারিখে নর্থ ক্যালকাটা ডিস্ট্রিক্ট কংগ্রেস অফিসে পুলিশ হানা দিয়েছিল, হানা দিয়ে সেখানে নেতাজীর ফটো, গান্ধীজির ফটো, সেখানকার সমস্ত কিছু ভাংচুর করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যে সিজার লিস্টের কপি দিয়েছে ফটোস্ট্যাট কপিতে কোনও কিছু পাওয়া যায়নি, নিল, কিন্তু নেতাজীর ফটো, গান্ধীজির ফটো কিভাবে ভেঙ্গেছে, জিনিসপত্র কিভাবে তছনছ করেছে সরকারি পুলিশ সেখানে গিয়ে তার নমুনা অ্যালং উইথ দি কপি অব দি সিজার লিস্ট অ্যান্ড দি ফটো অব দি অফিস আপনার কাছে রাখছি, আপনি মুখ্যমন্ত্রীকে দেবেন। আপনি মুখ্যমন্ত্রীকে বলবেন তিনি যেন তাঁর গুন্ডা বাহিনী দাঙ্গা বাহিনী পুলিশকে ঠান্ডা করেন।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি যা বললেন বিজনেসের মাঝখানে তাতে তার জবাব দেওয়া একান্ত প্রয়োজন। তা যদি না বলি তাহলে কথাটা এখানে সভায় থেকে যাবে। সেটা একটা অনাথ আশ্রম, সেখানে কংগ্রেস অফিস কোথায় ছিল? একটা অনাথ আশ্রমে কি করে কংগ্রেস অফিস থাকতে পারে? সেই অনাথ আশ্রমে কিছু দাগী লোক গিযেছিল, পুলিশ সেই দাগী লোকদের ধরতে যায়। আপনি একটু খবর নিন যে কারা সেখানে গিয়েছিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে সমস্ত দিয়েছি, আমাদের কংগ্রেস অফিসে এইরকম হানা হয়েছে, উনি সেই কংগ্রেস অফিসকে অনাথ আশ্রম বানিয়ে দিলেন। সেটা অনাথ আশ্রম নয়, আমাদের কংগ্রেস অফিস।

**ডাঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁর যে বক্তব্য ঐ বক্তব্যের উপর আমার একটা খবর আছে। ওঁরা নিজেরাই মারামারি করে ওখানে বদমায়েসী করে এই ছবিটা তুলেছে।

## The Bengal Excise (Amendment) Bill, 1979

[5-10—5-20 P.M.]

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the Bengal Excise (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir I beg to move that the Bengal Excise (Amendment) Bill, 1979 be taken into consideration.

স্পিকার মহাশয়, আমি এই সংশোধনী বিল সম্পর্কে মাত্র দুটি কথা বলব। আমরা ধরুন ২০-২২ মাস ধরে সরকার চালাচ্ছি, প্রথম থেকে একটা কথা বারবার শুনে আসছি বিধানসভার ভিতরে ও বাইরে, সাধারণ মানুষ বলে যে চোলাই বেড়েছে, চালান বেড়েছে। এখন সত্যি সত্যিই বেড়েছে কিনা এটা নিয়ে আমরা গবেষণা করতে পারি কিন্তু মানুষের মনে এই ধারণাটা হয়েছে যে চোলাই বেড়েছে, চালান বেড়েছে। আর একটা জিনিস, যেটা মানুষের মনে ধারণা হয়েছে যে বোধহয় ঐ সমস্ত অপরাধের জন্য তেমন কোনও শাস্তি হয়না এবং শাস্তি না হওয়াতে এই চোলাই চালান বাড়ছে এবং অনেকে বলেন যে কি হল, পুলিশকে খবর দিলাম, আবগারি পুলিশকে খবর দিলাম, পুলিশ এল লোকটাকে ধরে নিয়ে গেল, তার পরদিন সকালে দেখলাম দিব্বি লোকটা ঘুরে বেড়াচ্ছে। শাস্তি দিচ্ছেন না কেন? থানায় নিয়ে গেলেন, আবগারি দপ্তরে নিয়ে গেলেন, কিন্তু আমরা দেখতে পেলাম যে টাকা খাইয়ে তারা বাইরে বেরিয়ে আসছে। এখন এই টাকা খাওয়ানোর ব্যাপারটা খোঁজ নিয়ে দেখা যাক। একটা ব্যাপার আছে, আমাদের বর্তমান আবগারি আইনে ব্যবস্থা আছে যে কম্পাউন্ড করা যায় যে অনেকগুলি অপরাধের জন্য শাস্তি আমি মেনে নিলাম, আমি চোলাই করেছিলাম এক বোতল, দু' বোতল ইত্যাদি, একটা জরিমানা ধরে দিচ্ছি আমাকে ছেড়ে দিন। এটা আইনেই আছে এবং আমি ভাল করে লক্ষ্য করে দেখলাম আইনের ভিতরে হয়ত ১৯০৯ সালে প্রথম যখন আইনটা পাস করা হয়েছিল তারপর যে দন্ড, দন্ডের ব্যবস্থা ছিল কিম্বা এমন কি কোনও গুরুতর অপরাধের জন্য যে কারাদন্ডের ব্যবস্থা ছিল, যেটা ১৯০৯ সালে আইন হয়েছিল তার খুব একটা এই এতগুলি বছরের মধ্যে অদল বদল করা হয়নি। অন্তত অর্থ দন্ডের ব্যাপারে মনে হচ্ছে যে যেন একটা ছেলেখেলা হচ্ছে, যাচ্ছি ২ টাকা ধরে দিচ্ছি জরিমানা, বাইরে বেরিয়ে আসছি যার জন্য লোকের মনে এই ধারণা হচ্ছে। আমরা দেখছি যে সমাজে একটা ব্যাধি ছড়াচ্ছে এবং ব্যাধিটাকে কিভাবে সম্পূর্ণ দূর করা যায় তা নিয়ে অনেক চিন্তা ভাবনা করবার আছে। এটা সামাজিক সমস্যা। এখানে আমরা দেখছি যে রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক কাঠামোর জন্য আমরা সাধারণ মানুষের কাজের সংস্থান করে দিতে পারছিনা, একটা জীবিকার অভাব ঘটে যাচ্ছে সেইজন্য কিছু উপার্জনের জন্য সাধারণ ঘরের, দরিদ্র ঘরের ছেলেমেয়েদের এই কাজে লাগাতে হয়। এদের পিছনে অত্যন্ত বড় বড় কায়েমী স্বার্থের হাতছানি আছে এবং এই ব্যাপারে নিশ্চয়ই আলাদাভাবে চিন্তা করতে হবে। কিন্তু সেই সঙ্গে একটা ভয়, ভীতি ঢুকিয়ে দেবার প্রয়োজন আছে এবং সেই ভয় ভীতিকে বাড়িয়ে দেওয়া যেতে পারে যদি শাস্তির মাত্রাটা বাড়িয়ে দেওয়া যায়। আমাদের এই

বিলের প্রধান উদ্দেশ্য হচ্ছে যে সর্বক্ষেত্রেই শাস্তির মাত্রা বাড়িয়ে দেওয়া, অর্থদণ্ডের মাত্রা বাড়িয়ে দেওয়া, যেখানে বলা হয়েছে কারাবাস, সেই কারাদণ্ডের পরিমাণ বাড়িয়ে দেওয়া। প্রত্যেকটি অপরাধের ক্ষেত্রে যাতে করে লোকের মনে একটা ভয় ঢোকে, যাতে অপরাধ থেকে নিবৃত্ত হওয়ার একটা প্রবণতা লোকের মধ্যে আসতে পারে। এর বেশি এই মুহূর্তে এই প্রসঙ্গে আমি আর কিছু বলতে চাইনা। বিলটার দ্বিতীয় উদ্দেশ্য হচ্ছে ১৯৭৪ সালে কংগ্রেস যখন এখানে রাজ্য সরকার চালাচ্ছিলেন—কি কারণে সেটা আমি আপাতত এখানে বলতে চাইনা—আমরা দেখলাম একটা বিধিবদ্ধ ব্যাপার আছে যে কি করে আবগারি দোকানের লাইসেন্স দেওয়া হবে। সেই বিধিবদ্ধ নিয়মাবলি তাকে পাশে সরিয়ে রেখে তার বিকল্প ব্যবস্থা করে গিয়েছেন কংগ্রেস দল—সেটা হচ্ছে নীলাম। নীলামে চড়িয়ে সর্বোচ্চ যে ডাকবেন তাকে দোকান বিক্রি করে দেওয়ার পন্থা। এখন তাঁরা এই ব্যবস্থাটা করে গিয়েছিলেন কিন্তু হাইকোর্ট ইনজাংশন দেওয়ার ফলে এটা চালু করা যায়নি। আমার বক্তব্য হচ্ছে হাইকোর্ট আইনগত কারণে এটা আটকে দিয়েছেন, কিন্তু এটা যদি বাধা নাও থাকত তাহলেও আমাদের নিজেদের অন্য কর্তব্য আছে। সেটা হচ্ছে এই যুক্তি যে সমাজের নৈতিক চরিত্র আমরা নিলামে চড়াতে রাজি নই। নিলামে চড়িয়ে টাকা আয়ের ব্যবস্থা করব, দেশের লোক উচ্ছন্নে যাবে এটা আমরা চাইনা। নিলামে দোকান বিক্রি হবে এবং আমরা টাকা তুলব—অন্যান্য রাজ্যে যেটা তোলা হয়—সেটা আমরা চাইনা এবং সেইজন্যই আমরা নিলামের কথাটা কেটে বাদ দিয়ে দিয়েছি। এই দুটি উদ্দেশ্য নিয়ে এই ছোট্ট সংশোধনীটি আনা হয়েছে এবং আমি আশা করি এটা এই সভার সকলের সম্মতি পাবে। একথা বলে বিলটি আলোচনার জন্য আপনাদের কাছে রাখছি।

**শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় অর্থমন্ত্রী বেঙ্গল একসাইজ অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৭৯ যেটা এনেছেন সেই বিল সম্পর্কে আমি দু-একটা কথা বলব। কিছুক্ষণ আগে আমাদের অর্থমন্ত্রী বলেছেন যে, এই যে বিল আনা হয়েছে তার বিশেষ কোনও উদ্দেশ্য নেই। আমরা দেখছি এই আইনের সঙ্গে যুক্ত অপরাধীদের যে শাস্তি ছিল তার পরিমাণ বাড়ানো হয়েছে। আগে আইন ছিল অপরাধ করলে ২ বছর জেল এবং ১ হাজার টাকা জরিমানা হত। এখন সেখানে করা হয়েছে ৩ বছর জেল এবং ৫ হাজার টাকা জরিমানা। তিনি করেছেন চোলাই মদের কারখানা যারা চালাচ্ছে তারা এতে ভয় পাবে এবং এই সমস্ত জিনিস আর ঘটবে না। তিনি আশা করেছেন কিন্তু আমি এটা বুঝে উঠতে পারছিনা। এর কারণ হচ্ছে আমরা খবরের কাগজে পড়েছি পুলিশ বলছে সরকারের যে আইন রয়েছে তার দ্বারা আমরা কিছু করতে পারি না অপরাধীদের। পুলিশ বলছে তাদের ধরে নিয়ে গেলে তারা কোর্ট থেকে বেইল পেয়ে খালাস হয়ে যাচ্ছে। আবগারি দপ্তরের যে সমস্ত পুলিশ রয়েছে তারাও এই জেলের মেয়াদ এবং জরিমানার পরিমাণ বৃদ্ধি করা সত্ত্বেও তাদের জব্দ করতে পারবেন বলে মনে হয়না। আমরা জানি অনেক অসাধু সরকারি কর্মচারী রয়েছে যাদের সঙ্গে এই সমস্ত অপরাধীদের মাসিক বন্দোবস্ত রয়েছে। আপনারা সরকার পক্ষে রয়েছেন কাজেই আমার এই কথা হয়ত আপনারা বিশ্বাস করবেন না বা স্বীকার করবেন না। কিন্তু আপনারা যদি গ্রামে, গঞ্জে যান তাহলে দেখবেন সেখানে ইন্সপেক্টর রয়েছে এবং প্রকাশ্যে ভেজাল মাল বিক্রি হলে তারা সেখানে যাচ্ছে বটে কিন্তু কোনওরকম ব্যবস্থা অবলম্বন তাদের বিরুদ্ধে করছেনা। এর কারণ হচ্ছে ওই সমস্ত ইন্সপেক্টরদের সঙ্গে তাদের

মাসিক বন্দোবস্ত রয়েছে এবং তার পরিমাণ ১০/২০/৩০ টাকা পর্যন্ত। কাজেই দেখা যাচ্ছে প্রকাশ্যেই ভেজাল মাল বিক্রি হচ্ছে। শুধু এদের সঙ্গেই নয়, চোলাইর কারবার যারা করে তাদের সঙ্গেও এদের মাসিক ব্যবস্থা আছে। এই আইনের ফলে জেল এবং জরিমানার পরিমাণ বৃদ্ধি পাবার ফলে তারা গিয়ে বলবে যে, এখন আর ওই মাসিক ৫০ টাকায় হবেনা, আমাদের মাসিক ১০০ টাকা করে দিতে হবে। আমরা জানি যে সমস্ত ঘটনা ঘটে তার অল্পই কোর্টে আসে, মাঝপথে টাকা নিয়ে ছেড়ে দেওয়া হয়। গোপন রিপোর্ট হবে এই ভয়ে ২/১ টা কেস হয় বটে, কিন্তু অধিকাংশই ছেড়ে দেওয়া হয়। তারপর, মন্ত্রী মহাশয় বলেছেন নীলাম প্রথা তুলে দেওয়া হবে। সি পি এম-এর যে সমস্ত কাজকর্ম চলছে এবং যে সমস্ত নীতি তাঁরা চালাচ্ছেন তাতে নীলাম প্রথায় তাদের অসুবিধা হবে কারণ নীলাম প্রথায় ইমপার্শিয়ালভাবে কাজকর্ম হয়। নীলাম প্রথায় হয়ত কোথাও কংগ্রেসের লোক বলল এত টাকা দেব কিন্তু ওদের দলের লোক হয়ত বলল, না এত টাকা দেবনা তাই নিজেদের দলের লোককে সিলেক্ট করবে বলে নীলাম প্রথা তুলে দিয়ে সিলেকশন প্রথা চালু করলেন। এরা যখন লোক সিলেক্ট করবে তখন বলবে, দেখত, এ আমাদের পার্টির লোক কিনা?

[5-20—5-30 P.M.]

কাজেই দেখা যাচ্ছে এই সিলেকশন প্রথা করে তাঁরা ভাল কাজই করেছেন। তাঁরা ২৭ নং সেকশন তুলে দিয়েছেন। এখানে ছিল প্রয়োজন মতো সারচার্জ বসানো হবে অ্যাট দি রেট অব ফিফটিন পারসেন্ট অর অ্যাট এনি রেট। এটা থাকলে সরকারের আয় বাড়ত। কিন্তু দেখছি তাঁরা এই সেকশনটা তুলে দিলেন। সরকারের আয় বাড়বে এটা তাঁরা চাননা, তাঁরা চান নিজেদের দলের লোককে মদের দোকান পাইয়ে দেবেন এবং নিজেদের দলের লোকেরা যাতে সস্তায় মদ খেতে পারে সেই ব্যবস্থা করেছেন। আমি মনে করি এঁদের দলের ক্যাডাররা যদি মদ খেয়ে মাতাল হয় তাহলে শান্তিপ্রিয় মানুষদের অসুবিধা হবে। ওঁদের তরফ থেকে অনেকেই বলেছেন আমরা কংগ্রেসিদের মতো নই, আমরা বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা করেছি এবং এটা একটা স্বর্গরাজ্য হবে। কিন্তু আমরা দেখছি ১৯০৯ সালের বৃটিশ আমলের যে বেঙ্গল একসাইজ অ্যাক্ট ছিল তার সামান্য একটু এঁরা পরিবর্তন করলেন। আপনারা কি এই প্রতিশ্রুতি দিয়ে সরকার গঠন করেছিলেন যে, আমরা বৃটিশ আমলের আইন নিয়ে চলব এবং ২ বছরের জায়গায় ৩ বছর করে ক্ষান্ত হব? আমরা জানি অনেক লোক এই চোলাইর সঙ্গে সংযুক্ত রয়েছে এবং অনেক সুন্দরী যুবতী এই কাজের সঙ্গে যুক্ত রয়েছে। এখন থেকে যে সমস্ত চোলাই মদ বিক্রি হবে সেটা আপনাদের ক্যাডারদের মধ্যে কনসেশন্যাল রেট-এ বিক্রি হবে এবং এই কারবার বেশ ভালভাবেই চলবে। এই বিলের দ্বারা যদি পশ্চিমবাংলার মানুষের উপকার হত তাহলে আমরা নিশ্চয়ই একে সমর্থন করতাম। আমি দেখছি এটা একটা সামান্য বিল এবং শাস্তির ব্যাপারে ২ বছরের জায়গায় জেলের মেয়াদ ৩ বছর করে আপনারা মনে করছেন আবগারি ডিপার্টমেন্টের মাধ্যমে আপনারা একটা বিরাট কাজ করেছেন। আমরা প্রতিদিন শিয়ালদহ এবং হাওড়া স্টেশনে দেখছি জামার ভেতর পাইপে করে মদ নিয়ে লোকেরা আসছে। এটা সাধারণ মানুষ হয়ত জানেনা কিন্তু পুলিশ এই জিনিস জানে এবং তাদের সঙ্গে বন্দোবস্ত থাকে বলে তারা তাদের কিছু বলেনা। এরা চাকুরির খাতিরে মাঝে মাঝে দু-একটা কেস শুধু দেন। এঁরাই হয়ত সরকারকে পরামর্শ দিয়েছেন জেল এবং জরিমানার

পরিমাণ বাড়িয়ে দিন এবং তার ফলে আমাদের কারবার ভালভাবেই চলবে। এই বিল অত্যন্ত ছোট বিল এবং আমি জানি আমরা সমর্থন না করলেও এই অ্যামেন্ডমেন্ট বিল পাস হয়ে যাবে। আমাদের অর্থমন্ত্রী একজন দক্ষ মন্ত্রী বলে পরিচিত কাজেই তিনি যদি একটা সুন্দর বিল আনতেন তাহলে আমরা সমর্থন করতাম। তিনি শুধু তাঁদের দলের ক্যাডারদের মদের দোকান পাইয়ে দেবার ব্যবস্থা করেছেন এবং সেই সমস্ত ক্যাডাররা এই সমস্ত দোকানের মাধ্যমে আরও অত্যাচার করবে। কাজেই আমি একে সমর্থন করতে পারছিনা।

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্পিকার মহোদয়, বিলের মধ্যে সবচেয়ে বড় যে প্রয়োজনীয় জিনিস বা ইম্পরট্যান্ট জিনিস, সেটা দেখতে পাচ্ছি যে ঐ সেটেলমেন্ট বাই অকশন, সেটাকে তুলে দিয়ে সেটেলমেন্ট বাই সিলেকশন, আমার যাকে ভাল লাগল, যার প্রতি আমার অবলিগেশন আছে, তাকে সিলেক্ট করাবার অধিকার রইল, তিনি মন্ত্রীই হোন সেক্রেটারিই হোন, তার উপর ভার পড়বে। শুনলাম নৈতিক চরিত্র নিয়ে নীলাম করা যাবে না। এর মধ্যে নৈতিক চরিত্র কোথায় আমি বুঝলাম না। যদি মদের দোকান করতে দেওয়া হয়, তাহলে সেই টাকার জন্য লাইসেন্স দেবার কথা, সেটা কি নৈতিক চরিত্রের নীলাম? এ কি নিয়ম? যে রাজস্ব তুলবে সেই রাজস্ব নির্ভর করবে—মন্ত্রী হোন কি সেক্রেটারি হোন তার উপর? পশ্চিমবঙ্গের রাজস্ব কি নির্ভর করবে কত টাকা পাবে তার উপর নয়, কত টাকা দিতে হবে এবং কোন লোক পাবে সেটা বলে দেবেন মন্ত্রী কিংবা সেক্রেটারি এবং তাঁরাই সিলেকশন করে দেবেন সেই লোককে দিতে হবে। হয়ত হার বাঁধা হবে, অন্য কেউ বেশি দিতে চাইলেও পাবে না। ফরেন লিকারের দর বাড়ানো হল কিন্তু বিয়ারের দর বাড়ানো হল না, তাতে নৈতিক কোনও গোলমাল নাই। কিন্তু অকশন করে পাবলিকলি সবাইকে জানিয়ে, স্টেটের টাকার দরকার, তাই লাইসেন্সের বদলে টাকা নিচ্ছি, সেটা বন্ধ করে দিয়ে কুক্ষিগত ক্ষমতা নেওয়া হল, কাকে করবেন, কিভাবে করবেন, বন্ধুকে দেবেন কি দেবেন না, আশ্রিতকে দেবেন কি দেবেন না, আমার দলের লোককে দেবেন কি দেবেন না, এটা সুযোগ করে দেওয়া হল। এই আমি প্রথম শুনলাম যে যেটা অকশন সেটা ভাল নয়, সিলেকশন বাই ইন্ডিভিজুয়েল, ম্যান ইন পাওয়ার অর পজিশন, সেটা নাকি ভাল, যদিও টাকার জন্য লাইসেন্স। আমি কিছু বুঝলাম না এর অর্থ। দ্বিতীয়ত পানিশমেন্টের কথা। বে-আইনি কাজ করলে নিশ্চয়ই পানিশমেন্ট হবে দু' বছরের জায়গায় তিন বছর, টাকা এবং পানিশমেন্ট, ভাল কথা। কিন্তু একটা পিকিউলিয়ার জিনিস দেখতে পাচ্ছি, সেটা হল—যদি কেউ ভাইওলেট করে, সেকশন ফর্টি সেভেন ক্যাপিটাল এ তে আছে, কোনও কোম্পানির ডিরেক্টর, এজেন্ট অব দি কোম্পানি যারা ব্যবসা করে তারা প্রত্যেকেই পানিশড হবে unless it is proved that the offence was committed with the knowledge or consent. যদি সে প্রমাণ করতে পারে যে তার নলেজের বা কনসেন্টের বাইরে কাজ হয়েছে, তাহলে তাকে নালিশ করা যায়না, সে যদি কোম্পানির এজেন্ট হয়, সোল সেলিং এজেন্টও হয়। একটা জিনিস বলি। কোনও ছেলে একান্ত বালক, একান্ত বৃদ্ধ সে জানেনা বাক্সের মধ্যে কি আছে, খেতে পাচ্ছে না, দিন মজুরি করে, সে যদি মাথায় করে নিয়ে যায় এবং তখন আবগারি লোক দেখে যে সেটা হচ্ছে কন্ট্রাব্যান্ড গুডস, তাহলে কিন্তু তার কাছে এই ডিফেন্স খাটবেনা যে আমি জানিনা বুঝিনা, বয়স যদি সাত বছরও হয়, তাহলেও হবেনা। এখানে ক্লীয়ারলি বলে দেওয়া হচ্ছে

[5-30—5-40 P.M.]

ক্লজ ফাইভ The fact that the accused is not the principal offender and merely as carrier of goods রিক্সাওয়ালা, ঠেলাওয়ালা জানেনা কি যাচ্ছে তাহলে সেক্ষেত্রে কিন্তু It will not be considered as a good and sufficient ground for awaiting lesser sentence টেন্ডার অ্যাজ অর ওলড, আজ ১২ বছর ১৪ বছরের ছেলে যারা কাজ করে, আমাদের দেশে সবাই কাজ করে তারা কিন্তু সেটা পাবে না। কোনওরকমে হামাগুড়ি দেয় তাও পড়তে পারে না। স্কুলে ফ্রি হল, ক্লাশ ফোর, ফাইভ, সিক্সে ফ্রি হল তাও পড়তে পারে না। কারণ রোজগার করতে হবে। সে নিরক্ষর, সে জানতে পারল না, সিল করা জিনিসে কি আছে, তার বেলায় কিন্তু এই নলেজ অ্যান্ড কনসেন্ট, এই ডিফেন্স খোলা রাখা হচ্ছে না। আর ওল্ড অ্যাজ, বৃদ্ধ খেতে পায় না, চোখে দেখতে পায় না, সে একটা জিনিস নিয়ে যাচ্ছে, সে জানে না, কি দিয়ে কি তৈরি হয়, একটা বোতল দেখেছে, because that is also utensil, I suppose, or material at least. সুতরাং তার কাছে সেটা কোনও ডিফেন্স নয়। আমার মনে হয় এই আইনের উদ্দেশ্য হয়ত ভাল ছিল, অর্থাৎ কিনা বেআইনি কাজ যাতে না হয় সেটা উদ্দেশ্য ছিল। কিন্তু এর ড্রাফটিং বোধ হয় পরীক্ষা করে দেখা উচিত ছিল। অবশ্য পরীক্ষা করলে আজকে পাস হয় না। পাস করতে হবে, তবু আমি বলছি মন্ত্রী মহাশয়কে এটা একবার ভেবে দেখুন। কারণ এটা পেটেন্টলি পলিসি ওয়াইস রং। আর সেকেন্ডলি যেটা পলিসি ওয়াইজ রং সেটা কি হয়। এই দেশে সবাই সবাইকে আমরা চিনি। নিজের বশংবদ লোককে লাইসেন্স দেব। আমরা জানি সবাই যে আবগারি লাইসেন্সের ক্ষেত্রে লক্ষ লক্ষ টাকা হাত বদল হয়, লক্ষ লক্ষ টাকার অকশন উঠে। টাকার জন্য লাইসেন্স। স্টেট গভর্নমেন্ট পাবলিক বেনিফিটেড হবে বলে লাইসেন্স করেন। তা না হলে লাইসেন্স ফি-র দরকার কি ছিল। শুধু পারমিশন বললেই হত যে আমি এখানে করতে দেব, ওখানে করতে দেব না। কিন্তু লাইসেন্স ফি-র টাকা চাই। কে পাবে—স্টেট গভর্নমেন্ট পাবে। আমরা প্রহিবিশন চালু করব না। আমরা বলেছি আমরা করতে পারব না। আমরা দাম বাড়াব, কারণ যদি কখনও তোমরা অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট প্রহিবেশন করো তাহলে যেটা কোটি কোটি টাকা আমাদের ইনকাম সেটা তোমরা অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট পুষিয়ে দিতে হবে। তা যদি করো তাহলে প্রহিবেশন করব। সেই মানুষ, সেই সরকার, কি করে বলতে পারে যে, আমরা অকশন করব না। এই বাজারে, এই দুর্মূল্যের বাজারে যেখানে টাকার কোনও দাম নেই, সেখানে অকশন করব না। আমাদের ভাই, বন্ধু পরিচিত লোককে আমি দেব। সে যেই হোক না কেন,—সে মিনিস্টার হোক, সেক্রেটারি হোক, ডাইরেক্টর হোক। আমার মনে হয় নীতিগতভাবে আজকের দিনে এটা ভুল হবে। বরঞ্চ বলি হাইকোর্টের ইনজাংশন যদি থেকেও থাকে সেটা ফাইট করুন। আমি তো জানি না, সে ইনজাংশন কি অবস্থায় আছে। আপনাদের আইনজীবী আছেন, ফাইট করুন। আমার দৃঢ় ধারণা যে অকশন সেল করা এটা নীতিগতভাবে আইন বর্হিভুত নয়। বরঞ্চ ম্যালাফাইডি গ্রাউন্ডে প্রত্যেকটা সেটেলমেন্ট ব্যাহত হবে। malafide favouralism, abuse of power এরজন্য প্রত্যেকটা সেটেলমেন্ট ব্যাহত হবে এবং হয়ত আদালতে চ্যালেঞ্জ হবে এবং যদি চ্যালেঞ্জ হয় তাহলে টাকাও পাবেন না, যেটুকু টাকা পেতেন তাও পাবেন না এবং যাদের

অনুকম্পা দেখাতে চাইবেন, তাদের অনুকম্পা দেখাতে পারবেন না। লাভের মধ্যে এই হবে স্টেটের এক্সচেকারে টাকা এল না, আর আপনারাও অনুকম্পা দেখাতে পারলেন না। সুতরাং এইটা ভুল হবে। আপনারা পাস করে নিশ্চয় দেবেন যখন এনেছেন বিল, তবু আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি যে এটা আর একবার চিন্তা করে দেখুন। যদি পারেন এই সেসনে এটা এফেক্ট দেবার আগে এটা অ্যামেন্ড করতে পারেন। এইটা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের যে অ্যামেন্ডমেন্ট বিল এসেছে সেটা হচ্ছে যুগোপযোগী। কারণ যে জিনিসগুলো এই বিলে আনা হয়েছে উদ্দেশ্য হিসাবে সেগুলো মহৎ। আমাদের দেশে যেভাবে চোলাই মদ বেড়ে যাচ্ছে তাতে তার একটা বিকল্প বাজার গড়ে উঠেছে এবং তৈয়ারিও হচ্ছে চারদিকে এবং দেশের মানুষের নৈতিক চরিত্রকে নিম্ন দিকে নিয়ে যাওয়া হচ্ছিল। এবং তার দ্বারা অপরাধ আরও সংঘটিত হচ্ছে এবং ঐ এক দল লোক যারা এর দ্বারা মুনাফা করছে তারা একটা প্রাইভেট বাজার সৃষ্টি করে ফেলেছে। তার বিরুদ্ধে এই বিল যুগপযোগী এবং এই বিল আনার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। এবং এই সব যে আনলফুল ইমপোর্ট, এক্সপোর্ট অ্যান্ড ট্রান্সপোর্ট ম্যানুফ্যাকচার হচ্ছে তার বিরুদ্ধে সেকশন ৫-এর ৪৬ ধারাতে যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাতে যে পেন্যাল সেকশন সেই পেন্যাল সেকশনটা যে বাড়ানো হয়েছে এটা নিশ্চয় প্রয়োজন আছে। কারণ পুরানো যে সেকশন ছিল সেই সেকশনের দ্বারা যা শাস্তি দেওয়া হত তার যে বিধি সেই বিধিটা দুর্বল থাকার জন্য অপরাধ যারা করে যাচ্ছে তারা করেই যাচ্ছে এবং তার পিছনেতে যারা এগুলি করাচ্ছে তারা বেশ সচেতনভাবেই করাচ্ছে। যে শ্রেণীদের দিয়ে এগুলি করানো হচ্ছে সেই শ্রেণীগুলি হচ্ছে দাবা বোড়ের ঘুঁটি মাত্র। বাঘিনী নাটকের একটা ছবি সাধারণ মানুষকে সেই কথাই জানিয়ে দেয়। অর্থাৎ অপসংস্কৃতি কি করে চোলাই মদের ব্যবসা এই সমাজ ব্যবস্থায় ঐ সব মানুষদের উৎসাহিত করে তা অনেকেরই আপনাদের মধ্যে জানা আছে। কাজেই যে নতুন আইন চালু করা হচ্ছে এবং কেন এত কঠোর বিধি আনা হল অনেক কংগ্রেসের যারা সদস্য তাঁরা বলেছেন। মাননীয় সদস্য শেখ ইমাজুদ্দিন বললেন যে ঐ পুলিশ বিভাগে যারা রয়েছেন তাদের আরও কিছু টাকা রোজগার করিয়ে দেবার ব্যবস্থা করা হল এবং এতে কিছুই হবে না। এই ধারণাটা ঠিক নয়। কারণ যারা চালিয়ে যাচ্ছে এযাবৎকাল তারা ভাবছে যে দেশে এইরকম চলবে। কিন্তু বর্তমানে সাধারণ মানুষ এর বিরুদ্ধে এবং এর পরিবর্তন তারা চাইছে বলে এই আইন আজকে এসেছে। কেন এই জিনিসটা হল? আমরা জানি যে আমাদের সমাজ ব্যবস্থায় সাম্রাজ্যবাদী শাসক দল যখন এল অর্থাৎ ইংরাজ ফরাসি তারা এই মদটাকে খুব ভাল করে চালু করলেন। কারণ দেশের শ্রমিক শ্রেণী মেহনতি মানুষদের মেহনতটাকে নিংড়ে নেবার জন্য আর বাবুভাইদের সমাজ ব্যবস্থাকে উচ্ছন্নে দেবার তারা এই চেষ্টা করেছিল। এককালে ফরেসডাঙ্গায় চন্দননগরের ভাল এলাচী মদ খেয়ে অনেক বাবুভাইদের সংসার উচ্ছন্ন হয়ে গিয়েছে এবং আমাদের মধ্যবিত্তদের কিছু অংশ ঐ বাবুভাইদের সাগরেদ হয়ে ধ্বংসের পথে নেমেছে। গ্রামে বড় বড় জোতদার বড় বড় জমির মালিক ঐ ক্ষেতমজুর গরিব লোকদের মদ খাইয়ে দিয়ে তাদের দিয়ে বেশি করে খাটিয়ে পয়সা রোজগার করিয়ে নেবার জন্য এটা খুব ভালভাবে চালু করার ব্যবস্থা

তারা করেছিল। পূর্বে দেখা যায় যখন সামন্ততান্ত্রিক শোষণ ব্যবস্থা চালু ছিল তখন তাদের বিভিন্ন দেশে ঐ সামন্ততান্ত্রিকরা তাদের স্বার্থে এই জিনিসটি চালু করেছিল। সোভিয়েট রাশিয়ায় আগে এটা খুব চালু ছিল। এবং সেখানে আর সাম্রাজ্যবাদের পতনের পর ভডগা খানিকটা নিয়ন্ত্রণ হল এবং দেশের মানুষ সমাজ ব্যবস্থা পরিবর্তন করেছিলেন। চিনেও আফিমকে ডাঁটার আকার করে চুসিয়ে মানুষকে ঐভাবে শ্রমিককে নিংড়ে নেওয়া হত। আজকে চিনের গন জাগরণের ফলে মানুষ চেতনা পেয়েছে এবং তার পরিবর্তন হয়েছে। আমাদের সমাজ ব্যবস্থায় আজকে এর পরিবর্তন দরকার হয়েছে। এবং যারা এইভাবে চালিয়ে যাচ্ছে তাদের প্রতিরোধ করার দরকার হয়েছে। নিলাম সম্পর্কে শ্রী ভোলানাথ সেন মহাশয় সমালোচনা করেছেন যে নিলামে যারা বেশি টাকা দেবে তারাই দোকান দেবে। এর ফলে তারা কি করবেন—তারা বেশি টাকা দেবেন খেলা করবার জন্য নয়। তারা বেশি টাকা দেবেন আরও বেশি টাকা লুণ্ঠন করবার জন্য। মানুষকে পোষণ করে আরও বেশি টাকা রোজগার করবার চেষ্টা করবে। তার পরিণতি কি হচ্ছে। এই কিছু দিন আগে দেখলাম ধানবাদে মদ্যপানে বিষক্রিয়া হয়ে কত লোক মারা গেল। আপনারা কি দেখছেন না মদ্যপানে বিষক্রিয়া হয়ে কত লোক মারা যাচ্ছে।

[5-40—5-50 P.M.]

কাজেই আগেকার ব্যবস্থা দেশকে এইভাবে অন্য দিকে নিয়ে যাচ্ছে এ সম্বন্ধে আমি একটা তথ্য আপনাদের কাছে রাখছি। মেডিক্যাল জুরিসপ্রুডেন্সে এই সম্পর্কে রিপোর্ট বেরিয়েছে যে অ্যালকোহলে কেমনভাবে কত মানুষের বিষক্রিয়া ঘটেছে এবং কিভাবে তাদের ক্ষতি হয়েছে। তামিলনাড়ুতে ১৯৬৫ সালে ১১২ জন, ১৯৬৬ সালে ১২৫ জন, ১৯৬৭ সালে ৮৮ জন, ১৯৬৮/৬৯ সলে ১৪৭ জন, ১৯৬৯/৭০ সালে ১২৬ জনের মৃত্যু ঘটেছে। উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশে এই অ্যালকোহলে ১৯৬১ সালে ৩৫ জন, ১৯৬২ সালে ৬০ জন, ১৯৬৩ সালে ৭৮ জন, ১৯৬৪ সালে ১০০ জন এবং ১৯৬৫ সালে ৮৯ জনের মৃত্যু ঘটেছে। এইভাবে দেখা যাচ্ছে বিভিন্ন প্রদেশে মদ্যপানে বিষক্রিয়ার ফলে মৃত্যু ঘটেছে এবং এটা ক্রমান্বয়ে বেড়েই চলেছে। কাজেই আমি হাউসের প্রতিটি সদস্যের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা চোখে দেখছি কি? গ্রামাঞ্চলে অখাদ্য গুড়গুলি গাড়িতে করে নিয়ে যাচ্ছে নিশা দলের সঙ্গে মেশানো হচ্ছে। অর্থাৎ বেশি করে তো মুনাফা করতে হবে, তাই ফলিডল মিশিয়ে দেওয়া হয়। এর সঙ্গে ইউরিয়াও দেওয়া হয়। এই সব ঘটনা আমি গ্রামে গিয়ে নিজের চোখে দেখেছি। এইগুলি সব ভাল করে পচাচ্ছে। পচানোর পর তা থেকে মদ তৈরি হয়ে যায়। আমি তখন বললাম এতে তো বিষাক্ত হয়ে যাবে। তারা বলল এটা করলে নেশা ভাল হয়। তাই নেশা যাতে হয় সেই জন্য এটা করা হচ্ছে এবং নেশা ভাল হলে তাড়াতাড়ি বিক্রি হয়ে যায়। নেশা হলেই মানুষ খুব পছন্দ করে। এইভাবে দেখা যাচ্ছে লোকে এক সঙ্গে অনেক পচাই গুড় কিনছে এবং আর এক শ্রেণীকে দিয়ে এই পাপের ব্যবসা করাচ্ছে। কিছু লোককে কর্মচারী হিসাবে রাখা হয়েছে এবং কিছু লোক সেই মাল নিয়ে যাচ্ছে। শহরাঞ্চলের বিভিন্ন জায়গায় দোকান ঠিক করা আছে, তারা এই সব জিনিসগুলি বিক্রি করছে। এইভাবে একটা অর্থনীতি গড়ে উঠেছে। কাজেই আজকে আমাদের দেশ সাম্রাজ্যবাদী শোষণের বিরুদ্ধে লড়াই করছে—আমাদের দেশ স্বাধীন হয়েছে। আমি মহাত্মা গান্ধীর কথা স্মরণ করে এখানে বলতে চাই—গান্ধীজি এই মাদক দ্রব্য বর্জনের জন্য আওয়াজ তুলেছিলেন এবং তাঁর লেখা

পুস্তকের ১২৭ পৃষ্ঠায় তিনি এই বিষয়ে বিস্তারিত ভাবে বলেছেন। কিন্তু আজকে আমরা কি দেখছি? গান্ধীজির ঐ বক্তব্য আজকে "শান্তির লোলিত বাণী শোনাইবে ব্যর্থ পরিহাস" এইরকমই মনে হচ্ছে। ৩০ বছর ধরে কংগ্রেসি শাসনে গান্ধীজির এই বাণী আজকে পরিহাসে পরিণত হয়ে গেছে। ওরা আজকে গান্ধীজির আদর্শের কথা বলেন—ওরা এইভাবে একটা জাতিকে ক্রমশঃ নিচের দিকে নিয়ে গেছেন। আমি আপনার কাছে গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, ইকনমিক রিভিউ থেকে একটি তথ্য তুলে ধরছি, এর থেকেই একটি পরিষ্কার চিত্র পাওয়া যাবে। ১৯৫৫/৫৬ সালে একসাইজ ডিউটি ছিল ১ লক্ষ ১৬ হাজার ৪১১ টাকা, ১৯৭২/৭৩ সালে সেটা বেড়ে হল ১ লক্ষ ৮৮ হাজার ৯৭৮ টাকা। ১৯৭৩/৭৪ সালে সেটা আরও বেড়ে গিয়ে দাঁড়াল ৩ লক্ষ ২ হাজার ৬০৯ টাকায় এবং ১৯৭৪/৭৫ সালে হল ২ লক্ষ ২৫ হাজার ৫৩৪ টাকা এবং ১৯৭৫/৭৬ সালে সেটা হল ৩ লক্ষ ৬৫ হাজার ৪৫২ টাকা। এবং ১৯৭৬-৭৭ সালে ২ লক্ষ ৭৩ হাজার টাকা, ১৯৭৭-৭৮ সালে ২ লক্ষ ৮০ হাজার টাকা। এইভাবে শুল্ক বেড়েছে. এর থেকে কি প্রমাণিত হল যে এই সমাজ ব্যবস্থার মধ্যে কি রকম ভাবে মদ্যপানের প্রবণতা বেড়ে গেছে? আজকে মানুষের প্রয়োজনীয় জিনিসের দিকে নজর না দিয়ে এইসব ব্যাপারে কুটির শিল্প গড়ে তোলা হয়েছে। এর ফলে ৩০ বছর ধরে মানুষ একটা ধ্বংসের পথে নেমে গেছে এবং সমাজের যে কি বিপুল ক্ষতি তাঁরা করেছে তার দিকে তাঁরা নজর দেন নি। সুতরাং আজকে যে পদক্ষেপ দেওয়া হয়েছে, একে আমি অভিনন্দন জানাচ্ছি। আজকে গ্রামের ক্ষেত মজুর যাঁরা তাঁদের মধ্যে এই জিনিসের প্রভাব দিনের পর দিন বেড়ে যাচ্ছে। তাঁরা এইসব জিনিস খাবার ফলে ক্যানসার হচ্ছে, লিভার খারাপ হয়ে যাচ্ছে, শরীর হলুদ হয়ে যাচ্ছে, তাঁদের খাটবার ক্ষমতা নষ্ট হয়ে যাচ্ছে। এই জিনিস এতদিন ধরে চলছিল। এইভাবে আস্তে আস্তে যদি গ্রামের ক্ষেত মজুরদের মধ্যে চোলাই খাইয়ে দেয় তাহলে তার পরিণতি দাঁড়াবে ভয়াবহ। গ্রামের ক্ষেতমজুরা দিনের পর দিন তাঁদের কর্মক্ষমতা হারিয়ে ফেলবে, রোগগ্রস্ত হয়ে পড়বে। আজকে এক একটা গ্রামে যদি খোঁজ করা যায় তাহলে দেখা যাবে যে গ্রামের শতকরা ৩৫ ভাগ চাষী, ক্ষেত মজুর তাঁরা এই চোলাই মদ খাওয়ার ফলে অসুস্থ হয়ে পড়ছে এবং ক্রমান্বয়ে ভবিষ্যতে দেখা যাবে যে ব্যাপকভাবে তাঁরা তাঁদের কর্মক্ষমতা হারিয়ে ফেলছে। এর ফলে দেশে শ্রমিক শ্রেণী পাওয়া যাবে না। আজকে যে শক্তির দ্বারা ক্ষেত মজুররা সমাজ সৃষ্টি করছে, খাদ্য উৎপাদন করছে সেটা তাঁরা নষ্ট করে ফেলবে। সঙ্গে সঙ্গে সমাজ ব্যবস্থার যে আদর্শ এবং কৃষ্টি সেগুলিও নষ্ট হয়ে যাবে। সে জন্য একদিকে আইনের কঠোরতা যেমন প্রয়োজন আর এক দিকে মদ্য পানের কুফলতা সম্পর্কে তাঁদের মধ্যে প্রচারের ব্যবস্থা থাকা প্রয়োজন। কাজেই আমি সরকারের কাছে নিবেদন করব যে ব্যাপকভাবে মদ্য পানের কুফলতা সম্পর্কে প্রচার করার জন্য এবং যে শাসন ব্যবস্থার দ্বারা সমাজের এই অধঃপতন গত ৩০ বছর ধরে কংগ্রেস সৃষ্টি করেছে, সেই সমাজ ব্যবস্থাকে পরিবর্তন করে একটা সুস্থ সমাজ ব্যবস্থা সৃষ্টি করতে হবে যদি এই ভারতবর্ষকে গড়ে তুলতে হয়। আমাদের সরকারের যে দায়িত্ব আছে তাঁরা সেটা পালন করার চেষ্টা করছেন। সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের যে সংশোধনী এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং অন্যান্য সদস্যদের অনুরোধ করছি তাঁরা যেন এই বিলকে গ্রহণ করেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে, The Bengal Excise (Amendment) Bill, 1979 যা উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। এই বিল উত্থাপন করার মধ্যে দিয়ে তিনি বলেছেন যে এই বিলের দ্বারা তিনি কোনও সুদূরপ্রসারী পরিবর্তন করতে চাচ্ছেন না এবং সেই সঙ্গে তিনি তাঁর বক্তব্য রেখেছেন।

[5-50—6-05 P.M.]

এবং বিশেষ করে এতক্ষণ যখন মাননীয় ভোলানাথ সেন মহাশয় তাঁর বক্তব্য রাখছিলেন, তাঁর বক্তব্য আমি শুনেছি, আমি দেখলাম কৈলাশের ভোলানাথ এবং কলকাতার ভোলানাথ এর এই বিষয় বস্তুর প্রতি বিশেষ দক্ষতা আছে, এই ব্যাপারে জানাশুনা আছে। আজকে যেটা মূল প্রশ্ন, সেই প্রশ্নটা হচ্ছে, মদ্যপানের এই যে প্রবণতা বেড়ে গেছে, কংগ্রেস আমলে এটা দেখেছিলাম, ছাত্ররা, যুবকরা চায়ের দোকানে মদ খেত। চায়ের গ্লাসে মদ পরিবেশন করা হত। এই সমস্ত জিনিস স্কুলে, কলেজে, শিক্ষায়তনে দেখেছিলাম। এই জিনিস এত ব্যাপকভাবে বেড়ে গিয়েছিল, প্রবীণ মানুষেরা, বুদ্ধিজীবীরা এতে উদ্বেগ বোধ করতেন। আজকে এই ১৮ মাসের রাজত্ব অতিক্রান্ত হবার পর আজকে আমরা বলতে পারি, ছাত্র, যুবকদের মধ্যে নতুন উদ্দীপনা দেখা দিয়েছে, প্রেরণা দেখা দিয়েছে, এর থেকে তারা নিজেরা বেরিয়ে আসার চেষ্টা করছে। দেবনারায়ণবাবু যে কথা বললেন, এটাও সত্য যে গ্রামের জমিদার, জোতদার শ্রেণী, তারা নিঃসন্দেহে একটা প্রচেষ্টা চালিয়ে আসেন গ্রামের মানুষ, যাদের লড়াকু মেজাজ, সেই মানুষদের যে সংগ্রামী শক্তি, সেই শক্তিকে নষ্ট করে দেবার জন্য এইরকম একটা প্রচেষ্টা আছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু সঙ্গে সঙ্গে আর একটা বাস্তব সত্যও আছে, গ্রামের যারা বঞ্চিত মানুষ, যারা খেতে পায় না, মদ্যপানকে তারা একটা আহার্য্য হিসাবে ব্যবহারে বাধ্য হয়। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একজন বিখ্যাত অর্থনীতিবিদ, তিনিও জানেন ভারতবর্ষের এই ক্ষয়িষ্ণু অর্থনীতিতে ভারতবর্ষের গ্রামের মানুষ, খেটে খাওয়া মানুষরা রিডানড্যান্ট হয়ে পড়ে। ফলে তারা মদ্যপান করে। এই সমস্ত পরিসংখ্যান আছে, ভারতবর্ষের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে। গ্রামের বঞ্চিত মানুষ, শহরের বঞ্চিত মানুষ, যাদের সামনে খোলা আকাশ ছাড়া আর কিছুই নেই, নীল আকাশের নিচে বাস করে সেই সমস্ত মানুষেরা এই মদকে একটা খাদ্য হিসাবে ব্যবহার করে। সেদিক থেকে আমরা বিষয়টাকে অনুধাবন করতে পারি। তাসত্ত্বেও নিঃসন্দেহে আমাদের এই চেষ্টা চালাতে হবে যাতে এই হতাশাগ্রস্ত যে মানসিকতা, এই অর্থনৈতিক এবং সামাজিক যে দুরবস্থা, তার ভেতর দাঁড়িয়ে এই জিনিসের ব্যবহার বন্ধ করতে হবে। ছাত্র, তরুন, যুবক, যারা স্বপ্ন দেখে, কৃষক যারা কৃষি উন্নতির জন্য লড়াই করে, শ্রমিক যারা রক্তের অক্ষরে দিনের পর দিন তাদের সংগ্রামী ইতিহাস গড়ে তোলে, সেই সব মানুষের মানসিকতা যাতে ভেঙ্গে না পড়ে সেদিকে দৃষ্টি দিতে হবে। সেদিক থেকে কি করে মদ্যপান কমানো যায় সেই বিষয়ে সকলকে দৃষ্টি দিতে হবে। আমরা দেখেছি গ্রামাঞ্চলে কংগ্রেসি আমলে ঢালাও ভাবে লাইসেন্স দেওয়া হয়েছে। এইসব হতাশাগ্রস্ত গ্রামের মানুষরা যখন জীবনের সংগ্রামে হেরে যায়, সে হয়ত কোনওদিন মদ খেত না, তাকেও দেখা গেল সেই জিনিসের প্রতি আত্ম সমর্পন করতে। সংক্রামক রোগের মতো এই মদ্যপান আস্তে আস্তে সকলকে সংক্রামিত করে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি এই লাইসেন্স পার্মিট দেওয়ার ব্যাপারে যেন সতর্ক থাকেন যত কম

লাইসেন্স পারমিট কম দেওয়া যায় সেই চেষ্টা করবেন। আমাদের সমাজ ব্যবস্থার যে ভঙ্গুর অবস্থা, তাতে হতাশাগ্রস্ত মানসিকতায় এই ধরনের আত্মসমর্পন করতে তারা বাধ্য হয়। সেই কারণে আমাদের রাজস্ব কম হতে পারে, তাসত্ত্বেও আমাদের চেষ্টা নিতে হবে যাতে মদের দোকানের লাইসেন্স কম অনুমোদন হয়। আমাদের মানসিকতাকে সমাজতান্ত্রিক, বৈপ্লবিক খাতে প্রবাহিত করে দেবার জন্য এই কাজ আমাদের করতে হবে। আজকে ধনতান্ত্রিক এই ব্যবস্থাগুলোকে উৎখাত করে দেবার প্রচেষ্টা আমাদের নিতে হবে। আজকে যে রাষ্ট্রীয় ব্যবস্থা, সাংবিধানিক যে ব্যবস্থা, এই আইনের চৌহদ্দির মধ্যে থেকে, সামাজিক যে ব্যবস্থা তা থেকে আমরা আমূল কোনও পরিবর্তন আমরা আনতে পারব না। কিন্তু গণ জাগরণ বাড়িয়ে তোলার জন্য যে পদক্ষেপ, সেই পদক্ষেপ আমরা গ্রহণ করতে পারি। আমি আশা করব তিনি মার্কসবাদি চিন্তাবিদ, এসব দিকগুলি গ্রহণ করবেন, ভাববেন, চিন্তা করবেন এবং এই প্রত্যাশা আমার আছে। কিন্তু একটা জিনিস আমার বোধগম্য হল না, কারণ অর্থনীতিতে আমরা স্কুল কলেজে পড়া ছাত্র মাত্র, তার বেশি অর্থনীতির গভীরে আমরা যেতে পারি না এবং সেই জন্যই আমি বুঝতে পারলাম না যে, অকশন যদি তুলে দেওয়া হয় তাহলে কিভাবে ভাল ব্যবস্থা গড়ে তোলা যেতে পারে? অকশন দুর্নীতি মুক্ত ব্যবস্থা। আমাদের ধারণা এটা তুলে দিলে দুর্নীতির সুযোগ প্রসারিত হবে। তবে আমাদের সেই ধারণা অস্পষ্ট হতে পারে, অপরিচ্ছন্ন হতে পারে, তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা একটু বুঝিয়ে দিতে বলব। এই কয়টি কথা বলে তিনি যে বিল উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চার জন মাননীয় সদস্য এই সংশোধনী বিলটির উপর আলোচনা করলেন। এঁদের মধ্যে দু'জন কংগ্রেস সদস্য, তাঁরা কংগ্রেসের কোন অঙ্গভুক্ত তা আমার মাঝে মাঝে গুলিয়ে যায়। হয়ত তা জানারও আমার দরকার নেই। আমি ভেবেছিলাম এই বিলের বিতর্কের উত্তরে বিশেষ কিছু বলার থাকবে না। কিন্তু ওঁরা দুটি মন্তব্য করেছেন, সে প্রসঙ্গে কিছু বলা প্রয়োজন। ওঁরা বলেছেন এই সমস্ত দণ্ডাজ্ঞা বাড়িয়ে কি হবে? এদের পুলিশের সঙ্গে যোগাযোগ থাকে, আবগারির লোকেদের সঙ্গে যোগাযোগ থাকে। আমিও জানি যে, পুলিশ ধোয়া তুলসী পাতা নয় এবং নানান ঘুন আবগারি বিভাগের মধ্যেও আছে। তবে আমরা চেষ্টা করছি চেহারাটা পাল্টাবার। যদি শাস্তির পরিমাণটা বাড়িয়ে দেওয়া যায় তাহলে ওদের মধ্যে যেমন ভয় ঢুকবে, পুলিশের ভেতরও ভয় ঢুকবে। এই প্রথম ৬১ ধারার সংশোধনী আনা হয়েছে। যাতে বলা হয়েছে এই সমস্ত চোরাচালানের ষড়যন্ত্র যে কেউ সহযোগিতা করুক না কেন—সে পুলিশই করুক, মন্ত্রীই করুক, এম.এল.এ. বা ভূতপূর্ব মন্ত্রীই করুক—সবাইকে সাজা পেতে হবে, whoever attempts to commit any offence on aids or abets commission of any offence punishable under this Act shall be liable to the punishment provided for such offence. সুতরাং চেষ্টা আমরা করে যাব। আর দু' নং যেটা ওঁরা বলেছেন, বিশেষ করে ভোলাবাবু, তাঁর একবারে দরদ উথলে উঠেছে সামাজিক অপরাধীদের সম্পর্কে, কিন্তু যেহেতু চোর গুন্ডা বদমাসদের টাকার জোর আছে এবং যেহেতু তারা বেশি টাকা দিতে পারে সেহেতু তাদের দোকান খোলবার লাইসেন্স দিতে হবে, এটা হতে পারে না। আমরা তা দিতে পারি না। ১৯০৯ সাল থেকে বাংলাদেশে আবগারি আইনের বিভিন্ন পদ্ধতি লিপিবদ্ধ আছে এবং যে

ব্যবস্থা চালু আছে সেই ব্যবস্থাই চালু থাকবে, তার থেকে কোনও ব্যতিক্রম ঘটবে না। ৫০ বছর ৬০ বছর ধরে যে পদ্ধতি চলে আসছে সেই সমস্ত পদ্ধতিকে একপাশে সরিয়ে রাখব এবং আলাদা করে একটা আইন চালু করে দেব, তা হতে পারে না এবং আমরা সে রকম কোনও প্রচেষ্টা করব না, তা হয় না, পশ্চিমবাংলায় হবে না। কংগ্রেসের মাননীয় সদস্য বলেছেন যে, আমরা সারচার্জ তুলে দিচ্ছি, এতে আবগারি শুল্ক কম আদায় হবে এবং আমাদের সমর্থকরা বেশি করে নাকি মদ খাবে। আমি কংগ্রেসকে কংগ্রেস বলে অভিহিত করি না, দু'কান কাটা পার্টি বলে অভিহিত করি। এ সমস্তই নির্লজ্জ কথা তাদেরই বলা শোভা পায়। ভোলাবাবু মায়া কান্না কেঁদে গেলেন, তাঁর কাছে আমার প্রশ্ন ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি হয়েছিল? সেই সময় যুবকংগ্রেসি ছেলেদের মদ খাওয়ার তালিম দেওয়া হত। ১২/১৩ বছরের ছেলেদের মদ খাওয়ার সুযোগ করে দেওয়া হত এবং তাদের দেখবার জন্য তাদের দাদারা ছিল। তারপর এই সময়ে ওঁরা কি করেছেন দেখুন। ১৯৭১ সালে পশ্চিমবাংলায় মদের দোকান ছিল ৭৮০-টি, দেশি মদের দোকান। আর যখন ওঁরা গেলেন অর্থাৎ ১৯৭৭ সালে দেশি মদের দোকানের সংখ্যা বেড়ে দাঁড়াল ৮৮০-তে। ৬ বছরে ওরা ১০০টি দেশি মদের দোকানের লাইসেন্স দিয়েছেন। ১৯৭১ সালে যখন কংগ্রেসিরা এলেন তখন বিলাতী মদ কেনবার দোকান ছিল ১৯৮টি আর যখন ওরা গেলেন তখন তার সংখ্যা হয়ে দাঁড়াল ২৪২টি। মদ বসে খাওয়া যায় এইরূপ বারের সংখ্যা ১৯৭১ সালে ২৭০টির মতন ছিল আর ৪ বছরে সেই সংখ্যা হল ৩৪০টি। সুতরাং এটা বলার কিছু নেই। ইতিহাসে এইকথা লেখা থাকবে কারা এই অবক্ষয়ের জন্য দায়ী। এই নিয়ে বাক্য ব্যয় করতে আমি ঘৃণা বোধ করি। এইটুকু বলে মাননীয় সদস্যরা এই সংশোধনীকে সমর্থন করবেন এটা ধরে নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Dr. Ashok Mitra that the Bengal Excise (Amendment) Bill, 1979 be taken into consideration, was then put and agreed to.

**Mr. Speaker :** There is an amendment in the name of Shri A.K.M. Hassan Uzzaman to clause 5. He is absent. So the amendment is not moved. I now put all the clauses to vote.

### Clause 1 to 20 and the Preamble

The question that clauses 1 to 20 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the Bengal Excise (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6-05 p.m. till 1 p.m. on Wednesday the 21st February 1979 at the Assembly House Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 21st February, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State, and 150 Members.

[1-00 – 1-10 P.M.]

### Held over Starred Question (to which oral answer was given)

***1 held over.**

### কান্দী মহকুমায় তাঁতশিল্পীকে দেয় ঋণ

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) শ্রী অমলেন্দ্র রায় : কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত বন্যার পর হইতে ৩১এ জানুয়ারি পর্যন্ত কান্দী মহকুমার কোন কোন গ্রামে কতজন তাঁতশিল্পীকে কত টাকা সাহায্য বা ঋণ হিসাবে দেওয়া হইয়াছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :**

ঋণ হিসাবে তাঁতীদের কিছু দেওয়া হয় নাই। সাহায্য হিসাবে সে টাকা দেওয়া হইয়াছে তাহার হিসাব গ্রামপঞ্চায়েতওয়ারী নিম্নে দেওয়া হইল :—

| গ্রামপঞ্চায়েত | তাঁত শিল্পীর সংখ্যা | সাহায্য পরিমাণ টাকা |
|---|---|---|
| মাড়গ্রাম | ৩৭৫ | ১,১৩,৪৪৫ |
| কীর্তিপুর | ১০০ | ২১,৪০০ |
| জয়পুর | ৭৩ | ২০,৬৭০ |
| ঝিল্লি | ৩৭ | ৪৮০ |
| মহীসার | ২০০ | ৩৩,৫০০ |
| বালিয়া | ১২৫ | ৩৫,৯১৫ |
| সালুগ্রাম | ১৬ | ৪,২৬৩ |
| গুন্দুরিয়া | ৬৩ | ১৫,৪১০ |
| কল্যানপুর | ৫০ | ১২,৫০০ |
| মোট | ১০০৯ | ২,৬২,০৮৮ |

**শ্রী অমলেন্দ্র রায় :** ঐ এলাকায় কোন কোন গ্রামে কতজন তাঁতী ক্ষতিগ্রস্ত হয়েছেন সে রিপোর্ট কি আপনার কাছে আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** নোটিশ চাই।

**শ্রী অমলেন্দ্র রায় :** তাঁতীদের যে সাহায্য করা হয়েছে তার কি নির্দিষ্ট কোনও নিয়ম আছে, সমহারে দেওয়া হয়েছে কি না?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** নিয়ম আছে, আমরা অ্যাসেসমেন্ট করাচ্ছি। গ্রাম পঞ্চায়েত এলাকায় তাঁরা অ্যাসেসমেন্ট করছেন, এর বাইরে আমাদের দপ্তর অ্যাসেসমেন্ট করছেন, সাহায্যের দুটো ভাগ আছে, একটা হচ্ছে সবচেয়ে বেশি ১৫০ টাকা, আবার ১৫০ টাকার ভিতরে ২০ টাকা যার ক্ষতি হয়েছে সে ২০ টাকাই পাবে, আর একটা হচ্ছে সুতা কেনার জন্য যার মেটেরিয়ালসে লস হয়েছে সে ১০০ টাকা পাবে তাতে কোনও কম বেশি নেই।

**শ্রী অমলেন্দ্র রায় :** অন্যান্য এলাকায় যাতে ক্ষতিগ্রস্ত তাঁতী তাড়াতাড়ি সাহায্য পেতে পারে সে সম্বন্ধে যথাযথ ব্যবস্থা নেওয়া হবে কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে, পঞ্চায়েত অ্যাসেসমেন্ট করে দিলেই ডিসবার্সমেন্ট করা হবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** খড়গ্রাম থানায় প্রায় অধিকাংশকেই সাহায্য দেওয়া হয়েছে, কিন্তু এই রকম কি কোনও খবর আছে, যারা আদৌ তাঁতী নয়—অর্থাৎ যেখানে তাঁতীর সংখ্যা ৭০০ তার চেয়েও বেশি সাহায্য পেয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** না, এরকম কোনও খবর নেই, সুনির্দিষ্ট অভিযোগ থাকলে দেবেন।

## Starred Questions
## (to which oral answers were given)

### হিংলো বাঁধ মেরামতের কাজ

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬।) **শ্রী রজনীকান্ত দোলুই :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হিংলো বাঁধ মেরামতের কাজ কবে নাগাদ শেষ হবে;

(খ) ইহা কি সত্য যে, ঐ বাঁধ মেরামতের কাজে কোনও অসুবিধা দেখা দিয়েছে;

(গ) উক্ত জলাধার থেকে খরিফ মরশুমে কত একর জমিতে জল সরবরাহ করা যাবে; এবং

(ঘ) ঐ জল কবে থেকে দেওয়া শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হিংলো বাঁধ মেরামতের কাজ আগামী মে মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(খ) না। এই বাঁধ মেরামতের কাজে বর্তমানে কোনও অসুবিধা নাই।

(গ) উক্ত জলাধার থেকে খরিফ মরশুমে এই প্রকল্প সম্পূর্ণ হইলে অনুমান ৩০-৩১ হাজার একর জমিতে জল দেওয়া সম্ভব হবে;

(ঘ) এই জল আগামী খরিফ মরশুমের শুরু থেকেই দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায়।

**নতুন কারখানা স্থাপনের আবেদন**

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮১।) **শ্রী কিরণময় নন্দ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিম বাংলায় কতগুলি নতুন কারখানা তৈরির আবেদন আসিয়াছে; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে কয়টি নতুন কারখানা স্থাপনের আবেদন মঞ্জুর হইয়াছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) যদি নূতন কারখানা বলিতে কেবল New Unit এর জন্য আবেদন বোঝায় তবে মোট ৫৬টি ভারী ও মাঝারি শিল্পের নূতন কারখানা স্থাপনের জন্য আবেদন পাওয়া গিয়াছে।

(খ) উক্ত সময়ের মধ্যে নূতন কারখানা স্থাপনের জন্য মোট ৩২টির অনুমোদন পত্র পাওয়া গিয়াছে (১৫টি অভিপ্রায় পত্র; ৫টি অনুজ্ঞা পত্র; ১২টি রেজিস্ট্রেশন পত্র)।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন কাঁথিতে সল্ট ফ্যাক্টরী হওয়ার যে প্রোপোজাল নেওয়া হয়েছিল তা কতদূর অগ্রসর হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এর মধ্যে এই প্রশ্ন আসে না, সল্টের ব্যাপার পরে বলব।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই যে ৩২টি অভিজ্ঞানপত্র মঞ্জুর করা হয়েছে এর মধ্যে কতগুলি বাঙালি এনট্রিপ্রেনার আছে এবং কতজন অবাঙালি এনট্রিপ্রেনার আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা ঠিক বলতে পারব না, ইট রিকোয়ার্স নোটিশ।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এইগুলির মধ্যে কোনওটির কাজ কি আরম্ভ হয়েছে, যেমন ফ্যাক্টরী তৈরি করা বা ফ্যাক্টরী চালু হয়েছে এইরকম কিছু?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা বলতে পারব না, নোটিশ দিতে হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই যে মঞ্জুর হয়েছে পশ্চিমবাংলার কোন কোন জায়গায় হয়েছে বলতে পারবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এইভাবে যদি প্রশ্ন করা হয় তাহলে উত্তর দেওয়া সম্ভব নয়, এগুলির প্রত্যেকটির জন্য নোটিশ দরকার হবে।

### কান্দী মহকুমায় খাজনা মকুব

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার পরে কান্দী মহকুমার কোন কোন মৌজায় (১) সম্পূর্ণভাবে বা (২) আংশিকভাবে খাজনা মকুবের নির্দেশ দেওয়া হইয়াছে; এবং

(খ) আংশিক খাজনা মকুবের ক্ষেত্রে কোন সময়ের জন্য ইহা মঞ্জুর করা হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ও (খ) এই ব্যাপারে প্রস্তাব পাঠাবার জন্য জেলা সমাহর্তাদের ১৩ই ডিসেম্বর ১৯৭৮ তারিখে নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কি ভিত্তিতে তিনি খাজনা মকুবের সার্কুলার পাঠিয়েছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনারা সবাই জানেন যে বর্তমান ১৩৮৫ সালের ১লা বৈশাখ থেকে সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত জমির খাজনা নেই। এখন মূলত বন্যায় যেসব জায়গায় ফসল নষ্ট হয়ে গেছে, কারণ, এমন হয়েছে বন্যায় হয়ত মানুষের জীবনহানি হয়েছে কিন্তু ফসল নষ্ট হয়নি, সেজন্য সরকার থেকে মোটামুটি যেসব জায়গায় বন্যার জন্য ফসল সম্পূর্ণভাবে বা আংশিকভাবে নষ্ট হয়েছে সেই রিপোর্ট জেলা সমাহর্তাদের পাঠাবার জন্য বলা হয়েছে। সেই রিপোর্ট বোর্ড অব রেভেনিউ থেকে ১৩ই ডিসেম্বর ১৯৭৮ সালে অর্থাৎ ফসল উঠবার সময় পাঠিয়ে দিতে বলা হয়েছে। সেই রিপোর্ট যেমন যেমন পাব সেই রিপোর্টের ভিত্তিতে খাজনা মকুব হবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমি আপনাকে জিজ্ঞাসা করছি এই রিপোর্ট তো ডি. এম. দেবেন, নাকি বি. ডি. ও., এগ্রিকালচারাল এক্সটেনশন অফিসার বা গ্রাম পঞ্চায়েতের নতুন সদস্য যাঁরা হয়েছেন তাঁরা দেবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বোর্ড অব রেভেনিউ-এর সার্কুলার জেলা সমাহর্তাদের কাছে

পাঠানো হয়েছে, কারণ, তাঁরা হচ্ছেন কালেক্টর অব দি ডিস্ট্রিক্ট। তাঁরা তাঁদের যেসব প্রোসিডিওর আছে সেইসব প্রোসিডিওরের ভেতর দিয়ে রিপোর্ট দেবেন, রিপোর্ট অফিসিয়াল চ্যানেলে দিতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যদি ড্যামেজ হয় বা বন্যায় ক্ষতি হয় তাহলে কালেক্টরের খাজনা মকুব করার কি ক্ষমতা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আগে তো ছিল না। আপনার স্মরণ আছে গত বছর এখানে ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টের প্রয়োজনীয় সংশোধন করে কালেক্টরকে এটাও দেওয়া হয়েছে যে যদি কোনও বছর ইরিগেশনের জল না দেওয়া হয় তাহলে সেখানে ইরিগেশন ট্যাক্স বাদ দেওয়ার অধিকার দেওয়া আছে। কারণ, অনেক সময় ইরিগেশনের জল না পেয়েও কমাণ্ড এরিয়ায় জমি আছে বলে ট্যাক্স দিতে হয়, সেটা বাদ দেওয়ার কথা বলা আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** যে সমস্ত এলাকা ক্ষতিগ্রস্ত সেই সব এলাকাতে কি এই রকম চিঠি লিখেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সমস্ত জেলাতে। ডিস্ট্রিক্ট কালেক্টরদের তাঁর জেলার অন্তর্ভুক্ত এলাকায় কোথায় কি হয়েছে, টোটাল কত, পার্শিয়াল কত, সেই রিপোর্ট দিতে বলা হয়েছে। সেই রিপোর্টের ভিত্তিতে খাজনা মকুবের ব্যবস্থা হবে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে বন্যার সময় যে রিপোর্ট এসেছিল তারপরে অন্য রকম ভুল ভ্রান্তি রিপোর্ট আসে সেগুলি কি সংশোধন করে নেবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমরা সঠিক রিপোর্ট জানবার চেষ্টা করছি। তবে এটা অনেক জায়গায় দেখা দিয়েছে যে প্রাথমিক অবস্থায় সেখানে ভাবা হয়েছিল সেখানে কিছুই হবে না কিন্তু পরে দেখা গেল ক্ষতিগ্রস্ত হয়েছে। সেজন্য আমরা রিপোর্ট দেখব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ক্রপ-কাটিং-এর মধ্যে ভুল আছে। অফিসাররা নিজেদের প্রমোশনের জন্য অনেক ভুল রিপোর্ট দিয়েছে কারণ আমার এলাকায় আমি জানি যেখানে ৬০ পারসেন্ট, ৮০ পারসেন্ট ক্ষতি হয়েছে সেই সব ক্রপ-কাটিং-এর রিপোর্ট ভুল দেওয়া হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমরা সঠিক রিপোর্ট চাচ্ছি, বেঠিক রিপোর্ট যাতে না আসে সেটা আপনাদের দেখা উচিত।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের রিপোর্টও কি আপনি দেখবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সব রিপোর্টই আমরা মিলিয়ে দেখব।

**শ্রী নানুরাম রায় :** আপনি বলেছেন আরামবাগ আর খানাকুলের খাজনা মকুব করবেন। গো-ঘাটের কি খাজনা মকুব করবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রত্যেক জেলায় তার এলাকায় কোথায় কোন জায়গায় ক্ষতিগ্রস্ত হয়েছে সব আমরা দেখব—সেটা একটা অঞ্চলও হতে পারে। আমি একটা উদাহরণ হিসাবে বললাম কোনও জায়গাই বাদ পড়বে না।

**সুখচর "ডাই ব্লিচিং" কারখানা**

***১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২১। **শ্রী সরল দেব ঃ** কুটির শিল্প ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুখচরে অবস্থিত 'ডাই ব্লিচিং' কারখানা পুনরায় চালু করার কোনও পরিকল্পনা বর্তমান সরকারের আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) হ্যাঁ আছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যাণ্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ দ্বারা পুনরায় কারখানাটি চালু করার ইচ্ছা আছে।

(খ) ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যাণ্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি কারখানাটি চালু করার পূর্বে একটি কনসালটেন্ট ফার্ম দ্বারা কারিগরি ও অর্থনৈতিক বিষয় সমূহ পরীক্ষা করাইয়া দেখিবার প্রয়োজন অনুভব করছেন। সেজন্য ঠিক কবে নাগাদ কারখানাটি উক্ত সমিতি কর্তৃক চালু হইবে তা নির্দিষ্ট করিয়া বলা যাইতেছে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি যে এই কারখানায় ৩০/৩৫জন শ্রমিক দীর্ঘদিন ধরে অনাহারে আছে এবং স্যার, এখানকার ১৭ লক্ষ টাকার সম্পত্তি চুরি হয়ে যাচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় কি কোনও ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমাদের ব্যবস্থা করার কিছু নেই। ফ্যাক্টরিটা পরিচালিত হচ্ছে একটা কো-অপারেটিভের সোসাইটি দ্বারা। সুতরাং কর্মচারিদের মাহিনাপত্র এবং দায়দায়িত্ব সব তাদের। ফ্যাক্টরিটা চালু করা সম্ভবপর হলে তারপরে আমরা এই সব ভাবতে পারি।

**পশ্চিম দিনাজপুরে বংশীহারী থানার বিল বড়াল "অ্যান্টি ফ্লাড স্কীম"**

***১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী থানার বিল বড়াল অ্যান্টি ফ্লাড স্কীমটা টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটিতে গৃহীত হয়নি; এবং

(খ) সত্য হলে, কি কি কারণে ঐ স্কীমটি নাকচ হল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) প্রকল্পটি বিবেচনা করে Technical Advisory Committee উহার সম্বন্ধে কয়েকটি মন্তব্য করেছে এবং তদনুযায়ী প্রকল্পটিকে পুনরায় পরীক্ষা ও সংশোধন করে কমিটিতে আবার পেশ করতে পরামর্শ দিয়েছে।

(খ) প্রকল্পটি নাকচ হয়েছে একথা বলা যায় না।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এই বিল বড়াল অ্যান্টি ফ্লাড স্কীমটা টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটিতে গেছে—তারা কি মন্তব্য করেছেন মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তারা মন্তব্য করেছেন যে ভাবে স্কীমটা করা হয়েছিল তার একটু পরিবর্তন করলেই খুব এফেকটিভ হবে। তাই নতুন করে তারা করছে তার পর সেটা কার্যকর করা হবে।

## মিনি স্টিল প্ল্যান্ট

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে মোট কতগুলি 'মিনি' স্টিল প্ল্যান্ট আছে;

(খ) এই 'মিনি' স্টিল প্ল্যান্টগুলির সমস্যা বিবেচনার জন্য সরকারের পক্ষ থেকে সম্প্রতি কি কোনও ওয়ার্কিং গ্রুপ গঠন করা হয়েছিল;

(গ) 'খ'-এর উত্তর 'হ্যাঁ' হলে, এই ওয়ার্কিং গ্রুপের প্রধান প্রধান সুপারিশ কি; এবং

(ঘ) এই সুপারিশগুলি কার্যকর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) ১৪টি।

(খ) হ্যাঁ,

(গ) প্রধান প্রধান সুপারিশগুলি হইল ঃ-

(১) অতিরিক্ত বিদ্যুৎ সরবরাহ।

(২) অবিঘ্নিত ও সমপরিমাণ বিদ্যুৎ সরবরাহ।

(৩) ১৫% অতিরিক্ত বিদ্যুৎ বাবদ ভরতুকি।

(৪) বরবাদ মালের উপর চুঙ্গী রহিতকরণ।

(৫) বরবাদ মালের অন্যরাজ্যে চালানোর উপর নিষেধাজ্ঞা ব্যবস্থা।

(৬) 'মিনি' স্টিল প্ল্যান্টের উৎপাদনের ক্ষেত্রে অগ্রাধিকার দান।

(ঘ) 'মিনি' স্টিল প্ল্যান্টগুলিকে অন্যান্য শিল্পগুলির মতো সপ্তাহে ছয়দিন দৈনিক চব্বিশ (২৪) ঘন্টাই বিদ্যুৎ ব্যবহার করিবার অনুমতি দেওয়া হইয়াছে। তবে বিদ্যুতের যোগান কম থাকিলে অন্যান্য শিল্পের মতো 'মিনি' স্টিল প্ল্যান্টগুলিতেও বিদ্যুৎ ছাঁটাই করা হইবে। অন্যান্য সুপারিশগুলি সরকারের বিবেচনাধীন আছে।

### পশ্চিমবঙ্গের জলাধার

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫।) **শ্রী অনিল মুখার্জি** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি জলাধার (সেচ ও বিদ্যুৎ প্রকল্প) আছে ও ইহাদের মধ্যে কোনটিতে কত জল ধারণ করিবার ক্ষমতা আছে;

(খ) ইহাদের মধ্যে কোন্ কোন্ জলাধার বিগত বন্যায় ক্ষতিগ্রস্ত হইয়াছে;

(গ) ক্ষতিগ্রস্ত জলাধারগুলি মেরামত হইয়াছে কি না এবং হিংলো বাঁধের মেরামতের কাজ কতদূর হইয়াছে; এবং

(ঘ) উক্ত মেরামতের জন্য কোনটিতে কত টাকা ব্যয় হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** :

(ক) সেচ ও বিদ্যুৎ উভয় বিষয়ে সংযুক্ত প্রকল্পের কোনও জলাধার পশ্চিমবঙ্গে নাই।

সেচ ও বিদ্যুৎ সংযুক্ত ময়ূরাক্ষী জলাধার বিহার রাজ্যের ম্যাসানজোরে অবস্থিত সেচ ও বিদ্যুৎ সংযুক্ত দামোদর উপত্যকা প্রকল্পের জলাধার মাইথন ও পাঞ্চেতে অবস্থিত।

| জলাধারগুলির জলধারণ ক্ষমতা | — | একর ফুট |
|---|---|---|
| ময়ূরাক্ষী জলাধার | — | ৫,০০,০০০ |
| মাইথন জলাধার | — | ৮,৩২,০০০ |
| পাঞ্চেত জলাধার | — | ৪,৮১,০০০ |

কেবলমাত্র সেচের জন্য পশ্চিমবঙ্গে কয়েকটি জলাধার আছে। যেমন, বাঁকুড়া জেলায়

কংসাবতী জলাধার, বীরভূম জেলায় হিংলো জলাধার। ইহা ছাড়া পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় কেবলমাত্র সেচের জন্য কয়েকটি ছোট ছোট জলাধার আছে।

| | | |
|---|---|---|
| **কংসাবতী জলাধারের জলধারণ** | — | **একর ফুট** |
| **ক্ষমতা** | — | ৮,৪০,০০০ |
| **হিংলো জলাধারের জলধারণ** | — | **একর ফুট** |
| **ক্ষমতা** | — | ১৩,৮৬৫ |

(খ) ম্যাসানজোড় জলাধার ও হিংলো জলাধার বিগত বন্যায় অল্প বিস্তর ক্ষতিগ্রস্ত হইয়াছে। অন্যান্য জলাধারগুলির ক্ষতি সামান্য।

(গ) ম্যাসানজোড় জলাধারের ক্ষতির পরিমাণ খুবই সামান্য। আংশিক মেরামতের কাজ সম্পন্ন হইয়াছে। বর্তমান আর্থিক বৎসরের মধ্যে মেরামত সম্পূর্ণ হইবে। হিংলো বাঁধের মেরামত চলিতেছে। আশা করা যায় আগামী বর্ষার আগে মেরামত সম্পূর্ণ হইবে। অন্যান্য ছোট ছোট জলাধারগুলির মেরামত শেষ হইয়াছে।

(ঘ) ম্যাসানজোড় জলাধারের জন্য আনুমানিক ২.৫ লক্ষ টাকা খরচ হইবে। এ পর্যন্ত ১.৪ লক্ষ টাকার মেরামতি সম্পন্ন হয়েছে।

হিংলো জলাধারের মেরামতির জন্য আনুমানিক ৫০ লক্ষ টাকা খরচ হইবে। ১৫.২.৭৯ তারিখ পর্যন্ত ৮ লক্ষ টাকা ব্যয় হইয়াছে।

**শ্রী সরল দেব ঃ** আমি আপনার মারফত মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই এই মেরামতের কাজ করতে গিয়ে তিনি কি কোনও বাধা পেয়েছেন এবং বাধা পেলে কি বাধা পেয়েছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা হিংলো ড্যাম তৈরি করার সময় বাধা পেয়েছি। এই বাধার কারণ জানতে চেয়েছেন, এই বাধা হচ্ছে যে এই হিংলো ড্যাম যখন ১৯৭৩ সালে হয়েছিল তারপর আপনারা জানেন গত বন্যায় এই বাঁধ ভেঙ্গে যায়। আমরা এই বাঁধ তৈরি করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করি, সিদ্ধান্ত গ্রহণ করার পর আমরা জেলা শাসককে অবিলম্বে এই বাঁধ তৈরি করার জন্য বলি। কিন্তু সেই বাঁধ তৈরি করতে গিয়ে অসুবিধা দেখা দিল যে ১৯৭৩ সালে যাদের বাড়িঘর, জমি, বাগান বাগিচা ইত্যাদির যে দাম দেবার কথা ছিল সেই দাম তারা দেয়নি। সেইজন্য সেখানকার লোকদের এই সবের দাম না পাওয়া পর্যন্ত তাদের আপত্তি ছিল। আমাদের সরকার থেকে আমি, ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এবং আমাদের মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় আমরা সেখানে যাই এবং তাদের প্রতিশ্রুতি দিই যে ১০ই ফেব্রুয়ারির মধ্যে আমরা তাদের বাড়িঘর, জমি ইত্যাদির দাম দিয়ে দেব এবং আমরা তা দিয়ে দিয়েছি। জমির দাম বেশি দিয়েছি, কিছু বাকি আছে, বাড়িঘরের জন্য ১৫ লক্ষ টাকা ও জমির জন্য ৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে। তারা তাদের প্রতিশ্রুতি পালন করেনি বলে এই বাধা সৃষ্টি হয়েছিল।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বাঁধটা যে ভেঙ্গে গেল, তখন যে সরকার ওটা তৈরি করেছিল তার মধ্যে কোনও ত্রুটি ছিল কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এই বাঁধের ত্রুটি আছে কি নেই এবং অন্যান্য বাঁধ যা ভেঙ্গে গিয়েছে এই সব বিষয় তদন্ত করার জন্য একটা কমিটি করেছি। সেই তদন্ত কমিটির কাছে আমরা যা যা দিয়েছিলাম তার সঙ্গে এই কংসাবতীটা জুড়ে দিয়েছি। তারা সময় চান, সময় দেওয়া হয়েছে। শেষ পর্যন্ত তারা পশ্চিমবঙ্গে এসেছিল এবং তাদের চেয়ারম্যান রিপোর্ট দেবে।

**শ্রী সরল দেব :** আপনি আপনার মারফত মন্ত্রী মহাশয় এর কাছে জানতে চাই যে এই তদন্তে যদি পূর্বতন সরকার ও তার কর্মচারিরা দোষী সাব্যস্ত হয় তাহলে তাদের শাস্তি দেবেন কিনা?

**মিঃ স্পিকার :** এই কোয়েশ্চেনটা ডিসঅ্যালাউ করছি। সরকারি কর্মচারিদের মধ্যে আবার পূর্বতন সরকারের কি?

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সামান্য ক্ষতি হয়েছে অথচ দু'লক্ষ টাকা খরচ হল, এই সামান্য ক্ষতিটা একটু বুঝিয়ে বলবেন কি?

**মিঃ স্পিকার :** ওটা বাংলা সাহিত্যে আছে সেখানে পাবেন। এখানে কি করে তা উঠবে?

### গ্রামঞ্চলে কুটির ও ক্ষুদ্র শিল্পের প্রসার

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯। **শ্রী রজনীকান্ত দোলুই :** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে কুটির ও ক্ষুদ্র শিল্পের প্রসারকল্পে সরকার নূতন কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার :**

(১) নব প্রতিষ্ঠিত ১৫টি জেলা শিক্ষা কেন্দ্রের মাধ্যমে সামগ্রিক দৃষ্টিভঙ্গিতে গ্রামাঞ্চলে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের প্রসারের বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(২) সংশোধিত ও পরিবর্দ্ধিত পশ্চিমবঙ্গ রাজ্য কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প সহায়ক প্রকল্পের মাধ্যমে বিভিন্ন রকমের আকর্ষ নীড় ভর্তুকি দিয়ে কুটির, ক্ষুদ্রায়তন, গ্রামীণ শিল্প ও সমবায় শিল্প প্রতিষ্ঠানকে প্রতিষ্ঠা ও সুযোগ দেওয়া হচ্ছে।

(৩) সংশোধিত ও পরিবর্ধিত পশ্চিমবঙ্গ রাজ্য শিল্প গবেষণা ও উদ্ভাবন সহায়ক প্রকল্পের আওতায় গ্রামাঞ্চলের শিল্পোদ্যাগীদেরও গবেষণা অনুদান ও পুরস্কার দেওয়া হচ্ছে।

(৪) গ্রামাঞ্চলে সিরামিক চিনামাটি নারিকেল ছোবড়া শিল্প চর্ম শিল্প ও অন্যান্য গ্রামীণ শিল্পের সহায়তার জন্য কয়েকটি কমন সার্ভিস ফেসিলিটি কেন্দ্র স্থাপন করা হবে। স্টেনলেস্ ইস্পাত ভিত্তিক ক্ষুদ্রশিল্পের প্রতিষ্ঠা ও প্রসারের জন্য দুর্গাপুর একটি বোলিং

মিলও ফেসিলিটি কেন্দ্র হিসাবে স্থাপন করা হচ্ছে।

(৫) বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া মেদিনীপুর প্রভৃতি জেলায় সঞ্চিত খনিজ সম্পদকে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের প্রয়োজনে যথাযথ ব্যবহারের বিশেষ উদ্যোগ নেওয়া হচ্ছে।

(৬) গ্রামাঞ্চলে শিল্পোদ্যোগীদের উপযুক্ত সহায়তার জন্যে ইণ্ডিয়ান সেন্টারের সঙ্গে যৌথ উদ্যোগে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(৭) হলদিয়া, সাঁইথিয়া, বোলপুর, বাঁকুড়া, শ্রীরামপুর ও ঝাড়গ্রাম শিল্পনগরী স্থাপনের চেষ্টা করা হচ্ছে।

(৮) মুর্শিদাবাদ ও মালদা জেলায় একটি নূতন মৌমাছি সংরক্ষণ শিল্প শিক্ষণ দেওয়ার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(৯) বাঁকুড়া জেলার ঘুটগেড়িয়াতে মাছ ধরা বঁড়সি তৈরির জন্য সমবায় সমিতিটির কাজের এলাকার প্রসার ঘটায় বঁড়সি শিল্পীদের মহাজনী নিগ্রহের হাত থেকে রক্ষা করার প্রকল্প নেওয়া হচ্ছে।

(১০) চর্মশিল্পে নিযুক্ত তফসিলি ও উপজাতি সম্প্রদায়ের কারিগরদের সহায়তার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প উন্নয়ন নিগমে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

(১১) রেশম শিল্পের উন্নতি ও প্রসারের জন্যে বর্তমান আর্থিক বছরেই ৩০০০ একর পরিমাণ তুঁতগাছের চাষ করে প্রায় ১.১২ লক্ষ কে. জি. কাঁচা রেশম উৎপাদনের পরিকল্পনা নেওয়া হচ্ছে। নিবিড় রেশম শিল্প উন্নয়ন প্রকল্পের আওতায় একটি গ্রেজন ও ৪টি কম্পোজিট ইউনিট গড়ে তোলা হচ্ছে।

(১২) হস্তচালিত তাঁত শিল্পের ক্ষেত্রেও বিশেষ ব্যবস্থা নেওয়া হচ্ছে। যে সব তাঁতীদের নিজস্ব তাঁত নেই তাদের সমবায় সমিতির মাধ্যমে তাঁত বিলির ব্যবস্থা করা হবে।

(১৩) ৬ষ্ঠ বার্ষিক পরিকল্পনা কালের মধ্যে গ্রামাঞ্চলের তাঁতীদের প্রায় শতকরা ৬০ ভাগকে সমবায় সমিতির আওতায় আনার ব্যবস্থা করা হবে। পঞ্চায়েতের সহায়তায় গ্রামাঞ্চলে ১৩০টি ব্লক পর্যায়ের তন্তুবায় সমবায় সমিতি গড়ে তোলার প্রকল্প নেওয়া হচ্ছে। প্রাথমিক তন্তুবায় সমবায় সমিতিগুলির বিপননের সহায়তার জন্যে সমবায় সমিতির অ্যাপেক্স সংস্থাটিকে শক্তিশালী করা হবে।

(১৪) হস্তশিল্প প্রসারের জন্য যে নূতন সমবায় প্রকল্প গ্রহণ করা হয়েছে তার প্রথম পর্যায়ে পশ্চিম দিনাজপুর মুর্শিদাবাদ পুরুলিয়া বাঁকুড়া ও ২৪ পরগনা জেলায় কাজ আরম্ভ হচ্ছে। পরবর্তী পর্যায়ে অন্যান্য জেলাগুলিতে এই সমীক্ষার কাজ হবে।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** এই রকম প্রশ্ন স্টার্‌ড প্রশ্ন হলে সাপলিমেন্টারি করতে

অসুবিধা হয়। এগুলো আন-ষ্ট্যারড হওয়াই ভাল।

**মিঃ স্পিকার ঃ** আপনার সাজেশন আমি অফিসকে জানিয়ে দিচ্ছি। অনেক সময় সদস্যরা বলেন আন-স্ট্যারড হলে তাদের অসুবিধা হয় তারা সাপলিমেন্টারি করতে পারেন না।

### জলপাইগুড়ি জেলায় উচ্চমানের চুণের সন্ধান

***১২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬০০।) শ্রী নির্মলকুমার বসু ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়া জলপাইগুড়ি জেলায় ইস্পাত কারখানা ও রসায়ণ শিল্পে ব্যবহারযোগ্য উচ্চমান সম্পন্ন চুণের সন্ধান পেয়েছেন;

(খ) 'ক'-এর উত্তর 'হ্যাঁ' হলে, এই প্রসঙ্গে জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়ার কাছ থেকে রাজ্য সরকার কি কোনও রিপোর্ট পেয়েছেন; এবং

(গ) রিপোর্ট পেয়ে থাকলে, ঐ রিপোর্টের সারাংশ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) ডলোমাইট জাতীয় চুণা পাথরের সন্ধান পাওয়া গিয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) প্রতিবেদনের সারাংশ নিম্নরূপ ঃ—

(১) এই ডলোমাইট ইস্পাত কারখানার চুল্লী, অম্লজনিত জমিকে কৃষিযোগ্য করবার জন্য ম্যাগনেসিয়াম কার্বনেট ও অন্য রাসায়নিক দ্রব্যের প্রস্তুতিতে ব্যবহারযোগ্য।

(২) প্রমাণিত সঞ্চয় দুই হাজার লক্ষ টন এবং অনুমিত সঞ্চয়ের পরিমাণ দশ হাজার লক্ষ টনের মতো।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই যে ডলোমাইট এখানে পাওয়া যাচ্ছে তা দিয়ে ওই অঞ্চলে কোনও শিল্প গড়ে তোলার পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা নিয়ে ওই অঞ্চলে একটা ইস্পাত চুল্লীর ইট-এর কারখানা নির্মাণের পরিকল্পনা আছে সরকারের।

### বন্যা নিয়ন্ত্রণে সরকারি ব্যবস্থা

***১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬।) শ্রী অনিল মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

(খ) বন্যা নিয়ন্ত্রণের জন্য নূতন কোনও নদী প্রকল্প সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(গ) বন্যা নিয়ন্ত্রণের জন্য দ্বারকেশ্বর নদীর প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) রাজ্যের ব্রহ্মপুত্র ও গঙ্গা নদীর অববাহিকায় বন্যা নিয়ন্ত্রণের জন্য আগামী ২৫ বছরের মধ্যে কার্যকর করা প্রয়োজন এরূপ বিভিন্ন প্রকার প্রকল্পের একটি খসড়া পরিকল্পনা তৈরি করা হয়েছে। আর্থিক সংগতি অনুযায়ী এবং কার্যকর করার আশু প্রয়োজনীয়তার ভিত্তিতে ঐ পরিকল্পনা হতে বিভিন্ন প্রকল্প রাজ্যের বাৎসরিক পরিকল্পনায় অন্তর্ভূক্ত করে ক্রমশ হাতে নেওয়া হচ্ছে। তাছাড়া, শুধুমাত্র গঙ্গা নদীর অববাহিকায় আগামী ৫/৭ বছরের মধ্যে কার্যকর করা প্রয়োজন এরূপ একটি খসড়া পরিকল্পনা তৈরি করে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে।

(খ) না। তবে সুবর্ণরেখা ও অজয় নদের বন্যা নিয়ন্ত্রণের জন্য প্রকল্প তৈরির উদ্দেশ্যে Investigation করা হচ্ছে।

(গ) দ্বারকেশ্বর নদীর বন্যা নিয়ন্ত্রণের জন্য নির্দিষ্ট কোনও প্রকল্প আপাতত গ্রহণ করা হয় নাই। সুতরাং এ প্রশ্ন ওঠে না।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে দারকেশ্বর নদীর জন্য কোনও পরিকল্পনা আপাতত নাই। কিন্তু এটা কি সত্য যে সেই পরিকল্পনা করার জন্য সার্ভে করা হচ্ছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** লোয়ার দামোদর স্কীমের জন্য একটা এক্সপার্ট কমিটি তৈরি করেছিলাম। তারা রিপোর্ট দিয়ে দিয়েছে। কিন্তু আপনারা জানেন লোয়ার দামোদর স্কীমে দ্বারকেশ্বর অন্তর্ভুক্ত নয়। তবে আমরা ভেবে চিন্তে দেখছি দ্বারকেশ্বর নদীর বন্যা থেকে মেদিনীপুর ও অন্যান্য জায়গাকে কিভাবে রক্ষা করা যেতে পারে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে দ্বারকেশ্বরের জন্য যে পরিকল্পনা তার জন্য বাঁকুড়ায় ছাতনা এবং অন্যান্য অঞ্চলে কোনও সার্ভে করা হচ্ছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি এখনই উত্তর দিতে পারব না। আপনি কোয়েশ্চেন দিলে জবাব দিয়ে দিতে পারব।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বন্যা নিয়ন্ত্রণের কতকগুলি পন্থার কথা বললেন—এই পরিকল্পনা ছাড়া এই পশ্চিমবাংলায় যে ৮টি ড্যাম করার কথা ছিল তার মধ্যে মাত্র ৪টি হয়েছে এবং আর চারটিরও প্রয়োজন আছে। আপনি সেই চারটির ড্যাম তৈরি করার কথা ভাবছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আপনি যে কোয়েশ্চেন দিয়েছেন তার সঙ্গে এর কোনও সঙ্গতি নেই। বর্তমানে এই সরকারের ঐ রকম কোনও পরিকল্পনা নেই এটা আপনি কাগজেও দেখেছেন।

**শ্রী অনিল মুখার্জি :** আমি যেটা বলতে চাচ্ছি নদীর বন্যা নিয়ন্ত্রণের দু-তিনটি পদ্ধতি আছে। প্রথম হচ্ছে নদীর উপর ড্যাম তৈরি করা, দ্বিতীয় হচ্ছে ড্রেজার দিয়ে মাটি সরিয়ে দিয়ে গভীর করা, আর যখন ফ্লুইস ওয়াটার থাকবে বালি সরিয়ে দিয়ে দেওয়া যেমন ফরাক্কার জল গঙ্গায় এনে বালি সরিয়ে দেওয়া হয়েছে সেইভাবে বালি তাড়িয়ে দেওয়া। এই তিনটির ভিতর আপনি কি করছেন। এবং আগেকার সরকার ৮টি ড্যাম করার কথা ভেবেছিলেন তার মধ্যে চারটি হয়েছে আর চারটির কথা আপনি ভাবছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আপনার প্রশ্নের সঙ্গে এই প্রশ্ন আসে না। তবে বেলপাহাড়ীতে একটি ড্যাম করার কথা ভারত সরকার ভাবছেন। ১৮ হাজার একর জমি বিহার সরকারের কাছে পাবার জন্য আমরা জানিয়েছি এবং সেই জমি পাওয়া গেলে সেখানে নূতন করে জলাধার করা যাবে এবং তাতে ৫ হাজার একর ফুট তাতে পাব এবং তা পাওয়া গেলে নদীর গভীরতা আমরা রাখতে পারব এবং ফ্লুইসিং করে বালিও তাড়ানো যাবে। তবে মূল সমস্যা হল রূপনারায়ণ নদীকে ড্রেজিং করা এবং আমতা ক্যানেলকে কাটানো।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে আপনি দীর্ঘমেয়াদী পরিকল্পনার কথা বললেন। কিন্তু এই যে প্রলয়ঙ্করী বন্যা হয়ে গেল সেই বন্যাকে প্রতিরোধ করার জন্য আপনি আশু কোনও নির্দিষ্ট পরিকল্পনার কথা চিন্তা করেছেন কিনা, জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আপনি যে প্রশ্ন করেছেন সেটা এই প্রশ্ন থেকে ওঠে না। তবুও আমি বলে দিচ্ছি, তাড়াতাড়ি যাতে বন্যা রোধ করা যায় তার জন্য আমরা আগামী ৫/৭ বছরের একটি পরিকল্পনা গ্রহণ করেছি এবং সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠিয়েছি। সেন্ট্রাল গভর্নমেন্ট এখন পর্যন্ত সেটি অনুমোদন করেন নি। এর জন্য আমরা টাকা চেয়েছি। আমাদের টাকা নেই সেটা আপনারা জানেন। কি কি পরিকল্পনা গ্রহণ করা হবে সেই বিষয়ে আলাদা কোয়েশ্চেন দিলে তার উত্তর দিতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আপনি তো দীর্ঘ মেয়াদী পরিকল্পনার কথা বললেন। সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পরিকল্পনা তৈরি করে পাঠিয়েছেন—সেই জন্য আপনি অপেক্ষা করছেন। কিন্তু এই বছর যে বন্যা হয়ে গেল সেই বন্যার পুনরাবৃত্তি যাতে আর না হয় সেই জন্য আপনি কি পরিকল্পনার কথা ভাবছেন, জানাবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** মাননীয় সদস্যকে অনুরোধ করছি আপনি যে প্রশ্নটি করলেন—একটু ভেবে চিন্তে প্রশ্ন করলে ভাল হয়। এইবারের বন্যায় সারা পশ্চিমবাংলা ধ্বংস হয়েছে এবং এর জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ২৯৬ কোটি টাকা চেয়েছিলাম। তারা বলেছেন ২০/২৫ বছরের জন্য ৯০ কোটি টাকা দিতে পারব। সুতরাং আমাদের এখন ভাবতে হচ্ছে

যে কোন্‌টা নেব, না নেব। ৫/৬ বছরের মধ্যে কতটা কি দিতে পারবে সেটার উপর আমাদের সব কিছু নির্ভর করছে।

**বহরমপুরে নতুন সার্কিট হাউস**

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুরের নতুন সার্কিট হাউস নির্মাণে কত টাকা খরচ করা হইবে;

(খ) এই নতুন সার্কিট হাউস নির্মাণের প্রয়োজন কবে ও কেন অনুভূত হইয়াছিল; এবং

(গ) কি কি কারণে শহরের পশ্চিম প্রান্ত বরাবর রিভার সাইড রোড নির্মাণ এবং অন্যান্য রাস্তার সংস্কার অপেক্ষা এই সার্কিট হাউস নির্মাণকে অগ্রাধিকার দেওয়া হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) আনুমানিক ১৪,১৫,০০০ টাকা খরচ করা হইবে।

(খ) পূর্বতন সার্কিট হাউসে অত্যন্ত স্থানাভাব দেখা দেওয়ায় একটি নতুন সার্কিট হাউসের প্রয়োজন বহু পূর্বেই অনুভূত হয় এবং ১৯৭৬-৭৭ সালে নির্মাণের প্রস্তাবটি পাকাপাকি ভাবে গৃহীত হয়।

(গ) সড়ক নির্মাণ ও সংস্কার এই বিভাগের এক্তিয়ারভুক্ত নয়। সুতরাং এই বিভাগ কর্তৃক সড়ক নির্মাণ অপেক্ষা সার্কিট হাউস নির্মাণের ক্ষেত্রে কোনওরূপ অগ্রাধিকার দেওয়ার প্রশ্ন ওঠে না।

**ফরাক্কায় গঙ্গার ভাঙ্গন রোধ প্রকল্প**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৬।) **শ্রী রজনীকান্ত দোলুই :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার মুর্শিদাবাদ জেলায় এবং ফরাক্কার কাছে গঙ্গায় ভাঙ্গন রোধনের জন্য কিরকম প্রকল্প তৈরি করেছেন;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহলে—

(১) ঐ প্রকল্পে কত টাকা খরচ পড়বে, এবং

(২) কতদিনে ঐ প্রকল্পের কাজ শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ভাঙ্গনের বর্তমান অবস্থা এবং বর্তমান বাজার দর বিবেচনা করে আপাততঃ ১৪২ কোটি টাকার একটি প্রকল্প রচনা করা হয়েছে।

(২) এখনই বলা সম্ভব নয়—কবে ঐ প্রকল্পের কাজ শুরু হবে। এই প্রকল্প কেন্দ্রের নিকট পাঠানো হয়েছে এবং এর জন্য আর্থিক সাহায্য চাওয়া হয়েছে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** ফরাক্কা আপ এবং ডাউনের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে, এর পরিধিটা কতখানি হবে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ফরাক্কা ডাউনে ৩০ মাইলের পরিকল্পনা করেছি এবং সেটার জন্য ১৪২ কোটি টাকা ধরা হয়েছে এবং আপে পঞ্চান্ন গ্রাম থেকে শুরু করে আপ টু ফরাক্কা ব্যারেজ একটি পরিকল্পনা রচনা করা হয়েছে এবং সেটা এখন টেকনিক্যাল কমিটির বিবেচনাধীন রয়েছে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে স্পার ইত্যাদির কাজ চলছে, এটা কি পরিকল্পনা অনুযায়ী চলছে এবং যেটা বিবেচনাধীন আছে সেটার সঙ্গে তফাত কতটা হবে এবং নুতন পরিকল্পনা করছেন কি না সেটা জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা দেখেছি যে যদি মালদহ এবং মুর্শিদাবাদ জেলাকে বাঁচাতে হয় তাহলে পরে আপার ফারাক্কা এবং ডাউন ফারাক্কা দুটো স্কীমই নিতে হবে এবং প্রথমে আমরা লোয়ার ফারাক্কা নেব এই জন্য যে ভাগীরথীর এবং গঙ্গা ক্রমশ কাছাকাছি চলে আসছে ইরোসনের জন্য এবং এই নদী দুটোর মধ্যে যে ৫/৬ মাইল তফাত ছিল সেটা এই ৬ বছরের মধ্যে আর মাত্র এক মাইল, দেড় মাইল তফাত রয়েছে, তারপর এটা এক হয়ে যাবে। সুতরাং এটা হলে ফীডার ক্যানেল নষ্ট হয়ে যাবে, ফারাক্কা ব্যারেজ-এর কাজ শেষ হয়ে যাবে, কলকাতা পোর্ট এবং হলদিয়া পোর্ট নষ্ট হয়ে যাবে। সে জন্য এর গুরুত্ব বোঝাবার জন্য আমি দিল্লিতে গিয়েছিলাম এবং আমাদের সেন্ট্রাল ইরিগেশন মিনিস্টারকে আমরা বুঝিয়েছি এবং তিনি বুঝেছেন এবং আগামী মার্চ মাসে তিনি এখানে এসে সব কিছু দেখে যাবেন আপার ফারাক্কা এবং ডাউন ফারাক্কার বিভিন্ন অঞ্চল।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বিগত বন্যা রাজ নগর ইত্যাদি জায়গায় হয়েছিল এবং সেখানে পাড়টা দেওয়া হচ্ছে বটে কিন্তু গঙ্গার ভাঙ্গনের ফলে এই যে পাগলা নদী আছে, এই পাগলা নদী দিয়ে হয়ত গঙ্গা বেরিয়ে যেতে পারে। এবং যদি বেরিয়ে যায় তাহলে ব্যারেজটা এই দিকে থেকে যাবে আর গঙ্গা ঐদিকে তৈরি হবে। এই জন্য আপার পোরশনটা তাড়াতাড়ি ফাইনালাইজ করবেন কি—

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় সদস্যর কাছ থেকে যদি এই প্রশ্নটা আমি আগে পেতাম তাহলে খুশি হতাম। কিন্তু আমি সমস্ত দেখেছি এবং আমি কেন্দ্রীয় মন্ত্রী মাননীয় বারনালাকে ম্যাপ দেখিয়ে বুঝিয়েছি। আপনি যেটা বলেছেন সেটা হচ্ছে, ঐ ঘটনা ঘটতে পারে বলে আমি বুঝেছিলাম এবং সে জন্য আমি দিল্লিতে গিয়েছিলাম এবং আমাদের ইঞ্জিনিয়ারও সঙ্গে ছিলেন। আপার ফারাক্কার সমস্ত নদীটা নুতন কোর্স হয়ে বাংলা দেশে ঢুকে যাবে এবং সমস্ত

ফারাক্কা ব্যারেজ তার রাইট ব্যাঙ্ক-এ থেকে যাবে এবং সমস্ত ফারাক্কার পারফরমেন্স নষ্ট হয়ে যাবে, এই কথাটা তাঁকে বুঝিয়ে বলা গিয়েছিল।

**ঝাড়গ্রাম পেপার মিল প্রোজেক্ট**

***১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঝাড়গ্রাম পেপার মিল প্রোজেক্ট পরিত্যক্ত হইয়াছে; এবং

(খ) এই রাজ্যে অন্য কোনও পেপার মিল প্রোজেক্ট স্থাপনের পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ঝাড়গ্রাম পেপার মিল প্রোজেক্ট কোন অবস্থায় আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আপনি জিজ্ঞাসা করেছিলেন যে ইহা কি সত্য যে ঝাড়গ্রাম পেপার মিল প্রোজেক্ট পরিত্যক্ত হইয়াছে? আমি উত্তরে বলেছি যে হ্যাঁ, ইহা সত্য।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে চূড়ান্তভাবে পরিত্যক্ত হইয়াছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** হ্যাঁ।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে অন্য কোনও কাগজের কল এখানে করার প্রস্তাব আছে কি না এবং সেটা কোথায় কোন অবস্থায় আছে?

[1-50 – 2-00 P.M.]

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সর্বসমেত ৭টি কাগজের কল করার প্রস্তাব এখন হয়েছে। যেগুলির রেজিস্ট্রেশন দেওয়া হয়েছে সেগুলি হচ্ছে একটা ঝাড়গ্রাম, মেদিনীপুরে সেটার কাজ শুরু হয়েছে। আর একটা নতুন ইউনিট মেদিনীপুরে হচ্ছে তার নাম হচ্ছে নেপচুন পেপার মিলস। আর একটা অরুনকুমার ভাটিয়া মেদিনীপুরে করার জন্য রেজিস্ট্রেশন পেয়েছেন। লাইসেন্স পেয়েছে, রেজিস্ট্রেশন পেয়েছে, মেদিনীপুরে থার্ড ওয়ান করছে ডি. পি. জালান, পোদ্দার ইলেকট্রনিক লিমিটেড মেদিনীপুরে ফোর্থ ওয়ান করছে এবং ভবতোষ দাস নদীয়ার কল্যানীতে করছে, অজয়কুমার রুংটা নদীয়ার কল্যানীতে নুতনভাবে করবার জন্য লাইসেন্স পেয়েছে। আর একটা উত্তরবঙ্গে করার প্রস্তাব আছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঝাড়গ্রাম পেপার মিল প্রোজেক্ট' কোন তারিখ থেকে পরিত্যক্ত হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এটা আপনাদের গভর্নমেন্ট যখন ছিল তখনই এটা পরিত্যক্ত হয়েছিল। যে কারণ দেখানো হয়েছে—এটা এত ছোট করে করলে ভায়েব্‌ল হবে না, আরও বড় করে করা উচিত ছিল, সেই জন্য পরিত্যক্ত হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** যে কাগজ কলগুলোর কথা বললেন, হবে, সেইগুলো কি সবই প্রাইভেট সেক্টারে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমি তো বললাম, থাউজ্যাণ্ড টনস ক্যাপাসিটি যেটা হবে, সেটা হিন্দুস্থান পেপার কর্পোরেশন করছে। একটা হচ্ছে আট হাজার টনের, ৬,০০০ হাজার টনের, ৫,০০০ হাজার টনের, ৭,৫০০ হাজার টনের, ১৬,০০০ হাজার টনের, ৫,০০০ হাজার টনের এবং ৬,০০০ হাজার টনের।

## পয়েন্ট অব অর্ডার

**শ্রী নানুরাম রায় :** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি আপনার কাছ থেকে জানতে চাইছি, যদি কোনও সদস্য অনুপস্থিত থাকেন তাহলে অন্য কেউ সেই অনুপস্থিত সদস্যের প্রশ্নের উত্তর দাবি করতে পারেন কি না, বা সাপ্লিমেন্টারি করতে পারেন কি না। কারণ আমরা ১৬ তারিখে হাউস বয়কট করেছিলাম, ১৬ তারিখে আমার একটি প্রশ্নের উত্তর মাননীয় সদস্য বলাই ব্যানার্জি উত্তর চেয়েছিলেন, এটা তিনি চাইতে পারেন কি না আমি জানতে চাইছি।

**মিঃ স্পিকার :** আমার পার্মিশন নিয়ে করতে পারেন।

**শ্রী নানুরাম রায় :** আমি তো উনাকে পার্মিশন দিইনি।

**মিঃ স্পিকার :** আপনার পার্মিশনের কোনও দরকার হয় না। আমি পার্মিশন দিলেই যথেষ্ট।

## উল্লেস পর্ব

**শ্রী নিরোদ রায়চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল লোকসভাতে রেল বাজেট পেশ হয়েছে। রেলমন্ত্রী মধু দণ্ডবতে মাসিক টিকিটের দাম অত্যন্ত বৃদ্ধি করেছেন, যেটা আজকে কাগজে বেরিয়েছে। আমি যখন রেলে আসছিলাম তখন রেল যাত্রীরা এই অস্বাভাবিক ভাড়া বৃদ্ধির জন্য উদ্বেগ প্রকাশ করেন। তারা বলেন এই সম্পর্কে যদি সিদ্ধান্ত পরিবর্তন না করা হয় তাহলে ব্যাপক আন্দোলন গড়ে উঠবে, রেল বন্ধ করে দেওয়া হবে। রেল মাসুল বৃদ্ধি হওয়ার ফলে নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্যের উপর প্রতিক্রিয়া পড়বে ও দাম বাড়বে। সুতরাং এই ব্যাপারে এই সভাতে আলোচনা হওয়া উচিত, যাতে করে এই মাসুলের দাম কমে।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়টা প্রাইভেট মেম্বার্সডেতে তুলতে পারেন। এই ভাবে এখানে মেনশন করা যায় না।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী ধীরেন্দ্রনাথ সরকার, এ. কে. এম. হাসানুজ্জামান ও শেখ ইমাজুদ্দিন, এঁদের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম মুলতুবি প্রস্তাবে শ্রী ধীরেন্দ্রনাথ সরকার মহাশয় অনুমোদিত ইঁট ভাটা বন্ধ হওয়ায় শ্রমিকদের দুর্গতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। দ্বিতীয়টিতে শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান বীরভূম রাজনগর মহামায়া হাই স্কুলে শিক্ষাদান ব্যাহত হওয়ার ঘটনা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। এই দুটি প্রস্তাবই অতি সাম্প্রতিক জরুরি কোনও বিষয় সংক্রান্ত নয় যার জন্য সভার কাজ মুলতুবি রাখা যেতে পারে। তৃতীয় প্রস্তাবটিতে শ্রী শেখ ইমাজুদ্দিন মহাশয় রাজ্যের ছাপাখানাগুলিতে ধর্মঘটের বিষয়ে আলোচনা করতে চেয়েছেন। ছাপাখানার ধর্মঘট অনেকদিন ধরে চলছে। কাজেই তা অতি সাম্প্রতিক নয়। তাছাড়া সদস্য মহাশয় বাজেট বিতর্কে এই বিষয়ে আলোচনার অনেক সুযোগ পাবেন। উপরোক্ত কারণে আমি এই তিনটি মুলতুবি প্রস্তাবেই সম্মতি জ্ঞাপন করছি না। তবে সদস্য মহাশয়রা ইচ্ছা করলে প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

বেকার ভারে জজ্জরিত এ-রাজ্যে অনুমোদিত ইট ভাঁটাগুলি খেটে খাওয়া সাধারণ শ্রমিককের কর্মসংস্থান করার এক উপায়। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, সম্প্রতি কর্মকেন্দ্রিক ঐ ইট ভাঁটাগুলি প্রায় সম্পূর্ণভাবে বন্ধ হয়ে যাওয়ার ফলে নিরন্ন শ্রমিকদের দুরবস্থা চরমে পৌছেছে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল—

রাজ্যের ছাপাখানাগুলিতে গত দুইমাস যাবৎ ধর্মঘট চলছে। ইহার ফলে লক্ষ লক্ষ টাকার অর্ডার ভিন্ন রাজ্যে চলে যাচ্ছে। সংবাদে প্রকাশ বড় বড় কয়েকটি ছাপাখানা পশ্চিমবাংলা থেকে ভিন্ন রাজ্যে উঠে যাওয়ার চেষ্টায় আছে। লোডশেডিং এবং শ্রমিক অসন্তোষের ফলেই এসব হচ্ছে। স্কুল ও কলেজের ছেলেদের পাঠ্য পুস্তক ছাপা হচ্ছে না বলে তাদের লেখা পড়ার অসুবিধা হচ্ছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। পশ্চিম দিনাজপুর জেলার কুশমাণ্ডী মহীপাল দীঘিতে টাঙন নদীর উপর সেতু নির্মাণে অবহেলা — শ্রী ধীরেন্দ্র নাথ সরকার।

২। ১৮/২/৭৯ তারিখে কাটোয়া ব্যাণ্ডেল লোকাল ট্রেনে ডাকাতি। — শ্রী সামসুদ্দিন আহমেদ।

৩। মেদিনীপুর জেলার দাসপুর থানার উদয়চক গ্রামে মহিলা হত্যার ঘটনা — শ্রী সেখ ইমাজুদ্দিন এবং — শ্রী ধীরেন্দ্রনাথ সরকার

৪। চটকল ও প্রেস ধর্মঘট মীমাংসায় ব্যর্থতা — শ্রী সুনীতি চট্টরাজ।

৫। মরিচঝাঁপিতে অর্থনৈতিক অবরোধ — শ্রী সুনীতি চট্টরাজ।

6. Strike of non-teaching staff of Secondary Schools on 19th and 20th February, 1979. — Shri Sasanka Sekhar Mondal.

আমি স্ট্রাইক অফ নন-টিচিং স্টাফ অফ সেকেণ্ডারি স্কুলস অন নাইনটিন্থ অ্যাণ্ড টুয়েন্টিয়েথ বিষয়ের উপর শ্রী শশাঙ্কশেখর মণ্ডল কর্তৃক আনীত নোটিশটি মনোনীত করছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ২৭শে ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখে বিবৃতি দেওয়া হবে।

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

১৯৭৮/৭৯ সালের একটি বিশেষ প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার প্রত্যেক প্রাথমিক স্কুলের শিক্ষক এবং ছাত্রদের মধ্যে পাউরুটি বন্টনের প্রোগ্রাম গ্রহণ করেছেন এবং সেই অনুযায়ী স্কুলগুলিতে কিছু কিছু দেওয়া হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পাউরুটিগুলি সরবরাহ করার কন্ট্রাক্ট পেয়েছে অশোক বেকারী, অশোকনগর ২৪-পরগনার। শুনেছি এই বেকারীর মালিক সি. পি. এম.-এর রেড কার্ড হোল্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তারা যে পাউরুটি সাপ্লাই করছে তার একটা নমুনা এখানে উপস্থিত করছি এবং এটি আপনার কাছে জমা দেব। এই পাউরুটিটির প্যাকেটে লেখা রয়েছে এর ওয়েট ৪৫০ গ্রাম, অথচ আমি এটি ওজন করিয়ে দেখেছি ৩৬০ গ্রাম ওজন রয়েছে। পশ্চিমবাংলার স্কুলের ছাত্রদের খাওয়াবার জন্য কন্ট্রাক্ট দেওয়া হয়েছে, লক্ষ লক্ষ টাকার কন্ট্রাক্ট অথচ প্রতিটি পাউরুটিতে প্রায় ১০০ গ্রাম করে ওজন কম এবং এই পাউরুটিটি পচা। আজকে এই জিনিস ছেলেদের দেওয়া হচ্ছে। আর ঐ কন্ট্রাক্টর এইভাবে

অতিরিক্ত মুনাফা করছে। আমি তাই বিষয়টি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি এবং ৭ দিনের মধ্যে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করে ঐ ব্যবসায়ীকে গ্রেপ্তার করতে অনুরোধ করছি।

আমার ২য় কথা হচ্ছে এই পাউরুটিগুলি সি. পি. এম.-এর পার্টি অফিস থেকে পার্টির ছেলেরা সাইকেলে করে নিয়ে গিয়ে স্কুলগুলিতে দিয়ে আসছে এবং বলছে পার্টি থেকে সাহায্য করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে সরকারি জিনিস পার্টি অফিসে কি করে যাচ্ছে? এইভাবে আজকে স্কুলের ছাত্রদের খাবার নিয়ে পার্টিবাজি হচ্ছে। আমি তাই বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার হলে ওঁদের পার্টিরই ভাল হবে।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ বেশ কিছুদিন ধরে চলছে। সেখানে যে সমস্ত শ্রমিকরা কাজ করে বিশেষ করে যারা মাটি কাটার কাজ করে সেই সমস্ত শ্রমিকদের কিভাবে ফাঁকি দেওয়া হচ্ছে তা বলছি। তাদেরকে ২টাকা আড়াই টাকা বা কোন কোন ক্ষেত্রে ৩ টাকা বা সাড়ে তিন টাকা মজুরি দেওয়া হচ্ছে। সরকারের নির্দ্ধারিত মজুরি তো দূরের কথা তাদের এই অভাবের সুযোগ নিয়ে কাজ করিয়ে নেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন অবিলম্বে এর ব্যবস্থা করা হয়।

**শ্রী কাজী হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার অধীন নশীপুর বালাগাছী গ্রামের হাজী এসবাফিল মুন্সির পুত্র আজিজুল হক্‌কে তার বাড়ি হতে তাকে তাড়িয়ে দিয়ে বাড়ির সমস্ত জিনিসপত্র লুট-পাট করে নেওয়া হয়েছে। পুলিশ তদন্ত করে দেখেছে যে ঘটনাটি সত্য। কিন্তু আজিজুল হক তার বাড়িতে আসার জন্য এবং নিরাপত্তার জন্য পুলিশের কাছে বার বার সুপারিশ করা সত্ত্বেও কোনও প্রতিকারের ব্যবস্থা করা হয়নি। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তার নিরাপত্তার ব্যবস্থা করতে পারেন তার ব্যবস্থা যেন গ্রহণ করা হয় এবং আমি আজিজুল হক-এর একটি দরখাস্ত আপনার মাধ্যমে দিচ্ছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় প্রকাশ্যে কিভাবে কয়লা নিয়ে কালোবাজারি চলছে সেই সম্পর্কে দু-একটি কথা বলছি। এই কয়লা সরকারের নির্ধারিত দামে পাওয়া যাচ্ছে না কিন্তু কুইন্টালে ১০ থেকে ১২ টাকা বেশি দিলে সর্বত্র পাওয়া যাচ্ছে। কোথাও ২৩ টাকা ২০ পয়সা দামে কয়লা নেই। বামফ্রন্ট সরকার যে ৩৬ দফা কর্মসূচির যে প্রতিশ্রুতি দিয়েছেন তার মধ্যে কালোবাজারি বোধ হয় কোনও একটি দফা সরকারের আছে এবং এইজন্যই কালোবাজারিদের সাথে একটি গোপন চুক্তির ফলে প্রকাশ্যে তারা কালোবাজারি চালাচ্ছে। এই সম্পর্কে তদন্ত করে একটা ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় জগদীশচন্দ্র পলিটেকনিক কলেজে দারুণ বিশৃঙ্খলা চলছে। সেখানকার প্রিন্সিপ্যাল কলেজে একবারেই আসেন না—মাসে একবার আসেন কি না সন্দেহ, তিনি এখানকার কনটিনজেনসির সমস্ত টাকা আত্মসাৎ করেছেন, সম্প্রতি অ্যাডমিশন টেস্টে যারা ফেল করেছে তাদের কাছ থেকে ২০০ টাকা করে তিনি নিয়েছেন। গ্রাম পঞ্চায়েত, ব্লক পঞ্চায়েত এ বিষয়ে নির্দিষ্ট অভিযোগ করেছেন কিন্তু কোনও ব্যবস্থা করা হচ্ছে না। যাতে এই পলিটেকনিক কলেজের অধ্যক্ষের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা যায় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সরল দেব :** স্যার, পুলিশের একটা অংশ বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি ব্যর্থ করবার চেষ্টা করছে, গত ১৩ই ফেব্রুয়ারি, ১৯৭৯, বেলা বারটার সময় হাওড়া জেলার নাজিমগঞ্জ অঞ্চলে দুজন লোকের কাছ থেকে ঐ থানার ভারপ্রাপ্ত অফিসার সুকুমার সেন ২০ হাজার টাকা ঘুস চায়। সেই দুজনের নাম হচ্ছে—১। আলি হামাদ খাঁ, ২। ইসাউল হক, কিন্তু তারা দিতে অস্বীকার করায় তাদের উপর বেদম প্রহার করা হয়, এবং তাদের অজ্ঞান অবস্থায় গ্রেপ্তার করা হয়। তারা কোর্টে জামিন পায় এবং তারপর পুলিশের বিরুদ্ধে মামলা করে, তারা হাসপাতালে সমস্ত ডকুমেন্ট সহ মুখ্যমন্ত্রীর কাছে একটা দরখাস্ত দিয়েছেন, এই ভাবে পুলিশের একটা অংশ বামফ্রন্টের ঘোষিত নীতি থেকে দূরে সরে গিয়ে এই সরকারের বিরুদ্ধে চক্রান্ত করছে। তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং ঐ দুজন আহত ব্যক্তিদের একটা আবেদন পত্র আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দিচ্ছি।

**श्री रविशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय गृहमंत्री महोदय का ध्यान एक घटना को ओर आकर्षित करना चाहता हूँ। वह दुखद घटना वाली थानान्तर्गत कलना० २०-२-७९ को घटी हैं। एक नव जवान को रोक कर कुछ गुण्डों ने गोली मे मार कर हत्या कर दी। इसके पहले भी इसी नवयुवक को पकड़ कर पीटा गया था। इस संवंध में मैं एस० पी० से भी मिला था और गुण्डा गर्दोके विरुद्ध कार्यवाई करने का अनुरोध किया था। किन्तु वड़े दुख के साथ कहना पड़ता है कि एस० वी० साहव इस मामले के संवंध में कोईकार्य वाई न करके हाल-मटोल करते रहे। महीनों तक उन्होंने कोई अन्वेषण नहीं किया—चुपचाप वैठे रहे। इसीका परिणाम हैं कि गुण्डों ने पुलिस कप्तान की निष्क्रियता के कारण इस नव-युवक को जान से मार डाला। इस नव-युवक का एक मात्र दोष था कि इसने गुण्डा गर्दी के विरूप भाषण दिया था। इसके अतिरिक्त श्री सिद्धार्थ उपाध्याय के गोदाम में श्री गौराङ्गों को गोली मारकर हत्या करने की चेष्टा की गई थी।

गृह-मंत्री से अनुरोध करूँगा कि वाली में समाज विरोधी तत्वों का दमन फौरन कीजिए, अन्यथा ने वानों का खून होता ही रहेंगा। इधर ३-४ हत्यायें हो चुकी हैं।

(व्यवधान) आपलोग भार-पीट और हत्याओं को बन्द कराने में क्यों नहीं सहयोगदेते हैं? मैं गृह-मंत्री को कहूँगा कि आप अपने वलिष्ट हाथों से इन हत्याओं के हत्याकारियों को कटारेदण्ड देने की व्यवस्था करें, ताकि जन-जीवन शान्ति का साँस ले सके। लोग अपने जीवन को सुरक्षित समझ सकें। पुलिस का कार्य हैं, लोगों के जान-भाल की हिफाजत करने की किन्तु आज वह अपने दायित्व पालन में असमर्थ हो रही हैं। कृपया ध्यान दें। एक वात की ओर भी ध्यान आकृष्ट करना चाहूँगा कि प्रतिदिन लाखों की चोरियाँ होती हैं और पुलिस उस में साम्झेदारी करती हैं। यहाँ तक कि निदोर्ष श्री सिद्धनाथ उपाध्याय के पीछे पुलिस लगी हैं।

**শ্রী সুনীল বসুরায় :** স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ে প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ভারত সরকারের মালিকানাধীন চিত্তরঞ্জন লোকোমোটিভ কারখানা প্রায় ১৬ হাজার শ্রমিক কাজ করে। ওখানকার কর্তৃপক্ষ এখানকার একমাত্র প্রতিনিধি স্থানীয় ইউনিয়ন চিত্তরঞ্জন লোকোমোটিভ লেবার ইউনিয়নের সঙ্গে আলোচনা করে মীমাংসা না করার জন্য সেখানে ধর্মঘটের পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আমি রাজ্য সরকারকে অনুরোধ করব রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে যাতে এই বিরোধের একটা সুমীমাংসা হয় তার চেষ্টা করুন।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, আপনার মাধ্যমে, একটি গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ করছি। জয়নগর থানার খেজুড়তলা, মায়া হাউরী, বেলেদুর্গানগর, ঘোষালের চক, ঠাকুর চক, ইত্যাদি জায়গা থেকে একটা দরখাস্তর অনুলিপি পেয়েছি, সেটা আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দিচ্ছি। ঐ গ্রামে দুটো রাস্তা—একটা পুরনো, একটা নূতন। ঐ দুটির ভিতরে পুরানো রাস্তাটি করার জন্য গ্রামবাসীরা দাবিদাওয়া করে। এটাকে কেন্দ্র করে হাইকোর্টে একটা ইনজাংশন হয়, তাদের কমপ্লেন হচ্ছে এস. ইউ. সি'র দুজন এম. এল. এ. এবং তাদের লোকেরা এর জন্য আমাদের বাড়িতে নানারকম অস্ত্র শস্ত্র ও বন্দুক নিয়ে জোরপূর্বক সই করাতে বাধ্য করে। হাই কোর্টের আইন অমান্য করেও। পুলিশের কাছে অভিযোগ করে কিন্তু পুলিশ সেখানে নিষ্ক্রিয় থাকে। হাইকোর্টের অর্ডার ক্যারিআউট করার জন্য এস. ইউ. সি'র কনট্রাক্টর এবং এম. এল. এ'রা বলে যে এটা মানা হবেনা এবং তারা সেখানে গিয়ে হাইকোর্টের অর্ডার অমান্য করে। পুলিশকে নিষ্ক্রিয় করে মানুষের উপর তারা অত্যাচার করছে। জয়নগরে এমন কাজ তারা করছে যাতে সেখানকার সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলছি যে শ্রেণীর এস. ইউ. সির সঙ্গে যোগসাজসে জনসাধারণের জীবন অতিষ্ঠ করে তুলছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমি পার্সোনাল এক্সপ্লানেশনে বলছি যে খবর শ্রী অনিল মুখার্জি দিয়েছেন, তিনি হাউসকে বিভ্রান্ত করবার জন্য বলেছেন এবং এটা সম্পূর্ণ অসত্য ভাষণ। আমরা এর প্রতিবাদ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এক বিধবা মহিলার করুণ কাহিনী আপনার মাধ্যমে হাউসে রাখতে চাই। সগড়াই গ্রামের সি. পি. আই. এম. কমরেড মফুজ রহমান এর নেতৃত্বে প্রায় ৪/৫ শত লোকজন সহ আমাদের চাষ করা জমির ধান জোর করিয়া লুটপাট করিয়া লইয়াছে, স্থানীয় প্রশাসন নীরব? কমরেড মফুজ রহমান তাহার আত্মীয়ের স্বার্থে এই কাজ করিয়াছেন। উচ্চ তদন্তে প্রকাশ পাইবে।

আমি সফুরা খাতুন স্বামী মৃত সেখ আবু বককার, গ্রাম বাবরকপুর, কেঁউদিয়া থানা রায়না, জেলা বর্ধমান। আমার (৯) নয় পুত্র এবং আমি সহ আমাদের জমির পরিমাণ মোট ৫০ বিঘা। আমরা পৃথক অন্নে বসবাস করি।

**মিঃ স্পিকার ঃ** আপনি চিঠিটা দিয়ে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি শ্রেফ সেলিয়েন্ট পয়েন্টগুলো বলছি। কোর্টের ইনজাংশন আছে, বি. ডি. ও.র মাধ্যমে ঋণ করার প্রমাণ আছে, কিন্তু মহম্মদ মুফজ রহমানের নেতৃত্বে কোর্টের ইনজাংশন জারি থাকা সত্ত্বেও রিসিভার নিয়োগ সত্ত্বেও জোর করে ধান কেটে নিয়ে গেছে। তার আজ পর্যন্ত কোনও তদন্ত হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই জাতীয় বর্বর অত্যাচার পশ্চিমবঙ্গে বন্ধ করতে হবে এবং এর আর একটা ইমপর্ট্যান্স আছে সংখ্যালঘু সম্প্রদায়ের একজন বিধবা মহিলা, তার সম্পত্তি লুঠ করে যদি বীরত্ব প্রকাশ করা হয় তাহলে সেই বীরত্বকে আমরা ধিক্কার জানাই।

**শ্রী ত্রিলোচনা মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র হাসান ২ নং ব্লক এবং রামপুরহাট ২ নং ব্লকে গত বছর গৃহহীনদের গৃহ নির্মাণের জন্য প্রাথমিক অবস্থায় ৮০/৯০ টাকা করে দেওয়া হয়। ঐ সাহায্য নিয়ে তারা তাদের দেওয়াল পর্যন্ত তৈরি করে। কিন্তু পরবর্তীকালে সেই ঘর ছাওয়ার জন্য টাকা দেওয়া হয় না, ফলে বৃষ্টির জন্য সেইসব ঘর ভেঙ্গে পড়েছে এবং তারা তাদের সেই নতুন ঘরে বাস করতে পারছে না। আমি অনুরোধ জানাই কোন অফিসারদের কৃতকর্মের দোষে এই সমস্ত ঘর ভেঙ্গে পড়েছে তাদের বের করে শাস্তি বিধানের ব্যবস্থা করতে এবং গৃহহীনরা যাতে গৃহ নির্মাণ করতে পারে তার ব্যবস্থা করতে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ঘটনার প্রতি সেই ঘটনাটি অত্যন্ত মর্মান্তিক এবং অত্যন্ত দুঃখজনক ঘটনা। গত ১৯.২.৭৯ তারিখে জলঙ্গী ফরওয়ার্ড ব্লক পার্টির লোকাল কমিটির সেক্রেটারি চিত্ত কুণ্ডু এবং জলঙ্গী ডোমকল অঞ্চলের ফরওয়ার্ড ব্লকের সেক্রেটারি এবং সহীদুল ইসলাম, মুজিবর রহমান প্রভৃতি কয়েকজন কৃষাণ সভার কৃষাণ কর্মী জলঙ্গী থেকে ডোমকলে আসছিলেন সেই সময় মারাত্মক অস্ত্র-শস্ত্র নিয়ে দুষ্কৃতকারী সমাজ বিরোধীর দল তাঁদের আক্রমণ করে এবং আমাদের আব্দুল হালিম নামে একজন কৃষাণ কর্মীকে জঘন্যভাবে আঘাত করে, তিনি সিরিয়াসলি

উণ্ডেড হন। তিনি এখন হাসপাতালে আছেন। এই অবস্থায় রাত্রি ১১টা থেকে বেলা ১২টা পর্যন্ত স্থানীয় যে সমস্ত গ্রাম আছে সেই সমস্ত গ্রাম থেকে লোকজন নিয়ে গিয়ে ডোমকল থানা ঘেরাও করা হয়। তখন থানার ও. সি. সি. আই. আশ্বাস দেন যে দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করা হবে। কিন্তু ২ দিন হয়ে গেল এখন পর্যন্ত সেই আক্রমণকারীদের কাউকে গ্রেপ্তার করা হয়নি। আমার সভার কাছে নিবেদন এই ধরনের কাজ কারবার যদি বেশি দিন চলে তাহলে বামফ্রন্ট সরকার বিব্রত হবে বলে আমি মনে করি। তাই আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি সেই দুষ্কৃতকারীদের যেন গ্রেপ্তারের ব্যবস্থা করা হয় অবিলম্বে।

**Shri Sk. Ramzan Ali :** Mr. Speaker, Sir, I like to draw attention of the Minister-in-charge of Power to expedite the process of rural electrification programme in Chakalia and Goalpukhar. As you are aware, this area has been taken up under the CADP programme. An electric motor has been installed but current has not yet been supplied for which the peasants are suffering a lot.

I fervently request the Hon'ble Chief Minister to take immediate steps in this regard and redress their genuine grievances.

Thank you.

[2-20 – 2-30 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বন্যার এলাকাতে চাল এবং ক্ষুদ্র কুটীর শিল্পের যে সমস্ত অনুদান দেওয়া হচ্ছে এবং সেই অনুদানের আবেদন-এর ফর্ম পাওয়া যাচ্ছে না এবং বললে পরে বলা হয় সি. পি. এম.-এর পার্টি অফিসে যান। স্যার, সি. পি. এম.-এর সমর্থকদের শুধু দেওয়া হচ্ছে। যারা সি. পি. এম.-এর সমর্থন নন তাদের দেওয়া হচ্ছে না। স্যার, বন্যায় সকলেই ক্ষতিগ্রস্ত হয়েছে কিন্তু যে পার্টির অন্তর্ভুক্ত নয় তাকে দেওয়া হবেনা এটা অত্যন্ত অন্যায়। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন তিনি সবাইকে সহানুভূতি নিয়ে দেখেন এবং সবাই যাতে অনুদান পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে এই হাউসে দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, শিয়ালদহ হতে লালগোলা ৫/৬টা ট্রেন ছিল তার মধ্যে একটা ফাস্ট প্যাসেঞ্জার চলে। বন্যার পর সমস্ত রেল যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হয়েছিল। এখন প্রায় স্বাভাবিক হয়ে আসছিল কিন্তু কিছুদিন থেকে দেখা যাচ্ছে যে বাদকুল্লা বীরনগর প্রভৃতি এলাকায় প্রতিদিন শতশত লোক ট্রেন অবরোধ করছে।

মুর্শিদাবাদ এবং নদীয়ার শেষপ্রান্ত থেকে আসার একমাত্র ট্রেন হচ্ছে লালগোলা ফাস্ট প্যাসেঞ্জার। প্রতিদিন সেখানে ঝাণ্ডা নিয়ে লোকে লাইনের উপর বসে পড়ছে। যাত্রীরা ট্রেনের মধ্যে অপেক্ষা করতে বাধ্য হচ্ছেন। ঐ সমস্ত এলাকায় যারা অবরোধ করছেন তারা আইনশৃঙ্খলা মানছেন না। জবরদস্তি করে তারা ট্রেন আটক করে রাখছেন। যে অবস্থা চলছে তার প্রতিবাদ করার কোনও সুযোগ থাকে না। তারা ঐ সমস্ত এলাকার অধিবাসী এবং তাদের সঙ্গে কিছু সমাজবিরোধী লোকও আছে। যার ফলে পরিবেশ অত্যন্ত খারাপ হয়ে যায় এবং রেলওয়ের যারা কর্মী তারা কোনও প্রতিবাদ করতে পারেন না। আমি স্যার এই অবস্থার প্রতিবিধান চাচ্ছি—এই কারণে যে মুর্শিদাবাদ এবং নদীয়ার শেষ প্রান্তে থেকে আসার ক্ষেত্রে এই একমাত্র ট্রেন। এই অবরোধ করার কোনও কারণ নেই। কারণ পাশাপাশি অনেক লোকাল ট্রেন চলে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি তা না হলে আইন শৃঙ্খলার অবনতি ঘটবে এবং যাত্রীদের হয়রানিও বাড়বে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি রহস্যপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনা হচ্ছে—গত ১০ই জানুয়ারি বৈষ্ণব নগর ব্লকে হেডকোয়াটার-এর পাশে একটা প্রকাশ্য রাস্তার ধারে একজন জাট্টু শেখ নামক সুলতানগঞ্জ গ্রামে তাকে হত্যা করা হল এবং তার ডেড বডি গায়েব করে দেওয়া হল। টেলিফোন করে পুলিশকে জানানো হল কিন্তু সঙ্গে সঙ্গে পুলিশ এলনা। তারপরের দিন এসে এত সন্ত্রাস সৃষ্টি করলো। সেখানে তার রক্ত এবং স্যাণ্ডেল এবং টাকা পড়েছিল। জনৈক অমরবাবু থানায় টেলিফোন করলেন কিন্তু থানা থেকে তখন পর্যন্ত কোনও খবর এল না, স্যার, আজ পর্যন্ত এটা রহস্যপূর্ণ থেকে গেল। আমরা প্রস্তাব করেছিলাম যে কুকুর নিয়ে আসা হোক, ওখানে স্যার, এমন সন্ত্রাস সৃষ্টি হয়েছে সেখানে হাটে প্রচুর লোক আসে তাদের ভয় দেখানো হয় এবং কাউকে সেই হাটে যেতে দেওয়া হল না। রক্ত, জুতো এবং টাকা থানায় জামা আছে এখন পর্যন্ত কেউ অ্যারেস্ট হল না. এখন পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হল না এইরকম একটা প্রিসিডেন্ট তৈরি হচ্ছে আমি এই গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি দাঁড়িয়েছি আর ওরা চিৎকার করছে একবার থুতু ফেলিয়ে তাদের চাটিয়েছি তাতেও তাদের শিক্ষা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা ব্যবস্থা ঘুমিয়ে আছে। আমি উদাহরণ দিয়ে দেখাচ্ছি। আমার ভাইঝি বাজার থেকে বই কিনেছে। এই রকম লক্ষ লক্ষ কপি বাজারে বেরিয়েছে—সেই বই-এ ৮ থেকে ১০ পাতা একেবারে কোনও প্রিন্ট নেই, স্যার এটা গভর্নমেন্ট পাবলিকেশন। আমি এখানে বলে দিচ্ছি কয়টা পাতা ব্ল্যাংক। ১০৯ থেকে ১১০ একেবারে ব্ল্যাঙ্ক। ১০১ থেকে ১০২ ব্ল্যাঙ্ক, তারপরে ৯৭ এবং ৯৮ ব্লাঙ্ক। আমি বইটা আপনাকে দিচ্ছি। বইটার নাম 'পারিজাত রিডার' বুক নং টু ফর ক্লাশ সেভেন। শিক্ষা দপ্তরকে অনুরোধ করছি এটা দেখুন—স্যার, এরা সাজেশন দিলে রেগে যায়—আপনারা ছোট ছোট ছেলে মেয়েদের বইগুলি সংশোধন করে দিন আর ঘুমিয়ে

না থেকে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যে সময়ে আমরা এই হিমঘরে বিদ্যুতের আলোতে বসে কাজকর্ম করছি ঠিক সেই সময়ে গ্রাম বাংলায় কি দুরবস্থা কথা সেটা আপনাদের জানা দরকার। স্যার, আমি কালকে বাড়ি থেকে ফিরেছি সেখানকার অবস্থা আপনাকে জানাতে চাই। বর্তমানে গ্রামবাংলায় কেরোসিন বলতে কিছুই নেই। গ্রামের সাধারণ মানুষ কেরোসিন ছাড়া চলতে পারেনা—রাত্রির অন্ধকারে একমাত্র উপায় হচ্ছে কেরোসিন। স্যার, মাঠে এখন ফসল উঠেছে চারিদিকের বিল শুকিয়ে গিয়েছে সেখানে ডাকাত গুণ্ডাদের রাত্রের অন্ধকারে দৌরাত্ম বেড়ে গিয়েছে। এই অন্ধকারের সুযোগে তারা গ্রামবাসীদের হামলা করছে। যাতে অবিলম্বে গ্রাম বাংলায় কেরোসিনের ব্যবস্থা করা হয় তার জন্য আমি দাবি করছি।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি বিষয় এখানে উত্থাপন করছি এবং বিষয়টি প্রায় সকলেই ভুক্তভোগী। স্যার, আমাদের এলাকা থেকে অর্থাৎ হুগলি থেকে হাওড়ার দিক থেকে কলকাতায় আসতে হলে শালকিয়ার চৌরাস্তা বলে একটা মোড় আছে তারপর হাওড়া ব্রিজ আছে এবং স্ট্র্যাণ্ড রোড আছে—স্যার এই সব জায়গায় প্রতিদিন এবং সারাদিন এমন জ্যাম থাকে যে ঐটুকু রাস্তা আসতে গেলে এক থেকে দুই ঘন্টা সময় লাগে। এর কোনও প্রতিকার হচ্ছেনা। সেজন্য আমি অনুরোধ করছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি তা না হলে জনজীবন একেবারে বিপর্যস্ত হয়ে পড়ছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি জরুরি বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনা জেলায় ৭৯, ৭৯এ, ৭৯সি এই সমস্ত রুটে ভীষণ ভীড় হয় জনসাধারণ চলাচল করতে পারেনা। সেজন্য আমি এই সমস্ত রুটে বাস বাড়ানোর দাবি আমি করছি। সেখানে যে গভর্নমেন্ট স্টেট বাস আছে তা বাসস্টপেজ কদম্বগাছিতে দাঁড়ায় না। সেখানে যাতে স্টপেজ দেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সরল দেব :** স্যার চিনের ভিয়েতনামের উপর আক্রমণ একটি দুঃখজনক ঘটনা। সুতরাং আমরা এই হাউসের মাধ্যমে একটা প্রস্তাব নিতে পারি যে চিন যাতে ভিয়েতনামের থেকে তার ফৌজ সরিয়ে নেয়। আমি অনুরোধ করব এই রকম একটা প্রস্তাব যেন হাউসের থেকে নেওয়া হয়।

**মিস্টার স্পিকার :** এইরকমভাবে এখানে রাখতে পারেন না, আপনারা যদি সকলে এগ্রি করেন তাহলে আমি সম্মতি দিতে পারি।

## PRESENTATION OF REPORT

## 35TH REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I Present the 35th Report of the Business Advisory Committee which met in my chamber is as follows.

| | | | |
|---|---|---|---|
| Tuesday, 27-2-79 | ... | | General Discussion on the Budget ..... 4 hours. |
| Wednesday, 28-2-79 | ... | (i) | Motion under rule 185, notice of which was given by Shri Hashim Abdul Halim ..... 1 hour. |
| | ... | (ii) | General Discussion on the Budget ..... 4 hours. |
| Thursday, 1-3-79 | ... | | General Discussion on the Budget ..... 4 hours. |
| Friday, 2-3-79 | ... | | General Discussion on the Budget ..... 4 hours. |

There will be no Mention Cases on Wednesday, the 28th February, 1979.

**শ্রী ভবানী মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৩৫তম প্রতিবেদন অনুমোদনের সভায় পেশ করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এতে আপনাদের কারও আপত্তি নেই। অতএব প্রস্তাবটি গৃহিত হল।

## LAYING OF REPORT

## The Fourth Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the Year 1976-77

**Shri Kanailal Bhattachariya :** Sir I beg to lay the Fourth Annual Report in corporating the Audit Report and Comments of the Comptrollar and Auditor-General of India on the Working and Affairs of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the Year 1976-77

## LEGISLATION

**The West Bengal Town and Country (Planning and Development) Bill, 1978-as reported by the Select Committee**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Town and Country (Planning and Development) Bill, 1978-as reported by the Select Committee, be taken into Consideration.

The followings Members took Past in the debate :

* (i) Shri Sunil Basu,

* (ii) Shri Nirmal Kumar Bose

* (iii) Shri Jayanta Kumar Biswas

* (iv) Shri Renupada Halder and

* (v) Shri Santosh Kumar Das

The debate was not conclude

**মিঃ স্পিকার :** সভার অধিবেশন আগামী ২২শে ফেব্রুয়ারি বেলা ১টা পর্যন্ত মুলতুবি থাকল

**Adjournment**

The House was then adjourned at 5.28 P.M. till 1.00 P.M. on Thursday, the 22nd February, 1979 at the Assembly House. Calcutta.

---

*Note : * The Speches of the above mentioned members are not available during the printing of the proceedings.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 22nd February, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 14 Ministers, 3 Ministers of State and 145 Members.

### Held over Starred Questions

### (to which oral answers were given)

### বন্ধ হাস্কিং মিলের কর্মচ্যুত শ্রমিকদের কর্মসংস্থান

*২। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের হাস্কিং মিলগুলি বন্ধ হয়ে যাবার ফলে কত শ্রমিক কর্মচ্যুত হয়েছে; এবং

(খ) ঐ কর্মচ্যুত শ্রমিকদের কর্মসংস্থানের জন্য কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে কি?

[1-00 — 1-10 P.M.]

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) লাইসেন্সপ্রাপ্ত কোনও হাসকিং মিল বন্ধ হওয়ার খবর সরকারের গোচরে নেই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সুপ্রিম কোর্টের রায়ের ফলে পশ্চিমবাংলায় কত হাসকিং মিল বন্ধ হয়ে গিয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার জানা নাই। আমার এইটুকু জানা আছে যে যে সমস্ত মিলের লাইসেন্স আছে সেই লাইসেন্সপ্রাপ্ত কোনও মিল বন্ধ হয়নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** কয়েকদিন আগে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে হাওড়াতে তিনটি হাসকিং মিল বন্ধ হয়েছিল, অথচ আজকে আপনি বলছেন যে একটাও বন্ধ হয়নি, এটা ঠিক বুঝতে পারলাম না। এই বিষয়ে একটু বলুন।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** সাধারণত যাদের লাইসেন্স আছে, এইরকম কোনও মিল বন্ধ হলে আমার কাছে খবর আসে। আনলাইসেন্সড যেগুলো, সেইগুলোর খবর আমার কাছে আসে না। আর একটা বিষয় হচ্ছে, যেহেতু এইগুলো সেশনাল টাইপ অব ওয়ার্ক, বছরের সব সময় চালু থাকেনা, সেশনাল ফ্যাক্টরি, ফলে ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট অনুযায়ী যদি কোনও

কারখানা বন্ধ করতে হয় তাহলে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট অনুযায়ী তাদের কোনও নোটিশ লাগে না। যদিও এটা বিস্তারিতভাবে খাদ্য বিভাগ বলতে পারেন কিন্তু লেবার ডিপার্টমেন্টে আইনগত ভাবে যে আসে সেই খবরটুকুই আমি শুধু আপনাদের পরিবেশন করতে পারি, তার বেশি নয়।

**শ্রী সরল দেব ঃ** যেহেতু হাস্কিং মিলের শ্রমিকরা ডিসঅর্গানাইজড, সেইহেতু এদের ক্ষেত্রে কোনও সুয়ো মোটো খবর নিয়ে আপনি কোনও ব্যবস্থা করতে পারেন কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এই প্রশ্নটা বর্তমান প্রশ্নের সঙ্গে জড়িত নয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আটা চাকির মিলের মালিকগণ বেআইনিভাবে বেবি হলার লাগিয়ে বর্ডার এলাকায় চালের বেআইনি কারবার চালাচ্ছে, এর বিরুদ্ধে যে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এইরকম কোনও খবর আমার জানা নেই।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতায় হাস্কিং মিল যেগুলো অনুমোদনের অপেক্ষায় আছে, সেইগুলি অনুমোদনের ব্যাপারে সরকারের কোনও সিদ্ধান্ত আছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যে প্রশ্ন করা হয়েছে তারসঙ্গে এটা আসে না।

**সমবায় বিপননসমূহ হইতে কৃষক শেয়ারহোল্ডারগণকে সার বিক্রয়**

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭০।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন সমবায় বিপনন, সমিতিসমূহ হইতে কৃষক শেয়ারহোল্ডারগণকে সার বিক্রয় করা হয় না; এবং

(খ) সত্য হইলে, উক্ত কৃষক শেয়ারহোল্ডারগণকে সার বিক্রয় না করার কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) আংশিক সত্য।

(খ) উপরিউক্ত ব্যবস্থা সারের পর্যাপ্ত সরবরাহ না থাকায় এবং কৃষিঋণ বিলির সুষ্ঠু ব্যবস্থা হিসাবে প্রয়োজন ছিল।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** শেয়ার হোল্ডাররা যারা এই সমস্ত কো-অপারেটিভের সদস্য হন তারা এই সমস্ত সুযোগ সুবিধা যদি না পান তাহলে সমবায় নীতিকে সম্প্রসারণের দিক থেকে কি করে সহায়তা করবেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা ফ্লাডের সময় এই জিনিসগুলি আটকে গিয়েছিল কিন্তু এটা সব সময় হবেনা।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই শেয়ারহোল্ডাররা, এরা আশা করে

থাকেন বিশেষ করে যারা এর সদস্য সেই সমস্ত চাষীরা সেজন্য আপনার কাছে আমার প্রশ্ন, এর আগে এইরকম অবস্থা ছিল, না এই বছর হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ফ্লাডের পরে হয়েছে। এর আগে ছিল কিনা সেটা বলতে পারছি না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সমবায়কে সম্প্রসারিত করবার জন্য কৃষক শেয়ারহোল্ডারদের ভিতরে কৃষিমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে সারের ব্যবস্থা করা যায় কিনা?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা সব সময় করা হয়, কারণ সারটা ওর কাছে আসে, ওরা আমার কাছে অ্যালট করে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** তাহলে কি কৃষিমন্ত্রীর কাছ থেকে এই সারের বরাদ্দকরণের ব্যাপারে কোনওরকম তারতম্য থাকার জন্য এইরকম অসুবিধা ঘটে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** না, যেটা হয়েছে ফ্লাডের ব্যাপারে হয়েছে, তা না হলে কোনও তারতম্য নেই।

**হুগলি জেলায় আদিবাসি কল্যাণ বিভাগের মাধ্যমে পানীয় জলের নলকূপ স্থাপন**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** তফসিলি জাতি ও তফসিলি উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় আদিবাসি কল্যাণ বিভাগের মাধ্যমে কতগুলি পানীয়জলের নলকূপ কোন কোন ব্লকে স্থাপন করা হইয়াছে;

(খ) উক্ত নির্মাণকার্যে কতজন বেকার আদিবাসি যুবককে নলকূপ নির্মাণের কাজ দেওয়া হইয়াছিল; এবং

(গ) আদিবাসি কল্যাণ বিভাগের কাজকর্ম আই টি ডি পি এলাকায় কিভাবে হইতেছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ**

(ক) ১৯৭৭-৭৮ অর্থ বৎসরে নিম্নোক্ত নলকূপ স্থাপন করা হইয়াছে।

| ব্লক | উপজাতি এলাকা | তফসিলি এলাকা |
|---|---|---|
| পান্ডুয়া | ১৪ | - |
| ধনিয়াখালি | ১৬ | - |
| পোলবা-দাদপুর | ১০ | - |
| বলাগড় | ৮ | ২ |

| ব্লক | উপজাতি এলাকা | তফসিলি এলাকা |
|---|---|---|
| তারকেশ্বর | ১ | ১ |
| গোঘাট | ১ | ১ |
| হরিপাল | ১ | ১ |
| আরামবাগ | - | ২ |
| চিনসুরা-মগরা | - | ২ |
| চন্ডিতলা-(১) | - | ২ |
| চন্ডিতলা-(২) | - | ২ |
| খানাকুল-(১) | - | ২ |
| খানাকুল-(২) | - | ২ |
| শ্রীরামপুর-উত্তরপাড়া | - | ২ |
| পুরষুড়া | - | ২ |
| সিঙ্গুর | - | ২ |
| মোট হুগলিজেলা- | ৫১ | ২৩ |

(খ) আই,টি,ডি,পি এলাকাভুক্ত পান্ডুয়া, ধনিয়াখালি পোলবা সোদপুর ও বলাগড় ব্লকে চারটি পাইলট সমবায় সমিতির মাধ্যমে মোট ২৪ জন বেকার আদিবাসি যুবককে এই কাজে প্রশিক্ষণ দেওয়া হইয়াছিল ও নিযুক্ত করা হইয়াছিল।

(গ) আই,টি,ডি,পি এলাকায় কল্যাণমূলক কাজকর্ম সন্তোষজনকভাবে চলিতেছে। বিশেষ কেন্দ্রীয় সাহায্য করতে কৃষি, পশুপালন, পানীয় জল সরবরাহ ও প্রাথমিক বিদ্যালয় স্থাপনের প্রকল্পগুলি রূপায়িত করা হইতেছে। এছাড়া ৪টি শ্রমিক সমবায় (পাইলট) সমিতি ও ৮টি সমবায় কৃষি ঋণদান (নন-পাইলট) সমিতি ও একটি দারুশিল্পে প্রশিক্ষণ প্রাপ্ত যুবকদের লইয়া শিল্প সমবায় সমিতি স্থাপন করা হইয়াছে।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হুগলি জেলার আদিবাসি এবং তফসিলি এলাকায় পানীয় জলের যে ব্যবস্থা করেছেন, এই বছর এটা আরও বাড়াবার কোনও স্কীম আপনাদের আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** হ্যাঁ, আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গোহাটা ব্লকে আরও নুতন কতগুলো স্কীম আছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** নোটিশ দেবেন জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** হুগলি জেলায় কতগুলো আই.টি.ডি.পি. ব্লকে হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** নোটিশ দিন, জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এখানে নোটিশের কি প্রয়োজন আছে বুঝতে পারছি না, আপনি তো হুগলি জেলায় আই.টি.ডি.পি. কতগুলো ব্লকে আছে বললেন, সমস্ত হুগলি জেলার হিসাবটা আমি জানতে চাইছি।

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি এখানে সমস্ত হুগলি ডিস্ট্রিক্টের হিসাব দিইনি, কারণ সেই হিসাব আমার কাছে নেই, আপনি যদি এই বিষয়ে জানতে চান তাহলে নোটিশ দিন, আমি জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশ্চিমবাংলায় কতগুলো আই.টি.ডি.পি. ব্লক আছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি দুঃখিত, আপনি নোটিশ দেবেন জানিয়ে দেব।

## Starred Questions

## (to which oral answers were given)

### মুদ্রণশিল্পে ধর্মঘট

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুদ্রণশিল্পে সাম্প্রতিক ধর্মঘটের ফলে কতজন শ্রমিক প্রত্যক্ষভাবে জড়িত;

(খ) পশ্চিমবঙ্গে কতগুলি প্রেস ঐ ধর্মঘটের আওতায় এসেছিল; এবং

(গ) প্রেস কর্মচারিদের দাবিগুলি কি কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ও (খ) ঃ এ ব্যাপারে সঠিক পরিসংখ্যান নাই। তবে বিভিন্ন সূত্রে প্রাপ্ত তথ্য অনুযায়ি ধর্মঘটে জড়িত শ্রমিক সংখ্যা প্রায় ১ লক্ষ এবং প্রেসের সংখ্যা প্রায় ছয় হাজারের মতো।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন প্রেস ধর্মঘটে শ্রমিকের সংখ্যা ছিল ১ লক্ষ এবং প্রেসের সংখ্যা ছিল ৬ হাজার, তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে সেই ধর্মঘট কি সম্পূর্ণরূপে প্রত্যাহৃত হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমাদের হিসাব অনুযায়ি শতকরা ৯০ ভাগ ধর্মঘট প্রত্যাহৃত হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বাকিগুলির ক্ষেত্রে ধর্মঘট প্রত্যাহৃত হতে বাধা কোথায়?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** মালিকরা মীমাংসা করতে চাইছে না, সেখানেই বাধা।

**শ্রী সন্দীপ দাস : মাননীয় মন্ত্রী মহাশয়** যে ৯০ ভাগের কথা বললেন সেটা যে শ্রমিকরা ধর্মঘট করেছিল তাদের ৯০ ভাগ, না মোট প্রেসের সংখ্যার ৯০ ভাগ, এটা কি মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** ৯০ ভাগ কর্মচারী ধর্মঘট থেকে সরে গিয়েছে, তারা কাজে যোগ দিয়েছে, তবে তার দ্বারা কত পারসেন্টেজ প্রেস কভার হচ্ছে সেই সংখ্যা আমার জানা নেই মোটামুটি ৫৫০ মতো প্রেস খুলে গিয়েছে।

**শ্রী সন্দীপ দাস :** ৫০ জনের বেশি শ্রমিক নিযুক্ত আছে, এই ধরনের বড় প্রেস কতগুলি খুলেছে, সেই হিসাবটা মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** সেই হিসাব আমার জানা নেই।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, যেসব ইউনিয়ন ধর্মঘটে যোগদান করেনি তাদের অনুগত শ্রমিকদের কাজে যোগদানে বাধা দেওয়া হচ্ছে কেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** এই প্রশ্নের উত্তর আমি কি করে দেব? আমার নজরে এইরকম ঘটনা আসেনি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বা শ্রম কমিশনারের কাছে কোনও ইউনিয়ন থেকে জানানো হয়েছিল কি যে তাদের অনুগত শ্রমিকরা কাজে যোগ দিতে চাইছে, অথচ কিছু লোক তাদের বাধা দিচ্ছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** এইরকম কখনও মেনশন আমার কাছে নেই।

**শ্রী সন্দীপ দাস :** কোনও ইউনিয়ন ১৪৪ ধারার জন্য ব্যাংশাল কোর্টে আবেদন করেছিল এবং কোর্ট থেকে ১৪৪ ধারা জারি হয়েছিল যাতে কাজে যোগ দিতে পারে, কোনওরকম বাধা যাতে কেউ দিতে না পারে, কিন্তু তা সত্ত্বেও, ১৪৪ ধারা সত্ত্বেও সেখানে পিকেটিং চলছে, ইহা কি সত্য?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** এটা কি করে শ্রম বিভাগের প্রশ্ন হয়? ১৪৪ ধারা ভঙ্গ করেছে কিনা, বাধা দিয়েছে কিনা, এসব প্রশ্ন হোম ডিপার্টমেন্টের।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় একথা কি আপনার জানা আছে যে, কিছু কিছু প্রেসের মালিকদের বাড়ি-ঘরও করা হচ্ছে, তাদের জল খাবার ইত্যাদি বন্ধ করে দেওয়া হচ্ছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** কোনও প্রেস মালিক এই মর্মে আমার কাছে কোনও অভিযোগ করেনি।

**শ্রী সন্দীপ দাস :** যুক্ত সংগ্রাম কমিটির বাইরেও কতগুলি ইউনিয়ন ধর্মঘটের আওতায় আছে এবং কতগুলি ইউনিয়ন ধর্মঘটের আওতায় নেই, এটা কি মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যুক্ত সংগ্রাম কমিটি ধর্মঘট আহ্বান করেছিল এবং সেই ধর্মঘটের আহ্বানে ধর্মঘট হয়েছিল।

**শ্রী সন্দীপ দাস ঃ** সমস্ত ইউনিয়ন কি সমর্থন জানিয়েছিল?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** তা আমি জানি না এবং এটা আমি কি করে বলব? ধর্মঘট হয়েছে, এটা আমি জানি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে তিনি যদি অনুগ্রহ করে এই হাউসে এই ঘোষণাটুকু করেন যে, সরকারের এটা নীতি নয় গণতান্ত্রিক আন্দোলন বা শ্রমিক আন্দোলন যাই চলুক সেখানে মালিকদের বা অন্য কাউকে ঘেরাও করে রাখা বা লোকজনদের রাস্তায় মারধোর করা। এটা যদি উনি দয়া করে বলেন তাহলে মানুষের মনে উৎসাহ আসে।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি এই হাউসের সামনে বলছি যে, কোনও কিছু জোর করে চাপিয়ে দেওয়া, ঘেরাও করে রাখা বা যাতায়াতের রাস্তা বন্ধ করা আমাদের সরকারের নীতি নয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** যেহেতু মাননীয় মন্ত্রী এইরকম একটা গুরুত্বপূর্ণ ঘোষণা হাউসে করলেন সেহেতু আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমরা কি এটুকু আশা করব মাননীয় মন্ত্রীর কাছ থেকে যে, এরপর যদি খবর আসে সংবাদপত্রের মাধ্যমে বা কোনও কিছুর মাধ্যমে যে, কোথাও কাউকে ঘেরাও করে নিগ্রহ করা হচ্ছে তাহলে শ্রম দপ্তর থেকে সঙ্গে সঙ্গে তাদের আইনগত প্রটেকশন দেওয়া হবে?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** শ্রম দপ্তর থেকে আইনত কি প্রোটেকশন দেওয়া যায় তা আমি জানি না। যদি অন্যায়ভাবে ঘেরাও করা হয়, যাতায়াত বন্ধ করা বা অন্য কিছু করা হয় সেটা শ্রম দপ্তরের দায়িত্ব নয়, এটা হোম ডিপার্টমেন্ট বা পুলিশ ডিপার্টমেন্টের দায়িত্ব। এইরূপ ঘটনা ঘটলে নিশ্চয়ই আমি পুলিশ বিভাগকে বলব।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নে আছে, মুদ্রণশিল্পে সাম্প্রতিক ধর্মঘটের ফলে কতজন শ্রমিক প্রত্যক্ষভাবে জড়িত, পশ্চিমবঙ্গে কতগুলি প্রেস ঐ ধর্মঘটের আওতায় এসেছিল এবং প্রেস কর্মচারিদের দাবিগুলি কি কি? সুতরাং এই সমস্ত প্রশ্ন এখানে আসতে পারে না এটা আপনি দয়া করে দেখুন।

(নো রিপ্লাই)

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মুদ্রণশিল্পে সাম্প্রতিক ধর্মঘট ৯০টি প্রত্যাহৃত হয়েছে এটা কোনও তথ্যের ভিত্তিতে বললেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** সংগ্রাম সমিতি এবং লেবার ডিপার্টমেন্ট সকলে মিলে সেটা জানান সেই তথ্যের ভিত্তিতে আমি বলেছি।

**সমবায় ব্যাঙ্কে দ্বিস্তর ও ত্রিস্তর প্রথার প্রচলন**

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭।) **শ্রী সরল দেব ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমবায় ব্যাঙ্কে দ্বিস্তর অথবা ত্রিস্তর প্রথা চালু করার ব্যাপারে কোনও সিদ্ধান্ত হইয়াছে কিনা এবং সিদ্ধান্ত হইয়া থাকিলে তাহা কি; এবং

(খ) স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চগুলি প্রতি জেলা সমবায় ব্যাঙ্কের শাখা হিসাবে গণ্য করার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) বর্তমানে ত্রিস্তর প্রথা চালু আছে। দ্বিস্তর প্রথা চালু করার ব্যাপারে কোনও সিদ্ধান্ত গৃহীত হয় নাই।

(খ) নাই।

**শ্রী সরল দেব ঃ** এই যে ত্রিস্তর প্রথা চালু আছে এতে করে কৃষকেরা অনেক কম সুদে টাকা পেতে পারে এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কোনও সংবাদ আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সংবাদ আমার কাছে অনেক আছে। এই ত্রিস্তর এবং দ্বিস্তর নিয়ে আমি কয়েকটি স্টেটে স্টাডি করেছি। এখন দ্বিস্তর করলে, আইনত হাইকোর্ট আছে, সব বন্ধ হয়ে যাবে যে কটি চলছিল সেগুলিও বন্ধ হয়ে যাবে। ত্রিস্তর কম্পারেটিভ ইন্টারেস্ট রেট কমবে কিনা সেটা খতিয়ে দেখতে চাচ্ছি। শুধু তাই নয়, আর একটি প্রশ্ন আছে, সি.এল.ডি.পি. এবং কো-অপারেটিভ সব মিলিয়ে এক করা হোক কাজেই এইগুলি সমস্ত খতিয়ে দেখছি। কিন্তু আমাদের মেন ইন্টারেস্ট হচ্ছে ফারমারদের ইন্টারেস্ট কি করে সার্ভ হবে এ ব্যাপারে খতিয়ে দেখছি।

**শ্রী সরল দেব ঃ** এই ত্রিস্তরকে সম্প্রসারণের মধ্য দিয়ে ফারমারদের সাহায্য সম্প্রসারণ করা যাবে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** না, কিছু লোকের বেতন বাড়বে।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই ত্রিস্তরের ব্যবস্থার ব্যাখ্যা করবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** [illegible] অ্যাপেক্স, সেন্ট্রাল এবং প্রাইমারি। ত্রিস্তরে অ্যাপেক্স বলছে আমরা থাকি সেন্ট্রালকে উঠিয়ে দিন আর সেন্ট্রাল বলছে আমরা থাকি অ্যাপেক্সকে উঠিয়ে দিন। এই ঝগড়া মেটানো যাবে [illegible], হাইকোর্ট হয়ে যাবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রিস্তর চালু করার পক্ষে আপনারা কি নন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সমস্ত ব্যাপারটাতেই ফার্মারদের কোনওটাতে ইন্টারেস্ট সার্ভ করবে সেটা আমরা ক্যালকুলেট করে

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** সমবায় ব্যাঙ্কগুলি কতকগুলি দাবির ভিত্তিতে ধর্মঘট করছে যারজন্য জনসাধারণের অসুবিধা হচ্ছে এটা কি জানেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, না সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের কথা বলছেন?

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** কনটাই কো-অপারেটিভ ব্যাঙ্ক কালকে দেখে এলাম সেখানে তারা বহু দাবি নিয়ে ধর্মঘট করছে এটা কি জানা আছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এখন পর্যন্ত আমাদের কাছে কিছু আসেনি।

**বন্যায় ক্ষতিগ্রস্তদের গৃহনির্মাণ ঋণ**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** ত্রাণ এবং কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের গত বন্যায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের গৃহনির্মাণ ঋণ বাবদ ৩১এ ডিসেম্বর, ১৯৭৮ পর্যন্ত কত টাকা বরাদ্দ হইয়াছে; এবং

(খ) ঐ তারিখ পর্যন্ত ঐ বাবদ কত টাকা পঞ্চায়েত মারফত বিতরণ করা হইয়াছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) কোনও গৃহনির্মাণ ঋণ বরাদ্দ করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলায় বন্যাক্লিষ্টদের গৃহনির্মাণ সাহায্য**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার বন্যাক্লিষ্ট ব্যক্তিদের বসতবাটি নির্মাণ বাবদ কি পরিমাণ অর্থ সাহায্য দেওয়া হইয়াছে;

(খ) উক্ত অর্থ সাহায্য কবে হইতে কার্যত বন্টন শুরু হয়; এবং

(গ) গৃহনির্মাণ বাবদ ঐ জেলায় বন্যাক্লিষ্টদের আরও অর্থ সাহায্য দেওয়া হবে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) বীরভূম জেলার জন্য এ পর্যন্ত মোট এক কোটি পঁয়তাল্লিশ লক্ষ বিরাশি হাজার টাকা (১,৪৫,৮২,০০০ টাকা) গৃহনির্মাণ অনুদান হিসাবে বরাদ্দ করা হইয়াছে; তন্মধ্যে এ পর্যন্ত ঊনপঞ্চাশ লক্ষ ষাট হাজার টাকা (৪৯,৬০,০০০) বিতরণ করা হইয়াছে।

(খ) ১৯৭৮ সালের ২০শে অক্টোবর হইতে বন্টন শুরু হইয়াছিল।

(গ) কেন্দ্রীয় সাহায্য প্রাপ্তি সাপেক্ষে আরও অর্থ বরাদ্দ করা যাইতে পারে। তবে ব্যক্তি বিশেষের ক্ষেত্রে অনুদানের নির্দ্ধারিত হার বজায় রাখা হইবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** যে টাকা বিলি করতে বাকি আছে সেই টাকা কি মার্চের মধ্যে বিলি করা হবে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** এ বিষয়ে 'গ' তে আমি আমার উত্তর দিয়েছি।

**বিগত সরকারের আমলে পাণ্ডুয়া থানায় চালু রাইস মিল**

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত সরকারের আমলে হুগলি জেলার পাণ্ডুয়া থানায় চালু রাইস মিলের সংখ্যা কত; এবং

(খ) উক্ত রাইস মিলগুলিতে মোট কত শ্রমিক কাজ করিত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :**

(ক) ও (খ) এর পরিসংখ্যান নিম্নে দেওয়া হইল।

| বৎসর | চালু রাইস মিলের সংখ্যা | আনুমানিক নিযুক্ত শ্রমিকের সংখ্যা (দৈনিক) |
|---|---|---|
| ১৯৭২ | ৩ | ১০০ |
| ১৯৭৩ | ২ | ৮০ |
| ১৯৭৪ | ২ | ৮০ |
| ১৯৭৫ | ৩ | ৭০ |
| ১৯৭৬ হইতে | | |
| ১৯৭৭ | ২ | ৪০ |

**শ্রী অবিনাশ প্রামানিক :** এই মিলগুলো কমে যাওয়ার কারণ কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** আমি কি করে বলব।

**শ্রী অবিনাশ প্রামানিক :** এই মিলগুলো চালু করবার কোনও ব্যবস্থা হবে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** এ থেকে এ প্রশ্নে আসে না।

**কৃষি-শ্রমিকদের সর্বনিম্ন মজুরি নির্ধারণ**

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৪।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষি-শ্রমিকদের সর্বনিম্ন মজুরি সরকার নির্ধারণ করিয়াছেন কি; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বর্তমানে উক্ত মজুরি ব্যবস্থার প্রচলন হইয়াছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নির্ধারিত মজুরি যাতে রাজ্যের সব কৃষি শ্রমিকবর্গ পান সেজন্য যথাবিহিত প্রশাসনিক ব্যবস্থাদি নেওয়া হয়েছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** কৃষকের সর্বনিম্ন মজুরির হার কত?

**Shri Krishna Pada Ghosh :** Minimum rates of wages payable to the employees employed in the Agriculture were revised under Labour Department Notification No. 7000-L.W., dated 30.9.74 on the basis of Agricultural C.P.I. No. for 1972-73 at 233 point. As the annual average C.P.I. No. went up to 338 for the year 1974-75 the rates of minimum wages for agricultural worker went up to Rs. 8.10 per day for adult worker and Rs. 5.82 per day per child. The present rate effective from October, 1978 onward is Rs. 7.70 per day for per adult and Rs.5.52 per day per child on the basis of the same calculation [as the C.P.I. No. for agricultural worker for the year 1977-78 (July-June) went down to 321]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** ৭.৭০ যে রেট বেঁধে দিয়েছেন সেটা কি সর্বত্র চালু আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** সর্বত্র চালু আছে এ কথা বলা যায় না, তবে যেখানে এগ্রিকালচার লেবাররা আন্দোলন করতে পেরেছেন এবং যেখানে আমাদের অফিসাররা সাহায্য করেছেন সেখানেই চালু আছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** কৃষক সমিতির মাধ্যমে ৩ টাকা দিয়ে দরখাস্ত করে তাদের কাছ থেকে পার্মিশন নিয়ে কৃষি মজুর ঠিক করা হয় এটা কি সত্যি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এটা কৃষক সমিতির কাছে জিজ্ঞাসা করতে পারেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** সরকার থেকে এরকম কোনও নির্দেশ দিয়েছেন কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** গ্রাম প্রধানদের এইরকম কোনও নির্দেশ দেওয়া হয়েছে কিনা যে তাদের কাছ থেকে পার্মিশন নিয়ে মজুরি ঠিক করতে হবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এইরকম নির্দেশের প্রশ্ন ওঠেনা কারণ এটা আইন সিদ্ধ নয়।

**শ্রী সন্তোষ রাণা ঃ** নিম্নতম মজুরি যেখানে নেই সেখানে এটা চালু করবার জন্য সরকার কি ব্যবস্থা করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** রাজ্য সরকারের যা ব্যবস্থা করা সম্ভব এবং যা করেছেন সেটা বলছি। ৩০ জন অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার ঠিক করেছেন Labour Commissioner at the subdivisional level town and 3.35 posts if Minimum wages Inspectors at the block level were created. Out of them 27 posts of Assistant Labour Commissioners and 231 posts of Inspectors have so far been filled up. Steps have also been taken to fill up the remaining posts.

**শ্রী সন্তোষ রাণা ঃ** ন্যূনতম মজুরি না দেওয়ার জন্য কোনও জমির মালিকের বিরুদ্ধে যারা ক্ষেত মজুর খাটায় মামলা হয়েছে, দন্ড হয়েছে এইরকম কোনও ইনফর্মেশন মন্ত্রী মহাশয়ের কাছে আছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** ১১টা কেস হয়েছে, তার বেশি হয়নি।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন কংগ্রেস আমলে কংগ্রেসি বন্ধুরা যাদের লেবার ইন্সপেক্টর নিযুক্ত করেছিলেন তারা জোতদারদের স্বার্থে কোনও কোনও ক্ষেত্রে এই মজুরি আন্দোলন যাতে কার্যকর না হয় সেইভাবে প্রচেষ্টা চালাচ্ছে এবং তারা মিনিমাম ওয়েজেস অ্যাক্ট কার্যকর যাতে না হয় সেই বিষয়ে উদ্যোগ গ্রহণ করছে এই ইনফর্মেশন কি আপনার কাছে আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** কে কি করেছেন আমি জানি না, তবে আমার কাছে একটা ফিগার আছে সেটা বলছি In some cases High court has issued stay orders. No action for implementation of the Notification fixing minimum wages in such cases could be taken.

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে গ্রামে কৃষি মজুর খাটাবার ব্যাপারে এক সন্ধ্যা খাবার, দুই সন্ধ্যা খাবার এবং তারসঙ্গে কিছু নগদ টাকা দেয়। যদি সেইভাবে কেউ মজুর খাটায় তাহলে সেটা আইনসিদ্ধ হবে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এই প্রশ্নের বিচার করতে হবে খাওয়া-দাওয়া কতটা দিচ্ছে এবং সেই খাওয়ার দাম কত তারসঙ্গে দ্যাট উইল বি কম্পিউটেড উইথ দি ওয়েজেস, ওয়েজটা কমপিউট করতে হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন কৃষি মজুরদের যারা ৭.৭০ টাকা মজুরি দিচ্ছে না তাদের কাছ থেকে মজুররা কি পেমেন্টের কোনও রসিদ করে নেবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** রসিদ দেবে কি দেবে না সেটা আমি জানি না। আপনি যদি কৃষি মজুর নিয়োগ করেন তাহলে আপনি জানেন কিভাবে মজুর নিয়োগ করতে হবে।

## দন্ডকারণ্য উন্নয়ন ও পুনর্বাসন প্রকল্পের অগ্রগতি

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দন্ডকারণ্য উন্নয়ন প্রকল্প ও পুনর্বাসন স্কীমের বাৎরিক অগ্রগতির বিবরণ রাজ্য সরকার পান কিনা, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ বিবরণ রাজ্য বিধানসভার সদস্যদের মধ্যে বিতরণ করার ব্যবস্থা করা হইতেছে কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যদিও এই দন্ডকারণ্য উন্নয়ন প্রকল্প কেন্দ্রীয় সরকারের আয়ত্বাধীন তাহলেও এই উন্নয়ন সংস্থায় আমাদের চীফ সেক্রেটারি মেম্বার হিসাবে আছেন। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই দন্ডকারণ্য উন্নয়ন সংস্থার তরফ থেকে চীফ সেক্রেটারির কাছে নিয়মিত কোনও রিপোর্ট আসে কিনা, অথবা চীফ সেক্রেটারি দন্ডকারণ্য উন্নয়ন সংস্থার মেম্বার হিসাবে সরকারের কাছে কোনও রিপোর্ট দেন কি?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এই দন্ডকারণ্য অথরিটির বাস্তবিক মিটিং হয়না, ত্রৈমাসিক মিটিং হয়। এটা সরাসরি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধিন সংস্থা। আমাদের চীফ সেক্রেটারি তিনি এই সংস্থার একজন সদস্য এবং তিনমাস অন্তর যে মিটিং হয় তাতে তিনি যোগ দেন। আমাদের বিধান সভার সদস্যরা যদি সেই মিটিং এর রিপোর্ট চান তাহলে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করে যদি কোনও অসুবিধা না থাকে তাহলে সেই রিপোর্ট আপনাদের কাছে পেশ করার জন্য চেষ্টা করব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রিপোর্ট দেবার জন্য বিবেচনা করবেন। তাকে আমি অনুরোধ জানাচ্ছি যে আমরা কিছুই জানতে পারিনা যে দন্ডকারণ্যে কি হচ্ছে তাদের অভাব অভিযোগ ইত্যাদি সম্বন্ধে আমরা কিছুই জানতে পারিনা সুতরাং আমার প্রশ্ন হচ্ছে যাতে ঐ মাসিক রিপোর্ট যেটা চীফ সেক্রেটারি একজন সদস্য সেই রিপোর্ট যাতে আমরা বিধান সভার সদস্যরা পেতে পারি সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয় নির্দিষ্টভাবে ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা কেন্দ্রীয় সরকারের সরাসরি নিয়ন্ত্রণ সংস্থা এবং সেই রিপোর্ট সরাসরি লোকসভায় পেশ হয়। আমি মাননীয় সদস্যদের বলতে পারি যে এই বিষয়ে আমি আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে পরামর্শ করে যদি কোনও বাধা না থাকে তাহলে ঐ রিপোর্ট পেশ করার ব্যবস্থা করব। এর বেশি এখন কিছু বলা সম্ভব নয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, যিনি আমাদের রাজ্যের উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের মন্ত্রী তিনি যদি কেন্দ্রীয় সরকারের কাছে সরাসরি রিপোর্ট চান তাহলে সেই রিপোর্ট পাওয়া যাবে কিনা এটা একবার মন্ত্রী মহাশয় পরীক্ষা করে দেখবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আশাকরি পাওয়া যাবে।

**শ্রী অমলেন্দ্র রায় :** তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় সেইভাবে রিপোর্ট পাবার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমি মাননীয় সদস্যদের রিপোর্ট দেবার নিশ্চয়ই ব্যবস্থা করব যদি কোনও অসুবিধা না থাকে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন দন্ডকারণ্য থেকে যে সমস্ত উদ্বাস্তু মরিচঝাঁপি মাছ মাংস ইত্যাদি খেয়ে আছে না পালং শাক খেয়ে আছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** এইসব অবান্তর প্রশ্ন করে লাভ নাই। তবে আমি জানি যে দন্ডকারণ্য থেকে ১ লক্ষ ২০ হাজার উদ্বাস্তু চলে এসেছিল এবং তারমধ্যে শতকরা ৯০ ভাগ উদ্বাস্তু ফিরে চলে গেছে এবং মরিচঝাঁপিতে মাত্র শতকরা ১০ রয়েছে তারা কি খেয়ে আছে, সাধারণ লোকে যা খায় তাই খেয়ে আছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, দুটো ঘটনাই এক হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ওখানে চীফ লেবার infra-structure করে ঐখানকার উদ্বাস্তুদের তাড়ানো হচ্ছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** এইসব প্রশ্নের উত্তর দিতে আমি চাচ্ছি না।

### পতিতাবৃত্তি বন্ধের ব্যবস্থা

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৮।) **শ্রী নির্মলকুমার বসু :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পতিতাবৃত্তি বন্ধের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :**

পতিতাবৃত্তির বন্ধের জন্য পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের The West Bengal Suppression of Immoral Trafic in Woman and girl Act 1959 আছে। কলকাতার ক্ষেত্রে Police Commissioner এবং জেলার ক্ষেত্রে জেলা শাসক পতিতাবৃত্তি বন্ধের জন্য ক্ষমতা প্রাপ্ত।

এই আইন কার্যকর করার জন্য জেলা আবাসন (District shelter) নদীয়া বর্দ্ধমান এবং মালদা এবং কলকাতা রেসকিউ হোম লিলুয়া রেসকিউ হোল, ফাউন্ডলিং বেবিস হোম মোরাল ডেনজার হোম আছে সেখানে পতিতাবৃত্তিতে নিযুক্ত মেয়েদের উদ্ধার করে রাখা হয় তাছাড়া সরকারি সাহায্য প্রাপ্ত বেসরকারি প্রতিষ্ঠানে ও স্বামী পরিত্যক্তা সমাজ পরিত্যক্তা যাহাদের কোনওরকম সামাজিক স্খলন হয়েছে এমন মেয়েদের রাখা হয় ও সম্ভাব্য অর্থনৈতিক পূনর্বাসনের চেষ্টা করা হয়।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় মন্ত্রী মহোদয়া বলবেন কি, যেসব শেল্টারের কথা তিনি বললেন এই শেল্টারগুলিতে কতজন বর্তমানে রয়েছে?

**শ্রীমতী নিরূপমা চ্যাটার্জি :** নদীয়ায় ৩০ জনের শেল্টার রয়েছে সেখানে ২৫ জন আছে, বর্ধমানে ২৫ জনের শেল্টার আছে সেখানে ২০ জন আছে, মালদায় ৩০ জনের জায়গায় ১৫ জন আছে, কলকাতা রেসকিউ হোম সেখানে ৫০ জনের জায়গায় ৩২ জন আছে, রেসকিউ হোম লিলুয়া ৮০ জনের জায়গায় ২৮০ জন আছে, ফাউন্ডিং বেবিস হোম সেখানে ৫০ জনের জায়গায় ২৭ জন আছে, মোরাল ডেনজার হোম সেখানে ৫০ জনের জায়গায় ৬০ জন আছে।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় মন্ত্রী মহোদয়া কি বলতে পারেন, এই যে আইনের কথা তিনি উল্লেখ করলেন যে আইনে এই ব্যবসাটা বন্ধ করবার ব্যবস্থা অনেক আগেই করা হয়েছিল, ১৯৫৯ সালে, তারপর থেকে আমাদের এই রাজ্যে পতিতার সংখ্যা বেড়েছে, না কমেছে?

**শ্রীমতী নিরূপমা চ্যাটার্জি :** এটা আমাদের পক্ষে বলা সম্ভব নয়। যদি জানতে চান তাহলে জানাবেন আমি খোঁজ নিয়ে জানাব।

**শ্রী নির্মলকুমার বোস :** অতিরিক্ত প্রশ্ন, মাননীয়া মন্ত্রী মহোদয়া বলবেন কি, এইসব শেল্টারে যাদের রাখা হয়, এইরকম কোনও হিসাব সরকারের কাছে আছে কিনা যে এইসব শেল্টারে থাকবার পর তাদের সমাজে ফিরিয়ে নিয়ে যেতে পেরেছেন, তাদের বিয়ে হয়েছে বা সংসার করছে?

**শ্রীমতী নিরূপমা চ্যাটার্জি :** এইসব হোমে যারা থাকে তাদের আমরা পুনর্বাসনের জন্য যে মেয়েদের কেউ নেই তাদের আমরা বিয়ে দিই, এছাড়া ১৮ বছরের মেয়েদের যাদের বিয়ে দিতে পারা যায়না তাদের আফটার কেয়ার হোমে রাখা হয় এবং তাদের হাতের কাজ শেখানো হয় যাতে তারা সমাজে রিহ্যাবিলিটেড হতে পারে।

**শ্রী নির্মলকুমার বোস :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে মন্ত্রী মহোদয়া বললেন যে এই সংখ্যা বেড়েছে কিনা সেটা এখন তার পক্ষে বলা মুশকিল তবে প্রশ্ন করলে পরে দেখবেন বা পুলিশ বিভাগ দেবে। আমার প্রশ্ন রাজ্য সরকার একথা কি বিবেচনা করতে পারেন যেভাবেই আমরা হিসাব করিনা কেন যেসব পতিতালয় রয়েছে তাতে রেজিস্ট্রি করা পতিতার সংখ্যা কয়েক হাজার হবে, তাদের তুলে দিয়ে এইসব শেলটারে এনে ইকনমিক রিহ্যাবিলিটেশন দেওয়া যায় সেই ধরনের কোনও কথা ভাবছেন কিনা?

**শ্রীমতী নিরূপমা চ্যাটার্জি :** আমরা মনেকরি যেখানে ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে দাঁড়িয়ে আছে, যেখানে সংবিধানে লেখা আছে নারী পুরুষের সমান অধিকার এবং যেখানে ৮২ ভাগ নারী নিরক্ষর সেই দেশের মেয়েদের অবস্থাটা অতি সহজেই অনুমান করা যায়, সেইজন্য সীমিত ক্ষমতার মধ্যে, এই ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে এই মেয়েদের এইভাবে শেল্টার দেওয়া সম্ভব নয় বলে মনেকরি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** সরকারি লাইসেন্সপ্রাপ্ত পতিতার সংখ্যা কত বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এরসঙ্গে এই প্রশ্নের সম্পর্ক কি?

এই প্রশ্ন আমি ডিসএলাউ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া কি জানাবেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই পর্যন্ত কতজন বে-আইনি পতিতালয়ের মালিকদের গ্রেপ্তার করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দিতে হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া দয়া করে কি জানাবেন লাইসেন্স প্রাপ্ত পতিতালয় পরিচালনা করার জন্য পতিতালয়ের মালিকেরা সরকার থেকে কোনও রিলিফ বা ঋণ পেয়ে থাকে কিনা?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** আমি পশ্চিমবঙ্গের বিধানসভায় দাঁড়িয়ে একথা বলতে চাই মহিলা হিসাবে, আমাদের লজ্জা হওয়া উচিত যে আমাদের দেশে মেয়েরা কেন দেহ বিক্রি করতে পতিতার পথ নেয় সেটা জানা দরকার, আমরা এখনও সেইরকম ব্যবস্থা গড়ে তুলতে পারিনি, এরজন্য যদি দায়ী করেন তাহলে ৩০ বছর ধরে যে সরকার ছিলেন, তারাই দায়ী।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** আমি প্রশ্ন করেছি লাইসেন্স প্রাপ্ত পতিতালয় পরিচালনা করার জন্য বিভিন্ন মালিকেরা সরকার থেকে কোনও ঋণ পেয়ে থাকে কিনা?

(নো রিপ্লাই)

**পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে**
**বন্যায় ক্ষতিগ্রস্থদের দেয় গৃহনির্মাণ ঋণের হিসাব**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার পঞ্চায়েত সমিতিগুলি ও গ্রাম পঞ্চায়েতগুলিকে সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্থদের গৃহনির্মাণের জন্য ঋণ দেওয়ার জন্য মোট কি পরিমাণ টাকা দিয়াছেন;

(খ) ইহা কি সত্য যে, প্রদত্ত ঐ টাকার হিসাব সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতিগুলি এবং গ্রাম পঞ্চায়েতগুলি হইতে পাওয়া যায় নাই; এবং

(গ) তা হইলে, সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) গৃহ নির্মাণের জন্য কোনও ঋণ দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন ওঠেনা।

(গ) প্রশ্ন ওঠেনা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বন্যায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের গৃহনির্মাণ ঋণ দেবার জন্য কোনও প্রকল্প কি সরকারের রয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আপনার প্রশ্নটা ছিল রাজ্য সরকার পঞ্চায়েত সমিতিগুলি ও গ্রাম পঞ্চায়েতগুলিকে সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্তদের গৃহনির্মাণের জন্য ঋণ দেওয়ার জন্য ঠিক কি পরিমাণ টাকা দিয়াছেন? এই পঞ্চায়েতগুলির হাতে কোনও ঋণ দেবার ব্যবস্থা নাই, আমরা অনুদান দিচ্ছি, সেটা একটা আলাদা প্রকল্প, আমাদের জেলা ম্যাজিস্ট্রেট জানান, এই ব্যাপারে ঋণের ব্যাপারে খুব বেশি দরখাস্ত বা তাগিদ সাধারণের কাছ থেকে আসেনি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই ব্যাপারে কত টাকা ত্রাণ তহবিলে ধরা হয়েছে ঋণ দেবার জন্য?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা ত্রাণ তহবিলের বিষয় নয়, নোটিশ করলে বলব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** আমার এটা জানা আছে প্রত্যেক ব্লকে অনেক দরখাস্ত দিয়েছে, সে সম্পর্কে আপনার জানা আছে কিনা, তা না হলে আপনি জানবেন কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ঋণের ব্যাপারে যদি দরখাস্ত আসে, সেটা যাতে রাজ্য সরকারের গোচরে আসে, সেই ব্যবস্থা যদি রাজ্য সরকার করেন, তাহলে ভাল হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই বছরে কত ঋণের জন্য ধরেছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ঋণের ব্যাপারে আমার দপ্তরের নয়, নোটিশ দিলে উত্তর দেব।

## সার্ভিস কো-অপারেটিভ

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সার্ভিস কো-অপারেটিভ গঠনের নিয়ম ও নীতি কি; এবং

(খ) ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত এই রাজ্যে সার্ভিস কো-অপারেটিভের সংখ্যা কত ছিল?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) একটি সার্ভিস কো-অপারেটিভ গঠন করিতে হইলে নিম্নলিখিত নিয়ম ও নীতি পালন করিতে হইবে ঃ

(১) প্রস্তাবিত সমিতিতে কমপক্ষে ১৮ বৎসর উর্দ্ধে ১০০ জন সদস্য থাকিতে হইবে।

(২) ঐ সমিতির কমপক্ষে ১০০০.০০ টাকা শেয়ার থাকা চাই।

(৩) প্রস্তাবিত সমিতির এলাকার মধ্যে সাধারণভাবে ১০০০টি কৃষি পরিবার এবং ২০০০ হেক্টর কৃষিজমি থাকা চাই।

(৪) প্রস্তাবিত সমিতির এলাকার পরিধি ৫-৬ মাইল হওয়া বাঞ্ছনীয়।

(৫) প্রস্তাবিত সমিতির এলাকায় অন্ততপক্ষে ২ লক্ষ টাকা স্বল্প মেয়াদি ঋণ দেওয়ার মতো শক্তি নিহিত থাকা চাই।

(৬) প্রস্তাবিত সমিতির সীমানার মধ্যে অন্য কোনও স্বনির্ভর কৃষিঋণদান সমিতি থাকিবে না।

(৭) সমিতির একজন সর্বক্ষণের জন্য বেতনভূক ম্যানেজার থাকিতে হইবে।

(৮) প্রস্তাবিত সমিতির সদস্যগণকে ঐ সীমানার মধ্যে বসবাসকারি হইতে হইবে অথবা ঐ এলাকার মধ্যে সদস্যগণের কৃষিজমি থাকিতে হইবে।

(৯) প্রস্তাবিত সমিতির সদস্যগণকে একই শ্রেণী বা পেশাভুক্ত হইতে হইবে।

(১০) কৃষিকার্যে ব্যবহৃত সার বীজ যন্ত্রাদি এবং গ্রামীণ এলাকার নিত্যপ্রয়োজনীয় জিনিসের সরবরাহের জন্য প্রস্তাবিত সমিতির পরিকল্পনা থাকা প্রয়োজন।

(১১) প্রস্তাবিত সমিতি রেজিস্ট্রীভুক্ত করার জন্য তিন কপি উপবিধি সমেত আবেদনকারিগণের স্বাক্ষরিত একটি আবেদন পত্র সমবায় পরিদর্শকের মারফত জেলা সমবায় নিয়ামকের নিকট জমা দিতে হইবে।

(খ) ৭৭৯৩টি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন সারভিস কো-অপারেটিভগুলির আয়তন এবং সভ্য সংখ্যা ইত্যাদি ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্কের কোনও গাইডলাইন বা নির্দেশ আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** রিজার্ভ ব্যাঙ্কের কোনও গাইড লাইন নেই। অল ইন্ডিয়া কো অপারেটিভ কনফারেন্সের মিনিটসে একটা মোটামুটি গাইডলাইন আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন কমপক্ষে কত লোকসংখ্যা, কত সভ্য সংখ্যা বা কত গ্রাম দরকার?

**মিঃ স্পিকার ঃ** This question is disallowed.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশ আছে বলে অনেক জায়গায় সারভিস কো-অপারেটিভ গঠন করতে অস্বীকার করা হচ্ছে এবং বলা হচ্ছে শুধুমাত্র রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশের বাইরে যাবে বলেই এই সমস্ত সারভিস কো-অপারেটিভ করা যাবে না, এইরকম আয়তন এবং সভ্য সংখ্যায় হয় না এইরকম অভিযোগ আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** না, এইরকম কোনও কমপ্লেন আসে নাই। যদি থাকে আমাদের দেবেন।

**ঝাড়গ্রাম উন্নয়ন প্রকল্পের জন্য ব্যয়**

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (ঝাড়গ্রাম বিষয়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঝাড়গ্রাম উন্নয়ন প্রকল্পের জন্যে সরকার কত টাকা বর্তমান আর্থিক বৎসরে খরচ করেছেন;

(খ) কি কি উন্নয়নমূলক প্রকল্প বর্তমানে কার্যকর করা হয়েছে; এবং

(গ) উক্ত উন্নয়নের ব্যাপারে নূতন কোনও প্রকল্প গ্রহণের কথা সরকার বিবেচনা করছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ**

(ক) ঝাড়গ্রাম উন্নয়ন প্রকল্পের জন্য উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ঝাড়গ্রাম বিষয়ক শাখা কর্তৃক বর্তমান আর্থিক বৎসরের জানুয়ারি মাস পর্যন্ত ৩৪,৪৩,৭৩৭ টাকা খরচ মঞ্জুর করা হয়েছে।

(খ) সেচের জন্য খাল সংস্কার তথা উন্নয়ন ও নদী থেকে পাম্পের সাহায্যে জলোত্তলন প্রকল্প, যোগাযোগের জন্য পথ ও সেতু নির্মাণ, জল নিষ্কাশনের ব্যবস্থা গ্রহণ, উচ্চ ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের কিছু সংখ্যক দরিদ্র ছাত্রদের পাঠ্যপুস্তক ক্রয়ের জন্য অর্থদান ও বয়স্ক শিক্ষা কেন্দ্র স্থাপন, কৃত্রিম গোপ্রজনন কেন্দ্র স্থাপন, কুটির শিল্প স্থাপন, বনজ সম্পদ বর্দ্ধিতকরণ, ক্রীড়া ও সাংস্কৃতিক আদান প্রদানে উন্নতি প্রভৃতি উন্নয়নমূলক প্রকল্প কার্যকর করা হয়েছে ও হচ্ছে।

(গ) নূতন নূতন পথ সংস্কার, কৃষির জন্য সেচ ব্যবস্থার উন্নয়ন, বিদ্যালয় গৃহ সংস্কার তথা নির্মাণ, কুটিরশিল্প স্থাপন প্রভৃতি প্রকল্পে কার্যকর করার কথা বিবেচিত হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন ৩৪ লক্ষ ৪৩ হাজার ৭৩৭ টাকা স্যাংশন করা হয়েছে। এই টাকার কত খরচ হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** জানুয়ারি মাসে কাজ হচ্ছে, আমরা স্যাংশন করেছি, কাজ চলছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই ঝাড়গ্রাম উন্নয়নের টাকা কোথা থেকে আসে? এটা কি কেন্দ্রীয় সরকার দেন?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** এটা আমাদের বাজেটের, পশ্চিমবঙ্গ সরকারের।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই উন্নয়নের মধ্যে যেসব প্রোজেক্ট রয়েছে তার কাজে বাধা আসছে, সেরকম কোনও অভিযোগ আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** টুকিটাকি অল্প বিস্তর বাধা আমরা শুনেছি, সেগুলো সঙ্গে সঙ্গে আমরা টেক আপ করে নিয়েছি।

[2-00 — 2-10 P.M.]

## RULING FROM CHAIR

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্যগণ আমার আপনাদের কাছে একটি বিষয় জানানো দরকার। গতকাল আমার কাছে বিরোধী পক্ষের নেতারা এসেছিলেন এবং সরকার পক্ষের নেতৃবৃন্দরাও সেখানে আলাপ আলোচনা করেছিলেন। আমাদের হাউসে যে বিতর্কিত বিষয়টি আপনাদের সামনে রয়েছে সেই বিষয়টি সম্পর্কে আলোচনা হয়েছিল এবং যাতে হাউস সুস্থ পরিবেশে চলতে পারে তারজন্যও আলোচনা হয়েছিল। বিরোধীপক্ষের সদস্যরা আমাকে বলেছিলেন যে উক্তি নিয়ে এই বিরোধের সূত্রপাত হয়েছে সেই উক্তি যদি আমি মনেকরি তাহলে বিরোধী পক্ষের সদস্য যে উক্তি করেছিলেন তিনি সেটা তুলে নিতে প্রস্তুত আছেন। আমি অনুরোধ করেছিলাম এবং আমাকে সরকার পক্ষের সদস্যও জানিয়েছেন যে ঐ প্রস্তাব তারা আর প্রেস করবেন না এ নিয়ে কোনও বিতর্ক করবেন না। এই এই অবস্থায় এখন আছে। আমি আশাকরি দুপক্ষই তাদের বক্তব্য জানাবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পিকার স্যার, আপনি যে বক্তব্য আজকে এখানে রাখলেন দায়িত্বশীল বিরোধী পক্ষ হিসাবে আমি মনেকরি মাননীয় স্পিকার মহাশয়ের কাছ থেকে কোনও নির্দেশ কিংবা কোনও অ্যাডভাইস যদি আসে It is the duty of the opposition to bow down it. We accept your advice and we bow down your advice. শুধু একটা কথা স্যার, আমি আশাকরি যে বিতর্কিত যে বিষয়টি আজকে মিমাংসা হতে চলেছে তিক্ততা না বাড়িয়ে সেই বিষয়টি সুস্থ পরিবেশে সরকার পক্ষ এটাকে প্রেসটিজ ইস্যু না করে যে মোশন ওরা প্লেস করেছেন আপনি অ্যালাউ করেছেন এবং সেটা সারকুলেট হয়েছে এটা উইথড্র হবে not deemed to have been moved. এই অ্যাটিচিউড গ্রহণ করা হোক।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মিঃ স্পিকার স্যার, আমি কালকে হাউসে বলেছিলাম যে সুনীতিবাবু যদি বলেন আমি এ কথা বলি নি কিংবা বলে থাকলে উনি যদি সেই কথাটা উইথড্র করেন তাহলে আমি আমার রেজলিউশন মুভ করবো না। তাতে ওরা রাজি হন নি, ওরা হাউস থেকে ওয়াক আউট করে চলে গেলেন। তারা ওয়াক আউট করতে পারেন আমাদের বলার কিছু নেই। আমি সেই সুযোগ আবার দিচ্ছি সুনীতিবাবু যে কথা বলেছেন গভর্নরের ব্যাপারে প্রমোদ দাশগুপ্ত মহাশয়ের নাম ব্যবহার করে উনি এই কথাটা উইথড্র করুন তাহলে আমি আমার রেজলিউশন প্লেস করব না। কিন্তু কথাটা উইথড্র না হলে আমি কি উইথড্র করব? কারণ কথাটার উপরেই তো আমার রেজলিউশন। উনি উইথড্র করলে আমি ওটা নট প্লেসড করে নেব।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করব টেকনিক্যালিটিজের মধ্যে না গিয়ে এটা ধরে নিতে হবে এইভাবে যে সাইমালটেনিয়াসলি দুটি জিনিস একসঙ্গে হচ্ছে। আপনি অনুরোধ করেছেন আমরা সবাই মেনে নেব হাউসের ডিগনিটি রক্ষা করার জন্য, হালিম সাহেব যে কথা বলেছেন সুনীতিবাবু বলবেন তারপর আইনমন্ত্রী হালিম সাহেব উইথড্র করবেন এটা ঠিক নয়। সুনীতিবাবু উঠে দাঁড়িয়ে কিছু কিছু তাঁর বক্তব্য বলবেন

তারপর হালিম সাহেব তাঁর আলাদা সুযোগ রয়েছে তিনি আবার কিছু বলবেন আমার মনেহয় ঐভাবে জিনিসটা না করে আপনি অনুরোধ করবেন এটাই যথেষ্ট হবে এটাই আমি বলতে চাই।

**শ্রী হাসিম আব্দুল হালিম** : স্যার, মোশনটা আমার আমি কিছু বলতে চাই, প্রশ্ন হচ্ছে সাইমলটেনিয়াসলি ইংরাজি শব্দ দুটি জিনিস একসঙ্গে করা। উনি প্রত্যাহার করবেন আমি নট প্রেসড করব এরচেয়ে অন্য কি সাইমলটেনিয়াস হয় আমি জানি না। আমার বক্তব্য তাই ছিল উনি উইথড্র করলে আমি নট প্রেসড করে দেব তাহলেই ম্যাটার এন্ডস।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মিঃ স্পিকার, স্যার আমি একটি প্রিভিলেজ মোশান আপনার কাছে দিয়েছি।

**মিঃ স্পিকার** : সেটা দেখতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মিঃ স্পিকার, স্যার, একসঙ্গে এটারও সমাধান করতে হবে। কালকে হালিম সাহেব যেটা রুল ১৮৫-এ সারকুলেট করেছেন সেটার কোনও টেক্সট নেই, প্রসিডিংসে নেই এবং আমরা জানি টেপের মধ্যেও নেই। আমরা যে কপি নিয়েছি তাতে আছে, "প্রমোদবাবু লিখেছেন" এইটা দেখছি। সুতরাং উনি যে কপিটা দিয়েছেন তাতে বলেছেন সুনীতি চট্টরাজ রিমার্কস্ দ্যাট দি গভর্নর'স অ্যাড্রেস ওয়াজ প্রিপেয়ার্ড বাই দি প্রমোদবাবু—

**মিঃ স্পিকার** : মিঃ বাপুলি, আপনি যে নতুন প্রশ্নটা তুলছেন এটা তো আমার কাছে ছিল না, এইভাবে তো আলোচনা হয়নি। কথা ছিল উভয়েই উইথড্র করবেন, তারই ভিত্তিতে আলোচনা হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ** : মিঃ স্পিকার, স্যার, আমি আপনার কাছে কৃতজ্ঞ যে আপনি হাউস চালাতে চান এবং হাউসে শৃঙ্খলা থাকুক এটা আপনি চান এবং যে দৃষ্টিভঙ্গির বিচারে আপনি আজকে কথা বললেন আমি একজন বিরোধী দলের সদস্য হিসাবে আপনার কাছে অনেক কৃতজ্ঞ থাকলাম। সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলছি জানি না পুরানো কথা, পুরানো কাসন্দি আবার ঘাঁটব কিনা, আমাকে অনেক মাননীয় সদস্য এই ব্যাপারে বারণ করেছেন এই ব্যাপারে অনেক কথার অবতারণা করা যায়, আমি তা করতে চাই না। আমি যে কথা বলছিলাম আপনি যদি মনে করে থাকেন আমার ঐ কথায় রাজ্যপাল দুঃখিত হয়েছেন তাহলে আপনার ডিসিসন মেনে নিয়ে, রুলিং মেনে নিয়ে আমি আপনাকে বলছি ঐ কথাটি এক্সপাঞ্জ করে দেওয়া হোক।

**মিঃ স্পিকার** : কথা ছিল এ কথাটি আপনি উইথড্র করবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ** : আমি উইথড্র করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম** : মিঃ স্পিকার, স্যার, আমি খুব আনন্দিত যে মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয়, গভর্নরের বিষয়ে ওঁনার যে প্রোভোকেটিভ বক্তব্য ছিল এবং সেখানে উনি প্রমোদবাবুর নাম ব্যবহার করেছেন, এটা উনি উইথড্র করেছেন। আমিও যে মোশান দিয়েছি সেটা নট প্রেসড করছি এবং আমি অনুরোধ করছি আপনি এইভাবে এটা

ডিসপোজ অফ করে দেবেন। আমি আশা রাখব আগামীদিনে সুনীতিবাবু যেরকম সদস্যদের দায়িত্ব নিয়ে হাউসে কাজ করার অধিকার, সেইভাবেই উনি হাউসে অংশগ্রহণ করবেন আমরা সবাই যেন এই ব্যাপার নিয়ে আগামী দিনে সজাগ থাকি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Has he any authority to give me any advice. স্যার, আমি আর তিক্ততা বাড়াতে পারিনা। আমি কেবল একটি কথা বলে নিই আপনি বলেছেন প্রমোদবাবু কথাটা আনপার্লামেন্টারি নয়। আমি আপনার অনুরোধেই উইথড্র করলাম। স্যার, উনি আবার তিক্ততা বাড়াচ্ছেন।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি কখনই বলিনি প্রমোদবাবু কথাটি আনপার্লামেন্টারি। সুনীতিবাবু এম.এল.এ. হয়েছেন। আমি আশাকরি উনি বেশি দায়িত্ব পালন করবেন। আপনি আমার টেক্সটা পড়ুন। আমি বলেছি অ্যাসপারসান এগেনস্ট গভর্নর উনি এটা বোঝেন নি। যদি আনপার্লামেন্টারি হত তাহলে এক্সপাঞ্জ হত। আমি আশা করব ব্যাপারটি একটু বোঝবার চেষ্টা করবেন। আমারও বয়স খুব বেশি নয়। আমি শুধু এটুকু বলব এখানে অ্যাডভাইস দেবার কোনও প্রশ্ন নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** I will not take any advice from you people. আমি স্পিকারের অনুরোধে উইথড্র করেছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার অনুরোধ, এ বিষয়ে আমরা যেন আর বিতর্কের মধ্যে না যাই। আজকে সবাই মিলে আমরা যে আবহাওয়াটি তৈরি করতে চাই সেই পরিপ্রেক্ষিতে সকল মাননীয় সদস্যদের কাছে আমার আবেদন, এখানেই এটা শেষ হয়ে যাক এবং আসুন, একটা ভাল পরিবেশের মধ্যে আমরা সভার কাজ পরিচালনা করি। স্যার, এখানে আর ঐ আলোচনাটি যদি চালাতে না দেন তাহলেই ভাল হয় বলে আমি মনেকরি এবং সেই অনুরোধ আপনার কাছে আমি রাখছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রিভিলেজ মোশনের নোটিশ দিয়েছি সেটাও তাহলে আমাকে উইথড্র করতে হয় এই আবহাওয়া তৈরির ফলে, তা না হলে আপনাকে রুলিং দিতে হয়। স্যার, এটাই আমি বলতে চেয়েছিলাম এবং ভালোর জন্যই বলতে চেয়েছিলাম কিন্তু কিছুতেই আপনি বলতে দিলেন না। যাইহোক, আমি সেটা নিয়ে আবার বলছি। স্যার, আমাদের জুডিসিয়াল মিনিস্টার বলেছেন, আমাদের মাননীয় সদস্য সুনীতিবাবুও তার বক্তব্য পরিষ্কারভাবে বলেছেন। আমি যে প্রিভিলেজের মোশনটা এনেছিলাম মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে সেটাও রিলেটিং টু দিস, সেটা যখন ড্রপড হয়ে গিয়েছে, তার হ্যাপি এন্ড হয়েছে তখন আমি আর আমার প্রিভিলেজ মোশনটা নিয়ে প্রসিড করতে চাই না, আমি এটা উইথড্র করে নিচ্ছি।

## Adjournment Motions

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী এ.কে.এম. হাসানুজ্জামান, সামসুদ্দিন আহমেদ এবং বিনোদবিহারি মাঝি এঁদের প্রত্যেকের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম মুলতুবি প্রস্তাবটিতে শ্রী হাসানুজ্জামান কলেজগুলিতে অব্যবস্থার প্রতিবাদে আগামী

২৬শে ফেব্রুয়ারি অধ্যাপকদের বিধানসভা অভিযানের বিষয় সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। দ্বিতীয় ও তৃতীয় প্রস্তাবে শ্রী সামসুদ্দিন আহমেদ ও শ্রী বিনোদবিহারী মাঝি যথাক্রমে পশ্চিমবঙ্গে আইন ও শৃঙ্খলা জনিত অবস্থার বিষয়ে এবং বাঁকুড়া জেলার কালাজুরি গ্রামে একটি খুনের সম্পর্কে আলোচনা করতে চান। ঘটনাগুলি অতি সাম্প্রতিক কোনও বিষয় সংক্রান্ত নয়। এ ব্যাপারে সদস্যরা আগামী বাজেট বিতর্কে বলবার অনেক সুযোগ পাবেন। উপরোক্ত কারণে আমি তিনটি মুলতুবি প্রস্তাবেই অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত আকারে মুলতুবি প্রস্তাবগুলি পড়তে পারেন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল একের পর এক অধ্যক্ষকে বিতাড়ন করছেন। কলেজ পরিচালক সমিতিতে বেছে বেছে রাজনৈতিক নেতাদের পাঠানো হচ্ছে। রাজনৈতিক মাপকাঠিতে বিচার করে তারা কলেজে কলেজে প্রশাসক নিযুক্ত করছেন। কোন কোন সরকারি দলভুক্ত রাজনৈতিক নেতাকে একাধারে ৬/৭টি কলেজের প্রশাসক নিযুক্ত করা হয়েছে। ফলে শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়ছে ও প্রশাসন স্তব্ধ হয়ে যাচ্ছে। শিক্ষকগণ সময়ে মাইনে পাচ্ছেন না। কলেজে রাজনৈতিক দলাদলি চলছে। শিক্ষাক্ষেত্রে এই সরকারি নীতির প্রতিবাদে কলেজ অধ্যক্ষগণ আগামী ২৬শে ফেব্রুয়ারি বিধানসভা অভিযান করবেন বলে ঘোষণা করেছেন।

স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এই বিষয়টা নিয়ে সভায় আলোচনা হওয়া দরকার এবং সেইজন্য সভার কাজ মুলতুবি থাকা দরকার।

**Shri Shamsuddin Ahmed :** Sir, my Motion runs thus :

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely, -

The deterioration in the "Law and order" situation and the attitude of the criminals who have created an atmosphere of terror throughout the State of West Bengal. Anti-social elements have been indulging in various types of criminal activities including murder, stabbing and dacoity, particularly in the border area of the State as a result of which the life and property of the public are at a stake.

## Calling Attention to the matters of urgent Public importance

**মিঃ স্পিকার ঃ** আমি আজকে চারটে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। এক নং হচ্ছে ১১ নং নারিকেলডাঙ্গা নর্থ রোডে অবস্থিত মসজিদ জবরদখল এ.কে.এম. হাসানুজ্জামান, দু নং আরামবাগ মহকুমায় ১৬ ও ২০ নং রুটে বাস ধর্মঘট শ্রী নানুরাম রায়, তিন নং চটকল ধর্মঘট মীমাংসা না হওয়ার কারণ সামসুদ্দিন আহমেদ, ৪নং বিভিন্ন কলেজের পরিচালনা সমিতির কাজে হস্তক্ষেপের বিরুদ্ধে অভিযোগ শ্রী নির্মলকুমার বোস। আমি শ্রী নির্মলকুমার বোস কর্তৃক আনীত বিষয়টি মনোনীত করছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় তাহলে এই বিষয়ের উপর তিনি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটা নির্দিষ্ট দিন দিতে পারেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি এখনই বিবৃতি দিচ্ছি।

পশ্চিমবঙ্গ কলেজ অধ্যক্ষ সমিতির কতকগুলি অভিযোগ সম্পর্কে সরকারের দৃষ্টি আকৃষ্ট হয়েছে। অভিযোগগুলি সম্পর্কে সরকারের বক্তব্য পরিষ্কারভাবে রাখা প্রয়োজন। সেজন্য এই বিবৃতি ঃ

**১) প্রথম অভিযোগ ঃ অধ্যক্ষ প্রভৃতির ভাতা বন্ধ করা হয়েছে।**

১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস থেকে সরকার কলেজ সমূহের অধ্যক্ষ থেকে শুরু করে প্রত্যেকের পুরা বেতন দেবার দায়িত্ব গ্রহণ করেন। দায়িত্ব গ্রহণ করার পর সরকার লক্ষ করেন, অধ্যক্ষ এবং অধ্যাপকদের ইউ.জি.সি.র নূতন বেতন হার কার্যকর হওয়ার পরেও বিভিন্ন কলেজে অধিকাংশ অধ্যক্ষ মূল বেতন ছাড়াও নানা ধরনের ভাতা গ্রহণ করেন। অধ্যক্ষদের নূতন বেতন হার ঃ ১২০০ - ১৯০০ এবং যেখানে ৭৫০'র বেশি ছাত্র আছে এবং অধ্যক্ষ ৭ বছরের বেশিকাল নিযুক্ত আছেন তার বেতন হার ঃ ১৫০০ - ২৫০০।

**(১) বিভিন্ন কলেজে অধ্যক্ষের অতিরিক্ত ভাতা ঃ—**

| | | প্রতিমাসে | |
|---|---|---|---|
| ১। | স্পেশ্যাল অ্যালাউন্স - | ১০০ থেকে ৩০০ | (প্রায় ৫৮টি কলেজ) |
| ২। | কনভেয়ন্স অ্যালাউন্স - | ১৫০ টাকা | (প্রায় ১০টি কলেজ) |

(এদের মধ্যে অধিকাংশ কলেজ কলকাতায়। কলেজ থেকে ভি.পি.আই. অফিস যাওয়া-আসার জন্য)

| | | | |
|---|---|---|---|
| ৩। | হসপিটালিটি অ্যালাউন্স (অভ্যাগতদের আপ্যায়নের জন্য) | ২০০ টাকা | (শ্রীরামপুর কলেজ) |
| ৪। | ব্যক্তিগত অ্যালাউন্স | ২২৫ টাকা | (মণীন্দ্রনাথ কলেজ) |
| ৫। | রেকটর অ্যালাউন্স | ২০০ টাকা | (কাঁচড়াপাড়া কলেজ) |
| ৬। | শিফ্‌ট অ্যালাউন্স | ১৫০ টাকা | (বিভিন্ন কলেজ) |
| ৭। | হাউস রেন্ট অ্যালাউন্স | ৩২৫ টাকা | (জয়পুরিয়া কলেজ) |

অনেক অধ্যক্ষ পুরাতন বেতনহার ভোগ করেন, অর্থাৎ তাদের বেতন হার ঃ ৭০০ - ১১০০ তবে তাদের চাকুরির সময় সীমা ৬৫ বৎসর বয়স পর্যন্ত এবং তারা কনট্রিবিউটরি পি.এফ. ও গ্রাচুইটি ভোগ করেন। অধ্যক্ষদের যারা রেকর্ড সংখ্যক অ্যালাউন্স নিতেন, এমন কলেজও আছে যেমন ঃ—

১। বিধানচন্দ্র কলেজ (রিষড়া) - ১০ টাকা হাউস রেন্ট + ১৫ টাকা মেডিক্যাল অ্যালাউন্স + ২০০ টাকা ইভিনিং অ্যালাউন্স + স্পেশ্যাল অ্যালাউন্স ১০০ টাকা + ডক্টরেট অ্যালাউন্স ১০ টাকা - মোট ৫ ধরনের অতিরিক্ত ভাতা।

২। জয়পুরিয়া কলেজ হাউস রেন্ট ৩২৫ + স্পেশ্যাল ১০০ + ডক্টরেট ৪৫ মোট ৩ ধরনের ভাতা।

প্রসঙ্গত উল্লেখ্য কলেজের অধ্যাপকেরা হাউস রেন্ট এবং মেডিক্যাল অ্যালাউন্স কোনওটাই পান না।

অধ্যক্ষদের ভাতা ছাড়াও বিভিন্ন কলেজ অধ্যাপক এবং শিক্ষাকর্মিদের নিম্নরূপ ভাতা চালু ছিল ঃ

১। ডক্টরেট অ্যালাউন্স

২। রুটিন তৈরির জন্য অ্যালাউন্স

৩। টেলিফোন অ্যালাউন্স

৪। টিফিন অ্যালাউন্স

৫। লিটারেসি অ্যালাউন্স (প্রফুল্লচন্দ্র কলেজ)

৬। হায়ার লিটারেসি অ্যালাউন্স (প্রফুল্লচন্দ্র কলেজ)

৭। ভাইস-প্রিন্সিপ্যালদের ভাতা

৮। রেকারিং এক্স-গ্রাসিয়া (রামকৃষ্ণ মিশন পরিচালিত বেলুড় কলেজ)

৯। টাইপিস্টদের জন্য টাইপ অ্যালাউন্স (প্রফুল্লচন্দ্র কলেজ)

১০। ক্যাশিয়ারদের জন্য ক্যাশ অ্যালাউন্স (প্রফুল্লচন্দ্র কলেজ)

সরকার কোথাও অধ্যাপকদের পার্ট টাইম অ্যালাউন্স বন্ধ করেননি। সরকারের স্পনসর্ড কলেজ সমূহে যেসমস্ত অ্যালাউন্স চালু আছে সেগুলি বাদ দিয়া অন্য ভাতাগুলি আপাতত বন্ধ আছে। সমস্ত বিষয়টি পে-কমিশনের নিকট বিবেচনাধীন আছে। সরকারের উদ্দেশ্য যদি কোনওরূপ ভাতা প্রবর্তিত হয় তা যেন একই হারে সমস্ত কলেজের ক্ষেত্রে প্রযুক্ত হয়।

(২) **দ্বিতীয় অভিযোগ ঃ পরিচালক সমিতির মধ্য দিয়া রাজনীতির নিয়ন্ত্রণ ঃ**

বেসরকারি কলেজ সমূহে যেসমস্ত পরিচালক সমিতি ছিল তারাই ঐ ধরনের অতিরিক্ত অ্যালাউন্স মঞ্জুর করেছিলেন এবং নানাবিধ অবৈধ পন্থায় অধ্যাপক নিয়োগ করেছিলেন। ১৯৭৭ সালের মে মাস পর্যন্ত সমস্ত প্রকার অবৈধ নিয়োগকে বর্তমান সরকার রেগুলার-ওয়াইজ করতে বাধ্য হয়েছেন। বর্তমানে সমস্ত অধ্যাপক নিয়োগ কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে হবে। এটাই অধ্যক্ষ সমিতির উষ্মার কারণ?

বেসরকারি কলেজে পরিচালক সমিতি বিশ্ববিদ্যালয়ের বিধি অনুযায়ি হয়। সরকার কেবলমাত্র একজন মাত্র প্রতিনিধি নিয়োগ করেন। সেক্ষেত্রে শিক্ষাক্ষেত্রে সোসাল ইনভলভমেন্ট এর কথা স্মরণ রেখে অধ্যাপক, শিক্ষক অথবা সমাজ কর্মিদের নিয়োগ করেছেন। স্পনসর্ড কলেজ সমূহের নানা গাফিলতির সংবাদ সরকারের দপ্তরে জমা হয়েছে। আলিপুর-দুয়ার কলেজ প্রায় ১ লক্ষ টাকা তছরূপ, শ্রীচৈতন্য কলেজে বিভিন্ন ফান্ডের বে-হিসাবী খরচ

প্রভৃতি। স্পনসর্ড কলেজের নূতন পরিচালক সমিতিতে ছাত্র ও শিক্ষাকর্মিদের প্রতিনিধি আছে। এ ছাড়া অধ্যাপক প্রতিনিধিও আছে। ডি.পি.আই. এবং বিশ্ববিদ্যালয় প্রতিনিধি হিসাবে শিক্ষাবিদদের নিয়োগ করেন। সরকার সভাপতি এবং অপর দু'জন সদস্য মনোনীত করেন। এক্ষেত্রেও বে-সরকারি কলেজের ক্ষেত্রে অনুসৃত নীতি পালন করা হয়। সুতরাং রাজনীতির চাপের প্রশ্ন কেমন করে আছে?

(৩) **তৃতীয় অভিযোগ ঃ অধ্যক্ষদের সাসপেনশন ঃ**

সরকার অত্যন্ত দৃঢ় প্রত্যয়ের সঙ্গে বলতে পারেন সরকার নিযুক্ত বিশেষ আদালতে এরূপ কোনও কেস আসে নি। কোনও অধ্যক্ষ যদি সরকার পরিচালক সমিতির কোনও প্রকার ব্যবস্থা অবৈধ মনে করেন, তিনি বিশ্ববিদ্যালয় নিযুক্ত বিশেষ আদালত এবং সরকার নিযুক্ত বিশেষ আদালতের কাছে আবেদন করতে পারেন। শিলিগুড়ি এবং রানাঘাট কলেজের অধ্যক্ষ সাসপেন্ড হয়েছেন বলে সরকার অবগত হয়েছেন কিন্তু তারা কেউই উপরিউক্ত ব্যবস্থার সুযোগ গ্রহণ করেন না।

সর্বশেষে আমি অত্যন্ত জোরের সঙ্গে বলতে চাই সরকার কোথাও নীতিবহির্ভূত ভাবে কারও ভাতা বন্ধ করেন নি এবং কারও বিরুদ্ধে অন্যায় ভাবে কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি শিক্ষাক্ষেত্রে এতদিন জঘন্য রাজনীতির যে নিয়ন্ত্রণ ছিল, আমরা তার অবসান করার প্রচেষ্টা করেছি মাত্র।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী একটা রিটিন স্টেটমেন্ট পড়ে গেলেন। স্যার, হাউসের একটা কনভেনশন আছে, মাননীয় সদস্য দৃষ্টি আকর্ষণী প্রস্তাব আনার সঙ্গে সঙ্গেই মাননীয় মন্ত্রী মহোদয় একটা রেডিমেড বিবৃতি পড়ে গেলেন। এমনভাবে পড়ে গেলেন যে আমরা তা ফলো করতে পারলাম না। এটা কি রকম স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় সঙ্গে সঙ্গে একটা লিখিত বিবৃতি দিলেন, যেন আগে থেকেই তিনি প্রিপেয়ার হয়ে এসেছিলেন। আমরা তার কাছ থেকে রেডি উত্তর চেয়েছিলাম, কিন্তু তিনি রিটিন স্টেটমেন্ট করলেন। এটা বড় দৃষ্টিকটু লাগে স্যার।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি এই স্টেটমেন্ট হাউসে সার্কুলেট করে দেব।

## Mention Cases

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হল এই যে, কিছুদিন ধরে আমরা দেখছি সরকার বন সংরক্ষণের ব্যাপারে খুবই আগ্রহী হয়ে উঠেছেন। এটা ভাল কথা। কিন্তু আমি আমার নিজের জেলা নদীয়া জেলার অন্তত ৬টি বড় সরকারি বন বা রিজার্ভ ফরেস্ট কিভাবে ধ্বংস হয়ে যাচ্ছে তার একটা উদাহরণ আপনার মাধ্যমে বনমন্ত্রীর কাছে রাখছি।

স্যার, নদীয়া জেলার কৃষ্ণনগর পশ্চিম কেন্দ্রে অবস্থিত বাহাদুরপুর মায়াকোকি ফরেস্ট, খুব বড় ফরেস্ট এটা গোচারণ কেন্দ্রে রূপায়িত হয়েছে এবং এটা আমাদের জেলার মন্ত্রী মহাশয়ের কেন্দ্রে অবস্থিত। তারপর চাপড়া থানার অন্তর্গত মহম্মদপুরে একটা বিরাট ফরেস্ট

আছে, তার অবস্থা খুবই খারাপ, সেখানকার সমস্ত মূল্যবান গাছ কেটে সাফ করে দিচ্ছে। নাকাশিপাড়ার বেথুয়াডহরি ফরেস্টে বেমালুম গাছ কাটা হচ্ছে। রাণাঘাট দেবগ্রাম ফরেস্টেরও একই হাল, এটা রাণাঘাট থানার অন্তর্গত। তারপর বাদকুল্লা ফরেস্ট এবং সর্বপরি হাঁসখালি মুচিফুলবেরে ফরেস্টের সমস্ত মূল্যবান গাছ কেটে সাফ করে দিচ্ছে। এইভাবে সরকারি রিজার্ভ ফরেস্টগুলির কোটি কোটি টাকার গাছ নষ্ট হয়ে যাচ্ছে। আমি তাই দাবি করছি বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় হাউসকে জানান যে তিনি এই সমস্ত বন-সম্পদ রক্ষা করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করছেন। মরিচঝাঁপির উদ্বাস্তুরা গাছ কাটছে বলে সেখানে আপনারা ওয়াইস সাজেশন দিচ্ছেন, কিন্তু এই বনগুলি রক্ষা করবার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন? আপনার মাধ্যমে আমি তাই বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি।

স্পিকার স্যার, আমাদের মালদহ জেলায় ডিজেল এবং কেরোসিন তেলের অত্যন্ত অভাব দেখা দিয়েছে, সেই কারণে আমি এই বিষয়টির প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানি না অন্যান্য জেলাতেও এই অভাব দেখা দিয়েছে কিনা। আজকে আমাদের সরকারের নীতি হল কৃষি উৎপাদন বাড়াতে হবে এবং সেই অনুযায়ী শ্যালো টিউবওয়েল প্রচুর দেওয়া হয়েছে এবং ঋণও দেওয়া হয়েছে। কিন্তু আজকে ডিজেলের এবং কেরোসিনের অভাবে ফসল একেবারে নষ্ট হয়ে যাচ্ছে। আমরা এ বিষয়ে ডি.এম.কে বলেছিলাম, তবুও কিছুই পাওয়া যায়নি। অথচ অপর দিকে দেখা যাচ্ছে আমাদের চাঁচন বাজারে ২ টাকা ৩০ পয়সা করে লিটার কেরোসিন ব্ল্যাকে বিক্রি হচ্ছে। এবিষয়েও আমরা বি.ডি.ও. এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলেছিলাম। কিন্তু তারা ব্ল্যাক বন্ধ করতে পারছেন না এবং সরবরাহের কোনও ব্যবস্থাও করতে পারছেন না। ম্যাজিস্ট্রেট আমাদের বললেন কলকাতায় প্রচুর ডিজেল আছে বটে, কিন্তু আমরা আনতে পারছি না। কারণ হিসাবে তিনি বললেন যে তাদের ট্রাক নেই, ট্যাঙ্ক বসানো ট্রাক-এ করে ডিজেল আনা হয়, সেই ট্রাকের ওখানে অভাব। আজকে ট্রাকের অভাবে মালদহে ডিজেল যেতে পারছে না, এই অবস্থায় চাষিদের কি অবস্থা হবে? মাঠে ধান শুকিয়ে যাচ্ছে। অতএব আমি কেরোসিন তেল এবং ডিজেলের এই সমস্যার প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এই দুটো জিনিস মালদহ জেলাতে সরবরাহ করার জন্য অনুরোধ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

গত ১৮/২/১৯৭৯ তারিখে মেদিনীপুর জেলার দাসপুর থানার উদয়চক গ্রামে একটি দুর্ভাগ্যজনক ঘটনা ঘটে গিয়েছে, সেখানে একজন মহিলা খুন হয়েছেন। ঐদিন ওখানকার যিনি অঞ্চল প্রধান তিনি রাত্রি ৮-র সময়ে প্রায় ২০০ লোক নিয়ে একটি শিডিউলকাস্ট পল্লি, অর্থাৎ তফসিলি জাতির পল্লি আক্রমণ করে এবং সেই পল্লির রাধানাথ ভুঁইয়ার বাড়িতে ঢুকে আক্রমণ করে এবং আরও ২০/২২টি বাড়িতে আক্রমণ করে। এর দু'দিন আগে রাধানাথ ভুঁইয়ার বোন উদয়চকে যে মেলা হয় সেই মেলা দেখতে ভাই এর বাড়িতে এসেছিলেন তিনি ঐ আক্রমণের ফলে মারা যান। এছাড়া ২০।২২ জনকে আহত করা হয়েছে। এরা লাঠি

বল্লম নিয়ে গিয়েছিল। যারা আহত হয়েছিল তাদেরকে হাসপাতালে পাঠাতে দেওয়া হয়নি। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যেন এই বিষয়ে তদন্ত করা হয় এবং যারা দোষি ব্যক্তি তাদেরকে যেন শাস্তি দেওয়া হয়।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি দুর্ভাগ্যজনক তথ্য আপনার কাছে রাখছি। বিভাগীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে যদি কিছু করেন তাহলে উপকৃত হব। উত্তর পাড়া জেনারেল হাসপাতাল হাওড়া এবং হুগলিকে সার্ভ করে। এই হাসপাতালে দুই থেকে আড়াই মাস হল অ্যাম্বুলেন্স নেই। বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই ব্যাপার নিয়ে বারে বারে বলা হয়েছে এবং বহু আবেদন-নিবেদন করা হয়েছে কিন্তু সেই অ্যাম্বুলেন্স পাওয়া যায়নি। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে অ্যাম্বুলেন্স পাওয়া যায় এবং যারা এই অ্যাম্বুলেন্স পাঠাতে দেরি করত তাদের যেন শাস্তির ব্যবস্থা করা হয়।

**শ্রী সন্তোষ রাণা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি। পশ্চিমবাংলার বহু জায়গায় আখের চাষ হয়। সব জায়গায় চিনি কল নেই, খুবই সামান্য জায়গায় রয়েছে। আমার নির্বাচন কেন্দ্র যেখানে সেখান থেকে এবং এ ছাড়াও বহু জায়গা থেকে খবর পেয়েছি যে, এই সময়ে আখ কেটে গুড় তৈরি করা হচ্ছে। গরিব কৃষকেরা এবং নিম্ন মধ্যবিত্ত কৃষকেরা তারা এখন গুড় বিক্রি করতে বাধ্য কেননা তাদেরকে এখন কো-অপারেটিভের লোন এবং মহাজনদের লোন শোধ করতে হবে বলে। তারা ৮০।৯০ টাকা কুইন্টালের দরে গুড় বিক্রি করতে বাধ্য হচ্ছে। কোনও কোনও জায়গায় ৮০।৯০ টাকার কম দরে বিক্রি হচ্ছে। সুতরাং এই দামে বিক্রি করে চাষীদের কিছুই থাকে না। আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি গুড়ের সর্বনিম্ন দাম ১৫০ টাকা কুইন্টাল যেন রাজ্য সরকার বেঁধে দেন এবং চাষীদের কাছ থেকে গুড় কেনবার বন্দোবস্ত করেন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া পাঁচলা ব্লকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন থেকে ২৩টি গ্রামে বৈদ্যুতিকরণের কাজ হবার জন্য ৮ লক্ষ টাকা মঞ্জুর হয়েছিল এবং ঐ কাজ জানুয়ারি মাসের মধ্যে করা হবে বলে ঐ ডিপার্টমেন্ট থেকে জানানো হয় কিন্তু বলা হচ্ছে কাজ এখন করা সম্ভব নয়। তার কারণ মালপত্র পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে শীঘ্রই কাজ আরম্ভ করা হয়।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদা জেলায় কালিয়াচক ৩ নম্বর অধীন দরিয়াপুর, রায়পুর, খোজপাড়া ইত্যাদি গ্রামে কৃষকদের মাঠের ফসল জোর করে গোয়ালা সম্প্রদায়ের অ্যান্টি-সোস্যাল লোকেরা গরু দিয়ে খাইয়ে দিচ্ছে, জোর করে কেটে নিয়ে যাচ্ছে এবং মাঠের ফসল তছনছ করে দিচ্ছে। এ বিষয়ে স্থানীয় কর্তৃপক্ষ এবং জেলা ম্যাজিস্ট্রেটের কাছে জানিয়েও কোনও ফল হয়নি। তারা সবাই মিলে একটা রিপ্রেজেনটেশন মাননীয় মুখ্যমন্ত্রীকে দেবার জন্য আমার কাছে দিয়েছে। আমি আপনার হাতে দিচ্ছি মাননীয় মন্ত্রীকে দেবার জন্য।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** প্রাথমিক শিক্ষক সমিতির হাজার হাজার শিক্ষক যারা বামফ্রন্ট সরকারের কুশিক্ষা নীতির ফলে অবহেলিত তারা আজকে এখানে এসেছেন একটা ডেপুটেশন নিয়ে, মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এতদিন তারা কান দেননি ঘুমিয়ে আছেন একটু কান দেবার চেষ্টা করুন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ছোটামোল্লাখালির একটি জনসভায় মুখ্যমন্ত্রী মরিচঝাঁপির উদ্বাস্তুদের ব্যাপারে বলেছেন বিরোধী পক্ষের নেতা এবং শ্রী পি.সি.সেন ওদের নিয়ে নোংরা রাজনীতি খেলছেন। আপনি জানেন কাশীবাবু সরকারের কাছে আবেদন করেছিলেন মরিচঝাঁপির উদ্বাস্তুদের বিরুদ্ধে যেন অর্থনৈতিক অবরোধ ব্যবস্থা তুলে নেওয়া হয় এবং খাদ্য ও পানীয়ের ব্যবস্থা করা হয় এবং ভারত সেবাশ্রম সঙ্ঘ ও রেডক্রশ ইত্যাদি থেকে শিশুদের যেন খাদ্য বিতরণ করা হয়, এই দাবি করা কি নোংরা অপরাধ এবং অসহায় উদ্বাস্তুদের উপর অত্যাচার করা কি মানবিক ব্যবহার দেখানো এই প্রশ্ন আমি মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**Mr. Speaker :** It is a matter of opinion.

**Shri Deo Prakash Rai :** Sir, during the last session I raised a pertinent question here so far as the privilege of the Members is concerned, and I think that was not taken note of very seriously in right earnest by any responsible person who ever he may be. Now, we find that the Chief Minister says something and withdraws later on, the Judicial Minister is the same moving a motion against Shri Chattaraj and he is withdrawing the same. So, keeping this in view, during the last Session I said that you should codify which of the words are parliamentary, and which are unparliamentary. I want a ruling from you in this respect. My point is this there must be a codified list which should be distributed to the members as to which are parliamentary words which are unparliamentary. Unless you do this I may utter some words, and some members may take objection to it and term it as unparliamentary. So, you should decide and you should give your decision at your earliest. My submission is this that it is not only applied to the opposition but also to all the members of this august House so that in future there is no controversy or dispute over this issue.

[2-40 — 2-50 P.M.]

## LEGISLATION

### Discussion on the Bengal Town and Country (Planning and Development Bill (1978), 1979

The Bill introduced and the motion for consideration was held on 21.2.79.

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ মিত্র যে বিল এনেছেন তারজন্য যে সিলেক্ট কমিটি গঠিত হয়েছিল তাতে আমিও একজন সভ্য ছিলাম। বিলের আগে যে কপি আপনারা পেয়েছিলেন এবং সিলেক্ট কমিটি থেকে সংশোধিত আকারে যে বিল পেয়েছেন, তারমধ্যে সিলেক্ট কমিটি কি কি সংশোধন করেছেন সেটা দেখতে পেয়েছেন। আমি অত্যন্ত আনন্দিত যে কয়েকটা বিষয়ে সিলেক্ট কমিটি আমার অনেক সংশোধন গ্রহণ করেছেন। কিন্তু মৌলিক যে প্রশ্ন থেকে গেছে তারসঙ্গে সিলেক্ট কমিটির চেয়ারম্যান এবং অধিকাংশ সদস্যদের সঙ্গে আমার মতানৈক্য হয়নি। যারজন্য আমি আলাদাভাবে নোট অফ ডিসেন্ট দিয়েছি, যেটা হাউসে সারকুলেট করা হয়েছে। একটা মৌলিক প্রশ্ন হচ্ছে কেন্দ্রীয় সরকার কারা পরিচালনা করেন সে সম্বন্ধে আমার এক রাজনৈতিক বন্ধু একবার পরিহাস করে বলেছিলেন, ভারতবর্ষ চায় ৩টা লোক· প্রিন্সিপাল প্রাইভেট সেক্রেটারি টু দি পি.এম., ২নং চীফ সেক্রেটারি এবং ৩নং হোম সেক্রেটারি। অর্থাৎ এই তিনজন যেটা করবেন প্রকৃত পক্ষে মন্ত্রীদেরও তাতে সই করতে হয়। অনেক ক্ষেত্রে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের অতীতের অনেক নজির আছে যে মন্ত্রী মহাশয়দের সুপারিশ কার্যকর হয়নি কিন্তু তার প্রিন্সিপাল সেক্রেটারি যার সুপারিশ করেছেন সেটাই গ্রহণ করা হয়েছে বিভিন্ন নিয়োগের ক্ষেত্রে এটাই দেখা যাচ্ছে কাজেই ব্যক্তিগতভাবে কোনও অফিসার বা আই.এ.এস. অফিসারের বিরুদ্ধে আমি বলতে চাই না,' কিন্তু সরকারের হাতে ক্ষমতা এর মানে এই নয় যে ব্যুরোক্রাটদের হাতে সমস্ত ক্ষমতা পুঞ্জীভুত হবে কারণ তাহলে আমলাতন্ত্রের চোখ প্রশাসনেব উপর পড়তে পারে। যে বিল প্রথম এসেছিল তারমধ্যে কান্ট্রি অ্যান্ড টাউন প্ল্যানিং অ্যাডভাইসরি কমিটি রয়েছে চ্যাপটার ২ তাকে ২৬ জন আই.এ.এস. অফিসারের সুযোগ ছিল, সেটা সিলেক্ট কমিটিকে দেখাতে সেই কমিটি ২৬ থেকে ৭ ম্যাকসিমাম করেছেন কিন্তু প্রশ্ন হচ্ছে যেটা সেন্ট্রাল বডি হয়েছে সমস্ত পশ্চিমবাংলার নগর এবং গ্রামাঞ্চলে পুনর্গঠন ও পরিকল্পনার জন্য তার যে ছক থাকবে তাতে কর্তৃত্ব কার থাকবে? আমি সিলেক্ট কমিটির কাছে বার বার এই দাবি জানিয়েছিলেন যে আপনারা একটা ফাংশনাল বডি করুন, সেই বডির হাতে কিছু ক্ষমতা দিন। অ্যাডভাইসারি কমিটি কিভাবে ফাংশন করে সেটা আমরা জানি। বিধানসভার সকল সদস্যই কোনও না কোনও অ্যাডভাইসারি কমিটির সভ্য আমি বোধ হয় গোটা পাঁচেক অ্যাডভাইসারি কমিটির মেম্বার, সেই অ্যাডভাইসারি কমিটি বছরে ২/১ বার মিট করে, চা খাওয়া হয়, আসলে ক্ষমতা এসে পড়ে ঐ ব্যুরোক্রাটদের হাতে। একটা ফাংসন্যাল বডি করার কি কি প্রয়োজনীয়তা রয়েছে সেটা আমি বিশদভাবে বলেছিলাম। আমি মনেকরি একটা ফাংশনাল বডির মধ্যে এক্সপার্টদের প্রাধান্য থাকবে। এই ধরনের একটা ব্যাপক পরিকল্পনা গ্রহণ করতে চাইছেন, তাহলে সেই প্ল্যানিং এর জন্য একজন প্ল্যানিং ইঞ্জিনিয়ারের প্রয়োজনীয়তা আছে, একজন সমাজতত্ত্ববিদের প্রয়োজনীয়তা আছে, একজন অর্থনীতিবিদ এবং একজন জিওগ্রাফারের প্রয়োজনীয়তা আছে। কারণ, সেখানে এরিয়ার পুনর্গঠন, এরিয়া কিভাবে করা হবে, ল্যান্ড ইউজ কিভাবে করা হবে তারজন্য জিওলজিস্টের প্রয়োজনীয়তা রয়েছে। কিন্তু একজন পার্মানেন্ট মেম্বার থাকবে তার ডেজিগনেশন যাই থাক, যে কোনও বডি হবে, সমস্ত পশ্চিমবঙ্গের পুনর্গঠনের দায়িত্ব যারা নেবেন, সেই বডিতে এই ধরনের দায়িত্বজ্ঞান সম্পন্ন অফিসার যেমন জিওগ্রাফার সোসিওলজিস্ট, প্ল্যানিং ইঞ্জিনিয়ার, ইকনমিস্ট থাকবেন। আমি বলেছিলাম তারা হোলটাইম মেম্বার হবেন। আমি বলেছিলাম এই কমিটির মধ্যে শুধুমাত্র ব্যুরোক্রাটদের ছড়াছড়ি

না করে দায়িত্বশীল মেম্বার থাকবেন। বিধানসভার কোনও প্রতিনিধিত্ব সেখানে ছিল না, এখন বিধান সভার ৩ জন প্রতিনিধি সেই বিলের মধ্যে রাখা হয়েছে, পার্লামেন্টের একজন সভ্যের প্রভিসন সেখানে রয়েছে। কিন্তু বডিকে যে খুব বড় বডি করতে হবে সেই দাবি ছিল না। আমার দাবি ছিল ফাংশনাল বডির, সব ব্যাপারে বিশেষজ্ঞদের ওপিনিয়ান নেওয়ার সুযোগ নেই। সেজন্য আমি বলেছিলাম এই বডির আরও কিছু ফাংশনাল উইং তৈরি করবেন যারা প্রতি সপ্তাহে মিটিং করবে ওয়েস্ট বেঙ্গল কান্ট্রি অ্যান্ড টাউন ডেভেলপমেন্ট যে বডি হবে সেই বডির প্রতি সপ্তাহে মিট করা সম্ভব নয়। কিন্তু আমরা যদি কয়েকটি গোষ্ঠীতে ভাগ করে দিই, বিভিন্ন সমস্যার জন্য একটা করে উইং থাকবে তাহলে তারা প্রতি সপ্তাহে নিয়মিত মিট করতে পারে। রাজ্য সরকারের জয়েন্ট সেক্রেটারি ক্ষমতা সম্পন্ন একজন অফিসারকে তার কনভেনার করে দেওয়া যেতে পারে। মূল বিলে ছিল অ্যাডভাইসারি কমিটির বছরে ৩ বার সভা হবে, সেটা পরিবর্তিত আকারে এসেছে, সেখানে ৪ বার সভার প্রভিসন রয়েছে। কিন্তু তাতে করে আমাদের সমস্যার কতটা সমাধান হবে বুঝতে পারছি না। এই বিলের মধ্যে আমরা দেখেছি, যেটা ছিল না সেটা যুক্ত হয়েছে, যে কো-অর্ডিনেশনের কাজটা অ্যাডভাইসারি কমিটিকে দেওয়া হয়েছে, সেটার জন্য আমি ডাঃ মিত্রের কাছে কৃতজ্ঞ যে অন্তত অ্যাডভাইসারি কমিটিকে বিভিন্ন প্ল্যানিং বডির কো-অর্ডিনেশনের দায়িত্ব দিতে চেয়েছেন। কিন্তু এই ধরনের একটা বডির গুরুত্ব যেখানে সিলেক্ট কমিটি স্বীকার করেছেন সেখানে শুধুমাত্র অ্যাডভাইসারি কমিটি রাখলেই কি তার পারপাস সারভড হবে? এটা আমার ধারণার মধ্যে আসে না। তার প্ল্যানিং বডি কিভাবে তৈরি হবে বিলের মধ্যে দেখেছি সেই পুরানো ধারা, সি.এম.ডি.এ. যেভাবে আছে, তার স্ট্রাকচার, তার মোটামুটি এরিয়াকে ডিফাইন করে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলার অন্যান্য অঞ্চলে ডেভেলপমেন্ট কিভাবে হবে কি নগর এলাকায়, কি পল্লি এলাকায় তার কোনও রূপরেখা এই বিলের মধ্যে পেলাম না। সেখানে ব্যুরোক্রাসিদের মর্জির উপর কার্যত থেকে যাচ্ছে। তার ডিসক্রেটাস প্ল্যানিং যদি হয় কতটা এরিয়া একটা প্ল্যানিং এরিয়া নেবে তারজন্য সেন্ট্রাল বডির হাতে ক্ষমতা না থাকে — এবং সেন্ট্রাল বডিকে ভয় কেন — এটাতে তো সরকারেরই প্রাধান্য থাকবে, মুখ্যমন্ত্রী এর চেয়ারম্যান হবে, ফাইনান্স মিনিস্টার, টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং মিনিস্টার এরা তার উপসভাপতি থাকবেন, এতে চীফ সেক্রেটারি থাকবেন এবং অন্যান্য দায়িত্বশীল সরকারি অফিসাররা থাকবেন, বিধানসভার এবং লোকসভার প্রতিনিধি থাকবেন — কাজেই এদের প্রতি যদি একটু মর্যাদা আমরা দিতে পারি তাহলে দেখব এনটায়ার প্ল্যানিংটা যেটি আমি বারবার প্রত্যেকটা স্টেজে বলে এসেছি, সিলেক্ট কমিটির প্রতিটি সভাতে এবং এখনও সেটা বলছি। এই ধরনের একটা বডিতে প্ল্যানিং ইঞ্জিনিয়ার, জিওগ্রাফার, সোসিওলজিস্ট ইকনমিস্ট এই ৪ জন হোল টাইম লোক থাকা দরকার। শুধু অ্যাডভাইসারি কাজ সব জায়গায় নয়। এখন প্রশ্ন দাঁড়াচ্ছে কতটা আমি একটা প্ল্যানিং এরিয়ার জন্য ব্যবহৃত হবে সেই প্ল্যানিং এরিয়াকে নির্ধারণ করবে দেখা যাচ্ছে বিচ্ছিন্নভাবে যে সমস্ত প্ল্যানিং বডি বা ডেভেলপমেন্ট বডি হবে ল্যান্ড ইউস এর ক্ষমতা তাদের কাছে দেওয়া হয়েছে তাতে কতকগুলি অর্থনৈতিক প্রশ্ন আছে, সমাজতাত্ত্বিক প্রশ্ন আছে এবং রাজনৈতিক প্রশ্ন তো রয়েছে। এই যে ডিসক্রেটাস ইউস অফ ল্যান্ড তার মাইগ্রেশন অফ পপুলেশন এবং বিচ্ছিন্নভাবে অনেক ক্ষেত্রে দেখা যাবে হয়ত জমি ব্যবহারের ক্ষেত্রে পারস্পরিক একটা রেষারেষি হতে পারে। কতটা প্ল্যানিং এরিয়া কে কোনটা নেবে

ল্যান্ড ইউস এর ব্যাপারটা যদি সেন্ট্রালি ডিসাইড না করা হয় অথচ এগুলির জন্য একটা সেন্ট্রাল বডি করা হয়েছে তাহলে সেই সেন্ট্রাল বডি কেন? সেই কতটা প্ল্যানিং এরিয়া কতটা ডেভেলপমেন্ট এরিয়া একটা এলাকার জন্য থাকবে সেটা নির্ধারণ করবেনা তা আমি বুঝে উঠতে পারছি না। আমি সিলেক্ট কমিটিতে যে ২৩টা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম তারসঙ্গে আরও একটি কমেন্ট ও মাননীয় অর্থমন্ত্রীর অনুরোধে আমি আলাদা একটা কমেন্ট দিয়েছিলাম এবং এক্সপ্ল্যানেশন দিয়েছিলাম যাতে আলোচনার সুবিধা হয়। তারমধ্যে আমি বলেছি আমি মাইক্রো-লেভেল প্ল্যানিং এর পক্ষে। গ্রামাঞ্চলের উন্নয়নের জন্য মাইক্রো লেভেল প্ল্যানিং এর প্রয়োজনীয়তা আছে কিন্তু মাইক্রো-লেভেল প্ল্যানিং এর সঙ্গে ল্যান্ড ইউস এর সেন্ট্রালি ডিসাইড করার ক্ষমতাটা এই অ্যাক্ট এ চলবেনা। সবচেয়ে বড় প্রশ্ন আমার কাছে দেখা দিয়েছে যে সি.এম.ডি.এ.-এর বিরুদ্ধে আমি নই। আমি সি.এম.ডি.এর অ্যাডভাইসরি কমিটির একজন সভ্য, আমি কলকাতার প্রতিনিধি। কিন্তু স্যার, আপনি বিবেচনা করে দেখুন যে আজকে অত্যন্ত দুঃখের কথা আগের সরকার করেন নি এগুলি, সামগ্রিকভাবে বিল তারা আনেননি আনা উচিত ছিল। কিন্তু সি.এম.ডি.এ.কে রাস্তা খাতে যত টাকা ওয়ার্ল্ড ব্যাঙ্ক দেন অন্য খাতে সেই টাকাটা আসেনা। এইরকম একটা ষড়যন্ত্রের জাল রয়েছে। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ওয়ার্ল্ড ইকনমির উপর ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রেসার আছে। ওয়ার্ল্ড লবির প্রেসার আছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের উপর। যদিও আমি অন্য প্রসঙ্গে চলে যাচ্ছি না তবুও আমি বলতে চাই যে ভারতবর্ষ কেন সব ডেভেলপিং কান্ট্রির রেলওয়েজের বিস্তার ওয়ার্ল্ড ইকনমি চায় না, তারা আরও বেশি রাস্তা হউক তেলের খরচা বাড়ুক এবং দেশের অর্থনীতি যাতে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এবং ওয়ার্ল্ড ইকনমি, ওয়ার্ল্ড লবির কাছে নির্ভরশীল হয় তারা এইরকমই চায়। কাজেই সি.এম.ডি.এ.র কাজের মধ্যেও আমরা দেখছি রাস্তা বিস্তারের প্রচেষ্টা রাস্তা বিস্তারের বিরোধী আমি নই, কিন্তু রাস্তা বিস্তারের ক্ষেত্রে ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে টাকা দেয় অন্য কাজের জন্য সি.এম.ডি.এ সেই পরিমাণ টাকা পায় না। কিন্তু আমরা এখানে দেখছি সি.এম.ডি.এ ডিফাইন করা হয়েছে কিন্তু অন্য এলাকায় কি হবে তার কোনও রূপরেখা এই বিলের মধ্যে নেই। আমি আমার নোট অফ ডিসেন্টের মধ্যে এই কথাটি খুব সুস্পষ্টভাবে বলতে চেয়েছি যে পশ্চিমবঙ্গে কোনও এলাকাতে আন প্ল্যান্ড ডেভেলপমেন্ট-এর সুযোগ দেওয়া উচিত নয়। সরকারের দৃষ্টিভঙ্গি একটা থাকা উচিত যে কলকাতা বা তার আশেপাশে এবং উত্তরবঙ্গের দুরদুরান্ত অঞ্চলে এবং সুন্দরবনের দুর দুরান্ত অঞ্চলে ও সরকারের ডেভেলপমেন্টের কাজ কম জরুরি নয়। তাই আমি বলছিলাম যে পশ্চিমবাংলায় সি,এম,ডি,এ-র বর্তমান যে স্ট্রাকচার সে সম্পর্কে আমার অনেক বক্তব্য ছিল কিন্তু হঠাৎ করে সি,এম,ডি,এ-র যে এরিয়া বা তার যে ফাংশন সেটা আমি ডিস্টার্ব করতে চাইনা, কিন্তু আপনারা দেখবেন যে সি,এম,ডি,এ এরিয়া যতখানি সেই এরিয়ার সব জায়গায় সেইভাবে উন্নয়ন হয়নি, পশ্চিমবঙ্গে সি,এম,ডি,-এর এরিয়া উলুবেড়িয়া পর্যন্ত আছে, কিন্তু হাওড়া শহরে কত টাকা খরচ হচ্ছে অর্থমন্ত্রী মহাশয় বা প্রশান্ত শূর মহাশয় বলবেন, হাওড়া শহরের জন্য কত টাকা খরচ করছেন আর হাওড়া শহরের বাইরে হাওড়া জেলায় কত টাকা খরচ হচ্ছে, হুগলির যে গ্রামাঞ্চল, ২৪ পরগনার যে গ্রামাঞ্চল যা সি,এম,ডি,-এর এরিয়ার মধ্যে রয়েছে তারজন্য কত টাকা খরচ হচ্ছে এবং তার কতটুকু উন্নয়ন হয়েছে। ধরুন হাওড়া জেলার উলুবেড়িয়া একটা মহকুমা শহর, যেটা সি,এম,ডি,এ,-র ম্যাপের মধ্যে রয়েছে কিন্তু সেখানে কোনও রাস্তার জন্য সি,এম,ডি,এ,-র টাকা

পাওয়া যাবেনা। বিধানসভায় অনেক প্রশ্ন করার পর পঞ্চায়েত মন্ত্রীকে বলে তিনি একটা রাস্তার জন্য টাকা মঞ্জুর করলেন ২০ হাজার টাকা, ২০ হাজার টাকায় কতটা রাস্তা হয়? এই রাস্তাটা অনেক পুরানো সেই রাস্তার কাজে কিন্তু হাত দিচ্ছেননা। সি,এম,ডি,এ,-র নজর কিন্তু নগরকেন্দ্রীয়। তাই আজকে সুষম অগ্রগতি পশ্চিমবঙ্গে যদি আমাদের করতে হয় তাহলে আমাদের সেইভাবে উন্নয়নের লক্ষ ও কর্মসূচি নির্ধারণ করতে হবে। সেইজন্য আমি বলছিলাম সমস্ত পশ্চিমবঙ্গকে তিনটি প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট অথরিটির মধ্যে থাকবে। একটা থাকবে ওয়েস্ট বেঙ্গল প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট বোর্ড অ্যাডভাইসরি বোর্ড নয়, অ্যাডভাইসরি বোর্ড আপনারা করতে পারেন এবং তাতে অনেকে থাকতে পারেন ও আলোচনা করতে পারেন, কিন্তু একটা ফাংশনাল বডি থাকবে, আমি সেই প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট বোর্ড এর উপর কর্তৃত্ব দিতে চাচ্ছি। আপনারা সেখানে স্টেট গভর্নমেন্ট বলছেন, বিলের নানা জায়গায় বলেছেন স্টেট গভর্নমেন্ট মে ডিম ইট নেসেসারি, কেন স্টেট গভর্নমেন্ট? এখানে মুখ্যমন্ত্রী রয়েছেন, অন্যান্য মন্ত্রীরা রয়েছেন, চিফ সেক্রেটারি রয়েছেন, অন্যান্য সেক্রেটারিরা রয়েছেন, তাহলে এই বোর্ডকে একটা আলাদা বোর্ড করার প্রয়োজনীয়তা কি? এত মন্ত্রী সমেত, চিফ সেক্রেটারি সমেত সরকারের দায়িত্বশীল লোকেরা থাকবার পর সেই বোর্ডকে ক্ষমতা না দিয়ে আবার যদি স্টেট গভর্নমেন্টকে ক্ষমতা ডেলিগেট করতে হয় তাহলে বোর্ড গঠনের প্রয়োজনীয়তা কি তা আমার মাথার মধ্যে আসেনা। তারপর আমি বলছিলাম যে তিনটি বড় ডেভেলপমেন্ট অথরিটির নকশা আমরা প্রস্তুত করি একটা আছে সেটাকে আমি ডিস্টার্ব করতে চাই না নানা কারণে যেটা ক্যালকাটা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথরিটি, কিন্তু আর দুটি ডেভেলপমেন্ট অথরিটি পশ্চিমবাংলার জন্য গঠিত হোক। একটা হচ্ছে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি, তাতে থাকবে উত্তরবাংলার ৫টি জেলা, কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং পশ্চিম দিনাজপুর এবং মালদা, আর একটা সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি যাতে মুর্শিদাবাদ, নদীয়া ২৪ পরগনা, মেদিনীপুর, হুগলি, হাওড়া প্রভৃতি সমস্ত জেলা দক্ষিণ বাংলার, সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটির মধ্যে আসুক। এখানে হুগলি, হাওড়া, ২৪ পরগনা এবং নদীয়ার যে অংশটুকু সি,এম,ডি,এ,-র এলাকার মধ্যে আছে সেইসব এলাকা সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটির আওতার নিশ্চয়ই বাইরে থাকবে, তারপর আপনারা নির্ধারণ করুন কোথায় প্রাধান্য দেওয়া হবে। এই ধরনের একটা ব্যাপক ডেভেলপমেন্ট অথরিটি যদি আমরা তৈরি করতে পারি, তারসঙ্গে সঙ্গে এটাকে আমরা সাব ডিভাইড করব ভিন্ন ভিন্ন জেলা, প্রত্যেকটি জেলার জন্য যেমন জেলা পরিষদ থাকে, জেলার অন্যান্য ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট বা অন্যান্য কর্পোরেশন, সেইরকম জেলা ভিত্তিক একটা ডেভেলপমেন্ট অথরিটি থাকবে, রাজ্য সরকার তো ক্ষমতায় থাকবেই, এক একটা বা দুটি জেলাকে এক করে একটা অথরিটি করবার প্রয়োজনীয়তা থাকতে পারে।

[3-00 — 3-10 P.M.]

এখন ২৪ পরগনা জেলার মতো এত বড় জেলা আছে যেখানে সুন্দরবনের মতো বিরাট অঞ্চল আছে। সেই অঞ্চলের ডেভেলপমেন্টের জন্য কর্মসূচি গ্রহণ করতে হবে। সেখানে সুন্দরবন ডেভেলপমেন্ট অথরিটি বলে একটা আলাদা অথরিটি হোক, সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি এবং সুন্দরবন ডেভেলপমেন্ট অথরিটি আলাদা হোক। স্টেট লেভেলে

ওয়েস্ট বেঙ্গল প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট অথরিটি সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটির কাছে পাওয়ার ডেলিগেট করে দেব এবং সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি তেমনি পাওয়ার ডেলিগেট করে দেবে সুন্দরবন ডেভেলপমেন্ট অথরিটির কাছে। হলদিয়া কোলাঘাট কমপ্লেক্স ভাল কমপ্লেক্স যেখানে শিল্পের সম্ভাবনা রয়েছে। তারজন্য ডেভেলপমেন্ট অথরিটি হোক, নর্থবেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি, শিলিগুড়ি মালদা ডেভেলপমেন্ট অথরিটি হোক, কিন্তু ল্যান্ড ইউজ কে করবে? কে কতকাল জমি দখল করবে, কি কি পরিকল্পনা, কি কি কর্মসূচি তারা নেবে, এই জিনিস সেন্ট্রাল বডির হাতে থাকা দরকার। এখন প্রশ্ন দাঁড়াচ্ছে কি? এসব সিলেক্ট কমিটিতে যে আলোচনা হয়নি তা নয়, অনেকবার আলোচনা হয়েছে। ডাঃ মিত্র আশ্বাস দিয়েছেন আপনি দেখুন আমরা কি করে কি করি। আমি ডাঃ মিত্রের সদিচ্ছার প্রতি সন্দেহ পোষণ করছিনা কিন্তু বিলের মধ্যে সি এম ডি এ-র এরিয়াতো ডিফাইন করা থাকবে কোন কোন এরিয়া এর প্ল্যানিং এরিয়ার মধ্যে থাকবে। এখন করবেন কি, সমস্ত রাজ্য নিজ প্রয়োজনে করবে, আজকে ধরে নিলাম ডঃ মিত্র ভাল মানুষ কিন্তু সন্দীপ দাসের মতো খারাপ লোকও তো একদিন মন্ত্রী হতে পারে, তখন নিজ নিজ এলাকা রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য ব্যবহৃত যে হবেনা তার নিশ্চয়তা কোথায়? বিলের মধ্যে এই ত্রুটি থাকবে যদি একটা গাইড লাইন, ক্রাইটেরিয়ান বেঁধে না দেওয়া হয়, এই ডেভেলপমেন্ট অথরিটি কিভাবে রচিত হবে সেটা বলা হলেও ল্যান্ড ইউজ, মাইগ্রেশন অব পপুলেশন-এর প্রশ্ন আছে, সমাজতান্ত্রিক দিক থেকে আরও কতকগুলি সমস্যা রয়েছে। কিন্তু কয়টি ডেভেলপমেন্ট অথরিটি করবেন, প্ল্যানিং বোর্ড কিভাবে রচিত হবে, তার রূপ রেখা কি হবে লেখা নেই। সি এম ডি এ-র এবং ফাংশনিং সেটা যদি নির্দিষ্ট করে দেওয়া সম্ভবও হয় তাহলেও কিন্তু অনেক বড় ক্ষমতাসম্পন্ন আরও দুটি অথরিটি নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি, সাউথ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি কেন করা হলনা সেটা আমি ভেবে পাচ্ছিনা। আমি সেজন্য সিলেক্ট কমিটির অধিকাংশের মতের সঙ্গে ঐক্যমত হতে পারিনা, এই জায়গায়। আর পশ্চিমবাংলায় কয়টি ডেভেলপমেন্ট অথরিটি থাকবে, কি ধরনের হবে সবটাই কিন্তু রাজ্য সরকারের মেজাজের উপর নির্ভর করবে, সেটা রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য হতে পারে অথবা আমলাতান্ত্রিক পরিবেশে হতে পারে। এখন যেটা প্রয়োজন, পশ্চিমবাংলায় কত লুকানো জমি আছে তার কোনও হিসাব নাই। ১৯৫৩ সালে স্টেট একুইজিশন অ্যাক্ট হয়, তার উপর ভিত্তি করে পশ্চিমবাংলায় কত জমি লুকানো আছে তার জন্য ল্যান্ড সার্ভে করানোর কথা। কত জমি লুকানো আছে এ সম্বন্ধে অনেক কথা হয়েছে, আমরাও বিধানসভায় বহুবার বলেছি যে পশ্চিমবাংলায় আইনসঙ্গত জোতদার নাই, শুধু বিধানসভারই নহে, বিভিন্ন আলোচনা মঞ্চে একথা বলেছি, সেখানে রাজ্য সরকারের অনেক সদস্য ছিলেন, অনেক অফিসার ছিলেন। বলেছি আপনারা ল্যান্ড সার্ভেতে হাত দিচ্ছেননা কেন? সেখানে উত্তর পেয়েছি অনেকবার অনেক হাতে হয়েছে, ১৯৫৩ সালে ইনহেরিট্যান্সের প্রশ্ন আছে, কিন্তু একটা চেষ্টা কেন করা হলনা? কিন্তু একটা চেষ্টা আজ অবধি করা হলনা। আজকে ল্যান্ড ইউসের ক্ষেত্রে যে সমস্যা দেখা গিয়েছে, ম্যাপের মধ্যে দেখা যাচ্ছে যে ২৫ ফিট রাস্তা, সেই রাস্তা অনেক জায়গায় ১৫ ফিট, কোথাও ১০ ফিট, কোথাও বা ৮ ফিট রাস্তা হয়ে গিয়েছে। এইভাবে ল্যান্ড রেড ব্যক্তিগত স্বার্থে করা হয়েছে। ল্যান্ড ইউসের রূপরেখা যদি মূল বোর্ডের ডিস্ট্রিক্ট না হয় তাহলে এইগুলো কিভাবে রোধ করবেন তার কোনও হদিশ আমি পাচ্ছি না। আমার পক্ষে

এর বেশি বক্তব্য রাখা অশোভন। কারণ আমি যে পয়েন্টে নোট অফ ডিসেন্ট রেকর্ড করেছি সেই ক্ষেত্রে আমার বক্তব্য রাখলাম। কয়েকটি ক্ষেত্রে যদিও আপত্তি ছিল, কিন্তু অধিকাংশ মতের সঙ্গে স্বীকৃতি দিয়েছি ঐক্যমত প্রকাশের জন্য। আমি নোট অফ ডিসেন্ট রেখে মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি।

**श्रीमती रेनुलीना सूव्वा :** माननीय अध्यक्ष महोदय, मैं यहाँ देख रही हूँ कि माननीय एजूकेशन मिनिस्टर नहीं हैं। हमने वेस्टबंगाल प्राइमरी टीचर्स एसोसिएशन को उस जुलूस को नेतृत्व दिया हैं, जो बाहर में आया हुआ हैं। हमने जूलूस का नेतृत्व इसलिए किया हैं क्योंकि मैं भी एक टीचर हूँ। आज से १८ दिन आगे ३ तारीख को एजूकेशन मिनिस्टर मि० पार्थ देव को इस संबंध में एक चिट्ठी—एक मेमोरण्डम प्राइमरी टीचर्स एमोसिएशन की ओर से टीचरों के डिमाण्ड के बारे में दिया गया था। हम लोगों ने कहा था कि इस डिमाण्ड को लेकर हम लोग एक मिछिल लेकर एसेम्वली की ओर आने वाले हैं। परन्तु यह सब जानते हुए भी एजूकेशन मिनिस्टर ने आपना दायित्व नहीं निभाया और वे सदन छोड़कर चले गए। इस तरह से इन्होंने मिछिल को एभाएड किया हैं। इसका याने यह हैं कि वेस्टबंगाल प्राइमरी टीचार्स एसोसिएशन के जो टीचर यहाँ आये हुए हैं, उनका ही नहीं समस्त टीचर्स का इन्सल्ट हैं। इसलिए मैं यह कहना चाहती हूँ कि उन्होंने इस मिटिंग को एमायेड किया हैं। फिरभी मैं एक टीचर की हैसिएत से यह चाहूँगी कि वे इस संबंध में एक जवाब दें। इसका जवाब देना उनको उचित हैं। अगर जवाब नहीं देते हैं तो सारे टीचरों का इन्सल्ट हैं। एक मिछिल आया हैं, परन्तु मिनिस्टर नहीं हैं।

मिस्टर स्पिकर सर, इसीलिए मैं यह जानना चाहती हूँ कि आज मिनिस्टर यहाँ क्यों नहीं हैं? जब कि उनको १८ दिन आगे ही एक चिट्ठी—एक मेमोरण्डम जमा दिया गया था। फिर भी उन्होंने इस डिमाण्डकी अवहेलना की हैं। इसलिए मैं उनसे जबाव चाहती हूँ। जब एक मिछिल बाहर में आया हैं तो वे भाग क्यों गए। शिक्षा मंत्री की हैसियत से उनका दायित्व हैं कि वे इस संबंध में एक वक्तव्य दे। उनका और भी दायित्व हैं कि वे शिक्षा मंत्री की हैसियतसे वहाँ जाँय और शिक्षकों की माँग क्या हैं उनको सुनें और उसपर बिचार करके देखें मैं माननीय डिप्टी मिनिस्टर साहब का ध्यन इस संबंध में आकर्षित करना चाहती हूँ।

**Shri Deo Prakash Rai :** Sir, this is of vital importance. This embraces a problem to education because the foundation is primary education. The Minister is absent. This is a very important question raised here. I want an assurance, through you, from the Treasury Bench that the Minister will meet the delegation and give them hearing.

(Shri Md. Sohrab rose to speak)

Why the Minister is absent?

**Shri Md. Sohrab :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বড় অ্যাশোসিয়েশনের তরফ থেকে তারা এসেছেন। দয়া করে ট্রেজারি বেঞ্চ থেকে কেউ যদি তাদের কাছে বক্তব্য রাখেন তো ভাল হয়।

[3-10 — 3-40 P.M. (including adjournment)]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বাইরে অপেক্ষা করছেন শিক্ষামন্ত্রী এখানে নেই পরিষদীয় মন্ত্রী আছেন আরও অন্যান্য মন্ত্রী যারা আছেন আমি অনুরোধ করছি তারা একটু বাইরে গিয়ে তাদের সাথে কথা বলুন।

**মিঃ স্পিকার ঃ** আপনারা যা বলেন সেটা কনভে করা হয় এবং এই বক্তব্য কনভেনড হয়েছে they will take step এরপর আমার আর কিছু করার নেই।

(At this stage the House was adjourned till 3-40 P.M.)

[3-40 — 3-50 P.M.] (After Adjournment)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কৃতজ্ঞ আপনি আমাকে অনুমতি দিয়েছেন। আগামীকাল হাউসে বাজেট পেশ হবে, সেইজন্য বোধ হয় এই সুযোগ থাকবে না। আমি একটি চিঠি আপনার মাধ্যমে সরকারের কাছে দিতে চাই। শূয়োরের বাচ্ছা, প্রভাত রায় সাবধান, সি.পি.আই.এর দালাল। তোমার মৃত্যুর দিন ঘনিয়ে এসেছে। তুমি মৃত্যুর জন্য তৈরি হও। তোমার বন্ধুর ছোট ভাই বিজয় সরকার কেউই রেহাই পাবে না। আমাদের আগামী ১৪ই জানুয়ারি রবিবার পতিতপাবনবাবু, রবীনবাবু, ভবতোষবাবু, যোগীনবাবুর কথা ও সিদ্ধান্ত মতো যদিনা চল তবে ইহার ফল ৭ দিনের মধ্যে পাইবে। সুতরাং সাবধান। ইতি সি.পি.আই.এম.এর. কর্মিবৃন্দ। এই চিঠি আজকে একজনকে নয়, অনেক জনকে দিয়েছে। ডাঃ জীবন চৌধুরি, তারিণী রুদ্র, শশাঙ্ক বন্দ্যোপাধ্যায়, তার পুত্র তাতন ডাক নাম, প্রভাত রায়, বিজয় সরকার, সুভাষিণ চোল, অরুণ তপাদার, গৌরাঙ্গ রায়, উত্তর ভট্টাচার্য, অমল তালুকদার, এই কজনের নামে চিঠি দিয়েছে। এই চিঠিটি আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি। আপনি এটি সরকারের কাছে পৌঁছে দেবেন এবং সরকার যাতে উপযুক্ত তদন্ত করে এর যথাযথ ব্যবস্থা নেন আপনি সেটা দেখবেন। ধন্যবাদ।

[3-50 — 4-00 P.M.]

## LEGISLATION

### Discussion on the West Bengal Town and Country (Planning and Development Bill, 1978, 1979)

The Bill was introduced and discussion for consideration on 21.2.79.

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল মাননীয় অর্থমন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কান্ট্রি ডেভেলপমেন্ট বিল, ১৯৭৮(৭৯) এনেছেন, এটা একটা বিরাট কমপ্রিহেনসিভ বিল। এটা প্রথমে সিলেক্ট কমিটিতে দেওয়া হয়। তখন আমরা বলেছিলাম জনমত সংগ্রহের জন্য এটা সারকুলেশনে দেওয়া হোক। যাই হোক, সিলেক্ট কমিটির রিপোর্ট অনুযায়ি এই বিলটি এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ারস। তারা মুখে বলছেন আমরা ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ারস চাই এবং সেই অনুযায়ী পঞ্চায়েত নির্বাচনের আগে বলেছিলেন পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, গ্রামপঞ্চায়েতের হাতে ডেভেলপমেন্টের সব কিছু দায়িত্ব দেওয়া হবে এবং এখন বলা হচ্ছে এদের হাতে দায়িত্ব দেওয়া হচ্ছে কিন্তু এমতাবস্থায় আবার কনসোলিডেশনের প্রশ্নে এই বিলটি এসেছে। দুটো কন্ট্রাডিক্টারি স্টেটমেন্ট হয়ে যাচ্ছে। তখন ডিসেন্ট্রালাইজেশনের কথা বলা হয়েছিল। অধিক ক্ষমতার প্রশ্ন উঠেছিল, সবকিছু উঠেছিল। কিন্তু আজকে আবার মাননীয় অর্থমন্ত্রী এই ডিসেন্ট্রালাইজেশনকে বাদ দিয়ে ক্ষমতা কুক্ষীগত করার জন্য এই বিলটি এনে কনসোলিডেশন করতে চাইছেন। কনসোলিডেশনের মানে কি? অর্থাৎ গোটা পশ্চিমবাংলার সমস্ত ডেভেলপমেন্ট স্কীম মাত্র কয়েকজন লোকের হাতে তুলে দিতে চাইছেন। প্রথমে ৪১ জনের কথা বলা হয়েছিল সিলেক্ট কমিটিতে যাবার পরে ৪৫ জন করা হয়েছে। এদের হাতে তিনি সমস্ত ক্ষমতা তুলে দিতে চাইছেন। এর গঠনতন্ত্র দেখলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আশ্চর্য হয়ে যেতে হয়। এর আগে বামফ্রন্ট সরকার বিভিন্ন সময়ে বিভিন্ন প্রকারে মুখে বলার চেষ্টা করেছেন গণতান্ত্রিক পদ্ধতিতে সবকিছু হবে।

গণতান্ত্রিক মর্যাদা দেওয়া হবে এইরকম নানান কথা বলেছেন। কিন্তু এখানে কি দেখছি? এর আগেও দেখেছি পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের ব্যাপারে, সেখানে গণতন্ত্রকে ভেঙে দিয়ে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করা হল। তারপর ইউনিভার্সিটিগুলিতে একের পর এক নির্বাচিত প্রতিনিধিদের সরিয়ে দিয়ে সরকারের মনোনীত কাউন্সিল তৈরি করা হল। এই বিলের মধ্যেও আমরা ঐ একই সুর যেন দেখতে পাচ্ছি। ডিসেন্ট্রালাইজেশনের কথা আমি আগেই বলেছি। এখানে যারা এলেন তারা কারা? এখানে গঠনের ভেতরে দেখতে পাচ্ছি, চিফ মিনিস্টার পদাধিকার বলে চেয়ারম্যান হলেন, ভাল কথা কোনও আপত্তি নেই। কিন্তু আবার দেখা যাচ্ছে সেখানে যে দুজন ভাইস চেয়ারম্যান হবেন চেয়ারম্যান তাদের পদাধিকার বলে নমিনেশন দেবেন। এটা কেমন কথা হল? তা ছাড়া আরও যারা হবেন তারা হচ্ছেন নমিনেটেড বাই দি স্টেট গভর্নমেন্ট। স্যার, ওরা গণতন্ত্রের কথা বলেন কিন্তু দেখা যাচ্ছে সব আমলাতে পরিপূর্ণ। এখানে যদি হিসাব করে দেখা যায় তাহলে দেখবেন সেখানে সি.এম চেয়ারম্যান হলেন, দুজন ভাইস-চেয়ারম্যান সি.এম নমিনেট করবেন, সেখানে মেয়র, ক্যালকাটা কর্পোরেশন চলে এলেন। তারপর চেয়ারম্যান, মিউনিসিপ্যালিটি তারা করলেন এবং বললেন সেখানে তিনজন হবেন এবং সেটা নমিনেটেড বাই দি স্টেট গভর্নমেন্ট হবে। স্যার, পশ্চিমবাংলায় অনেকগুলি মিউনিসিপ্যালিটি আছে, তারমধ্যে থেকে তিনজন বেছে নেবেন স্টেট গভর্নমেন্ট। সেখানে নির্বাচনের ব্যাপারে বা ভোটের ব্যাপারে কিছু নেই বলা হচ্ছে, স্টেট গভর্নমেন্ট বেছে নেবেন। তাহলে ডাঃ অশোক মিত্র মহাশয়ই বেছে নেবেন এটা ধরে নিতে হবে। তারপর আরও আসুন আপনাদের দেখাই চারিদিকে কেমন আমলার গন্ধ। চেয়ারম্যান, জেলা পরিষদের

কথা বলা হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় যত জেলা আছে তার সব জেলাতেই চেয়ারম্যান আছেন, সেখানেও ঐ স্টেট গভর্নমেন্ট নমিনেশন দেবেন যে কোন কোন চেয়ারম্যান আসবেন। আবার দেখুন চিফ সেক্রেটারি থাকবেন। উনি রাইটার্স বিল্ডিং-এ বসে থাকেন, তবুও তিনি এটার ভেতরে থাকবেন। সমস্ত গ্রাম, গঞ্জের দেশের খবর উনি রাখেন অপরের মাধ্যমে সে লোকও আছেন। তারপর দেখা যাচ্ছে, সেক্রেটারি, মেট্রোপলিটন ডেভেলপমেন্ট, সেক্রেটারি, local Govt. planning , health, industry Housing, Finance, Agriculture, Community Development, Transport, Education, Power, Public works, Irrigation, Panchayat, Land and Land Reforms, secretary. অবশ্য পরে সিলেক্ট কমিটি বলেছেন যে সাত জনের মধ্যে হবে না। কিন্তু এরা কারা, এরা গ্রাম এলাকার কতখানি বোঝেন, এরা তো সরকারি ফাইল লেনদেন করেন, সেই আমলাদেরই এখানে টেনে আনা হল। তার মানে কি? তার মানে হচ্ছে এলাকার কোনও প্রতিনিধি, কোনও লোক এখানে জায়গা পেল না। যাদের কোনও বাস্তব দৃষ্টিভঙ্গি নেই, তাদের এখানে রাখা হল। তারপর দেখা হচ্ছে, চেয়ারম্যান ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ডকে প্রথা অনুসারে ওখানে রাখা হয়েছে, ইঞ্জিনিয়ার ইন চিফ, পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট আছেন, চিফ কনজার্ভেটার অব ফরেস্ট অ্যান্ড ওয়াইল্ড লাইফ আছেন। এতগুলো লোককে এরমধ্যে রাখা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনসাধারণের প্রতিনিধি, আমরা কোনও বেসরকারি লোককে এরমধ্যে দেখতে পাচ্ছি না। একজিকিউটিভ অফিসার, ক্যালকাটা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট প্ল্যানিং অথরিটি চলে গেল। চেয়ারম্যান, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড চলে গেল। আবার আসুন, representatives of the Central Government dealing with railways, steel and mines, civil aviation and transport and Communications. তিনিও চলে এলেন। নন অফিশিয়ালের মধ্যে দেখতে পাচ্ছি, কিরকম লোক হবে, না, যার স্পেশ্যাল নলেজ থাকবে, স্পেশ্যাল নলেজ কিসে থাকবে, না, প্রাকটিক্যাল এক্সপিরিয়েন্স থাকবে, আর কি সে? না, in matters relating to town and country planning, engineering, transport, Industry, agriculture, economy. এই যে কথাটা বলা হল, এইগুলো কোথায় পাওয়া যাবে? এই লোকগুলোকে তো পাওয়া যাবে না, কারণ এইরকম ধরনের যারা আছেন তারা কেউ ইঞ্জিনিয়ারিং-এ আছেন, কেউ গভর্নমেন্ট সার্ভিসে আছেন। কাজেই তাদের খুঁজতে গেলে দেখা যাবে, সেই আমলারাই চলে আসবে বা ঐ ধরনের লোকেরাই এতে চলে আসবে। বলা হচ্ছে নন অফিশিয়াল কিন্তু আসলে কার্যক্ষেত্রে দেখা যাবে সেইগুলো অব অফিশিয়াল হয়ে যাচ্ছে। কারণ এইরকম এক্সপিরিয়েন্স লোক নন অফিশিয়াল কজনের মধ্যে পাওয়া যাবে? আমরা বিভিন্ন সদস্যরা বিভিন্ন ভাবে আলোচনা করে দেখেছি যদিও আমাদের প্রাকটিক্যাল জ্ঞান নেই, টেকনিক্যাল ইঞ্জিনিয়ারিং এর জ্ঞান নেই, ডাক্তারিতে জ্ঞান নেই, তবুও এইরকম প্রভিসন. যেটা কমপোজিশন ইটসেলফ এইগুলো দেখতে পাচ্ছি না। আবার দেখছি Secretary, Town and country planning Department, who shall be designated as the member secretary of the Board. একজনকে চালাতে হবে। আমার আপত্তি হচ্ছে, যেখানে ডিসেন্ট্রালাইজেশন হচ্ছে পলিসি অব দি গভর্নমেন্ট, সেখানে এই যে ৪৫ জন লোক নিয়ে বডি করা হল মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু চিন্তা করে দেখবেন, এই সব কিছুর মধ্যেই কিন্তু আমরা আমলার গন্ধ দেখতে পাচ্ছি এই প্ল্যানিং

ডেভেলপমেন্টের কন্সটিটিউশন, তারমধ্যেও একই আমলার গন্ধ দেখতে পাচ্ছি। প্ল্যানিং অথরিটিতে consisting the chairman and not more than thirteen but not less than seven other members to be appointed by the State Government. প্রত্যেক জায়গাতেই এই অ্যাপয়েন্টমেন্টের ব্যাপার রয়েছে। সেখানে গণতন্ত্রের গন্ধ কোথায় আছে বুঝতে পারছি না। আর একটা কথা বলতে বাধ্য হচ্ছি, সাধারণত রুলিং পার্টিতে যে যখন থাকবে তাদের অবচেতন মনেও ইচ্ছা না থাকলেও এসে যাবে যে আমাদের দলের লোক যারা আছেন, আমাদের সমর্থক যারা আছেন, তাদেরকে এখানে আনা হোক। মানুষের দুটো মন আছে, একটা হচ্ছে চেতন, আর একটা হচ্ছে অবচেতন। সেই অবচেতন মনে এই জিনিস এসে যাবে। কাজেই নির্বাচনের যদি একটা ব্যবস্থা থাকতো তাহলে এই জিনিসটা হত না। আমি ফাইন্যান্স মিনিস্টারকে এই ব্যাপারটা একটু ভাল করে চিন্তা করতে অনুরোধ করছি। এত বড় একটা বডিকে মাত্র ৪৫ জন লোকের হাতে ছেড়ে দেওয়া, এবং কনসলিডেট করে কাজ করা কতটা সম্ভব হবে আমি বুঝতে পারছি না। এবং এটাকে কনসলিডেট করে কাজ করা, এটা কতখানি সম্ভব হবে এবং প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট অথরিটি, যাকে ভাগ ভাগ করে করা হয়েছে বলা হচ্ছে। ক্যালকাটা, সি.এম.ডি.এ. যেটা ছিল সেটাকেও এরমধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে, অথরিটি করে নেওয়া হয়েছে। সি.এম.ডি.এ. যেটা ছিল, সেটা খারাপ কি ছিল? তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনেকরি, গোটা পশ্চিমবাংলাকে একটা এইরকম বৃহত্তর আমলা শ্রেণীর হাতে ঠেলে না দিয়ে যদি নর্থ বেঙ্গলের পাঁচটি জেলাকে আলাদা করে নেওয়া হত, মধ্য বাংলাকে আলাদা ভাবে নেওয়া হত, দক্ষিণ বাংলাকে আলাদা করে নেওয়া হত এবং কলকাতাকে আলাদা করে নেওয়া হত এইভাবে যদি একটা ভাবধারা থাকতো তাহলে ভাল হত। বামফ্রন্ট সরকারের নীতি তো ডিসেন্ট্রালাইজেশন নীতি, তারা কিন্তু এখানে কনসলিডেট করছেন। এটাই ঠিক হত, বিভিন্ন ভাবে যদি হত। যেমন নর্থ বেঙ্গল সম্পর্কে সমস্ত কিছু নর্থ বেঙ্গল থেকেই হবে। এখানে রাইটার্স বিল্ডিংসে বসে আমলারা নর্থ বেঙ্গলের পরিকল্পনা মাফিক কাজ করবেন, এটা হয় না। আজ পর্যন্ত আমাদের যে তিক্ত অভিজ্ঞতা নর্থ বেঙ্গল ডেভেলপমেন্টের ব্যাপারে অনেক কথা লেখা আছে, কিন্তু সেটাও ঐ রাইটার্স বিল্ডিংসে আমলাদের ফাইলের ভিতর চাপা পড়ে রয়ে গেছে। আপনারা যারা উত্তরবাংলার লোক, তারা নিশ্চয়ই একমত হবেন আমার সঙ্গে, ইন্ডাস্ট্রি বলুন, রাস্তাঘাট বলুন বা কোনও ইকনমিক প্রোগ্রাম বলুন, কোনওটাই নর্থ বেঙ্গলে আজ পর্যন্ত হয়নি, কমিউনিকেশন বলুন, কোনও সুবিধাই নর্থবেঙ্গলে তুলনামূলক ভাবে হয়নি। নর্থ বেঙ্গলের পাঁচটি জেলা যদি ধরি, তার সঙ্গে হাওড়া, হুগলি, বা অন্যান্য যে জেলা আছে, তাদের সঙ্গে যদি তুলনামূলক ভাবে বিচার করি তাহলে দেখা যাবে কর্ম সংস্থান বলুন, রাস্তাঘাট বলুন, পরিবহন ব্যবস্থা বলুন, ইকনমি বলুন, ইন্ডাস্ট্রি বলুন, এদের ব্যাপারে কোনও পরিকল্পনা, কোনও সুষ্ঠু সমস্যা সমাধান আজ পর্যন্ত হয়নি। তাই আজকে আশঙ্কা হচ্ছে, এইগুলোকে আলাদা করে ডিসেন্ট্রালাইজ না করে কনসলিডেট করা হল, এর অর্থ কি? আপনাদের দৃষ্টিভঙ্গি তো ডিসেন্ট্রালাইজেশন, কিন্তু এখানে কনসলিডেট করা হল কেন? এরমধ্যে যে ৪৫ জন আছেন, তারা সবাই হচ্ছেন আমলা, একমাত্র চিফ মিনিস্টারের নমিনেশনে হবে এইরকম দু-একজন আছেন বটে, কিন্তু সবাই আমলা। এই আমলাদের খপ্পরে পড়ে চিফ মিনিস্টার কি করবেন জানি না। যদি সমস্ত জিনিসটা ভাগ ভাগ করে করা হত তাহলে সুবিধা হত। মুর্শিদাবাদকে আপনি কোনও বাংলা

ধরবেন জানি না, অবশ্য গঙ্গার ওপাশে মুর্শিদাবাদ বলে ওটাকে উত্তরবাংলায় ধরা হয়। আমার আশঙ্কা হচ্ছে, নিশ্চয়ই সৎ উদ্দেশ্য আছে এই বিলটাতে, এটা অস্বীকার করি না, কিন্তু প্রয়োগ ব্যবস্থা যখন হবে, আমি আমার বিটার এক্সপিরিয়েন্স থেকে বলছি, এই যে বিরাট দায়িত্ব একটা আমলা শ্রেণীর হাতে ছেড়ে দেওয়া হচ্ছে এইরকম ছেড়ে না দিয়ে ভাগ ভাগ করে কয়েকটি জেলা নিয়ে যদি করা হত তাহলে ভাল হত। আমরা যারা অবহেলিত, আমরা তাহলে এই অবহেলার হাত থেকে বাঁচতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় ফিনান্স মিনিস্টার, তথা ডঃ মিত্রকে অনুরোধ করছি এগুলি একটু ভেবে দেখতে। তিনি এই যে কমপ্রিহেনসিভ বিলটি "দি ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কানট্রি (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট) বিল, ১৯৭৯" এনেছেন, এটা আমরা জানি ভোটে পাস হয়ে যাবে এবং সেটাই আমরা ধরে নিচ্ছি।

**অধ্যক্ষ মহাশয় ঃ** কেন ধরে নিচ্ছেন, আপনার বক্তৃতা কি হাউসকে ইনফ্লুয়েন্স করবে না?

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** আপনি যেটা বলছেন সেটা সাধারণত হয় না। সুতরাং আমি ধরে নিচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে এটা পাস হয়ে যাবে। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পরবর্তীকালে উনি এই বিলের উপর অ্যামেন্ডমেন্ট এনে যেকথাগুলি আমি বললাম সেগুলি বিবেচনা করবেন। আমার সাজেশন হচ্ছে এলাকাগুলিকে কয়েকটি ভাগে ভাগ করুন। একটা বোর্ডের মধ্যে সমস্ত কিছু থাকলে যে কি অসুবিধা সেটা কিছুদিন পরেই আপনি বুঝতে পারবেন। এত বড় জিনিস কখনই চালানো যায় না, সুতরাং ছোট ছোট করে ভাগ করতে হবে। এই চিন্তা ভবিষ্যতে আপনার আসতে বাধ্য এবং তা যত তাড়াতাড়ি আসে ততই ভাল। বামফ্রন্টের ঘোষিত নীতি হচ্ছে ডিসেন্ট্রালাইজেশন, এই যে ব্যবস্থা করতে যাচ্ছেন তাতে সেই নীতি পালিত হবে না। সেই নীতি অনুযায়িও আপনাকে ভাগ করতে হবে। তা নাহলে আমরা মনে করছি, আমরা আশঙ্কা করছি এর প্রকৃত সুফল থেকে আমরা বঞ্চিত হব। এর আগে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট অথরিটি ইত্যাদি ছিল এবং এরমধ্যেও শুনছি অথরিটি হবে, অমুক হবে, তমুক হবে এবং তারা ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং ঠিক করবে। কিন্তু আসল কথা হচ্ছে বোর্ড। বোর্ড সুপারিশ করবে তবে হবে। এতবড় একটা কমপ্রিহেনসিভ বিলের ডিটেলে এই মুহূর্তে যাওয়া আমার পক্ষে সম্ভব নয় এবং সে সময়ও নেই। তবুও আমি যতটা সম্ভব হচ্ছে ততটা বলবার চেষ্টা করছি। আমরা দেখতে পাচ্ছি এখানে এই বিলের দ্বারা গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে, গণতন্ত্রের গলা কাটা হচ্ছে। আপনারা যে গণতন্ত্রের কথা বলেন এবং স্বৈরতন্ত্রের বিরুদ্ধে চিৎকার করেন, সেই স্বৈরতন্ত্রকে এখানে এনে বসাচ্ছেন। আমরা আমাদের অতীত অভিজ্ঞতায় আমলাতান্ত্রিক ব্যবস্থায় কি অবস্থা হয় তা দেখেছি। আমলাতান্ত্রিক ফাইল দেখেছি, লাল ফিতে দেখেছি। এখানে বলা হচ্ছে নমিনেটেড বডিতে এম.পি. থাকবেন। কিন্তু সেই এম.পি. কোনও দলের থাকবেন বা কোনও দল থেকে আসবেন, তা আমরা জানি। এ বিষয়ে আমি স্যার, আপনার কাছে ক্ষমা চেয়ে নিয়ে বলছি, এম.পি. বা এম.এল.এ.রা কোনও দল থেকে আসবেন তা আমরা জানি, ঐ হালিম সাহেবের পরামর্শ অনুযায়ি আসবেন। শুধু এখানে আমাদের সন্তুষ্ট করার জন্য বলা হচ্ছে এম.এল.এ. এবং এম.পি.-রা আসবেন। কিন্তু তারা কারা আসবেন? ঐ বামফ্রন্টের বড় শরিকের যারা

এম.এল.এ. এবং এম.পি. তারাই আসবেন। আমি এটা আজকে ফরোয়ার্ড ব্লক বা আর.এস.পি.কে ভাবতে বলছি। তিনজন বা চারজন এম.এল.এ.কে নমিনেশন দেওয়া হবে। যেখানে চারজন থাকবে সেখানে হয়ত ফরোয়ার্ড ব্লক এবং আর.এস.পি.-র একজন করে থাকবেন আর বড় শরিকের দু'জন। কিন্তু তিনজন হলে ওদের বাদ দেওয়া হবে। আর আমাদের নেওয়ার কথা তো আসেই না, সে প্রশ্নই ওঠে না। আমি তাই বলছি একটা প্রপরশনের নীতি থাকা উচিত ছিল। অথচ এখানে এই বিলের মধ্যে এই নমিনেশনের পদ্ধতি কি হবে সে বিষয়ে কোনও উল্লেখ নেই। এখানে শুধু আছে নমিনেশন পাবেন বাই দি স্টেট গভর্নমেন্ট, কিন্তু পদ্ধতির কথা এখানে নেই। এই নমিনেশনের একটা ক্রাইটেরিয়া থাকা উচিত ছিল, একটা নর্মস থাকা উচিত ছিল, একটা নীতির কথা বলা উচিত ছিল। আমি মাননীয় মন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয়কে অনুরোধ করছি যে নর্মসের ব্যাপারটা হচ্ছে একটা বড় ব্যাপার। এই যে ডেভেলপমেন্ট হবে এতে যদি এক-দলীয় মনোভাব থাকে, একদলীয় চিন্তাধারা যদি থাকে তাহলে এরিয়া নির্বাচনের ব্যাপারে ডিসক্রিমিনেশনের সম্ভাবনা আছে বলে আমি মনে করছি। আপনারা গণতন্ত্রের পূজারি বলে নিজেদের জাহির করেন কিন্তু কাগজ-পত্রে দেখতে পাচ্ছি তাতে করে ডেভেলপমেন্টের ব্যাপারে কিন্তু দলবাজি হবে। ইন্ডাস্ট্রি, শিক্ষা, স্বাস্থ্য প্রভৃতি সবকিছুই এর ভিতরে আছে। ৪৭ জনের হাতে তুলে দেওয়া হল গোটা পশ্চিমবাংলার ডেভেলপমেন্টের দায়িত্ব এবং এই এরিয়া নির্বাচনের ব্যাপারে বোর্ডের সিদ্ধান্ত নিতে হবে এই হল অবস্থা। কারা সেখানে থাকবে এবং এরিয়া নির্বাচনের ব্যাপারে, ইন্ডাস্ট্রি নির্বাচনের ব্যাপারে বিশেষ করে নর্থ বেঙ্গলে কোনও ইন্ডাস্ট্রি নেই এবং এই ইন্ডাস্ট্রি নেই বলে সেখানে কর্মসংস্থানের সুযোগ নেই কর্মসংস্থান বলতে সরকারের চাকরি যেটা ওনারা দয়া করে দেবেন তবেই হবে। তা ছাড়া এমন কোনও ইন্ডাস্ট্রি নেই যাতে করে কর্মসংস্থানের ব্যবস্থা করা যেতে পারে। এখন আমার আশঙ্কা এই বোর্ড বা প্ল্যানিং অথরিটি যদি একদলীয় নীতিতে গঠন হয় একদলীয় মানে আপনারা, আর আপনারা আমলাতন্ত্রের কথাই মেনে চলবেন এবং এইভাবেই যদি চলতে থাকে তাহলে ডেভেলপমেন্টের কিছুই হবে না। আমার অনুরোধ, গোটা পশ্চিমবাংলাকে না রেখে কয়েকটি জেলায় জেলায় ভাগ ভাগ করুন এবং ভাগ করে গণতান্ত্রিক পদ্ধতিতে যাতে করে সদস্যরা এই বোর্ডে যেতে পারেন তার ব্যবস্থা করুন। টেকনিশিয়ান্স যারা আছে তাদেরকে সদস্য হিসাবে না রেখে ইনভাইট করে আনুন আমি তাদেরকে বাদ দিতে বলছি না তাদের উপদেশ নেওয়ার দরকার আছে কিন্তু সঙ্গে সঙ্গে পাবলিক প্রতিনিধিত্ব যাতে বেশি হয় তারজন্য আপনি চিন্তা করুন এবং এরিয়া নির্বাচনের ব্যাপারে যাতে দলবাজি না হয়, ইন্ডাস্ট্রি এবং ডেভেলপমেন্টের যে স্কীম নেওয়া হবে সেটা যাতে এরিয়া বেঁছে না হয় এই আবেদন রাখছি। আমার আশঙ্কা এটা হবে এবং এই আশঙ্কার কথা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি এক কথায় বলতে পারি যে, এটা আর কিছু নয় বামফ্রন্ট সরকারের ব্রজবুলি। কেন এই কথা বলছি, আপনাকে সেকশন ফাইভটা দেখার জন্য অনুরোধ করছি, সেখানে আছে The Board shall, in accordance with the provisions of this Act and

the rules made there under advise the state Government in matters relating to (planning and development) planning, development co-ordination. এই অ্যাডভাইসারি বোর্ড সেকশন ফাইভে বলছে স্টেট গভর্নমেন্টকে অ্যাডভাইস দেবে টু ইমপ্লিমেন্ট সামথিং কারা অ্যাডভাইস দেবে, অ্যাডভাইসরি বোর্ড, কাকে দেবেন স্টেট গভর্নমেন্টকে, তাতে আছেন ৩ জন এম.এল.এ. যারা সি.পি. এমের থেকে বা বামফ্রন্ট থেকে নমিনেটেড হবেন এবং অল ব্যুরোক্রাট অফিসাররা থাকবেন অর্থাৎ স্টেট গভর্নমেন্টকে অ্যাডভাইস করবে টু ইমপ্লিমেন্ট সামথিং এই ব্যুরোক্রাটরা। দলবাজি এবং দুর্নীতি আপনারা অনেক করেছেন, পশ্চিমবাংলার মানুষের জন্য কিছু চিন্তা করুন যদি রিয়েলি ইট ইজ ইন ইয়োর হার্ট তাহলে পশ্চিমবাংলার রুর‌্যাল এবং আরবান পিপলের জন্য চিন্তা করুন। আপনাদের যদি রিয়্যালি হার্ট থাকে তাহলে পশ্চিমবাংলার টাউন এবং আরবানের জন্য কিছু ডেভেলপমেন্ট করবেন, পশ্চিমবাংলায় অনেক এক্সপার্ট আছে অনেক ইকনমিস্ট আছেন, এগ্রিকালচারিস্ট আছেন যারা চাইছেন পশ্চিমবাংলার উন্নতি হোক কিন্তু তারা সরকারের কাছ থেকে কোনও সুবিধা পাচ্ছেন না। কারণ তাদের অ্যাডভাইস সরকার নিচ্ছেন না। আমি জানি অনেক বড় বড় এগ্রিকালচারিস্ট ইকনমিস্ট এই সরকারের কাছে সাজেশন দিয়েছেন পশ্চিমবাংলার উন্নতি করার জন্য কিন্তু সরকার সেইসব অ্যাডভাইস পেপারগুলোকে ওয়েস্ট পেপার হিসাবে ফেলে দিচ্ছেন। আমি জানি অফিসার ছাড়া এরা চলতে পারবেন না, কিন্তু সেটা ঢাক ঢোল বাজিয়ে বলবার দরকার কি যে আমরা অফিসার ছাড়া চলতে পারব না। অফিসার যা বলে তাই বলি, তারা যেটুকু ইমপ্লিমেন্ট করতে বলে আমরা তাই বলি কিন্তু সেটা এই ভিউ এনে বলার দরকার নেই। তাই ওকে বলছি আপনি সেই সমস্ত এক্সপার্টদের ইনভলভ করুন এবং জনমত নেবার চেষ্টা করুন। আপনারা ৩৬ দফা ঘোষণা করেছিলেন, ঘোষণায় বলেছিলেন যে আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণ চান, এখন হয়তো বলবেন আমরা তা বলিনি এবং সেই ভাবেই এখন বলছেন আমরা কেন্দ্রীভুত ক্ষমতায় বিশ্বাস করিনা বলে আমরা পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির ইলেকশন করেছি, কিন্তু এই বিলের সেকশন ১৪২টা একবার দেখুন সেখানে বলছে সি.এম.ডি.এ বলে একটা অথরিটি ছিল সে বোধহয় ইনডিপেনডেন্টলি কাল করছিল The Calcutta Metropolitan Development Authority Act, 1972, the Calcutta Metropolitan Planning Area (use and Development of Land) Central Act, 1965, the Durgapur (Development and Control of Building operations) Act. 1958 are hereby repeated. অর্থাৎ সমস্ত হাঙরের পেটে চলে যাচ্ছে। ১৪২টা পড়লে একথা বলবেন না যে ডিসেন্ট্রালাইজেশন করেছেন। ৩৬ দফা ব্লাফ দিয়ে পরে আবার উইথড্র করলেন, আবার আপনারা মানুষকে ব্লাফ দিচ্ছেন আবার বললেন we do not believe in the policy of decentralization. আমরা সেন্ট্রালাইজেশন চাই, তাহলে এগুলি করার দরকার কি? ঐগুলি কেন রিপিল করা হল এবং কি উদ্দেশ্যে করা হল?

[4-20 — 4-30 P.M.]

ওরা চাইছেন যে সমস্ত অথরিটি ইন্ডিপেনডেন্টলি পশ্চিমবাংলা ডেভেলপমেন্ট সুষ্ঠুভাবে করছেন, তারা এই সরকারের ঘোষিত নীতির বিরুদ্ধে হয়ত কোনও কোনও জায়গায় জনসেবামূলক কাজ করবার চেষ্টা করছেন সেই সমস্ত অথরিটির ক্ষমতা সঙ্কুচিত করবার জন্য

ডাইরেক্টলি ওয়ান ফর্টি টু সেকশন দিয়ে তাদের সমস্ত ক্ষমতা কেড়ে নেওয়া হল। এরা জানেন, এদের মুখে এক কথা এবং অন্তরে আরেক কথা। কিন্তু আর কতদিন এইভাবে ভাঁওতা দেবেন? আমি চাই আপনার মধ্যে শুভবুদ্ধি আসুক, জনসাধারণের মত নিন এবং এক্সপার্টদের নেওয়া হোক এবং বলব আপনারা এটাকে ডিসেন্ট্রালাইজেশন করুন। তারপর ফর্মেশন্ অফ দি অ্যাডভাইসরি বডি সেখানে স্পেসিফিকালি বলেছেন ৪৫ জন ম্যাকসিমাম অফিসার থাকবেন। এটা একটা রিডিকুলাস ওরা সেই ব্যুরোক্রেটিকরাই ওদের সব কিছুতে সাজেশন দেবেন এটা একটা রিডিকিউলাস। অফিসার যারা মেজরিটি হিসাবে বোর্ডে থাকবেন তারা পশ্চিমবাংলার জনসেবামূলক কাজ কিভাবে করবেন? কিছু কিছু অফিসার যারা জনসেবার কাজ করেন এটা ঠিক, কিন্তু যে সমস্ত অফিসার ব্যুরোক্রেটিক মন নিয়ে চলেন তারাই এই বোর্ডে থাকছেন। জাস্ট ট্রাই টু থিঙ্ক তারা আপনাকে কি অ্যাডভাইস দেবেন? তারা যে সমস্ত প্ল্যানিংগুলি আপনাকে ইনজেক্ট করবে সেইগুলি জনস্বার্থ বিরোধী নিশ্চয় হবে, তাদের এই অ্যাডভাইসরি বোর্ডে রাখা মানেই জনসাধারণ বিরোধী কাজ হওয়া। তাদের এখানে এনে রাখা মানে তাদের তোষামোদ করা এবং তাদের সন্তুষ্ট করা এবং এইজন্যই আমরা তাদের এই কমিটিতে রেখেছি, এই জিনিসটা করার দরকার আছে কিনা আপনারা চিন্তা করুন। আমরা জানি আগে পশ্চিমবঙ্গে যে সমস্ত অথরিটিগুলি ছিল তারা প্ল্যানিং করত, প্ল্যানিং করে ডেভেলপমেন্টের জন্য ইমপ্লিমেন্টিং অথরিটির কাছে পাঠিয়ে দিতেন। তখন একটা সুষ্ঠু ব্যবস্থা ছিল, প্ল্যানিং অ্যান্ড অ্যাডভাইসারি কমিটি ছিল, সেখানে এমিনেন্ট এক্সপার্টরা ছিলেন। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের কমিউনিস্ট পার্টি কোনও এক্সপার্ট সারা পশ্চিমবঙ্গে খুঁজে পাচ্ছেন না। স্যার, অন্তত জঘন্য ব্যবস্থা, এতে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাবে। যারা সাহস নিয়ে একটা মানসিকতা নিয়ে পঞ্চায়েতে নির্বাচিত হয়েছে, কোনও জায়গায় ভুল হয়েছে, ঠিকই, যেখানে একটা ন্যাশনাল ফোর্স কাজ করছে সেখানে তারা যখন জানতে পারবে যে বামফ্রন্ট সরকার সি এম ডি এ-কে বাতিল করে দিল, কিছুদিন পরে বামফ্রন্ট সরকার যখন দেখবে পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি তাদের মনোমতো কাজ করছে না তখন তাদের পাওয়ার সঙ্কুচিত করবে এই আশঙ্কা তাদের মধ্যে থাকছে। একটা আতঙ্কগ্রস্থ বিল পশ্চিমবাংলার মানুষের মধ্যে এসে যাচ্ছে। এতে পশ্চিমবঙ্গের কোনও উপকার হবে না, শুধু কিছু অর্থের অপব্যয় হবে, তাদের মনোমতো কিছু লোককে, এম এল এদের ইনডাইরেক্টলি পাইয়ে দেবার চেষ্টা করেছেন। প্ল্যান করবে অফিসাররা রাইটার্স থেকে, সেখান থেকে ড্রাফট পাস হবে, এখান থেকে বেরিয়ে যাবে। জানি আপনাদের ব্রুট মেজরিটি আছে, বিল পাস করবেনই, বুঝবার চেষ্টা করবেন না। কারণ, কানে দিয়েছি তুলো, আর পিঠে দিয়েছি কুলো, অতএব যতই বল, আমরা কানে তুলো দিয়ে আছি, যা করবার তাই করব। স্যার, এদের কোনও কোনও জায়গায় মান ভঞ্জন করতে হয় যেমন রাধিকার মান ভঞ্জন করতে হত। বামফ্রন্ট সরকারের মান ভঞ্জন করতে করতে প্রায় সময় চলে যায়। তাই আমার আশঙ্কা এদের যে বাস্তব সাজেশন দেব এরা নেবে কিনা। অনেক সাজেশন দিয়েছি, এরা নেয়নি। এরা জানে যে কয় বছর আছি থাকব, লুটে-পুটে খেয়ে চলে যাব। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলছি ফর্মেশন অব দি বডিতে কিরকম অসামঞ্জস্য আছে দেখুন। এম এল এ টু বি নোমিনেটেড বাই দি স্পিকার, কিন্তু এম পি টু বি নোমিনেটেড বাই দি স্পিকার বলার সৎ সাহস নেই। সেখানে যদি মাননীয় স্পিকার

জনতা, কংগ্রেসের এম পি পাঠান সেজন্য বলছেন এম পি টু বি নোমিনেটেড বাই দি চেয়ারম্যান অব দি বোর্ড। হোয়াই দি ডিসক্রিপ্যান্সি? এখানে স্পিকারকে ফোর্স করবেন সি পি এম'র মনোনীত সদস্যদের নির্বাচিত করার, কিন্তু ভারতবর্ষের স্পিকারকে ফোর্স করতে পারবেন না, সেজন্য সি পি এম সদস্যকে যাতে আনা যায় তারজন্য বললেন এম পি টু বি নোমিনেটেড বাই দি চেয়ারম্যান অব দি বোর্ড। লজ্জা করে না আপনাদের এখানে দলবাজি করতে? এই পার্টিবাজি করে আপনারা পশ্চিমবঙ্গকে ডুবিয়েছেন, আবার এই আইনের মধ্যেও দলবাজি করছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অনুরোধ করছি এখনও সময় আছে, উনি এটা চিন্তা করুন, আমার এখনও ধারণা পশ্চিমবঙ্গের এখনও কিছু কিছু মানুষ চিন্তা করে যে অর্থমন্ত্রীর মধ্যে কিছু আছে, তিনি কেন সেটা খোয়াবেন কেন পশ্চিমবঙ্গের মানুষের কাছে প্রমাণ করে দেবেন যে তার মাথায় কিছু নেই। তাই আমি তাকে অনুরোধ করব তিনি এই বিলকে উইথড্র করে নিন। আমি আমার বক্তব্য দীর্ঘায়িত করব না, আমি কয়েকটি যে সাজেশন দিয়েছি সেটা তিনি গ্রহণ করুন, তারমধ্যে শুভ বুদ্ধি আসুক, অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গ এর মানুষের সুখ-দুঃখের কথা চিন্তা করুন, অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের মানুষের রিয়েল ডেভেলপমেন্টের কথা চিন্তা করুন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম। জয় হিন্দ।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কান্ট্রি (প্ল্যানিং ডেভেলপমেন্ট) বিল আলোচনা হওয়ার সময়, আমি আশা করেছিলাম অন্ততঃ যারা এই আলোচনায় অংশ গ্রহণ করবেন, তারা সত্য সত্যই টাউন কান্ট্রি প্ল্যানিং-এর যে সমস্যা তার সমাধান করতে গেলে আইনটি সমৃদ্ধি করতে গেলে, কি করা যায় সে কথাই বলবেন। কিন্তু আমি অত্যন্ত হতাশ হয়ে দেখলাম যে সেই সস্তার রাজনীতি সবেতেই, সেই সস্তা রাজনীতি চালাবার একটা পুরানো কৌশল। গঠনমূলক কাজ এত বছর ধরে হয়নি, পশ্চিমবাংলার বিশেষ সমস্যা হোক আমাদের দেশ স্বাধীন হওয়ার পর বাংলা দেশ ভাগ হয়ে গিয়ে অত্যন্ত একটা ছোট্ট এলাকা আমরা পেয়েছি। তার আগে ইংরেজ আমলে কলকাতা ভারতের রাজধানী থাকায় এখানে কলকারখানা প্রচুর গড়ে উঠেছিল এবং যারজন্য ভারতবর্ষের একটা বিরাট অংশের জনসংখ্যা এখানে এসেছিল, দেশ বিভাগের পর পূর্ব পাকিস্তান থেকে লক্ষ লক্ষ মানুষ এই ছোট্ট এলাকার মধ্যে এসে গেল, এর ফলে কি নিদারুণ সমস্যা সৃষ্টি হয়েছে তা আমরা সকলে জানি। ভারতবর্ষের মধ্যে প্রতি স্কোয়ার কিলোমিটারে আমাদের এখানে জনসংখ্যা সব থেকে বেশি **(ডাঃ জয়নাল আবেদিন ঃ নেক্সট টু কেরালা)** এই জনসংখ্যা যখন এল তখন তাদের কিভাবে বসতি স্থাপন করা যায়—প্রথম দিকে হয়ত টালমাটাল গোলমাল ছিল, কিন্তু কয়েক বৎসরের মধ্যে বুঝা গেল এরা এখানে স্থান গ্রহণ করছে, তখন কোনও এলাকায় বসতি হবে কোথায় তারা বাস করবে, সেইসব কোনও পরিকল্পনা গ্রহণ করা হলনা। অত্যন্ত বিশৃঙ্খলভাবে সেই সমস্ত জনসংখ্যা যেখানে পারলেন ঢুকে পড়লেন। যার ফলে আজকে কি বিরাট সমস্যা হয়েছে তা সকলেই জানেন। আমরা জানি কিভাবে এই শহর এলাকাগুলি ঘিঞ্জি এলাকা যেখানে মানুষ বাস করতে পারেনা, সেখানেও কলোনি হয়ে গেছে, ড্রেনের স্বাভাবিক পথ বন্ধ হয়ে গেছে, যারজন্য দেখা যায় কলকাতায় অভূতপূর্ব বন্যা যা

কখনও আগে দেখা যায়নি। আমি যে শহরে বাস করি, একটু বেশি বৃষ্টি হলেই বন্যার্তদের রিলিফ দেবার ব্যবস্থা করতে হয়। যেসব জায়গায় বসতি স্থাপনা করা উচিত ছিলনা যেখানে বসতি স্থাপন বন্ধ করা প্রয়োজন ছিল, স্বাভাবিক জলপথ রাখার প্রয়োজন ছিল, এইসব ৩০ বছর ধরে কংগ্রেসি শাসনে কোনও কিছুই চিন্তা করা হয়নি, আমি নিজে যে শহরে থাকি, দেখেছি প্রতি বছরে একটু বেশি বৃষ্টিপাত হলেই বন্যা হয় এবং তাদের রিলিফের জন্য পাগলের মতো ছুটাছুটি করতে হয়। আজকে এই রাজ্যে এত ঘনবসতি হয়ে গেছে অবাঞ্ছিতভাবে, সেখানে পরিকল্পিতভাবে এই ছোট্ট জমিটুকু নিয়ে যে পরিকল্পনা রচিত হওয়া উচিত ছিল তা কিছুই করা হয়নি। কিছু কিছু খুচরো যেমন ডেভেলপমেন্ট অথরিটি সি এম ডি এ, হলদিয়া ডেভেলপমেন্ট, দুর্গাপুর ডেভেলপমেন্ট নামে কিছু টুকরো টুকরো কাজ হয়েছে। কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবাংলার কোন কোন এলাকায় উন্নতির সম্ভাবনা আছে, কোনও এলাকায় বসতি স্থাপন হওয়া উচিত, কোন কোন এলাকা কৃষির জন্য রাখা উচিত এবং মাইনিং এলাকা এখানে যা আছে তার যে প্রবলেম, এখানে চা বাগান আছে তার যে প্রবলেম এই সমস্ত প্রবলেম নিয়ে সামগ্রিকভাবে কোনও পরিকল্পনাই এ যাবৎ রচিত হয়নি। আজকে আমাদের প্রথম এই আইনের মধ্যে দিয়ে সারা পশ্চিমবাংলায় যে পরিকল্পনা করা হবে এই আইনের ভিতর দিয়েই সেই সূচনা শুরু হচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মিঃ চেয়ারম্যান, স্যার, আমাদের একজন সদস্য প্রেস গ্যালারিতে রয়েছেন, জনতা পার্টির সদস্য, এটা কি হাউসের নিয়ম? দয়া করে দেখুন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এবারে আসি পশ্চিমবঙ্গের পরিকল্পনা সম্বন্ধে যে আইনটা সে সম্বন্ধে বলা হচ্ছে, আমাদের যেসব বিরোধী পক্ষের সদস্যরা আলোচনা করলেন, আমি অবাক হয়ে দেখলাম তারা এই আইনটা পড়ে আলোচনা করলেন না, না পড়েই আলোচনা করলেন আইনটা যদি পড়ে আলোচনা করেন তাহলে কি করে বললেন যে সমস্ত কাজ কেন্দ্রীভূত হচ্ছে? আইনটা নিশ্চয়ই তারা পড়েননি। এই আইনের মধ্যে লেখা আছে যে স্টেট অ্যাডভাইসরি কমিটি যেটা হচ্ছে সেটা হচ্ছে সারা পশ্চিমবাংলার জন্য। সাধারণভাবে পরিকল্পনা সম্বন্ধে চিন্তা করা, পরিকল্পনা সম্বন্ধে ভাবা এটাই তাদের কাজ। তারপর কি আছে? আইনের মধ্যেই আছে বলা হচ্ছে যে ওরা বিকেন্দ্রীকরণের কথা বলেন কিন্তু সব ক্ষমতা হাতে নিয়ে আছেন, সেকশন ১১ তে লেখা আছে The State Government may appoint local authority or any other authority or corporation, statutory or otherwise, or any other officer of the State Government as the planning authority, অর্থাৎ লোকাল অথরিটিকেই সেখানে প্ল্যানিং অথরিটি করা হবে সে কথা এই আইনে বলা আছে। তার মানে পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় সেখানে স্থানীয় মিউনিসিপ্যালিটি থাক, পঞ্চায়েত থাক, জেলা পরিষদ থাক, তাদেরই কিন্তু সেখানকার স্থানীয় এলাকার জন্য ডেভেলপমেন্ট অথরিটি করা হবে, প্ল্যানিং অথরিটি করা হবে। অর্থাৎ বিকেন্দ্রীকরণের কথা পূর্ণই বলা আছে, ওরা সকলকে বিভ্রান্ত করার জন্য বলছেন যে বিকেন্দ্রীকরণের কোনও কথা এখানে বলা হয়নি। বরঞ্চ আমরা এখানে চিন্তা করছি, আমাদের সময়ে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতকে যে অর্থ দেওয়া হয়েছে, যেভাবে কাজ করার সুযোগ দেওয়া হয়েছে তার চেয়েও ক্ষমতা বাড়াবার

জন্য যে এলাকায় স্থানীয় জন নির্বাচিত প্রতিষ্ঠান আছে সেই জায়গায় সেই জন নির্বাচিত প্রতিষ্ঠানকেই সেই এলাকার পরিকল্পনা করার জন্য, শুধু পরিকল্পনা করা তাই নয় তাকে এক্সজিকিউট করার প্রভিসন এই আইনের মধ্যেই করে দেওয়া আছে। কিন্তু এই জিনিস তারা না দেখে বললেন যে বিকেন্দ্রীকরণ হচ্ছেনা। আইনটা না পড়েই তারা একথা বললেন। তৃতীয় নং বললেন যে এই সমস্ত প্ল্যানিং এর সদস্য সবাই নির্বাচিত হচ্ছেনা, সবাই নমিনেশনে হচ্ছে। নমিনেশন না করলে তার পালটা ইলেকশন করতে হয়। তাহলে প্ল্যানিং এর কথা বাদ দিয়ে এখানে কতকগুলি ইলেকটোরেট হবে, কতগুলি নির্বাচন কেন্দ্র হবে, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদের জন্য একটা নির্বাচন কেন্দ্র, জেলা পরিষদে একটা নির্বাচন কেন্দ্র সভাপতিদের জন্য, এম,এল,এ,দের যদিও স্পিকার নমিনেট করবেন, সেটা ওদের পছন্দ হচ্ছেনা, তাহলে তাদের জন্য একটা নির্বাচন কেন্দ্র করুন, তারপর নির্বাচন ঠিকভাবে হল কিনা যান হাইকোর্টে, সেখান থেকে ইনজাংশন আনুন যে এইসব নির্বাচন ঠিক হয়নি। এইসব নির্বাচনের জন্য রুলস করুন, তাহলে এই সবই করতে হবে প্ল্যানিং আর কিছু হবেনা। এইসব অর্থহীন কথা বলার কি যুক্তি থাকতে পারে বুঝতে পারিনা। আর একটি কথা বন্ধু সন্দীপ বাবু বলেছেন, তিনি নিজে ছিলেন সিলেক্ট কমিটির মধ্যে, নিশ্চয়ই এই আইনটা তিনি সম্পূর্ণ পড়েছেন, আলোচনা করেছেন, তিনি এই আইন সম্বন্ধে হঠাৎ বললেন যে প্ল্যানিং কোথায় কি হবে সেটা এই আইনের মধ্যে বলা নেই, এই আইনে বলা হচ্ছে সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের প্ল্যান করার জন্য, কোথায় কি হবে সেটা স্থানীয় কমিটি তার স্থান নির্ণয় করবে। সুনীতি বাবু হঠাৎ বললেন যে ক্ষমতা কেড়ে নেওয়া হচ্ছে, কতকগুলি সি,এম,ডি,এ, বডিকে সুপারসিড করা হচ্ছে। এখানে আইনটা বুঝেছেন কিনা জানিনা।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমি যে নোট অব ডিসেন্ট দিয়েছি তার উপরই আমার বক্তব্য রেখেছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** কোথায় কি প্ল্যানিং হবে তা লিস্ট করার জন্য এই আইনটা নয়। সমস্ত পশ্চিমবাংলায় যতগুলি ডেভেলপমেন্ট অথরিটি আছে, সবগুলি এই আইনের আওতার মধ্যে এনে, সামগ্রিকভাবে যাতে এটা টোটাল প্ল্যানিং হয়, অথরিটিকে অধিকার দিতে পারি, তাকে সুপারসিড করতে পারি, নতুন করে, রিমুভ করে, ভেঙে তৈরি করতে পারি, সব ক্ষমতাই এরমধ্যে দেওয়া আছে। সামগ্রিকভাবে পশ্চিমবাংলার প্ল্যানিং হবে এটার জন্যই আইন। নতুন করে প্ল্যানিং অথরিটি হবে এটার জন্য আইন নয়, এটাই আইনের বক্তব্য বলে আমি দেখতে পাচ্ছি। প্রধানত মূল যে সমস্যা আমি দেখছি, যখন এক্সিকিউট করতে যাব, বিশেষ করে ডেভেলপমেন্ট অথরিটির সামনে আইনে কিছু বাধা বিঘ্ন আছে। মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে দেখছি গ্রামের এলাকায়, এমন বহু মিউনিসিপ্যালিটি আছে যেখানে মিউনিসিপ্যালিটির বিল্ডিং রুলস নাই, সেই মিউনিসিপ্যালিটি এলাকায় বাড়ি ঘেসাঘেসি তৈরি করেছে, রাস্তাঘাট কোথা দিয়ে কি হবে তারজন্য প্ল্যানিং করার ব্যাপার মিউনিসিপ্যালিটি আইনে নাই। গ্রামাঞ্চলে যে সমস্ত পঞ্চায়েত কমিটি আছে তাদের রাস্তাগুলি এনক্রোচড হয়ে আছে, রাস্তাগুলি জবরদখল করে নেওয়া হয়েছে, কিন্তু সেই জবরদখল দ্রুত যাতে রিমুভ করা যায় সেই সুযোগ নাই। গ্রামাঞ্চলও শহরাঞ্চলের মতো হয়ে যাচ্ছে, সেখানে বিল্ডিং রুলস নাই, সেইসব জায়গায় রাস্তাঘাট কিভাবে রাখা হবে, কোন খানে বিদ্যালয় হবে, কোনখানে মার্কেট হবে এই সমস্তগুলি

কখনও আগে দেখা যায়নি। আমি যে শহরে বাস করি, একটু বেশি বৃষ্টি হলেই বন্যার্তদের রিলিফ দেবার ব্যবস্থা করতে হয়। যেসব জায়গায় বসতি স্থাপনা করা উচিত ছিলনা যেখানে বসতি স্থাপন বন্ধ করা প্রয়োজন ছিল, স্বাভাবিক জলপথ রাখার প্রয়োজন ছিল, এইসব ৩০ বছর ধরে কংগ্রেসি শাসনে কোনও কিছুই চিন্তা করা হয়নি, আমি নিজে যে শহরে থাকি, দেখেছি প্রতি বছরে একটু বেশি বৃষ্টিপাত হলেই বন্যা হয় এবং তাদের রিলিফের জন্য পাগলের মতো ছুটাছুটি করতে হয়। আজকে এই রাজ্যে এত ঘনবসতি হয়ে গেছে অবাঞ্ছিতভাবে, সেখানে পরিকল্পিতভাবে এই ছোট্ট জমিটুকু নিয়ে যে পরিকল্পনা রচিত হওয়া উচিত ছিল তা কিছুই করা হয়নি। কিছু কিছু খুচরো যেমন ডেভেলপমেন্ট অথরিটি সি এম ডি এ, হলদিয়া ডেভেলপমেন্ট, দুর্গাপুর ডেভেলপমেন্ট নামে কিছু টুকরো টুকরো কাজ হয়েছে। কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবাংলার কোন কোন এলাকায় উন্নতির সম্ভাবনা আছে, কোনও এলাকায় বসতি স্থাপন হওয়া উচিত, কোন কোন এলাকা কৃষির জন্য রাখা উচিত এবং মাইনিং এলাকা এখানে যা আছে তার যে প্রবলেম, এখানে চা বাগান আছে তার যে প্রবলেম এই সমস্ত প্রবলেম নিয়ে সামগ্রিকভাবে কোনও পরিকল্পনাই এ যাবৎ রচিত হয়নি। আজকে আমাদের প্রথম এই আইনের মধ্যে দিয়ে সারা পশ্চিমবাংলায় যে পরিকল্পনা করা হবে এই আইনের ভিতর দিয়েই সেই সূচনা শুরু হচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মিঃ চেয়ারম্যান, স্যার, আমাদের একজন সদস্য প্রেস গ্যালারিতে রয়েছেন, জনতা পার্টির সদস্য, এটা কি হাউসের নিয়ম? দয়া করে দেখুন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এবারে আসি পশ্চিমবঙ্গের পরিকল্পনা সম্বন্ধে যে আইনটা সে সম্বন্ধে বলা হচ্ছে, আমাদের যেসব বিরোধী পক্ষের সদস্যরা আলোচনা করলেন, আমি অবাক হয়ে দেখলাম তারা এই আইনটা পড়ে আলোচনা করলেন না, না পড়েই আলোচনা করলেন আইনটা যদি পড়ে আলোচনা করেন তাহলে কি করে বললেন যে সমস্ত কাজ কেন্দ্রীভূত হচ্ছে? আইনটা নিশ্চয়ই তারা পড়েননি। এই আইনের মধ্যে লেখা আছে যে স্টেট অ্যাডভাইসরি কমিটি যেটা হচ্ছে সেটা হচ্ছে সারা পশ্চিমবাংলার জন্য। সাধারণভাবে পরিকল্পনা সম্বন্ধে চিন্তা করা, পরিকল্পনা সম্বন্ধে ভাবা এটাই তাদের কাজ। তারপর কি আছে? আইনের মধ্যেই আছে বলা হচ্ছে যে ওরা বিকেন্দ্রীকরণের কথা বলেন কিন্তু সব ক্ষমতা হাতে নিয়ে আছেন, সেকশন ১১ তে লেখা আছে The State Government may appoint local authority or any other authority or corporation, statutory or otherwise, or any other officer of the State Government as the planning authority, অর্থাৎ লোকাল অথরিটিকেই সেখানে প্ল্যানিং অথরিটি করা হবে সে কথা এই আইনে বলা আছে। তার মানে পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় সেখানে স্থানীয় মিউনিসিপ্যালিটি থাক, পঞ্চায়েত থাক, জেলা পরিষদ থাক, তাদেরই কিন্তু সেখানকার স্থানীয় এলাকার জন্য ডেভেলপমেন্ট অথরিটি করা হবে, প্ল্যানিং অথরিটি করা হবে। অর্থাৎ বিকেন্দ্রীকরণের কথা পূর্ণই বলা আছে, ওরা সকলকে বিভ্রান্ত করার জন্য বলছেন যে বিকেন্দ্রীকরণের কোনও কথা এখানে বলা হয়নি। বরঞ্চ আমরা এখানে চিন্তা করছি, আমাদের সময়ে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতকে যে অর্থ দেওয়া হয়েছে, যেভাবে কাজ করার সুযোগ দেওয়া হয়েছে তার চেয়েও ক্ষমতা বাড়াবার

কিনা জানি না। অবশ্য জনতা দলের সদস্যরাই নয়, কংগ্রেস পক্ষের সদস্যরাও এখানে সেন্ট্রালাইজ, ডিসেন্ট্রালাইজ ইত্যাদি কথা তারা রেখেছেন। সবই তারা দেখেছেন জনডিস আই দিয়ে। সমস্তটাই নাকি সেন্ট্রালাইজড হয়ে যাচ্ছে. সমস্তটা কেন্দ্রীভূত হয়ে যাচ্ছে। কিন্তু অবজেকটিভে সরকারের লক্ষ যেখানে ছিল, সেই লক্ষ সেই জায়গায় আছে এবং থাকবে এবং সরকারের লক্ষ বিলের নাম থেকেই স্পষ্ট এবং প্রি অ্যাম্বলে যেটা বলেছেন ডেভেলপমেন্ট অফ রুর‍্যাল অ্যান্ড আরবান এরিয়াস অর্থাৎ গ্রাম বাংলার উন্নতি এবং শহরের উন্নতি। কারণ শহরের সমস্যা এবং গ্রামের সমস্যা এক নয়। সুতরাং আমি একথা বলতে চাই, গুরুত্বপূর্ণ বিলটা এসেছে সেটার যদি প্রত্যেকটা লাইন অনুধাবন করতেন তাহলে দেখতে পেতেন তারা যা বলতে চাইছেন বিলের মধ্যে সমস্তই আছে। তাদের যে বক্তব্য, যে উন্নতির কথা বলছেন সেটা এরমধ্যে আছে। আমি আরও বলতে চাই যে মাননীয় কংগ্রেস পক্ষের সদস্য কেউ কেউ স্বীকার করেছেন, ইন্দিরা কংগ্রেসের একজন সদস্য বলেছেন, তার নাকি বিটার এক্সপিরিয়েন্স নর্থ বেঙ্গল অবহেলিত। আমি তাকে ধন্যবাদ দিই এতদিনে তার জ্ঞান ফিরেছে বলে। ৩০ বছর পরে কংগ্রেস বুঝেছে, উত্তর বাংলা অবহেলিত, ৩০ বছরে উত্তর বাংলায় কর্ম সংস্থান করা হয়নি। আজকে কংগ্রেস স্বীকার করছে এই হাউসে যে ৩০ বছরে উত্তর বাংলা, দক্ষিণ বাংলার অর্থনৈতিক কাঠামোর তারা কোনও পুনর্গঠন করেন নি। কংগ্রেস বিরোধী সদস্যরা আজকে এই হাউসে স্বীকার করছেন যে দীর্ঘ দিন পর্যন্ত তারা মানুষকে কাজ দিতে পারেনি তাদের উন্নতি তাদের কর্মসংস্থান করতে পারেনি রাস্তা পথঘাট ইত্যাদি কিছুই করতে পারেন নি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি এই কথা বলতে চাচ্ছি এই যে তারা আবার কিছুদিন পরে বলবেন যে এই যে বিল আনা হয়েছে এটা সমর্থন না করে ভুল করেছেন। কারণ আজকে তারা বুঝতে পারেন নি যেমন ৩০ বছর আগেও বুঝতে পারেন নি যে গ্রামবাংলা এবং শহরের কি উন্নতি হবে। আগামী দিনে যখন এটা পূর্ণ রূপ নেবে তখন ওরা ওদের ভুল বুঝতে পারবেন এবং বলবেন যে এই বিধানসভায় বিরোধিতা করে বিলটি না পড়ে ভুল করেছি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, একজন কংগ্রেস বিরোধী দলের সদস্য এক জায়গায় বলেছেন যে বামফ্রন্ট সরকার যে ডিসেন্ট্রালাইজেশন চান সেই ডিসেন্ট্রালাইজেশন এতে না কি হয়নি এবং সেই ডিসেন্ট্রালাইজেশনের পরিবর্তে কনসোলিডেশন করা হয়েছে এটাই বলতে চেয়েছেন। হয়তো কনসোলিডেশন বলতে উনি সেন্ট্রালাইজেশনের কথা বলতে গিয়ে কনসোলিডেশনের কথা বলে ফেলেছেন। এই সেন্ট্রালাইজেশন সম্পর্কে তিনি যা বক্তব্য রেখেছেন তিনি যদি বিলটি ভালভাবে পড়তেন তাহলে নিশ্চয় বুঝতে পারতেন যে এখানে সেন্ট্রালাইজেশনের কোনও স্কোপ নাই এবং যেভাবে এর কমপোজিশন এর ফরমেশন এর ফাংশন সমস্তটাই দুভাগে ভাগ করা আছে। বিভিন্ন স্তরে গ্রাম বাংলায় কাজ করার এবং শহরে কাজ করার যে সমস্ত অসুবিধা দীর্ঘদিন ধরে একটা বিশেষ সমস্যা হয়ে রয়েছে এবং এইসব সমস্যা সমাধান করতে গিয়ে সরকার যে সমস্ত অসুবিধার মধ্যে পড়েছে তা দূর করার চেষ্টা এই বিলে করা হয়েছে। শুধু গ্রাম বাংলাকে দেখা হয়নি শুধু শহরকে দেখা হয়নি একটা সার্বিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করা হয়েছে। বিরোধী দলের বন্ধুরা বলেছেন আমরা লক্ষ করেছি হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, অথবা সি.এম.ডি.এ এইরকম যেসব প্রোজেক্ট রয়েছে তাতে হাওড়া শহরের বা কলকাতা শহরের ছিটেফোঁটা কাজ হয়েছে কিন্তু গ্রাম বাংলার কোনও কাজ হয়নি। আমরা জানি গ্রামের শহরে কিংবা জেলা শহরের জন্য যেসব পরিকল্পনা এই অথরিটিরা

নিয়েছিল সেইভাবে ঐ জেলা শহরগুলির উন্নয়ন হয়নি। আজকে হাসি পায় এইসব কথা শুনে এবং যেসব কাজ করেছে তার অধিকাংশ ক্ষেত্রে ঐ কনট্রাক্টরদের পকেট ভরেছে। বিরোধী কংগ্রেস বন্ধুরা হঠাৎ কেন আমলা তন্ত্রের বিরুদ্ধে উষ্মা প্রকাশ করলেন তা বুঝলাম না। তাদের বক্তব্য হচ্ছে পার্লামেন্টারি ডেমোক্রাসির উপর বুরোক্রাসির পাওয়ার ডমিনেট করে এবং এখানেও দু-একজন আমলাকে ডেভেলপমেন্টের মধ্যে কিভাবে রাখা হয়েছে কিংবা অনুগত যেসব আমলা ছিল তাদের বাদ দেওয়া হয়েছে এইটাই হল ওদের উষ্মার বিষয়। তাহলে আপনারা এই আমলা তন্ত্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেন নি কেন? দীর্ঘদিন ধরে বুরোক্রাটসরা পার্লামেন্টারি ডেমোক্রাসির উপর পাওয়ার ডমিনেট করে আসছে এবং তারা নিশ্চয় জানেন শুধু ভারতবর্ষে কেন পৃথিবীর কোনও রাষ্ট্রে বুরোক্রাটসরা পার্লামেন্টারি ডেমোক্রাসির উপর পাওয়ার ডমিনেট করে না এমন নাই। ইভেন ইং ইংল্যান্ড প্রাইম মিনিস্টার বুরোক্রাটসদের উপর পাওয়ার একসারসাইজ করতে পারে না। আমাদের এই বামফ্রন্ট সেই বুরোক্রাসির বিরোধী আমরা আমলা তন্ত্রে বিশ্বাসি নই, এর বিরুদ্ধে আমাদের ক্ষোভ আছে এবং এই আমলাতন্ত্রের বিরুদ্ধে আমরা সংগ্রাম করেছি এবং আজকে আমরা সরকারের মধ্যে থেকেও আমরা এই বুরোক্রাটসদের বিরুদ্ধে আছি।

[4-50 — 5-00 P.M.]

আমরা কাজ করতে পারছি না। আমাদের কাজের অসুবিধা হচ্ছে, এটা আমরা বুঝি। এই আমলাতান্ত্রিক অসুবিধার কথা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় মন্ত্রীরা বিভিন্ন সময়ে বলেছেন। তারা নানাভাবে আজকে বাধা খুঁজছেন। কাজেই এই আমলাতান্ত্রিক জটিলতার হাত থেকে বেরিয়ে এসে এই কাঠামোর মধ্যে কিভাবে কতটা সরলিকরণ করা যায়, আমাদের মাননীয় মন্ত্রীরা সেই চেষ্টা করছেন, এটা নিশ্চয় মাননীয় সদস্যদের জানা আছে। সুতরাং আমলাতন্ত্রের যেসব কথা বললেন সেই কথা তারা সঠিকভাবে বলেন নি। আমাদের এই কথা অস্বীকার করার উপায় নেই। আমরা স্পষ্ট ভাবে স্বীকার করি বিভিন্ন ধরনের সংবিধানের রুলস, অ্যাডমিনিস্ট্রেটিভ রুলস, ফাইল রিমুভ রুলস যে সমস্ত আছে তাতে কতকগুলি নিয়মের মধ্যে বাঁধা আছে। সেই নিয়মগুলি আমরা সরল করার চেষ্টা করছি। মাননীয় কংগ্রেসের একজন সদস্য সেকশন ৫ সম্বন্ধে বললেন সেকশন ৩ কে বাদ দিয়ে। তিনি কিন্তু সেকশন ৫ সম্বন্ধেই কেবল বললেন, তার পরেই যে সেকশন ৩ আছে সেটা একেবারে ভুলেই গেলেন। তিনি পুরো আইনটা পড়েন নি। সেকশন ৩ তে কি লেখা আছে? এখানে বলা হচ্ছে, The State Government, after the commencement of this Act, shall, for the purpose of carrying out the functions assigned to it under this Act, constitute by notification an Advisory Board to be called the West Bengal Town and Country Planning Advisory Board. অ্যাডভাইসারি বোর্ড তৈরি করার প্রভিসন সেকশন ৩তে রয়েছে। সুতরাং সেকশন ৫ এর যে প্রভিসন সেটা এর পরিপূরক। এই অ্যাডভাইসারি বোর্ড give advice to the state Government for carrying out implement the projects taken by this advisory board. সুতরাং এই অ্যাডভাইসারি বোর্ডের অ্যাডভাইসে গভর্নমেন্ট কাজ করবে। তিনি বোধ হয় এটা লক্ষ্য করতে ভুলে গেছেন। এখানে আরও বলা হচ্ছে, The Board shall, in accordance with the provisions of this Act and the rules made thereunder, advise

কিনা জানি না। অবশ্য জনতা দলের সদস্যরাই নয়, কংগ্রেস পক্ষের সদস্যরাও এখানে সেন্ট্রালাইজ, ডিসেন্ট্রালাইজ ইত্যাদি কথা তারা রেখেছেন। সবই তারা দেখেছেন জনডিস আই দিয়ে। সমস্তটাই নাকি সেন্ট্রালাইজড হয়ে যাচ্ছে, সমস্তটা কেন্দ্রীভূত হয়ে যাচ্ছে। কিন্তু অবজেকটিভে সরকারের লক্ষ যেখানে ছিল, সেই লক্ষ সেই জায়গায় আছে এবং থাকবে এবং সরকারের লক্ষ বিলের নাম থেকেই স্পষ্ট এবং প্রি অ্যাম্বলে যেটা বলেছেন ডেভেলপমেন্ট অফ রুর‍্যাল অ্যান্ড আরবান এরিয়াস অর্থাৎ গ্রাম বাংলার উন্নতি এবং শহরের উন্নতি। কারণ শহরের সমস্যা এবং গ্রামের সমস্যা এক নয়। সুতরাং আমি একথা বলতে চাই, গুরুত্বপূর্ণ বিলটা এসেছে সেটার যদি প্রত্যেকটা লাইন অনুধাবন করতেন তাহলে দেখতে পেতেন তারা যা বলতে চাইছেন বিলের মধ্যে সমস্তই আছে। তাদের যে বক্তব্য, যে উন্নতির কথা বলছেন সেটা এরমধ্যে আছে। আমি আরও বলতে চাই যে মাননীয় কংগ্রেস পক্ষের সদস্য কেউ কেউ স্বীকার করেছেন, ইন্দিরা কংগ্রেসের একজন সদস্য বলেছেন, তার নাকি বিটার এক্সপিরিয়েন্স নর্থ বেঙ্গল অবহেলিত। আমি তাকে ধন্যবাদ দিই এতদিনে তার জ্ঞান ফিরেছে বলে। ৩০ বছর পরে কংগ্রেস বুঝেছে, উত্তর বাংলা অবহেলিত, ৩০ বছরে উত্তর বাংলায় কর্ম সংস্থান করা হয়নি। আজকে কংগ্রেস স্বীকার করছে এই হাউসে যে ৩০ বছরে উত্তর বাংলা, দক্ষিণ বাংলার অর্থনৈতিক কাঠামোর তারা কোনও পুনর্গঠন করেন নি। কংগ্রেস বিরোধী সদস্যরা আজকে এই হাউসে স্বীকার করছেন যে দীর্ঘ দিন পর্যন্ত তারা মানুষকে কাজ দিতে পারেনি তাদের উন্নতি তাদের কর্মসংস্থান করতে পারেনি রাস্তা পথঘাট ইত্যাদি কিছুই করতে পারেন নি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি এই কথা বলতে চাচ্ছি এই যে তারা আবার কিছুদিন পরে বলবেন যে এই যে বিল আনা হয়েছে এটা সমর্থন না করে ভুল করেছেন। কারণ আজকে তারা বুঝতে পারেন নি যেমন ৩০ বছর আগেও বুঝতে পারেন নি যে গ্রামবাংলা এবং শহরের কি উন্নতি হবে। আগামী দিনে যখন এটা পূর্ণ রূপ নেবে তখন ওরা ওদের ভুল বুঝতে পারবেন এবং বলবেন যে এই বিধানসভায় বিরোধিতা করে বিলটি না পড়ে ভুল করেছি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, একজন কংগ্রেস বিরোধী দলের সদস্য এক জায়গায় বলেছেন যে বামফ্রন্ট সরকার যে ডিসেন্ট্রালাইজেশন চান সেই ডিসেন্ট্রালাইজেশন এতে না কি হয়নি এবং সেই ডিসেন্ট্রালাইজেশনের পরিবর্তে কনসোলিডেশন করা হয়েছে এটাই বলতে চেয়েছেন। হয়তো কনসোলিডেশন বলতে উনি সেন্ট্রালাইজেশনের কথা বলতে গিয়ে কনসোলিডেশনের কথা বলে ফেলেছেন। এই সেন্ট্রালাইজেশন সম্পর্কে তিনি যা বক্তব্য রেখেছেন তিনি যদি বিলটি ভালভাবে পড়তেন তাহলে নিশ্চয় বুঝতে পারতেন যে এখানে সেন্ট্রালাইজেশনের কোনও স্কোপ নাই এবং যেভাবে এর কমপোজিশন এর ফরমেশন এর ফাংশন সমস্তটাই দুভাগে ভাগ করা আছে। বিভিন্ন স্তরে গ্রাম বাংলায় কাজ করার এবং শহরে কাজ করার যে সমস্ত অসুবিধা দীর্ঘদিন ধরে একটা বিশেষ সমস্যা হয়ে রয়েছে এবং এইসব সমস্যা সমাধান করতে গিয়ে সরকার যে সমস্ত অসুবিধার মধ্যে পড়েছে তা দূর করার চেষ্টা এই বিলে করা হয়েছে। শুধু গ্রাম বাংলাকে দেখা হয়নি শুধু শহরকে দেখা হয়নি একটা সার্বিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করা হয়েছে। বিরোধী দলের বন্ধুরা বলেছেন আমরা লক্ষ করেছি হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, অথবা সি.এম.ডি.এ এইরকম যেসব প্রোজেক্ট রয়েছে তাতে হাওড়া শহরের বা কলকাতা শহরের ছিটেফোঁটা কাজ হয়েছে কিন্তু গ্রাম বাংলার কোনও কাজ হয়নি। আমরা জানি গ্রামের শহরে কিংবা জেলা শহরের জন্য যেসব পরিকল্পনা এই অথরিটিরা

কথা বললেন। বিরোধীপক্ষ-কংগ্রেসের সদস্যরা তো এর ভেতরে গেলেনই না। আবার তাদের কেউ কেউ ডিসেনট্রালাইজেশন, কনসোলিডেশন মিশিয়ে ফেলেছেন। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আপনার মাধ্যমে দু/একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই এগুলি যদি মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখেন তাহলে ভাল হয়। যেখানে বলা হচ্ছে, সেকশন ফোরে The Chief Minister of the State of West Bengal shall be the chairman of the Board and he shall nominate 2 persons to be the Vice-Chairman. এই যে দুজনকে নমিনেট করবেন সেটা from amongst the members or outside the members সেটা এখানে স্পষ্ট নয়, আশাকরি এটার সম্পর্কে তিনি একটু লক্ষ রাখবেন। তারপর কমপোজিশন অব দি বোর্ড যেটা সেকশন ফোর থেকে শুরু হয়েছে সেখানে ক্লাশ ফাইভে আছে the secretaries of the State Govt. departments dealing with metropolitan development, local Government planning, health, industry, Housing, finance, agriculture, community development, transport, education, power, public works, irrigation, panchayat and land and land reforms. সেখানে জুডিসিয়াল ডিপার্টমেন্ট বা 'ল' ডিপার্টমেন্টের কোনও এক্সপার্ট রাখার প্রভিসন নেই। এখানে হাইকোর্টের রেফারেন্স আছে। বহু লিগ্যাল পয়েন্ট বা প্রবলেম ক্রপ আপ করবে কিন্তু তাদের একটা ওপিনিয়ান-ল মেম্বারস বা জুডিসিয়াল বডির নেই। তারপর ক্লাশ ১২তে আছে non-officials to be nominated by the State Govt. who, in its opinion, have special knowledge or practical experience in matters relating to town and country planning, engineering transport, industry, agriculture and economics. এখানে এডুকেশন এবং ল এই দুটি সাবজেক্টে নন অফিসিয়াল মেম্বারদের যাদের প্রাকটিক্যাল বা স্পেশ্যাল নলেজ আছে তাদের কথা বলা নেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কারণ এডুকেশন সেক্রেটারি আছেন নন-অফিসিয়াল মেম্বার যাদের এক্সপার্টাইজড নলেজ ইন এডুকেশন, এক্সপার্টাইজড নলেজ অব ল', সেইসব মেম্বারদের এরমধ্যে রাখা যায় তাহলে আগামীদিনে কারণ এখানে যেসব প্রোফেশাল আছে, হাইকোর্টের রেফারেন্সের কথা আছে, ট্রাইব্যুনালের ব্যাপার আছে, অন্যসব ব্যাপার আছে যে গুলিতে অনেক লিগ্যাল নলেজ বা লিগ্যাল ওপিনিয়ন আছে সেগুলি অনেক সময় দরকার হতে পারে, সেজন্য এই সম্পর্কে তিনি পরে ভেবে দেখবেন। আমি এই কথা বলতে চাই এই যে আইনটা আজকে হয়েছে পশ্চিমবঙ্গে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং ডেভেলপমেন্ট বিল, খুচরো খুচরো বিভিন্ন প্রোজেক্ট শহরাঞ্চলের উন্নয়নের জন্য ছিল আজকে এই বামফ্রন্ট সরকার নতুন ভাবে চিন্তা করছেন, নতুনভাবে বিবেচনা করছেন, নতুন দিকের একটা নিশানা নিয়েছেন, নুতন ভাবে একটা পদক্ষেপ নিয়েছেন এটাকে আমি স্বাগত এবং অভিনন্দন জানিয়ে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রেণুপদ হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাধ্যমিক শিক্ষক ও শিক্ষা কর্মিদের এক ডেপুটেশন সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দেবার জন্য তারা অ্যাসেম্বলির কাছে অপেক্ষা করছেন। আমি আশা করছি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় তাদের সঙ্গে মিট করবেন এবং তাদের দাবি দাওয়া যেগুলি নিয়ে তারা এসেছেন সেই সম্পর্কে সুষ্থ ব্যবস্থা নেবেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে যে বিল এসেছে টাউন

অ্যান্ড কান্ট্রি ডেভেলপমেন্ট বিল, এই বিল সম্পর্কে আমাদের মোটামুটি পরিচিত আছে এবং আইনের দিক থেকে কোনও ত্রুটি নেই। আইন হচ্ছে কাজকে প্রসারিত এবং কাজের পথে যে বাধা সেই বাধাকে অপসারণ করার জন্য। সেদিক থেকে কোনও ত্রুটি নেই। ডেভেলপমেন্ট করতে গেলে যে আইন-এর দরকার সেটা মোটামুটি সবই আছে, সেই সম্পর্কে আমার কোনও বক্তব্য নেই। কিন্তু ডেভেলপমেন্ট করতে গেলে যা প্রধান দরকার সেটা হচ্ছে অর্থ। সেই অর্থ হলে বিভিন্ন জায়গায় ডেভেলপমেন্ট হবে। আমি মধ্যবঙ্গ, উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ কোনও বঙ্গের কথা বলছি না। আমাদের কলকাতার যে প্ল্যান জব চার্ণক করেছিলেন তখন তিনি চিন্তা করেন যে কলকাতায় এত লোক হবে। সেই কলকাতার উপর আমরা প্রায় কোটির মতো লোক নেচে কুঁদে বেড়াচ্ছি। সেই কলকাতার আগে ডেভেলপমেন্ট করা দরকার। আজকে কলকাতার যেখানে রাস্তায় ছাই ফেলে, পায়খানার জল আর বাড়ির জলে এক হয়ে যায়। শহরের বড় বড় বিল্ডিং এর পিছনে বস্তিগুলিতে যে খাটা পায়খানা আছে তার পাশে ছোট ছোট ঘরে, একটা করে জানালা যেখানে মানুষ বাস করে তাদের ছেলেপুলে নিয়ে এবং বৃষ্টি হলে পায়খানা এবং রান্নাঘর এক হয়ে যায়, সেই কলকাতাকে আগে দেখতে হবে এবং তার ডেভেলপমেন্ট করা প্রথমে দরকার। কলকাতা মধ্য বয়স্কা রমনী তাকে ষোড়শী করা যাবেনা, এটা ঠিকই। কিন্তু পরিষ্কার পরিচ্ছন্ন রাখার ব্যবস্থা করতে হবে। কলকাতার রাস্তার ফুটপাথে যেখানে সেখানে হকার্স বসে পড়ছে। হকার্সের জন্য স্টল করছেন। সেখানে তারা যাচ্ছে আবার ফিরে আসছে। বিভিন্ন জায়গা থেকে দেশোয়ালি ভাইরা এখানে আসছে। পশ্চিমবঙ্গের বাইরে যেসব প্রদেশ আছে সেইসব লোকেরা জেনে গেছে যে কলকাতা বলে একটা জায়গা আছে এবং সেখানে রাস্তায় গিয়ে বসা যায়, ফল বিক্রয় করা যায়, হৈ হৈ করে চিৎকার করলে অফিসের বাবুরা জমায়েত হয়, এক টাকা করে পেন বিক্রয় করা যায়, এইগুলি তারা জেনে গেছে। আপনি রাইটার্স বিল্ডিংস দেখুন। তার আনাচে কানাচে চায়ের দোকান আছে। সেখানে চা, বিস্কুট বিক্রয় হয় এবং সেখানে ক্যানটিনও আছে। তার পূর্বদিকে তাকিয়ে দেখলে দেখবেন যে সেখানে রুটি, ফল, আরও অন্যান্য জিনিস বিক্রয় হচ্ছে। ওখানে একটা বাজার তৈরি হয়েছে, সেটার আপনারা ডেভেলপমেন্ট করবেন কি করে? হকার্স এসে পথ বন্ধ করে দেবে। হকার্স উঠাতে গিয়ে যে স্টল করছেন, সেই স্টল করে হকার্সকে উৎখাত করতে পারবেন না। হকার্স হচ্ছে এমন জিনিস যে তারা জানে লাইসেন্স লাগেনা, পয়সা লাগেনা, ট্যাক্স লাগেনা, কিছু লাগেনা। অফিসের বাবুরা যাচ্ছে আধপচা আঙ্গুর ৪ টাকা করে কিনে নিয়ে যাচ্ছে, পচা আদা, পোকা বেগুন বাড়িতে নিয়ে যাচ্ছে। আমি দেখলাম যে কলেজ স্ট্রিট-এর মোড়ে পেন নিয়ে লোকেরা বিকট চিৎকার করছে, এরা কেউ বাঙালি নয়। বিভিন্ন প্রদেশ থেকে এই সমস্ত দেশোয়ালি ভায়েরা চলে আসছে এবং কলকাতাকে কেন্দ্র করে তারা টাকা উপার্জন করছে। কাজেই আপনি কি করে ডেভেলপমেন্ট করবেন? আপনি ডেভেলপমেন্ট করবেন কি, ডেভেলপমেন্টকে ব্যর্থ করার জন্য এই যে আন্ডার ডেভেলপড মানুষগুলো, যারা এসে এইসব করছে, তাদের বাধা দিন। ইউনিভার্সিটির দিকে তাকিয়ে দেখুন, দেখলে মনে হয়, এটা ইউনিভার্সিটি নয়, এটা একটা চটকল। বোঝাই মশুকিল এটা ইউনিভার্সিটি কি না। দেওয়ালে দেওয়ালে পোস্টারে ছেয়ে গেছে, কালকে দেখলাম তিন জায়গায় তিনটে মাইকে একসঙ্গে বক্তৃতা হচ্ছে, হট্টগোল, চেঁচামেচি, এই হচ্ছে ইউনিভার্সিটির অবস্থা। কয়েকজন ফরেনার একবার এই ইউনিভার্সিটি পরিদর্শন করে মন্তব্য করেছিলেন, আপনাদের কমার্স

বিভাগটা খুব ভাল, কারণ আপনাদের এখানে কমার্স প্রাকটিক্যাল ক্লাশ খুব ভাল ভাবে হয়। তখন তাদের বলা হল এইগুলো কমার্সের প্রাকটিকাল ক্লাশ নয়, এইগুলো সব দোকান। এই হচ্ছে কলকাতা ইউনিভার্সিটির চেহারা। দেখেশুনে মনে হয় যেন চটকল লকআউট হয়েছে। তারপরে দেখুন যেখানে সেখানে ফ্যাক্টরি গড়ে উঠেছে। সেই ফ্যাক্টরি থেকে নোংরা জল বেরোচ্ছে, সেই নোংরা জলে সকলে স্নান করছে, ব্যবহার করছে। এই লাল দিঘির পাড়ে দেখুন শয়ে শয়ে লোক চান করছে, কাপড় কাচছে, নানাভাবে নোংরা করছে, একটা অস্বাভাবিক অবস্থা। গোল দিঘি, হেদো. যে জায়গায় যাবেন সব জায়গাতেই দেখবেন এই একই চেহারা, নোংরা করছে, কাপড় কাচছে পাড়ে পাড়ে পাইখানা পেচ্ছাব করছে, একটা অস্বাভাবিক অবস্থা এইসব জায়গাগুলোতে বিরাজ করছে। আপনি যে ডেভেলপমেন্ট করবেন কি করে করবেন? আপনি আইন করলেন ডেভেলপমেন্ট করার জন্য কিন্তু একদল পশ্চিমবাংলার বাইরের লোক এসে কলকাতায় নেচে কুঁদে বেড়াচ্ছে যা ইচ্ছে তাই করছে। সুতরাং এইসব আন্ডার ডেভেলপ মানুষগুলোর সিভিক সেন্স যতদিন না ফেরাতে পারছেন, ততদিন এই ডেভেলপমেন্ট এর কাজ কার্যকর করা সম্ভব হবে কি? আপনি বম্বেতে গিয়ে দেখুন, কয়লায় ধুঁয়ো হয় বলে সেখানে কয়লার ব্যবসা বন্ধ করে দেওয়া হয়েছে এবং সেখানে চারকলের ব্যবহার প্রচলন করা হয়েছে। আমরা কি সেইরকম কোনও ব্যবস্থা করতে পারিনা? রাস্তার ধারে, ফুট পাথে দেখুন উনুন ধরিয়ে নানারকম জিনিস বিক্রি হচ্ছে, চারিদিকে ধোঁয়ায় ধোঁয়া হয়ে যায়। ফুট পাথে, রাস্তায় চারিদিকে শুধু দোকান বসতে বসতে এমন একটা পর্যায়ে এসেছে যে রাস্তা দিয়ে চলবার উপায় নেই। চিৎপুরের রাস্তার দিকে একবার তাকিয়ে দেখুন, চারিদিকে দোকানে ছেয়ে গেছে, গাড়ি পার্কিং এর ব্যবস্থা আছে, কিন্তু গাড়ি রাখবার উপায় নেই, সেখানে হকার বসে আছে, চিৎপুরের রাস্তা ক্লোজড। পশ্চিমবঙ্গের রাজধানী এই কলকাতাকে ষোড়সী সুন্দরী রমনী করা যাবেনা এটা ঠিক কিন্তু একে রূপবতী মধ্য বয়স্কা নারির রূপ দিতে গেলে অনেক আইন বদলাতে হবে। অনেক কিছু মেজার নিতে হবে। পশ্চিমবাংলার বাইরের অন্য প্রদেশে এই কথা চাউর হয়ে গেছে যে কলকাতার রাস্তায় একবার একটা দোকান দিতে পারলেই আর কোনও চিন্তা নেই। তারা রাস্তাতেই দোকান করছে, রাস্তাতেই পায়খানা করছে, রাস্তাতেই পেচ্ছাব করছে, রাস্তাতেই খাচ্ছে, রাস্তাতেই ঘুমোচ্ছে, সবকিছুই রাস্তাতে করছে। সরকার থেকে তাদের স্টল করে দিচ্ছে, সেখানে তারা উঠে যাচ্ছে, আর একদল দেশওয়ালি ভাইকে তারা সেখানে বসিয়ে দিয়ে যাচ্ছে। এমন চমৎকার লোটবার জায়গা আর কোথাও নেই। এইসব জিনিস বন্ধ করার জন্য আইন তৈরি করতে হবে। এইসব করে কলকাতার ডেভেলপমেন্ট করার পর গ্রামের দিকে যাবেন। গ্রামের আমরা কি দেখছি? রাস্তা দখল করে নেওয়া হচ্ছে। যতবার বন্যা আসছে, বন্যার পর রাস্তা ক্রমশঃ সরু হয়ে যাচ্ছে। আগে দুখানা করে গাড়ি অনায়াসে যেত, এখন একখানা গাড়িও যেতে পারে না। আইন করেছেন, বাড়ির দরজার সামনে কিছুটা জায়গা রেখে দিতে হবে, কিন্তু প্রতিবার দেখা যাচ্ছে, গ্রামের সেই সব রাস্তা এনক্রোচ করে নিচ্ছে। এর ফলে রাস্তা ক্রমশঃ সংকীর্ণ হয়ে যাচ্ছে। বন্যার পরে পঞ্চায়েতের মাধ্যমে যে গৃহ নির্মাণ হচ্ছে, সেইগুলো যেন প্ল্যান করে করা হয়, রাস্তাঘাট রেখে যেন এই ডেভেলপমেন্ট করা হয়। এই আইনের ব্যাপারে মাননীয় বিরোধী সদস্যরা অবশ্য অনেক বিষয়ে বাধা দিচ্ছেন। আমি তাদের বলি, আইনে যদি কোনও ক্রটি থাকে তাহলে তো অ্যামেন্ডমেন্ট আনতে পারেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের নিশ্চয়ই সদিচ্ছা আছে

এই ডেভেলপমেন্টের ব্যাপারে, কিন্তু অর্থ বরাদ্দ যাতে ঠিকভাবে হয় সেইদিকে তিনি লক্ষ্য রাখুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি প্রথমেই "দি ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কান্ট্রি (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট) বিল, ১৯৭৯" যেটি এসেছে তাকে সমর্থন করছি এবং স্বাগত জানাচ্ছি। ৩০ বছরের কংগ্রেসি শাসনের ফলে কলকাতার জনজীবন যেরকমভাবে বিপর্যস্ত হয়েছে এবং তার চাপে আশেপাশে যে সমস্ত শহরতলিগুলি আছে সেগুলির অবস্থা যেখানে গিয়ে পৌঁচেছে তাতে এখনই এই ধরনের একটা বিল না আনলে এবং তাকে কার্যে রূপায়িত না করলে কলকাতাকে বাঁচানো যাবে না এবং আশেপাশের শহরতলিগুলিও বাঁচবে না। কলকাতা সম্পর্কে আমার পূর্ববর্তী সদস্য যে কথাগুলি বললেন সে সম্পর্কে কোনও দ্বিমত থাকতে পারে না। আমিও সেই প্রসঙ্গে কিছু কথা আপনার সামনে রাখব। অবশ্য তার আগে বিরোধী পক্ষ থেকে মাননীয় সদস্যরা যে কথাগুলি বলেছেন সেগুলির একটু উত্তর দেওয়া দরকার। একজন সদস্য বলেছেন যে, বিকেন্দ্রীকরণের নীতি বামফ্রন্ট সরকার ভুলে গিয়েছে এবং এই বিল মারফত নাকি যেটা দেখা যাচ্ছে সেটা ক্ষমতা কেন্দ্রীভূত করার একটা প্রয়াস। আমি বিনীতভাবে তাদের কাছে বলছি যে, তারা জেনেশুনে এই অভিযোগের মাধ্যমে একটা অপপ্রচার করছেন, অথবা যেহেতু এই বিলটি একটু বড় সেহেতু বিলটি পড়বার তাদের কোনও অবকাশ ছিল না, সেই সময় অন্য কোনও ধান্দায় ঘুরে বেড়াচ্ছিলেন। আমি তাদের কাছে আবার অনুরোধ করছি যে, যদি সময় থাকে এবং সদিচ্ছা থাকে তাহলে বিলটা একটু পড়বেন এবং তারপর মাননীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন, আপনাদের যদি কোনও গঠনমূলক প্রস্তাব থাকে দেবেন, আমার বিশ্বাস আছে বিল আলোচনার পর গৃহীত হলেও সেই সমস্ত মন্ত্রী মহাশয় নিশ্চয়ই গ্রহণ করবেন। আপনাদের মতো মনোভাব তার নেই, একথা আপনাদের নিশ্চিতভাবে বলতে পারি। আমার বন্ধুবর সুনীতি চট্টরাজ চলে গিয়েছেন, তিনি বিলটি মোটেই পড়েননি, না পড়েই তিনি হাত-টাত নেড়ে ব্রজবুলি দেখে এসে বললেন, এটা কি বামফ্রন্ট সরকারের একটা ভাঁওতা, এতে এক্সপার্টদের ইনভলভ করা হয়নি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আপনার মাধ্যমে যদিও বর্তমানে সুনীতিবাবু এখানে নেই, তবুও তাকে এই বিলের দু'-একটি জায়গা একটু পড়ে দেখবার জন্য অনুরোধ করছি, তার দলপতি এখানে অবশ্য উপস্থিত আছেন, তাকেও একটু দেখবার জন্য বলছি। বিলের চ্যাপটার II, সেকশন ৪(২) এখানে যে I, II, III আছে এই জায়গাটা জয়নাল সাহেব আইনজ্ঞ লোক, ওকে বলছি এখানে ৭ থেকে ১৬ পর্যন্ত যারা আছেন তারা সবাই এক্সপার্ট। (vii) not more than seven officers of the rank of Secretary to the State Government Departments dealing with metropolitan development, local Government, planning, health, industry, housing, finance, agriculture, community development, transport, education, power, public works, irrigation, panchayat and land and land reforms; এটা হল ৭ নং তারপর ৮নং আছে, The Chairman of the West Bengal Housing Board, (ix) the Engineer-in-Chief, Public Works Department, Government of

West Bengal; (x) the Chief Conservator of Forests and Wild Life, Government of West Bengal; (xi) the Chief Executive Officer, Calcutta Metropolitan Development Authority; (xii) the Chairman of the West Bengal State Electricity Board; (xiii) the Chairman of the West Bengal Industrial Development Corporation; (xiv) representatives of the Central Government dealing with railway steel and mines, civil aviation and transport and communications; (xv) non-officials to be nominated তারপর ১৬নং হচ্ছে expert and (xvi) the Secretary, Town and Country Planning Department, Government of West Bengal এ ছাড়াও এক্সপার্ট নিতে হলে সুনীতিবাবুকে নিতে হয়। কারণ তিনি সব ব্যাপারেই এক্সপার্ট, আর সেই পরিচয় আমরা ওয়াংচু কমিশনেই পেয়েছি। সুতরাং একজন এক্সপার্ট বাকি আছে। তাই আমি আবার বলছি এই বিলের মধ্যে যা করা সম্ভব, যাদের নেওয়া উচিত তাদের নেওয়া হয়েছে। এই বিলে সরল সত্য কথা আছে এবং আমি আশা করব আমাদের বিরোধী বন্ধুরা তা স্বীকার করবেন। এই বিল বহু পূর্বেই আপনাদের আনা উচিত ছিল কারণ কলকাতা শহরে বাস করে যে অসুবিধা আপনারা ভোগ করছেন শুধু আপনারাই নন আমরাও ভোগ করছি যদিও আপনারা খুব তাড়াতাড়ি ৩ তলায় উঠে যান বাকি সকলে বস্তীতেই থাকেন এই যা পার্থক্য সুতরাং এটা করা দরকার ছিল। এবার আমি অন্য দু-একটি কথা বলি। একজন বন্ধু বলেছেন নমিনেশনের ব্যাপারে। যাদের এই অ্যাডভাইসরি বোর্ডে সদস্য হিসাবে নমিনেট করা হচ্ছে তারা সকলেই নির্বাচিত জনপ্রতিনিধি, তারা জনগণের আস্থা পেয়ে বিভিন্ন সংস্থায় নির্বাচিত হয়েছে। তাদের নমিনেশন করলে বিশেষ করে আপনারা দলবাজির কথা বলেছেন এদের জনগণের সম্মুখীন হয়ে আসতে হয় এইটুকু বুঝবার বোধ আপনাদের নিশ্চয়ই আছে কিন্তু যেহেতু বিরোধী আসনে বসে আছেন এবং স্বীকার করতে লজ্জা পাবেন সেইজন্যই বোধ হয় বিরোধিতা করছেন। আমি আবার বলছি বিরোধী সহ ছেড়ে দিয়ে এই সর্বাঙ্গ-সুন্দর বিলকে সমর্থন করবার জন্য আপনাদের এগিয়ে আসা উচিত এবং আশা করব এই বিলটা হাউসে গৃহীত হবে। এবার আমি উল্লিখিত বিষয় ছেড়ে দু-একটি কথা আপনাদের সামনে রাখবার চেষ্টা করছি। আজকে কলকাতাকে বাঁচাবার জন্য, তাকে ভাবুক করার দরকার আছে। কলকাতার আশেপাশের অঞ্চলকে উন্নতি করা দরকার এবং এরমধ্য দিয়ে শুধু কলকাতা বাঁচবে না, আশেপাশের এলাকা সেখানকার যে অর্থনীতি তা পুনরুজ্জীবিত হবে এবং সেটা কিরূপ হবে তা আমি রাখছি। ভদ্রকালি, উত্তরপাড়া, ডানকুনি, বালির অংশ এবং হাওড়ার কিছু গ্রামাঞ্চল নিয়ে যদি একটা অঞ্চল তৈরি করা হয় এবং তার উন্নতি করা হয় এবং সেখানে যদি কিছু অফিস নিয়ে যাওয়া হয় যেমন ইনকাম ট্যাক্স প্রভৃতি অফিস নিয়ে যাওয়া হয় তাহলে কিছু মানুষ জীবিকার সুযোগ পাবে আমি চাকরি হবে একথা বলছি না ছোট ছোট দোকান, ব্যবসায়ি প্রতিষ্ঠান গড়ে উঠবে এবং তার দ্বারা জীবিকার এবং কর্মসংস্থানের ব্যবস্থা হবে। তাছাড়া কলকাতায় পরিবহনের উপর যে চাপ আছে সেটা অনেকাংশে কমে যাবে। আশাকরি সকলেই অনুধাবন করতে পারবেন বর্তমানে কি অবস্থা হয়েছে। সকাল বেলায় শিয়ালদহ স্টেশনে যান, হাওড়া স্টেশনে যান দেখবেন সেখানে কি পরিমাণ লোক এই ট্রেনে করে আসছে এবং টাইম মতন অফিসে পৌঁছানোর জন্য ভীষণ কষ্ট ভোগ করে কোনওরকমে কলকাতায় এসে পৌঁছাচ্ছেন। এখানে বাসে উঠবার কোনও উপায় নেই। সুতরাং এইসব

অঞ্চলে যদি উন্নতি করা হয় এবং ঐসব অঞ্চলে যদি অফিস স্থানান্তরিত করা হয় তাহলে পরে কিছু যাত্রিস্রোত সকাল বেলা এইদিকে না এসে শিয়ালদহ থেকে হোক কিংবা হাওড়া স্টেশন থেকেই হোক যদি অন্যদিকে যায় যেমন বর্ধমান, ব্যান্ডেল কিংবা রাণাঘাট, ডায়মন্ডহারবারের দিকে নিয়ে যাওয়া হয় তাহলে কিছুটা সুরাহা হয় এবং যানবাহনের যে অসুবিধা আছে তার কিছুটা সুবিধা হয়। কলকাতায় যে অসম্ভব চাপ আসে তা থেকে কলকাতা মুক্ত হবে। আপনারা সকলেই জানেন এবং কলকাতার যারা বাসিন্দা আছেন তারাও জানেন যে, এক ধরনের সমস্যা এখানে আছে ফ্লোটিং পপুলেশন মানে কয়েক লক্ষ লোক এখানে আসে এবং বিকাল বেলায় চলে যান। তারা সারাদিন কতকগুলি অসুবিধার সৃষ্টি করেন এবং সেই যে অসুবিধার সৃষ্টি করেন তা থেকে কলকাতা মুক্ত হবে।

[5-20 — 5-30 P.M.]

আজকে যদি ডেভেলপমেন্ট বোর্ড কাজ করে তাহলে কলকাতাকে কেন্দ্র করে যে সমস্ত অসাধু ব্যবসায়ী আছে তারা কলকাতার বুকের উপর থেকে অসৎ উপায়ে পয়সা রোজগার করে তারা এখান থেকে চলে যাবে। বোম্বেতে একটা সিস্টেম আছে পাগড়ি সিস্টেম অর্থাৎ ভাড়াটা রেন্ট কনট্রোল যা করিয়ে দিয়েছেন সেটাই তারা দিচ্ছে। কিন্তু এখানে ভাড়া দেবার আগে ১০, ১৫, ২৫ হাজার টাকা করে অগ্রিম নিয়ে ১/২ কামরার ছোট ঘর দেওয়া হয়। ঘরভাড়া আইন অনুযায়ি ১২ আনা, চৌদ্দ আনা, এক টাকা, পাঁচসিকে স্কোয়ার ফিট সেখানে অগ্রিম যেটা নেওয়া হয় তা প্রচন্ড। যেমন স্ট্যান্ড রোডের উপর একটা ছোট ঘরের জন্য দু'লক্ষ টাকা অ্যাডভান্স দিতে হয় যার কোনও রসিদ নেই। এক্ষেত্রে গ্রামাঞ্চল যদি অগ্রসর হয় তাহলে কলকাতায় যারা এরকম ধরনের কাজ করে তারা খানিকটা সংযত হবে এবং সাধারণ মানুষ ব্যবসা বাণিজ্য করে উপার্জন করতে পারবে। এই প্ল্যানিং এর ফলপ্রসু হিসাবে আমরা এটা পাব। প্ল্যানিংয়ের উদ্দেশ্য সম্বন্ধে এই বিলে বলা হয়েছে। এই বিল বহু পূর্বেই কংগ্রেসি সময়ে আসা উচিত ছিল, এখানে কথায় কথায় ব্রুট মেজরিটির কথা বলা হয় গত কয়েকবছর ধরে আপনাদের সময়ে তো বিরোধীরা ছিলই না কিন্তু তা সত্ত্বেও এইরকম ধরনের বিল আপনারা আনবার প্রয়োজন বোধ করেন নি, কারণ আপনাদের যারা চাঁদা দেয় তাদের জন্য আপনারা এই বিল আনতে পারেন নি। আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন এক রাস্তা থেকে হকার্স তুলে দিয়ে আবার অন্য রাস্তায় বসানো হল কারণ দাদারা আছে, তাদের একটা মাসোহারার ব্যবস্থা আছে। হকার্সরা উঠে গেলে তাদের অন্যত্র একটা দোকানের বা জীবিকার ব্যবস্থা হতে পারে কিন্তু তাতে দাদাদের চাকরি চলে যাবে কারণ তারা হয়ত মাসে ৫০ টাকা করে পায়। এ ক্ষেত্রে আমি বলছি কালাকার স্ট্রিটে রাস্তার উপরে চৌকি পেতে পার্মানেন্ট দোকানের ব্যবস্থা আছে সেখানে ইলেকট্রিকের ব্যবস্থাও আছে, সেখানে হাত দিলে দাদারা আসবে, যুগ যুগ জিও বলবে এবং ধ্বনি দেবে রাস্তার উপর চৌকি থাকছে, থাকবে। কলকাতার উপর এই যে চাপ এটা যদি কমাতে হয় তাহলে শহরাঞ্চল এবং পল্লি অঞ্চলের উপার্জনের ব্যবস্থা করে সেইসব অঞ্চল গড়ে তুলতে হবে। সেইজন্য এই বিল এসেছে বলে আমি একে সমর্থন করছি এবং বলছি বিরোধিতার জন্য বিরোধিতা না করে এই বিলকে কার্যে রূপায়িত করতে আপনারা এগিয়ে আসবেন। এ ক্ষেত্রে আমি একটা গল্প বলি তা হচ্ছে আমি একটা ইংরাজি বই দেখতে গিয়ে দেখলাম যে সেখানে একটা দৃশ্য দেখে সবাই

হাসল, কিন্তু একজন সে হাসেনি বলে কান্নার দৃশ্য দেখে হাসতে লাগল। এই বিলের একটা জায়গায় দেখবেন preparation of Development plans and procedure for their Statutory Approval. অর্থাৎ কি হবে কোথায় হবে কিরকমভাবে হবে সেটা ভালভাবেই দেওয়া আছে। জয়নাল সাহেব অভিজ্ঞ লোক তিনি ভাল কাজও করতে পারেন উল্টোও করতে পারেন এবং তার কর্মদক্ষতা সম্বন্ধে আমাদের কোনও সন্দেহ নেই, সেইজন্য বলছি আমি আবার এই বিলকে সমর্থন করছি এবং আবেদন করব আপনারা ঐ বিলকে সমর্থন করে একে কার্যে রূপায়িত করার চেষ্টা করবেন, এই বলে আমি শেষ করলাম।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল সিলেক্ট কমিটির মাধ্যমে কিছু উন্নত করে আমাদের সামনে রেখেছেন সে সম্বন্ধে আমি দু-একটি কথা বলব। আমার পূর্ববর্তী বক্তা বললেন পশ্চিমবাংলার কোনও সরকার এইরকম ধরনের বিল কোনও সময়ে আনেননি যে বিল আমাদের অর্থমন্ত্রী মহাশয় এনেছেন। আমি আপনার মাধ্যমে তাকে বলতে চাই এইরকম বিল তিন তিনবার এই বিধানসভায় এসেছে। মাননীয় অর্থমন্ত্রীও এটা ভালভাবেই জানেন। আমার দুঃখ সেখানে যে তিন তিনবার বিল আসবার পরেও ক্যালকাটা মেট্রোপলিটন অর্গানাইজেশন, যখন রাজ্যপালের শাসন এখানে চলছিল রাজনৈতিক ডামাডোলের জন্য সেই সময়ে যিনি রাজ্যপালের উপদেষ্টা ছিলেন তিনি একটা অর্ডিনেন্স করেছিলেন, যার উপরে শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় সি.এম.ডি.এ. বিল এনেছিলেন তারপর সিদ্ধার্থবাবুর আমলে অনেকটা ইমপ্রুভড করেছিল। কিন্তু তা সত্ত্বেও আমাদের পশ্চিমবঙ্গ টাউন এবং কান্ট্রি প্ল্যানিংয়ের দিক থেকে সমস্ত ভারতবর্ষের অন্যান্য স্টেটের নিচের স্থান আছে। কেন এই নিচে স্থান থাকল সে সম্বন্ধে এই বিল আনবার আগে অর্থমন্ত্রী ভারত সরকারের Task Force যে রিপোর্ট পাবলিশ করেছে ইন্ডিয়া গভর্নমেন্টের টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং ডেভেলপমেন্ট ১৯৭৭ সেটা যদি দেখতেন তাহলে তিন তিনবার বিল আনা সত্ত্বেও তার উপর বিভিন্ন রকমের অ্যামেন্ডমেন্ট করা সত্ত্বেও যেসব ইনহেরেন্ট ডিফেক্টের জন্য পশ্চিমবাংলা আজকে নিচে আছে টাউন এবং কান্ট্রি প্ল্যানিংয়ের দিক থেকে সেই ইনহেরেন্ট ডিফেক্টগুলি দূর করা সম্ভব হত। মাননীয় সভাপাল মহাশয়, স্বাধীনতার পর ভারত সরকার চিন্তা করলেন যে ভারতবর্ষের যে পরিকল্পনা সেই পরিকল্পনাকে একটা বৈজ্ঞানিক ভিত্তিতে রূপ দিতে গেলে একটা কমিশন করা দরকার। তারজন্য ভারতবর্ষ স্বাধীন হওয়ার সঙ্গে সঙ্গে সরকার কমিশন করেছিলেন। সেই সরকার কমিশন বলেছিলেন যে ন্যাশনাল লেভেলে একটা প্ল্যানিং কমিশন থাকা দরকার এবং প্রত্যেকটি স্টেট লেভেলে একটা প্ল্যানিং কমিশন বা বোর্ড থাকা দরকার। আমাদের পশ্চিমবঙ্গ সরকার সেই সরকার কমিশনের সুপারিশের ভিত্তিতে ১৯৬১ সালে স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায়ের পরিচালনায় কলকাতা মেট্রোপলিটন অর্গানাইজেশন তৈরি হয়েছিল। বৃহত্তর কলকাতা এবং কলকাতা শহর দিনের পর দিন কিভাবে বাড়বে সেই জিনিসটা সামনে রেখে, তাদের স্বাচ্ছন্দ বিধান কি করে করা যায় সেই জিনিসটাকে সামনে রেখে কলকাতা মেট্রোপলিটন অর্গানাইজেশন তৈরি করেছিলেন এবং সেটা তৈরি করার আগে এই পশ্চিমবঙ্গে তৈরি করেছিলেন গুপ্ত কমিশন শৈবাল গুপ্ত, আই সি এস,কে চেয়ারম্যান করে। সেই গুপ্ত কমিশন কেন তৈরি করা হয়েছিল, না, সরকার কমিশন বলেছিলেন যে

জাতীয় স্তরে স্কুল অব প্ল্যানিং এর জন্য ৫টা রিজিয়নে ৫টা ইন্ডিয়ান ইনস্টিটিউট অব টেকনোলজি করা হোক। কিসের জন্য, না, To lay the foundation of studies in town and country planning and to produce qualified town and country planner to man the profession in national and state level. আমরা আজকে দেখছি বিভিন্ন অঞ্চলে আঞ্চলিক ভিত্তিতে আই আই টি স্থাপন করা হয়েছে এবং কিছু কিছু শুধু নয় বেশ সংখ্যক প্ল্যানের সেখান থেকে তৈরি হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে যে গুপ্ত কমিশন হল সেই গুপ্ত কমিশনের টার্মস অব রেফারেন্স কি ছিল, তাতে ছিল Gupta Commission on country and town planning to suggest suitable legislation for administration of balanced town and country planning in this state. গুপ্ত কমিশন পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেশনের জন্য টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিংএ যে সমস্ত সুপারিশ করেছিলেন সেই সমস্ত সুপারিশগুলি যদি মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটা আনার আগে দেখতেন, তাতে অনেক ভাল ভাল কথা ছিল, অনেক অ্যাকসেপ্ট করেছিলেন তদানিন্তন সরকার, তবে বেশির ভাগ গ্রহণ করেননি, তার ফলে আজ এই দুর্গতি, কি হচ্ছে, না, অ্যাডমিনিস্ট্রেশনকে এমনভাবে ম্যান করা হয়েছে সে সি এম পি ও, হোক; সি এম ডি এ হোক, আর বর্তমান বিলের যেভাবে কম্পোজিশন হয়েছে অ্যাডভাইসারি বোর্ড থেকে আরম্ভ করে এগজিকিউশন লেভেল পর্যন্ত তাতে দেখা যাচ্ছে যারা প্ল্যানের সেই প্ল্যানারদের প্রাধান্যকে দিনের পর দিন কমাতে কমাতে উপরে নিয়ে যাওয়া হচ্ছে নন-প্ল্যানারদের ব্যুরোক্রাটস এবং পলিটিসিয়ানদের সি এম পি ও অর্গানাইজেশনে, সি এম ডি এ তে এবং বর্তমান বিলেও সেই অবস্থা। আমি সেইজন্য বলছিলাম ইনহেরেন্ট ডিফেক্ট যেগুলি ছিল সেই ইনহেরেন্ট ডিফেক্টের দিকে নজর দেওয়া হোক। ফলে কি দাঁড়িয়েছে আমাদের পশ্চিমবঙ্গে সি এম ডি এ যে অর্গানাইজেশন, কান্ট্রি অ্যান্ড টাউন প্ল্যানিংএর জন্য যে অর্গানাইজেশন সেখানে ১৫৭ টি পোস্ট, সেই ১৫৭ টি পোস্টের মধ্যে প্ল্যানার আছে মাত্র ২৩টি। সেই ২৩টি ১৯৭৮ সালের ডিসেম্বর মাসের হিসাব হচ্ছে এদের আধিপত্য না থাকার ফলে, কাজের সুযোগ না পাওয়ার জন্য আস্তে আস্তে অন্য স্টেটে চলে যাওয়ার জন্য কমতে কমতে দাঁড়িয়েছে ৭টিতে। এটা আমি বলছি According to the report of the task force on planning and development of small and medium towns and cities published in 1977 by the Government of India. তাতে কি দাঁড়িয়েছে? ১৫৭টি পোস্ট, সেখানে ২৩টি প্ল্যানার ছিল ১৯৭৮ সালের ডিসেম্বর মাসে, আর ১৯৭৯ সালের জানুয়ারি মাসে দাঁড়িয়েছে ৭টি। অন্য স্টেটের অবস্থা দেখুন, মহারাষ্ট্রে ৯২টি পোস্ট, আর সেখানে প্ল্যানার আছে ৭৬টি, উত্তরপ্রদেশে ৪৯টি পোস্ট প্ল্যানার আছে ৪০। কেরালাতে ২৫টি পোস্ট প্ল্যানার আছে ২৪টা। গুজরাটে ৬০টি পোস্ট প্ল্যানার হচ্ছে ৬০টি। আসামে ২২টি পোস্ট প্ল্যানার ২২টি। অন্ধ্রে ১৯টি পোস্ট ১৬ জন প্ল্যানার। উড়িষ্যায় ১১টি পোস্ট ৭ জন প্ল্যানার। রাজস্থানে ৫২টি পোস্ট ৪৪টি প্ল্যানার। হরিয়ানায় ৫৩টি পোস্ট-৫২ জন প্ল্যানার। ফলে কি হয়েছে? কোয়ালিফায়েড প্ল্যানার আসতে আসতে আমাদের স্টেট থেকে চলে গেলেন। আর পারফরমেন্স কি হয়েছে, দেখুন ১৩৪জন অফিসার ১৫৭টি পোস্টের মধ্যে সব মিলিয়ে প্ল্যান তৈরি করেছেন ওনলি ফোর। ৪টি ডেভেলপমেন্ট প্ল্যান। ১৮ বছরের মধ্যে তারা এটা করলেন তাতে annual average cost ৭০ লক্ষ টাকা। এই হচ্ছে পশ্চিমবাংলার চিত্র। আর মহারাষ্ট্রে কি হল, ১৯৬টি প্ল্যান তারা তৈরি করলেন, অ্যাভারেজ খরচা হল ৪২ থেকে ৪৫ লক্ষ টাকা। ইউ পি-র নাম্বার

অফ প্ল্যান ৩১টি আর গুজরাট প্ল্যান করলেন ৬৬টি, উড়িষ্যা ৩১টি, হরিয়ানা ২৩টি। আর আমাদের পশ্চিমবাংলায় এমন সুন্দরভাবে অর্গানাইজেশন তৈরি করা হয়েছে, এমন অ্যাডমিনিস্ট্রেশন manned হয়েছে, তারা ৪টি প্ল্যান তৈরি করলেন ১৩৪ জন অফিসার এবং ৭ জন টাউন প্ল্যানার মিলে আর খরচা হল বছরে ৭০ লক্ষ টাকা। এ একেবারে শিবহীন যজ্ঞ। এখনও যে কমপোজিশন তৈরি করছেন Advisory board এর তাতে অত্যন্ত দুঃখের সঙ্গে আমি বলতে বাধ্য হচ্ছি এটা দাঁড়াবে কি It will be a tea club for some politicians with some favourite bureacrats. অ্যাডভাসারি স্টেজে থাকবে নিজের পছন্দমতো লোক, নিজেরা ইচ্ছামতো বুরোক্রাট বেছে নেবেন, চা খাবেন, চলে যাবেন। আর একজিকিউশন যা হবে তার রেকর্ড তো দেখছেনই, ৪টি প্ল্যান হল ১২ কোটি ৬০ লক্ষ টাকা খরচ করে। আমরা জানি পি.ডব্লু.ডি-র হেড যিনি তিনি হচ্ছেন একজন দক্ষ ইঞ্জিনিয়ার, মেডিক্যালের হেড যিনি তিনি হচ্ছেন একজন দক্ষ অভিজ্ঞ চিকিৎসক। আর ক্যালকাটা ডেভালপমেন্ট অথরিটি বলে যে অর্গানাইজেসন আছে তার যে প্ল্যানিং সেকসন তার যিনি হেড তার কোয়ালিফিকেশন He is without. any qualification and without any experience in town and country planning. আজকে তার কাছে কি আশা করব? স্যার, সরকারের কলকাতা ডেভেলপমেন্ট অর্গানাইজেশনের যে ছবি তা হচ্ছে, দি The picture is more serious in Calcutta Development Authority Organisation which could not even prepare an outline physical plan for the development of the Calcutta Metropolitan areas during the last eight years of its existence. The CMDA is more interested in consultants and construction than planning and its proper implementation.

[5-40 — 5-50 P.M.]

আজ যে বিলটা এনেছেন সেই বিলটার Advisory Board এর কমপোজিশন আপনি দেখবেন যিনি চিফ প্ল্যানার এই অর্গানিজেশনের হবে অ্যাডভাইসরি বোর্ডে কিন্তু তার স্থান নেই He is thrown out of the advisory board. তারমধ্যে তার স্থান নেই। সব বুরোক্রাটস, পলিটিসিয়ান্স, জিয়োলজিস্ট ইঞ্জিনিয়ার্স, ইকনমিস্টস সব আছে, তারা থাকুন আমার আপত্তি নেই কিন্তু Who is the chief person in charge of planning? He is not associated with the advisory board which is going to be formed under the provisions of this Bill. স্যার, আপনি যদি ক্লজ ৪(২) টা একবার দেখেন আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়কে দেখিয়েছি, আবার তার দৃষ্টি আকর্ষণ করছি, কেননা পতিতপাবন বাবু যে কথা বললেন, অনেক সদস্য যে কথা বলেছেন, বিলটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিল, এই বিল যদি ঠিকমতো তৈরি করা যায়, আইনে পরিণত করা যায়, ডিফেক্টগুলিকে সংশোধন করে এই বিলকে যদি সত্যিকার নিষ্ঠার সঙ্গে দরদ দিয়ে গ্রামের মানুষের প্রতি, শহরের মানুষের প্রতি যদি কার্যকর করা যায় তাহলে পশ্চিমবাংলার চেহারা বদলে দেওয়া যেতে পারে। সেইজন্য আমি বলছিলাম যে এটা গুরুত্বপূর্ণ বিল, এই বিলের উদ্দেশ্য সম্পর্কে আমাদের দ্বিমত নেই, পরিপূর্ণ সমর্থন আছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তারসঙ্গে কিন্তু যে ডিফেক্ট যে ডিফেক্টের জন্য আমরা সকলের নিচে সারা ভারতবর্ষের রাজ্যগুলির তুলনায় টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং এর দিক থেকে সেইগুলিকে দূর

না করলে কিছু করা যাবেনা। আমি সেইজন্য আপনার মাধ্যমে ক্লজ ৪(২) সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি। এখানে তাতে কি আছে? না কমপোজিশনে দেখতে পাচ্ছি আই, সি, এস, থাকবে 10 IAS officers, 13 politicians, 5 engineers and the remaining others belong to various departments of the Government of India-non-officials sociologists, economists etc. but only one non-official with special knowledge or practical experience in town and country planning. তাকে মেম্বার করা হয়েছে। আজ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিলটার সমালোচনা করতে গিয়ে আমি একটা জিনিসের প্রতি অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সেটা আমি জোর দিতে চাই যে যতক্ষণ না বিলের মধ্যে বা এই বডির মধ্যে আপনি প্ল্যানারদের প্রাধান্য আনতে পারছেন ততক্ষণ পর্যন্ত দেখা গিয়েছে অভিজ্ঞতা থেকে, যে অভিজ্ঞতা থেকে আমরা শিক্ষালাভ করেছি, সেই অভিজ্ঞতা থেকে আপনার শিক্ষা নিয়ে এই বিলটাকে সেইভাবে তৈরি করা উচিত ছিল, জানিনা আপনি সেটা ইচ্ছা করে নেননি বা আপনার অফিসাররা আপনার সামনে দেয়নি আমি সেটা জানিনা, আপনি অর্থনীতির বহু জিনিস এই প্ল্যানিং এর মধ্যে দরকার সে বিষয়ে কোনও সন্দেহ নেই, তা সত্ত্বেও অত্যন্ত বিনীতভাবে আপনাকে বলছি কেবলমাত্র অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে প্ল্যান করলে তা প্ল্যান হবেনা, যারা প্ল্যানার, অর্থনীতির সঙ্গে যে পরিকল্পনার মিল করাতে পারে এমন লোকের যদি active participation সাহায্য অভিজ্ঞতা যদি যুক্ত করতে না পারেন তাহলে বিলের উদ্দেশ্য ব্যহত হয়ে যাবে। এইদিক থেকে আমি বিলের সমালোচনা করে কয়েকটি সাজেশন মাননীয় সভাপাল মহাশয়ের মাধ্যমে অর্থমন্ত্রীর কাছে রাখতে চাই, যদি সম্ভব হয় এইগুলি করুন, এখনি যদি সম্ভব না হয় তাহলে ভবিষ্যতে কার্যকর করতে গিয়ে আপনি যদি কার্যকর করার দায়িত্বে থাকেন কেবল মাত্র অ্যাডভাইসরি বোর্ডের দ্বারা কার্যকর হবেনা, আমি বলেছি অ্যাডভাইসরি বোর্ড যেভাবে তৈরি হয়েছে সেটা একটা টি ক্লাবে গিয়ে পর্যবশিত হবে। অতীতে হয়েছে। বিগত সরকার যারা '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত ছিলেন সেই বিধানসভার আমি সদস্য ছিলাম, তারাও প্ল্যানিং বোর্ড করেছিলেন, প্ল্যানিং বোর্ডে সমস্ত এম,এল,এ,দের নিয়ে যেতেন আমরা সকলে চা খেতাম চলে আসতাম, প্ল্যানিং বোর্ডের কোনও কাজ হত না, সেইজন্য বলছিলাম আমার অভিজ্ঞতা থেকে যে এটা একটা টি ক্লাবে পরিণত হবে। আপনি দয়া করে আমার এই সাজেশনগুলি কোনও ক্ষেত্রে, এক্ষেত্রে যদি না পারেন, এই স্টেজে যদি না পারেন পরের Stage যখন কার্যকর করতে যাবেন তখন যে সমস্ত বাধা পাবেন এই জিনিসগুলির প্রতি যদি লক্ষ্য রাখেন তাহলে এই বিলের উদ্দেশ্য সাধিত হবে। আমি তাই মাত্র দু'একটি জানাচ্ছি মাননীয় সভাপালের মাধ্যমে। (1) That the State Town and Country Planning Board should be reconstituted and given adequate power, as have been recommended by the Government of India in its model Town and Country Planning·মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এটা দেখছি নিশ্চয়ই এই বিল তৈরি করার জন্য তাদের মডেল সামান্যও গ্রহণ করেননি। (2) The relation of the State Directorate of Town and Country Planning with the State Government as well as with Development Authorities should be clearly defined, as have been done in Acts of other States like Haryana, Madhya Pradesh, Mysore etc. and in the Model Act of the Government of India.

(3) The role and functioning of the Town and Country Planners should be defined in the Act, as have been done in Acts of various States, and whenever the State Government comes into picture in the operation of this Act and whenever it approves or disapproves any development plans and schemes prepared by any Development Authority, the State Government should invariably do so after consulting the technical Chief of the State Directorate of Town and Country Planning who must be a qualified Town Planner. Such provisions should be incorporated in the Act itself to minimise unethical interference.

Sir, with these words, I conclude my speech.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, সেকেন্ডারি টিচার্স অ্যান্ড এমপ্লয়িজ অ্যাশোসিয়েশনের তরফ থেকে কয়েক হাজার শিক্ষক বিধানসভা অভিযানে এসেছেন। তাই আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে আবেদন করছি যে তাদের যে কোনও একজন মন্ত্রী তাদের কাছে যান এবং তাদের বক্তব্য শোনার পর যদি তাদের দাবি দাওয়া পালন করা সম্ভব হয় তবে সেইভাবে প্রতিশ্রুতি দিয়ে যেন বাধিত করেন।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গতকাল থেকে এই বিলের উপর আলোচনা হচ্ছে এবং বিভিন্ন সদস্য যেভাবে বিলটাকে দেখেছেন, সেইভাবে পরিপূর্ণভাবে আলোচনা করেছেন। একথা আমি নিশ্চয়ই বলবনা যে বিলটা ফুল প্রুফ, এর কোথাও কোনও জায়গায় ত্রুটি নাই, কিন্তু এখন পর্যন্ত যে সমালোচনাগুলি এসেছে তা সাজেস্টিভ আকারে এসেছে বলা যায়, কারণ অ্যামেন্ডমেন্টের মধ্য দিয়ে কোনও ত্রুটি দূর করার যে রীতি সেই রীতিতে কোনও বক্তব্য এখানে রাখা হয়নি। বরং বলা যেতে পারে বিলটাকে সংশোধিত আকারে আনার জন্য সিলেক্ট কমিটির মধ্য দিয়ে আলোচনা হয়েছে, তাতে বিভিন্ন দলের ও মতের লোক ছিলেন এবং তারা একটা জায়গায় এসেছেন। অবশ্য এতে নোট অব ডিসেন্ট আছে, কিন্তু তা থাকা সত্ত্বেও তারা সমর্থন করেছেন। কাজেই যেটা সংশোধিত আকারে এসেছে এটা খুব স্বাভাবিক যে এটা সামগ্রিকভাবে সকল দলের ও মতের একরূপ নিতে পারেনি। এতে সামগ্রিক রূপের প্রতিচ্ছবি বিভিন্ন মতের মধ্যে আছে। যে সমস্ত কথা বলা হয়েছে, সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয় বিবেচনা করে দেখবেন। কতকগুলি কথা সাধারণভাবে যা উচ্চারিত হয়েছে, যেমন সন্দীপবাবু বলেছেন সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গি রাখা উচিত, তিনি এই সমস্ত কথাবার্তা বলে গেলেন। আমি যে কথা বলতে চাচ্ছি, আমরা নির্ভেজাল ক্যাপিটালিস্ট সিস্টেমের মধ্যে বাস করি। এবং সেই কারণে নানা কথা, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা আনার পরিকল্পনা থেকে কেন্দ্রের কাছ থেকে কি করে টাকা পাওয়া যাবে, সেকথা ভাবতে হয়, সেন্টার স্টেট রিলেশনের কথা নানাভাবে উঠে যায়। কাজেই ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকার কথা উচ্চারিত হয়েছে, বহু টাকা এমনভাবে খরচ করা হয়েছে যা ঠিকমতো হয়েছে বলে বলা যায়না। আমি মনেকরি যেভাবে আজ পর্যন্ত ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা খরচ করা হয়েছে, তাতে এমন সব ব্যাপার আছে, ঘটনা আছে যাকে সকলে মিলে বলা যায় অপচয় করা হয়েছে। এসব সত্ত্বেও সি, এম, ডি, এর মাধ্যমে অনেকগুলো জায়গায় কাজ হয়েছে এবং একথাও

সত্য যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা আসে তার সুদ যা দিতে হয় তাতে আমাদের ওদেশের মাথার চুল বিক্রি হয়ে যেত। অতএব এই সিস্টেমের মধ্য দিয়ে আমাদের যে পরিকল্পনা আছে, এখানে ওখানে সংগঠন যা আছে, সেইগুলোকে একটা সামগ্রিক রূপ নিয়ে এসে সমগ্র পশ্চিমবাংলায় পরিকল্পনা মাফিক যাতে কাজ করা যায় সেই উদ্দেশ্য নিয়ে এই বিল এসেছে। স্বভাবতই এইটা যখন কার্যকর করা হবে তখন বিভিন্ন সময়ের এক্সপিরিয়েন্সের ভিত্তিতে তার রদবদল প্রয়োজন অনুযায়ী নিশ্চয়ই করতে হবে। কাজেই এখনই কাজে হস্তক্ষেপ করা হয়নি। এখনই এখানে পরিস্থিতি যা আছে তার উপর চিন্তা করে এইরূপ বিল বহু পূর্বেই আনা উচিত ছিল। এতকাল কংগ্রেস সরকার আনেন নি। এখন এইসব এখানে উপস্থিত হয়েছে। এখন আমাদের সেই এক্সপিরিয়েন্সের ভিত্তিতে যে বিলটা এখন করা হয়েছে দরকার হলে ভবিষ্যতে আরও ভালভাবে পরিবর্তন করা যেতে পারে। আমাদের এখানে অনেকে বলেছেন, আমাদের ব্যক্তিগত অভিজ্ঞতায়ও সি, এম, ডি, এর কাজ দেখেছি। কাজ হচ্ছে, একজিকিউশন নানা দিকে হচ্ছে, কিন্তু এইটুকু কথাই বলতে পারি, টাকার অতবড় অপচয় এই গরিব দেশে যা হয়েছে, তার কোনও তুলনা নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে এই, আমি শুনেছি সি, এম, ডি, এর পরিকল্পনা অর্গানাইজেশন যেটা ছিল, সেটা বর্তমানে নেই। এটা বোঝাবার দরকার নেই সেটা সি, এম, ডি, এর অন্তর্ভূক্ত একটা প্ল্যানিং অর্গানাইজেশনের সাথে জুড়ে দেওয়া হয়েছে। সি, এম, ডি, এর ক্ষমতা ব্যাপক। সেই প্ল্যানিং অর্গানাইজেশন তাদের মধ্যে কিসের জন্য কিভাবে আলাদা বডি এখানে ইনকর্পোরেট করা হল সেরকম কোনও চিন্তাধারা এই বিলে আছে কিনা সেটা অন্তত আগামীদিনে বোঝা যাবে। সি, এম, ডি, এ এতদিন পর্যন্ত দেখা গিয়েছে, কত বছর হল, কোনও একজন বন্ধু উল্লেখ করেছেন, এই ব্যাপক অঞ্চলে কলকাতা তার আশে-পাশে প্রায় ৩৪ না কতগুলো মিউনিসিপ্যালিটি অঞ্চল আছে, বলতে পারেন কোনও জায়গায় একটা মাষ্টার প্ল্যান তৈরি হয়েছে? কাজ হয়েছে, রাস্তাঘাট হচ্ছে, লোকে চাইছে সি, এম, ডি, এ আসুক। আমরা অনেক জায়গায় কাজ করি ক্ষমতা নিয়ে। কিন্তু এই প্রসঙ্গ তুলছি এই কারণে যে, এরমধ্যে আমাদের লক্ষ্য রাখা দরকার সেই প্ল্যানের দিকে। এতদিন কাজের মধ্যে কোটি কোটি টাকা ব্যয় হওয়া সত্ত্বেও, এটা বলা যায় জল নিষ্কাশনের ব্যবস্থা কি হবে, কোথায় যাবে জল, কিভাবে শহরটা সাজাতে হবে, কোনও জায়গায় আমাদের ইন্ডাস্ট্রি হবে, কোনও জায়গায় বসতি হবে — এই সমস্ত সম্পর্কে অনেক জিনিস আছে যেগুলো সম্বন্ধে চিন্তা করতে হবে। নিশ্চয় এই বিলের মধ্য দিয়ে একটা লক্ষ্য আছে এবং সেইদিকে আমাদের এগোতে হবে। এরপর আমি বলছি আমাদের মাননীয় মন্ত্রী বলে গেলেন আমরা দেখেছি কলকাতা এবং কলকাতার আশেপাশে অঞ্চলের চেহারাটা কি। সেখানে রিফিউজিতে ভরে গিয়েছে। যারা আমাদের উদ্বাস্তু এসেছে, যে মানুষ সম্পদ হতে পারত, সেই মানুষ আজকে অনেকের কাছে বিপদ বলে মনে হয় এবং আপনি দেখবেন জলাভূমি ঘিরে সমস্ত জায়গায় বাড়ি-টাড়ি হয়েছে। কেউ যদি সেখানে যান তাহলে দেখবেন বিপুল অর্থব্যয় না করে আপনি তাদের সেখানে ড্রেনেজ স্কীম বা অন্য কোনও স্কীম করার উপায় নেই। গত বর্ষার সময় শুধু নয়, আমরা প্রতি বছর দেখি এইসব জায়গা ডুবে যায়। একটা হেলথ হ্যাজারড, কুয়ো-পায়খানা ছাড়া কিছু নেই। এই শহর অঞ্চলের মধ্যে সেই সমস্ত জায়গায় প্রতিদিন বর্ষার সময় যখন সব ভাসতে আরম্ভ করে তখন কি ভয়ঙ্কর পরিস্থিতি তৈরি হয় সেটা সহজেই অনুমেয়। অথচ সি.এম.ডি.এ কোথাও কোথাও ৬/৮ কোটি টাকা ব্যয় করেছে সুন্দর সুন্দর

জিনিস হতে চলেছে। কিন্তু সেখানে কোনও একটা মাস্টার প্ল্যান না যে কি করে জল নিষ্কাশন কোথায় কোথায় বস্তি স্থাপন হবে, কোথায় ইন্ডাস্ট্রি স্থাপন করা হবে এইসব কোনও ব্যবস্থা নেই। কিন্তু এই বিলে একটা বিশেষ উদ্দেশ্য রক্ষিত হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে বলব হয়তো কোথায়ও কোথায়ও ত্রুটি থাকতে পারে তার অভিজ্ঞতা আছে সেগুলি তিনি বেশ ভাল করে খেয়াল রেখে তার যদি কোনও পরিবর্তন করার দরকার হয় করবেন এবং তা হতে পারে। এখানে নানারকম কথাবার্তা হয়েছে। আমি একবার এস্টিমেট কমিটির সঙ্গে বম্বে গিয়েছিলাম তারা আমাদের বললেন কলকাতা সম্বন্ধে যে পশ্চিমবাংলার এই যে গুরুতর সমস্যা রয়েছে আপনারা সেইরকম ধরনের প্ল্যান করেন না কেন। সেইরকম প্ল্যান অবশ্যই হয়নি তাই সব লোক ঐ কলকাতার দিকে ছুটে আসে। আমরা অবশ্য কোনও কথা বলি নি শুধু শুনে এলাম। কিন্তু একথা অস্বীকার করা যায় না। দুর্গাপুর সফল হয়েছে। কিন্তু নানা কারণে এই কল্যাণী কেন হচ্ছে না এবং হয়তো কোথায়ও সফল হবে আবার কোথায়ও হবে না। যেমন ধরুন লোকে মনে করছে রাস্তাঘাট রক্ষণাবেক্ষণ বস্তি উন্নয়ন এইসব জিনিস কোনও কোনও জায়গায় হয়েছে আবার কোথায়ও একেবারেই হয়নি। কারণ একটা মাস্টার প্ল্যান তাদের করা উচিত ছিল। কিন্তু তা তারা করেন নি। একটা ব্যাপক দৃষ্টিভঙ্গি যদি থাকতো তাহলে এইরকম হত না। এই বিষয়ে সেইরকম জিনিস ভাবা হয়েছে। রাস্তাঘাট বস্তি উন্নয়ন ইত্যাদি ব্যবস্থা যেভাবে এক জায়গায় কেন্দ্রীভূত আছে সেদিকে লক্ষ্য রেখে যাতে ভাল ব্যবস্থা করা যায় সেদিকে লক্ষ্য রাখতে নিশ্চয় হবে তা নাহলে সব ঐ এক জায়গায় গিয়ে দাঁড়াবে। এবং সেইজন্য বম্বের লোক যখন আমাদের জিজ্ঞাসা করেছিল আমরা চুপ করে ছিলাম। কারণ এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে দীর্ঘকাল ধরে এই জিনিস হয়েছে। কলকাতার মধ্যে এই যে সল্ট লেক সেখানে কি জিনিস হয়েছে এ দিকেও আমাদের দৃষ্টিভঙ্গি ঠিক রেখে চলতে হবে। তারপর আমি ঐ কম্পোজিশন অব দি অ্যাডভাইসরি বোর্ড তারমধ্যে আমি যাব না। আমি মন্ত্রী মহাশয়কে বলব আশঙ্কা থাকতে পারে এবং একথা আমরা মনে করি না যে এরমধ্যে যে টেকনোক্রাটস আছেন যেসব টেকনিক্যাল ম্যান আছেন তাদের কিভাবে নেওয়া হবে সেটা বলা আছে তাতে ওরা আশঙ্কা প্রকাশ করেছেন। আশাকরি কাজের মধ্যে দিয়ে ওদের সেই আশঙ্কা দূর হয়ে যাবে। ব্যুরোক্রাসির আধিপত্য দূর করতে হবে এবং তার গ্যারান্টি চাই। আইনের মধ্যেই আছে সাধারণ লোকাল ম্যান তারা অংশ গ্রহণ করবেন এবং বিকেন্দ্রীকরণ করা হবে এবং এই বিকেন্দ্রীকরণ যেটা করা হবে সেখানে একটা কনফিউসন এনে দিতে চাচ্ছেন। সেখানে বোর্ডের উপর অথরিটি দেওয়া আছে যে কোনও কোন অঞ্চলে কারা এবং কিভাবে ঠিক করবেন বলা আছে এবং সেইভাবেই সেটা করা হবে। এবং এই বোর্ড গঠিত হবার পর সেটা করবেন। কিন্তু প্রশ্ন হচ্ছে মিউনিসিপ্যালিটি যেসব আছে সেখানে কোন কোন ক্ষমতা কার কার হাতে দেওয়া হবে সেটা ভাবতে হবে। এই অভিজ্ঞতা নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যদি মনে করেন তাহলে পরিবর্তন আনতে হবে। বিভিন্ন মিউনিসিপ্যালিটি রয়েছে এবং তার বিভিন্ন সমস্যা আছে। আমি বেহালা মিউনিসিপ্যালিটির মধ্যে থাকি। সেখানে ৩০ বছর আগে যা লোকসংখ্যা ছিল তার অনেক গুন বেড়ে গিয়েছে কিন্তু তার কোনও পরিবর্তন হয়নি। অথচ একটা সুন্দর সড়ক চলে গেল বহু কোটি টাকা ব্যয় করে।

[6-00 — 6-10 P.M.]

কিন্তু ৫ মিনিট ভিতরে যান মনে হবে বেনারসের কোনও এক প্রাচীন অন্ধ গলির মধ্যে যাচ্ছি। রাস্তা ঘাটের কথা বলছি না, তাদের পরিকল্পনার কোনও ক্ষমতাই নেই। ক্ষমতাশীল লোক যারা তারা যে কোনও জায়গায় বাড়ি তুলে ফেলছে, রাস্তা দখল করে নিচ্ছে, মাঠ বিক্রি হয়ে যাচ্ছে, জলা জমি বিক্রি হয়ে যাচ্ছে, ধান ক্ষেত বিক্রি হয়ে যাচ্ছে, বসতি হয়ে যাচ্ছে। মিউনিসিপ্যালিটির হাতে কোনও ক্ষমতা নেই। প্রয়োগ করার কোনও যথেষ্ট বিধি ব্যবস্থাও নেই। ফলে একেবারে অ্যানার্কি-র মতো ব্যবস্থা, যা খুশি ঘটে যাচ্ছে এবং এই সমস্তগুলি ঠেকাবার জন্য এই জাতীয় বিলের প্রয়োজন ছিল। কিন্তু তথাপিও প্রশ্ন হচ্ছে এই বিলের পরিধি কোথায় কতটুকুখানি করা হবে, ক্ষমতা বিকেন্দ্রীকরণের প্রশ্নে স্বভাবতই এই কথা ভাবতে হবে। মিউনিসিপ্যালিটি, জেলা পরিষদ, পঞ্চায়েত প্রভৃতি বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে, আর্থিক দিক দিয়ে ফিন্যান্সিয়াল দিক থেকে নিশ্চয় কোনও মিউনিসিপ্যালিটি তাদের মাস্টার প্ল্যান তৈরি করতে পারে না, তারজন্য দরকার আছে এই ধরনের বডি এবং তার যে পরিমাণ অঞ্চল ঠিক করে দেবে, পরিধি ঠিক করে দেবে তার মধ্যেই বিভিন্ন কাজকর্ম সবকিছু উন্নয়নমূলক পরিকল্পনা সেদিক থেকে অগ্রসর হবে। তথাপিও এই কথা ভাবতে হবে আর্থিক দায় দায়িত্ব থেকে আরম্ভ করে অন্যান্য যে সমস্ত হাতে কলমে কাজ করতে হয় যাদের এই কনফিউসন দূর করে দেওয়া দরকার, তাদের হাতে কি পরিমাণ কতটা ক্ষমতা একজিকিউটিভ অথরিটির থাকবে এটা ঠিক করে দিতে হবে। বিলের মধ্যে এটাও আছে। আমরা চাই মানুষের মনে যেন কোনও ভীতি না থাকে। নির্বাচিত প্রতিনিধিদের প্রসঙ্গ যারা তুলছেন নির্বাচিত প্রতিনিধিরা লোকাল বডিজে আছেন, সেগুলি যাতে অ্যাশোসিয়েটেড হয় নট দি হোল বডি সমস্ত বডির সঙ্গে নয়, যে এলাকায় কাজ হবে, বিভিন্ন অঞ্চলে যেসব ধরনের কার্যকলাপ নেওয়া হবে সেই এলাকার লোকাল বডিগুলি তাদেরও এরসঙ্গে অঙ্গীভূত করা হবে। আমি মনেকরি টেকনিশিয়ানদের দরকার হবে, অর্থনীতিবিদদের দরকার হবে, তেমনি যারা মাটিতে চলে, হাতে কলমে দৈনন্দিন কাজগুলি যাদের করতে হয়, যারা বলে দিতে পারে এই ধরনের কাজ করলে সুবিধা হবে, সেখানে যাদের মাথা আছে, নানাভাবে যারা টেকনিক্যাল এডুকেশন পেয়েছে তারা সেটাকে নানাভাবে কাজে লাগাতে পারে এদেরও দরকার হবে। সুতরাং সাধারণ মানুষের কাছ থেকে যারা নির্বাচিত হয়ে এসেছেন, যারা ভবিষ্যতে হবেন, যাদের হাতে আরও বেশি বেশি ক্ষমতা দেবার কথা আমাদের সরকার ভাবছেন সেই সমস্ত লোকাল বডিগুলিকে কিভাবে অ্যাশোসিয়েট করানো যাবে, এটা নিশ্চয় ভাবতে হবে। আমাদের কাজের মধ্য দিয়ে অগ্রসর হবার মধ্য দিয়ে এইগুলি বহু পরিমাণে দূর হয়ে যাবে। কাজেই যে সমস্ত প্রসঙ্গগুলি এখানে উত্থাপিত হয়েছে আমি তো দেখলাম না যে কেউ অন্যরকম সাজেসটিভ কথা বললেন, যারমধ্য দিয়ে হয়ত পরিবর্তন করার কথা ভাবা যেত। রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে অনেকগুলি কথা নানারকম ভাবে প্রশ্ন করেছেন কম্পোজিশন অব বডি কাদের নিয়ে হবে ইত্যাদি ইত্যাদি। রুলিং পার্টিতে যারা আছেন তারা স্বভাবতই ক্ষমতার দিক থেকে নয়, তাদের তো কার্যকর করতে হবে, কিছু পরিমাণ অথরিটি তাদের থাকবেই, ইলেকটরেট তৈরি করে এর ভিত্তিতে নির্বাচন হতে পারে না, তারজন্য তো নির্বাচিত বিভিন্ন সংস্থা রয়েছে। এই কম্পোজিশনে কিছু পরিমাণে লোকাল বডি এরসঙ্গে সংযুক্ত হয়ে থাকবেন। আমরা মনে করব যে উদ্দেশ্য নিয়ে এ বিলটি আনা হয়েছে এইরকম বিল বিগত ২০/৩০ বছরের মধ্যেও আনা হয়নি এবং দেশ বিভক্ত হবার পরে যে সমস্যাগুলি তৈরি হয়েছে সেই ব্যাপারে

কোনওদিনও হাত দেওয়া হল না। এই সমস্যাগুলি ভয়ঙ্কর আকার ধারণ করেছে বলেই এই জাতীয় বিল আনার প্রয়োজন হয়েছে। একটি কমপ্রিহেনসিভ দৃষ্টিভঙ্গি নিয়ে সামগ্রিক ভাবে যাতে অগ্রসর হওয়া যায় এই বিলে সেই কথা বলা হয়েছে। কমপোজিশন নিয়ে আর ঝগড়া করে কোনও লাভ নেই। কম্পোজিশনের মধ্যে যে পরিমাণে সম্ভব তা রাখা হয়েছে। ভবিষ্যতে প্রয়োজন হলে যে এলাকা প্রসারিত হবে তখন সেই সম্পর্কে ব্যবহার করা যেতে পারে। আমার সময় শেষ হবার আগে আমি আর দু-একটি কথা এই প্রসঙ্গে বলব।

ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা ভাবা হবে। কার হাতে কোনও জায়গায় কি পরিমাণ ক্ষমতা যাবে, ফান্ডিং অথরিটি কে হবে, কোনও জায়গা থেকে টাকা পয়সা আসবে এবং সেটা কোনও জায়গা দিয়ে কি ভাবে খরচ হবে ইত্যাদিগুলি আরও ডিলেটেড আউট হওয়া উচিত ছিল। কারণ আমরা জানি, পঞ্চায়েতের যে নির্বাচন হয়ে গেল তারপর তার হাতে সেই জাতীয় ক্ষমতা বললেই সেই ক্ষমতা যাচ্ছে না। মিউনিসিপ্যালিটি যেগুলি আছে তাদের না আছে হেলথ অফিসার, না আছে ইঞ্জিনিয়ার, না আছে প্ল্যান করার মতন অবস্থা। কাজেই আমি বলব, একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটাকে দেখতে হবে। স্যার, যেহেতু কোনওরকম সংশোধন আসে নি, যেহেতু অন্য কোনওরকম বক্তব্য আসে নি সেইহেতু শুধু একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে আমি বলব, এটাকে দেখা উচিত নয়। উন্নয়নশীল পরিকল্পনাকে বাধা দেবার উদ্দেশ্য নিয়ে যদি কেউ কথা বলে থাকেন সেটা স্বতন্ত্র কথা কিন্তু তা না হলে আমি মনেকরি বিরোধীপক্ষ সহ সকলেই এই বিলকে স্বাগত জানাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত সেশনে এই বিলটি আসার পর যে সিলেক্ট কমিটি হয়েছিল সেই সিলেক্ট কমিটির আমি একজন সদস্য ছিলাম এবং সেই সিলেক্ট কমিটির মিটিং-এ এই বিল নিয়ে আমরা আলোচনা করেছি। সেখানে আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম এবং তার ২/৪টি গৃহীতও হয়েছে সেজন্য আমি নিশ্চয় আনন্দিত এবং মাননীয় অর্থমন্ত্রী ও সিলেক্ট কমিটির যারা সদস্য ছিলেন তাদের আমি নিশ্চয় কৃতজ্ঞতা জানাই। তবে এরসঙ্গে সঙ্গে এই বিলের মধ্যে যে কতকগুলি ফান্ডামেন্টাল জিনিস আছে সে সম্বন্ধে আমাদের কতকগুলি বক্তব্য আমি আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। স্যার, এই বিলের উদ্দেশ্য যে মহত সে বিষয়ে কোনও সন্দেহ নেই। প্রথম বিলের এমস অ্যান্ড অবজেক্টসের মধ্যে দেওয়া হয়েছিল এবং প্রিঅ্যাম্বলে বলা হয়েছে যে Whereas it is expedient in the public interest to provide for the planned development of rural and urban areas in West Bengal planned way. এটা খুব ভাল কথা। যেহেতু পশ্চিমবঙ্গে বা গোটা ভারতবর্ষ বিভিন্ন ক্ষেত্রে প্ল্যান্ডওয়েতে ডেভেলপমেন্ট হচ্ছে না সেইহেতু সেন্ট্রাল গভর্নমেন্ট মডেল অ্যাক্ট যেটা পাঠিয়েছিলেন তার বেসিসেই এই বিল এসেছে। কিন্তু স্যার, আমরা দেখছি, এই বামফ্রন্ট সরকারের কথা এবং কাজের মধ্যে অনেক ফারাক থেকে যাচ্ছে। এই বামফ্রন্ট সরকার যে ৩৬ দফা কর্মসূচি নিয়ে জনসাধারণের কাছে গিয়েছিলেন এবং সে কথা বলে ভোট নিয়ে এখানে এসেছেন সেই ৩৬ দফা আজকে শেষ হতে চলেছে। তারা সাধারণ মানুষের কাছে যে সমস্ত কথা দিয়েছিলেন সেই সমস্ত কথা তারা

রাখছেন না। তাদের কথা এবং কাজের মধ্যে অনেক ফারাক থেকে যাচ্ছে। স্যার, এই ১৮/১৯ মাসের মধ্যে যেসমস্ত বিল এসেছে বা বক্তব্য রাখা হয়েছে আমরা দেখেছি, সেগুলি খুব ভাল ভাল কথা — মাননীয় অর্থমন্ত্রীও বিচক্ষণ লোক, তাঁর বিলটিও অতি সুন্দর সে বিষয়ে কোনও সন্দেহ নেই কিন্তু ঘর পোড়া গরু যেমন সিঁদুরে মেঘ দেখলে ডরায় তেমনি এই ১৮/১৯ মাসের অভিজ্ঞতা থেকে আমরা বুঝছি এরমধ্যে ভাল কথা থাকলেও যে সমস্ত ফাঁক থেকে গিয়েছে তার মাধ্যমে তারা দলবাজি করার প্রচেষ্টা করবেন। আমাদের একটা amendment ছিল যেটা সম্পর্কে সন্দীপ বাবু বলেছেন। অনিলবাবু যে কথা বলেছেন তিনি বোধ হয় আইনটা ভাল করে পড়ে দেখেন নি এবং যার ফলে তিনি উত্তর, দক্ষিণ, পূর্ব পশ্চিম ইত্যাদি কথা বললেন। কিন্তু এই বিলের মধ্যে দিয়ে গোটা পশ্চিমবাংলাতে একসঙ্গে ডেভেলপমেন্টের মধ্যে আনা যায়। আজকে যেটা বলছেন যে আলাদা উত্তর বাংলা, দক্ষিণ বাংলা করার প্রয়োজনীয়তা আছে, আলাদা সি.এম.ডি.এ কলকাতার জন্য সারাউন্ডিং এই একটি বডি করার প্রয়োজনীয়তা আছে। সুতরাং সেখানে আমার সাজেশন ছিল দি ওয়েস্ট বেঙ্গল শ্যাল বি ডিভাইডেড ইন্টু থ্রি প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট এরিয়াস। আমি ক্যাটাগরিক্যালি বলে দিচ্ছে কলকাতা মুখিতো সমস্ত রাজনীতি সুতরাং কলকাতার জন্য তাহলে আলাদা করার প্রয়োজনীয়তা ছিলনা। সেজন্য আমার বক্তব্য হচ্ছে, নর্থ বেঙ্গলের জন্য একটা, সি.এম.ডি.এ-র জন্য একটা, ঐ ক্যালকাটা অ্যান্ড সারাউন্ডিং এরিয়া যা আছে দু'একটা কম বেশি হতে পারে এবং রেস্ট অব ওয়েস্ট বেঙ্গল এরজন্য একটা হবে। এই যে বিলের মধ্যে প্রভিসন আছে যে কোনও একটা পার্টিকুলার ডিস্ট্রিক্টে বা কোনও একটি পার্টিকুলার এলাকাকে প্ল্যানিং এলাকা বলে সরকার ঘোষণা করবেন। কিন্তু এমন কোনও প্রভিসন নেই, সময়ের কোনও বাঁধন নেই যে এই তারিখের মধ্যে, ২ বছর, ৫ বছরের মধ্যে পশ্চিমবাংলার প্রতিটি এলাকাকে এই আইনের মধ্যে আনা হবে অর্থাত এই প্ল্যান অ্যান্ড ডেভেলপমেন্ট করা হবে, এইকথা কোনও জায়গায় নেই। সরকারের সেইরকম ক্ষমতা আছে যে কোনও একটা পার্টিকুলার এলাকাকে তারা যখন খুশি প্লান্ড এলাকা বলে ধরে নিতে পারবেন। কিন্তু গোটা পশ্চিমবাংলাকে কত বছরের মধ্যে করবেন এইরকম কোনও সময় ঠিক করা যে কত বছরের মধ্যে প্রতিটি এলাকাকে এই আইনের আওতায় আনবেন সেই সম্পর্কে কোনও বক্তব্য নেই। সুতরাং আজকে যদি এই গোটা পশিচমবাংলাকে তিনটি ভাগে ভাগ করা হত এবং সেই তিনটি বডিকে সেই পাওয়ার দেওয়া হত তাহলে নিশ্চয়ই প্রতিটি এলাকা এই আইনের আওতায় আসতো এবং সেখানে এই যে তিনটি জোনাল কমিটি, তারা সেই কাজ করার সুযোগ পেত। এই ব্যাপারে আমার মনে যথেষ্ট সন্দেহ হচ্ছে যে. আজকে বন্যায় বিধ্বস্ত হবার পরে সাধারণ মানুষ যখন দুর্দশাগ্রস্থ তখন তাদের নিয়ে দলবাজি বেড়ে গেছে, তারা সময়মতো রিলিফ পায়নি, এই সরকারের বিভিন্ন রাজনৈতিক দাদারা ঠিকমতো তাদের রিলিফ দিচ্ছেন না, পার্টিশন ওয়েতে কাজ হচ্ছে। সুতরাং এখান থেকে তাদের একটা বিরাট স্কোপ থাকবে যে কোথায় কোথায়, কোন কোন এলাকাকে প্ল্যান এলাকা বলে ঘোষণা করবেন, কোন কোন এলাকাকে তারা আগে ডেভেলপমেন্ট দেবার ব্যবস্থা করবেন। যেখানে হয়ত ১০/১৫ জন বিরোধী দলের এম.এল.এ আছেন, তাদের এলাকায় প্ল্যান হলনা, বন্ধ থাকল, তাদের আর কোনও ডেভেলপমেন্ট হলনা। আজকে এই আইনের মধ্যে যদি সমস্ত এলাকাকে ধরা হত তাহলে এই সন্দেহ করার কারণ থাকতো না। আমি এই কথা সিলেক্ট কমিটিতে বলেছিলাম।

তখন মাননীয় মন্ত্রী, প্রশান্ত শূর মহাশয় বলেছিলেন যে আপনারা করুন, এই জিনিসটা হবেনা, এটাতো হাইপথেটিক্যাল। আমরা ১৮/১৯ বছর আপনাদের কার্যাবলি যা দেখেছি তাতে পরিষ্কার হয়েছি যে ইন এভরি স্পেয়ার এই দলবাজি চলছে। সুতরাং যেখানে সামান্য জিনিস নিয়ে কি এডুকেশন, কি রিলিফ নিয়ে নগ্ন দলবাজি চলছে সেখানে একটা এলাকার ডেভেলপমেন্ট-এর প্রশ্নে, প্ল্যানিং-এর প্রশ্নে এই সরকার থেকে আমরা কি আশা করতে পারি। কাজেই এইখানে সন্দেহ দেখা দিয়েছে। তাছাড়া চ্যাপ্টার ৬-তে এটা কত টাইম কনজিউমিং করবে এই সম্পর্কে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। অবশ্য তিনি বলেছেন, পরবর্তী স্টেজে এক্সপেরিয়েন্স থেকে দেখবেন। যদিও একটা এলাকাকে প্ল্যান্ড এরিয়া বলে ঘোষণা করা হয় তবুও সেখানে কাজ করতে কিছু সময় লাগবে। সেকশন ৩২-তে বলা হয়েছে, ''Within three years of the declaration of a planning Area, a planning Authority or a Development Authority shall prepare and forward to the state Government Detailed Development Plan for the Planning Area or any of its parts''. তিন বছরের মধ্যে একটা এলাকার যে কোনও একটা অংশের সম্বন্ধে ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং, সেটা স্টেট গভর্নমেন্টকে দেবে, তারপর অবশ্য বলা হয়েছে আরও পাঁচ বছরের মধ্যে সেই এলাকাটায় সমস্ত কিছু করে দিতে হবে, কিন্তু তারপর এই প্ল্যান অ্যান্ড প্রোগ্রাম পাওয়ার পর স্টেট গভর্নমেন্ট কত কালের মধ্যে সেই প্ল্যান প্রোগ্রাম অনুসারে কাজ করবেন সে সম্বন্ধে কিছু বলা নেই যে উইদিন এ সার্টেন স্পেসিফায়েড পিরিয়ড করা হবে। এখানে বলা হল যে তিন বছরের মধ্যে একটা প্ল্যান তৈরি হবে এবং পাঁচ বছরের মধ্যে কমপ্লিট তৈরি হবে। সেখানে যদি তারা আবার ফেল করে তাহলে স্টেট গভর্নমেন্ট থেকে একজন অফিসারকে দিয়ে সেই প্ল্যান প্রোগ্রাম করা হবে। অর্থাৎ সব সময় একজন অফিসারকে ওখানে বসিয়ে রাখতে হবে কোনও প্ল্যানিং অথারিটি যে সমস্ত ছোট ছোট এলাকাগুলোকে বা ডিস্ট্রিক্টের লোকাল অথরিটিগুলো ঘোষণা করা হবে তা যদি ডিফল্ট করে তারা ডিফল্টি হয় তাহলে সব সময় সেই এলাকার জন্য আবার একজন অফিসারকে বসিয়ে রাখতে হবে। তিনি আবার সেই প্ল্যান প্রোগ্রাম করবেন। তা করার পর, সরকার সেই প্ল্যানটা পাওয়ার পর কতদিনের মধ্যে সেটা একজিকিউট করবেন এটার কোনও ব্যবস্থা এরমধ্যে নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সেই অনুরোধ করছি, এই সম্বন্ধে কোনও চিন্তা করা যায় কি না যে একটা স্পেসিফিক টাইম বেঁধে দেওয়া যে এত দিনের মধ্যে সেই কাজটা আরম্ভ হবে এবং সমস্ত পশ্চিমবাংলা ব্যাপি প্রতিটি এলাকার এতদিনের মধ্যে কোথায় কাজ আরম্ভ হবে, আর কোথায় এই আইনের আওতায় আনা হবে। যদি সেটা তিন ভাগে ভাগ করা হত তাহলে এই অবস্থা দাঁড়াত না, সমস্ত এলাকাটাকে এরমধ্যে আনা যেত। সুতরাং আমরা যেটা সব সময় ভয় করছি বেছে বেছে এলাকা ধরে এরা প্ল্যান করবেন এবং ডেভেলপমেন্ট করবেন, এই চিন্তাধারা বোধ হয় এদের মধ্যে দেখা গেছে। তাছাড়া আর একটা প্রশ্ন, স্টেট অ্যাডভাইসারি কমিটি যেটা করা হয়েছে, এটা অবশ্য পরবর্তী স্টেজে কো-অর্ডিনেট কথাটা লেখা আছে বিভিন্ন কমিটিগুলোর মধ্যে থেকে যে স্টেট অ্যাডভাইসারি কমিটি হবে, তারা কো-অর্ডিনেট করবেন। এছাড়া যারা আই.এ.এস. আছেন, সেক্রেটারি আছেন বা কিছু কিছু আরও অভিজ্ঞ লোক আছেন, কিন্তু একটা পার্টিকুলার ইন্ডাস্ট্রিকে যদি আমরা ধরি, এই স্টেট অ্যাডভাইসারি কমিটির মধ্যে যদি আবার আলাদা সেল

করা হত, যে কোনও প্ল্যানের ক্ষেত্রে সবাই সমস্ত জিনিস তো বোঝে না, আজকে ধরুন যদি জুট ইন্ডাস্ট্রি করি নর্থ বেঙ্গলে, জুটের জন্য যদি একটা আলাদা ব্যবস্থা রাখা হয়, কোথায় কি হবে, না হবে সেইজন্য, তার কি কি দরকার, তারজন্য যদি আলাদা একটা ছোট্ট সাব কমিটি করা যায় তাহলে সমস্ত জিনিস সুষ্ঠুভাবে হতে পারে। টি ইন্ডাস্ট্রিকে ডেভেলপ করতে গেলে তারজন্য যদি একটা আলাদা সাব কমিটি করা যায় তাহলে কাজটা সুষ্ঠু ভাবে হয়। কিন্তু প্ল্যানের ক্ষেত্রে সব সময় বডি হয় এক্সপার্ট দ্বারা। এখানে পলিটিশিয়ান দিয়ে বুরোক্র্যাটস দিয়ে যেটা করা হচ্ছে যদিও পার্টি ইন্টারেস্ট নিশ্চয়ই দরকার, আমরা সেখানে সাজেশন দেখেছিলাম এম.এল.এ., এম.পি.দের কথা। নিশ্চয়ই এইগুলোর প্রয়োজন আছে। কোনও পার্টির লোক হবেন সেটা আমাদের কাছে বড় কথা নয় কিন্তু ডেভেলপমেন্টের ক্ষেত্রে সেইগুলো ম্যান অব দি ম্যাটার হওয়া দরকার। সেই সাবজেক্টের প্রতি যদি তাদের দখল না থাকে তাহলে সেই জিনিস সম্বন্ধে কমপ্লিট একটা প্ল্যানিং দেওয়া সম্ভব নয়। আজকে আমরা কি দেখছি? যদিও আজকে পতিতপবন বাবু বলছেন যে গত ৩০ বছরের মধ্যে কিছু হয়নি, এইকথা ঠিক নয়। অনেক হয়েছে, কিন্তু প্ল্যানিং-এ নিশ্চয়ই কিছু ডিফেক্ট ছিল, যার ফলে কলকাতার জন্য কোটি কোটি টাকা যে খরচ হয়েছে প্ল্যানিং এ নিশ্চয়ই কিছু ডিফেক্ট থেকে গেছে, সি.এম.ডি.এ. কাজ করছে, যতটা ডেভেলপমেন্ট হওয়া উচিত ছিল টাকা খরচ অনুযায়ী সেইরকম ডেভেলপমেন্ট হয়নি। আজকে বিভিন্ন জায়গায়, বিভিন্ন ছোট ছোট শহরে ঠিক ভাবে বাড়িঘর তৈরি হচ্ছে না, জমির সদ্ব্যবহার হচ্ছে না। সুতরাং এইজন্য পার্টিকুলার টপিক্সের উপর প্ল্যানিং হওয়া দরকার। যেটা আমি বলছিলাম, জুটের জন্য স্টেট অ্যাডভাইসারি বোর্ড সিলেক্ট কমিটিতে, যদি তারজন্য সেপারেট ছোট ছোট সাব কমিটি করা যায় আলাদা আলাদা সাবজেক্টের উপর, যেমন তামাকের জন্য একটা কমিটির দরকার আছে, আজকে আমরা যদি মাইনিংকে ডেভেলপ করতে চাই তাহলে মাইনিং ইঞ্জিনিয়ারদের নিয়ে ছোট একটা সাব কমিটির প্রভিসন করা যেতে পারে। সুতরাং সেইভাবে যদি করা যায় তাহলে বিভিন্ন দপ্তরের জন্য, বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য যেটা সকলেই বলছেন এক্সপার্টস দরকার এক্সপার্টের প্রভিসন করা যেতে পারে। স্টেট অ্যাডভাইসারি কমিটির মধ্যে যদি একটা এইরকম প্রভিসন ঢুকিয়ে দেওয়া যায় যে বিশেষ সাবজেক্টের জন্য সেখানে এক্সপার্ট থাকবে তাহলে সমস্ত কাজ সুষ্ঠুভাবে বলতে পারে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব যে, আজকে এই বিলের যে সদুদ্দেশ্য সেই সদুদ্দেশ্য যদি কার্যকর করতে হয় তাহলে নিশ্চয়ই আমরা সন্তুষ্ট হব, পশ্চিমবাংলার মানুষ সন্তুষ্ট হবে। কিন্তু আমি যেটা প্রথমেই বলেছিলেন যে, তাদের বিভিন্ন কাজকর্ম দেখে ভয় লাগছে। তবুও আমি আবার তার কাছে এক্সপার্টদের মতামত নেবার জন্য সাব-কমিটি করার আবেদন রাখছি। তিনি নিশ্চয়ই কিছু দিনের মধ্যে এই বিলের আওতায় সমগ্র পশ্চিমবাংলাকে আনবেন এই আশাও প্রকাশ করছি। তারপর তিনি নিশ্চয়ই কোনও এলাকায় কি কাজ হবে সেটা নির্দিষ্ট করে স্পেসিফিক টাইম মেনশন করে দেবেন, এই আশাও আমরা রাখছি। যদি তা করে দেন তাহলে ভাল হবে। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী ত্রিলোচন মাল :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে "দি ওয়েস্ট বেঙ্গল টাউন (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট) বিল, ১৯৭৯" বিলটি এসেছে, আমি এসম্বন্ধে কিছু বলতে চাই। এই ধরনের বিল ইতিপূর্বে কখনও বিধানসভায় আলোচিত হয়নি বা পাস

হয়নি, ৩০ বছরের মধ্যে এই প্রথম এই ধরনের একটা বিল বিধানসভায় আলোচিত হয়ে পাস হতে চলেছে। ইতিপূর্বে আমরা দেখেছি অনেক ডেভেলপমেন্ট বোর্ড হয়েছে, প্ল্যানিং বোর্ড হয়েছে এবং তাতে অফিসাররা এবং ইঞ্জিনিয়াররাই কেবল মেম্বার থাকতেন এবং সেই সমস্ত কমিটিতে বা বোর্ডে মন্ত্রীরাও মেম্বার থাকতেন, মিটিং প্রিসাইড করতেন, কিন্তু তৎকালিন ইঞ্জিনিয়াররা নিজেদের ইচ্ছামতো প্ল্যান তৈরি করত এবং সেই প্ল্যানকে ইমপ্লিমেন্ট করতে গিয়ে বহু টাকা খরচ হত। টাকা যত বেশি খরচ হত তত বেশি কাজ হত না, কাজ কম হত। অধিকাংশ টাকাই যেত কন্ট্রাক্টর এবং ব্যবসায়িদের হাতে। আপনি জানেন পঞ্চবার্ষিকি পরিকল্পনাগুলিতেও কোটি কোটি টাকা খরচ হয়েছে। রাজস্ব আদায়ের সমস্তটা খরচ করেও পরিকল্পনা রূপায়িত হয়নি, বাড়তি নোট ছাপিয়ে পরিকল্পনা রূপায়িত করবার চেষ্টা করা হয়েছে। এরফলে মুদ্রাস্ফীতি ঘটেছে, মানুষের অর্থনৈতিক সঙ্কট বেড়েছে, কোথায় গিয়ে যে মানুষ দাঁড়াবে তার ঠিক ছিল না। ৩০ বছর ধরে যে সমস্ত প্ল্যান হয়েছে আমাদের দেশে তাতে হয়েছে কি? ধনী আরও হয়েছে, গরিব আরও গরিব হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার বিধানসভায় আলোচনার মাধ্যমে এই বিল পাস করাতে চলেছেন, এরজন্য আমি বামফ্রন্ট সরকারকে, তথা তার অর্থমন্ত্রীকে স্বাগত জানাচ্ছি। তবে এই বিলটি পরীক্ষিত নয়। এটা প্রয়োগ করে তবেই দেখা যাবে যে এতে মানুষের কতটুকু প্রতিকার হয়, উপকার হয়। যদি কিছুই না হয় তাহলে আবার একে পরিবর্তন করে নতুন বিল আনতে হবে। তবুও মন্ত্রী মহাশয় এইরকম একটা ব্যবস্থা যে করতে যাচ্ছেন এবং তিনি নিজেই বলেছেন প্রয়োজনে এর পরিবর্তন ঘটানো হবে তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা গ্রাম-দেশের লোক, দূর গ্রাম থেকে এসেছি। গ্রামের উন্নয়নের ব্যাপারে আমাদের যেটুকু ধ্যান-ধারণা আছে তা আমি ব্যক্ত করতে চাই।

বামফ্রন্ট সরকারের ভিত হচ্ছে ভূমিহীন কৃষক, কম জমির মালিক এবং শ্রমিক শ্রেণী। এরাই হচ্ছে দেশের অংশ। সেই কারণে গ্রামের উন্নয়ন করতে গেলে গ্রামের ভূমিহীন কৃষক ও প্রান্তিক চাষিদের উপর ভিত্তি করে পরিকল্পনা করা উচিত। আমার মনে হয় পরিকল্পনাগুলি এই দুর্বলতম মানুষগুলি থেকে আরম্ভ হয়ে ক্রমশ উপরের দিকে যাওয়া উচিত এবং সেইভাবে তৈরি করতে হবে। পূর্বের মতো উচ্চ অংশ থেকে নিম্ন দিকে যাবে না। ২য় কথা হচ্ছে গ্রামের পরিকল্পনাগুলি গ্রামের লোকেদের সঙ্গে পরামর্শ করে তৈরি করতে হবে, রাইটার্স বিল্ডিংস-এ বা জেলার কোনও সদর অফিসে বসে করলে চলবে না। যে অঞ্চলের পরিকল্পনা গ্রহণ করা হবে সেই অঞ্চলের গ্রামে বসেই তা করতে হবে। গ্রামের জমি জমা ভাঙ্গা ডহর, খাল বিল, পুকুর ডোবা, নদীনালা রাস্তাঘাট এমন কি মাটির নিচের জলের উপর সমস্ত কিছুই গ্রামের সমস্ত মানুষের স্বার্থে বিশেষ করে দুর্বলতম অংশের স্বার্থে ব্যবহারের পরিকল্পনা তৈরি করতে হবে। এই পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব গ্রামের সৎ ও নিঃস্বার্থ মানুষগুলির হাতে থাকবে। এই পরিকল্পনাগুলি ছোট ছোট হবে একটা অঞ্চলের মধ্যে একটা, দুটো অথবা তিনটি হলেই চলবে। তবে কথা হচ্ছে গ্রামের উন্নয়ন পরিকল্পনা করা সহজ কিন্তু তাকে বাস্তবায়িত করা খুব কঠিন। এই পরিকল্পনা রূপায়ণ করতে গিয়ে প্রথম বাধা বর্তমান ভূমিব্যবস্থা। ১৯৫৩ সালের জমিদারি অধিগ্রহণ ও ভূমি সংস্কার আইন আলোচনার ফাঁকে জমিদারগণ গ্রামের খাস ডাঙ্গা, ডহর, খাল, বিল, নদী, নালা, খাস পুকুর, এমন কি যাহা সাধারণের ব্যবহার্য বলে রেকর্ড ছিল তাহা এমন কি এই দুর্বলতম অংশের হাতে যে জমি

ছিল ভয় দেখিয়ে মিথ্যা মামলা করে এবং লাঠির জোরে জমিদারগণ দখল করে ব্যাক ডেট চেকে বন্দোবস্ত দিয়াছে। কোনও কোনও গ্রামে সামান্য একটু ডাঙ্গাও সাধারণের ব্যবহার্য নাই। যেমন চাকরান জমিগুলো নেওয়া হয়েছে। অবশ্য চাকরান জমির খাজনা ধার্য হইবে একটি ধারা ঐ ভূমি সংস্কারে সন্নিবেশিত আছে উক্ত ধারাটি সংশোধন করলে বহু গরিবকে জমি দেওয়া যায়। এই সমস্ত সঠিক ভূমি সংস্কার আইন করে উদ্ধার করা যায় এবং বামফ্রন্ট সরকারকে তা করতে হবে। যে যে গ্রামের উন্নয়ন পরিকল্পনা করা হবে সেই গ্রামের পরিসংখ্যান করা দরকার। যেমন, এলাকায় মোট লোকসংখ্যা কত? কত পুরুষ, কত স্ত্রী, প্রাপ্ত পুরুষ বা প্রাপ্ত স্ত্রী কত। কত অপ্রাপ্ত ছেলে ও মেয়ে? শিক্ষিত কত জন, কত অশিক্ষিত। তারমধ্যে কত পুরুষ কত মেয়েরা স্কুলে যায়, কত যায় না, কেন যায় না তার কারণ কি? ঐ এলাকায় মোট জমির পরিমাণ মোট জমির কৃষি জমি বা অকৃষি কত তা থেকে পৃথক দেখাতে হবে। অকৃষি জমির মধ্যে জল নিকাশির অভাবে কত জমিতে চাষ হয় না তারজন্য জল নিকাশি ব্যবস্থা করা যায় কিনা? অনুরূপভাবে কত পুকুর তাহার দাগ নং, পরিমাণ। কত পুকুরে মৎস্য চাষ হয় বা হয়না সংস্কারের অভাবে জল সেচ হয় না বা মৎস্য চাষ হয়না এরূপ পুকুরের সংখ্যা বা ডাঙ্গা ডহরের পরিমাণ কত তা দেখাতে হবে। এরূপভাবে কতজন পরিবার ভূমিহীন তার মোট সংখ্যা কত তাহা জানাইতে হইবে। এইরূপ পরিসংখ্যার উপর উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করতে হবে। পুকুর খনন, নদীর বাঁধ, জলাধার নির্মাণ টিউবওয়েল ইত্যাদির সাহায্যে জল সেচের ব্যবস্থা করতে হবে। ভূমি কম জমির মালিক ঘরের অর্ধ শিক্ষিত বা শিক্ষিত ছেলেদের নিয়ে কমিটি গঠন করতে হবে। কমিটির সভ্য প্রতিটি গ্রাম হইতে ২।১ জন করে নিতে হবে। ওদের মধ্যে বাছাই করে সম্পাদক, প্রেসিডেন্ট, কোষাধ্যক্ষ নির্বাচন করতে হবে। গ্রামের সাধারণ সভা ডেকে ছেলে বাছাই করে কমিটি গঠন করতে হবে। এবং কমিটি রেজিস্ট্রি করে দিতে হবে। কাজ পরিচালনায় কেহ অনিচ্ছা প্রকাশ করলে বা অনুপযুক্ত হলেই অন্যান্য সভ্যরা তাহাকে বাদ দিয়া সভ্য গ্রহণ করতে পারবে। ভোটা-ভুটি চলবে না। প্রতিটি গ্রামে একটি করে গ্রাম্য কমিটি থাকবে ও সাধারণ বৈঠক থানা থাকবে। তাহাদিগকে প্রত্যহ বসিয়া গ্রামের কাজ কর্মের আলোচনা করে সিদ্ধান্ত জানাতে হবে। মূল কমিটির হাতে থাকবে টাকা তাদের একটি ব্যাঙ্ক অ্যাকাউন্টে টাকা রাখতে হবে ও খরচপত্র করতে হবে ও কর্মিদেরকে কিছু কিছু মাহিনা দেবার ব্যবস্থা করতে হবে। কমিটির খরচ পত্রের হিসাব সরকারি অফিসার দিয়ে মধ্যে মধ্যে চেক করতে হবে। ভুল ভ্রান্তি হলে তাহা সংশোধন করে দিতে হবে। সরকারি ইঞ্জিনিয়ার, টেকনিশিয়ানরা সমিতির কাজে সাহায্য করবে। গ্রাম সেবক এই সমিতির কাজে সাহায্য করবে। ব্লকের বিভিন্ন এলাকায় সাধারণ মানুষকে একত্রিত করে মধ্যে মধ্যে সভা-সমিতি করে সাধারণ মানুষের মনে চেতনা জাগাতে হবে ও কার্যে উৎসাহ সৃষ্টি করতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, আমার আরও বলবার ছিল কিন্তু আপনি সময় দিচ্ছেন না বলে আমি এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় সভাপাল মহাশয়, এই বিল সম্পর্কে সমালোচনা করলেও আমি একে সমর্থন করছি। কারণ এরমধ্যে সমালোচনার অনেক বস্তু আছে। যেভাবে

কমিটি গঠিত হয়েছে তাতে দেখা যাচ্ছে শহরমুখি যারা প্ল্যান করেন তাদের নিয়েই এই কমিটি গঠিত হয়েছে গ্রাম বঞ্চিত থাকবে। যদিও এটাতে বলা হয়েছে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং কিন্তু গ্রাম অবহেলিত থাকবেই। ৩০ বছর ধরে দুঃখ কষ্টে যে মানুষ আছে সেটা চিন্তা করে গ্রামের জন্য নানারকম প্ল্যানিংয়ের কথা তারা চিন্তা করবেন, এরমধ্যে আছে রাস্তা, ঘাট, আলো, বাতাস, খাদ্য ইত্যাদি। আজকে প্ল্যানিং সম্বন্ধে যখন আলোচনা হচ্ছে তখন হাউস ফাঁকা কেন? ফাঁকা এইজন্য যে গ্রাম থেকে যারা এসেছেন তারা একটা হতাশার সুর এরমধ্যে দিয়ে দেখছেন বলে তারা উপস্থিত নেই। শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে, সেই মানুষরা জল বাতাস আলো পায় না। আর শহরের প্রতিটা বাড়িতে জলের সুব্যবস্থা আছে, কিন্তু গ্রামের হাজার লোকের জন্য একটা টিউবওয়েল নেই, শহরের প্রতিটা বাড়িতে বৈদ্যুতিক আলো জ্বলে কিন্তু ৮০ ভাগ মানুষ সেইদিক থেকে বঞ্চিত। অনুরূপ ভাবে বাতাসও নেই। কিন্তু এই বঞ্চিত শ্রেণীর জন্য কোনও চিন্তা করা হয়নি। কলকাতা এবং হাওড়ার বিভিন্ন শহরের জন্য যে হাসপাতালের ব্যবস্থা আছে এবং কুড়ি পারসেন্ট মানুষের জন্য হাসপাতালের যে শয্যাসংখ্যা আছে ৮০ ভাগ মানুষের জন্য তার তুলনায় ১০ ভাগ আছে কিনা সন্দেহ। শিক্ষার ব্যাপারে শহর অঞ্চলের স্কুল কলেজ আছে অথচ গ্রামের শতকরা ৮০ ভাগ মানুষের জন্য তা নেই। এই সমস্ত আপনারা চিন্তা করে দেখবেন। এখানে পাতাল রেল হচ্ছে তারজন্য প্ল্যানিং কমিটি জোর দেবেন কিন্তু গ্রামের একটা কাঠের সাঁকোও তৈরি হচ্ছে না তারা প্ল্যান করছেন, তারা অর্থের বেশিরভাগই শহরের জন্য দেবেন এবং গ্রামের প্ল্যানিং সেদিক থেকে বঞ্চিত হবে। প্ল্যানিংয়ের মধ্যে যারা আছেন তাদের মধ্যে বেশিরভাগই আই.এ.এস.। আমলাতন্ত্রকে আপনারা গালাগাল দেন কিন্তু তাদের আধিক্য বেশি থাকায় আমাদের ভয় যে বেশির ভাগ অর্থ এবং প্ল্যান শহরের জন্য হবে।

[6-40 — 6-50 P.M.]

প্রদ্যোত বাবু বললেন যে আগেকার বোর্ডগুলো টিয়ের আসরে পরিণত হয়েছিল। এটা যেন সেইরকম না হয়। সেখানে শুধু গল্প হবে, কোনও পরিকল্পনা হবেনা। কিন্তু আমার মনে হচ্ছে যেন সেটাই হবে, সুতরাং এইদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি দেওয়া প্রয়োজন। গ্রামের মানুষের জন্য ভূমি সংস্কারের স্লোগান দেওয়া হচ্ছে, কিন্তু তাতে গ্রামের ঐক্য নষ্ট করা হচ্ছে। গ্রামের মানুষের ভূমি উন্নয়নের যে চিন্তাধারা তাকে ঠেকিয়ে রেখে শহরের জন্যই বেশিরভাগ পরিকল্পনা করা হচ্ছে। ভূমিসংস্কারের স্লোগান থাকবে কিন্তু আজকে উন্নয়নের জন্য যে পরিকল্পনার নানান দিক আছে সেই স্লোগানও ওঠা উচিত। আজকে মন্ত্রীদের কাছে একটা খাল বা রাস্তা বা স্লুইশের জন্য যখন যাই তখন তারা বলেন টাকা নেই। বন্যায় যখন ঘর, বাড়ি, স্কুল ভেঙ্গে গেছে তখন সেখানেও তারা বলেন টাকা নেই, সেজন্য আজকে উন্নয়ন যদি করতে হয় তাহলে শহরের মানুষ কেন সুবিধা ভোগ করবে? মেদিনীপুর, বর্ধমান, উত্তরবঙ্গের এমন এলাকা আছে যেখানে একটুও পাকা রাস্তা নেই। পাথর প্রতিমা এলাকায় এক ইঞ্চি পাকা রাস্তা নেই। আমি মনেকরি সেইদিকে লক্ষ্য রাখা দরকার। কিন্তু তা যদি না দেন তাহলে গতবারের মতো প্ল্যানিং কমিটির লোকেরা চা খেয়েই চলে যাবেন আর কিছু হবেনা। আজকে শহরে পাতাল রেল, সুন্দর সুন্দর রাস্তা, লবণ হ্রদ, এই সবের কথা হয়ত সবাই চিন্তা করবেন, স্টেডিয়ামের কথা চিন্তা করবেন, কারণ, সেটা না হলে এখানকার যারা বাবু তাদের

সময় কাটানো সম্ভব হয় না। কিন্তু যেখানে মানুষ কুঁড়ে ঘরে থাকে, দুবেলা খেতে পায় না, শাক খেয়ে তাদের জীবন নির্বাহ করতে হয় সেই গ্রামের কথা চিন্তা করা হয় না। সেজন্য তারা গ্রামে থাকতে না পেরে শহরে এসে ফুটপাথে পড়ে থাকে, বিভিন্ন রেল স্টেশনে পড়ে থাকে, ছোট ছোট ছেলেরা সেখানে এসে সর্বশেষে গুন্ডা তৈরি হয়ে যায়। যখন তারা দেখে যে আমাদের জীবনে কোনও উন্নতি নেই, লক্ষ্য নেই, শিক্ষা-দিক্ষার ব্যবস্থা নেই, বাঁচবার ব্যবস্থা নেই তখন শেষ পর্যন্ত তারা গুন্ডা তৈরি হয়ে যায়। এই যে ডেভেলপমেন্ট অ্যাডভাইসারি বোর্ড তারা যদি তাদের কথা চিন্তা করে গ্রামের মানুষের কথা চিন্তা করে আমরা যারা গ্রামের প্রতিনিধি এসেছি আমাদের কাছ থেকে কিছু সহযোগিতা পরামর্শ নেন তাহলে আমি মনেকরি কেন্দ্রীয় সরকার যে অর্থ দিচ্ছেন গ্রামের উন্নয়নের জন্য, কৃষির উন্নয়নের জন্য যে অর্থ বন্টন করছেন, শতকরা অর্ধেক ভাগ অর্থ কৃষির জন্য বন্টন করছেন, সেই অর্থ যদি গ্রামের দিকে যায় তাহলে গ্রামের উন্নতি হবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার নিজস্ব চিন্তা-ধারা যেটা এসেছে সেটা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, সন্ধ্যা হয়ে গেছে, মাননীয় সদস্যরা বাড়ি যাওয়ার জন্য উদগ্রীব, কিন্তু যেহেতু ১৭ জন মাননীয় সদস্য আজ এবং গতকাল এই বিলের উপর অনেক মূল্যবান কথা রেখেছেন সেজন্য আমাকে অন্তত কিছু জবাবে বলতে হবে, তা না হলে সেটা শোভন হবে না। সেজন্য আপনাদের অনুমতি নিয়ে ১০/১৫ মিনিট বলব। প্রথমে যে কিছু কিছু খুচরো মন্তব্য করা হয়েছে সে সম্বন্ধে বলছি। প্রথমে ইন্দিরা কংগ্রেসের সামসুদ্দিন সাহেব, তার কাছে নিবেদন করি যে সিলেক্ট কমিটিতে ওঁদের একজন সদস্যকে আমন্ত্রণ করেছিলাম। ছয়টি সিলেক্ট কমিটির মিটিং হল, অন্তত একটা মিটিংএ এক মিনিটের জন্যও যদি আসতেন তাহলে ওঁদের বক্তব্য জানতে পারতাম, আমাদের কাজ কর্মের সুবিধা হত। কিন্তু ওঁরা আসেননি, এরজন্য কিছু বলার নেই। আজকে উনি আধঘন্টা ধরে বললেন। যদি কিছু মনে না করেন তাহলে একটা কথা বলি দুটো কথা আছে, একটা হচ্ছে বিরোধিতা করার জন্য বিরোধিতা করা, আর একটা হচ্ছে কথা বলার জন্য কথা বলা, দুটোর যে সমন্বয় হতে পারে সেটা আজকে ওঁর বক্তব্য থেকে বুঝতে পারলাম। আমি কন্সলিডেশন ছাড়া ওর অন্য কোনও কথা বুঝতে পারলাম না। কিন্তু আজ উনি যেটা বললেন তারসঙ্গে বিলের কোনও সম্পর্ক নেই। উনি যদি ধৈর্য ধরেন তাহলে দু-এক মিনিট আছে সে সম্পর্কে বলব। তারপর সুনীতি বাবুর প্রশ্নে আসছি। উনি বললেন আমরা ক্ষমতা কেন্দ্রীকরণ করছি, গণতন্ত্রের সমাধি রচনা করছি কি কারণে, আমরা ১৪২ ধারায় বলছি সি এম ডি এ তুলে দেব, দুর্গাপুর আইন তুলে দেব, সমস্ত এই বিলের আওতায় আনব। হ্যাঁ, তাই, আমাদের উদ্দেশ্য হচ্ছে একটা সমতা আনা তার মানে কি করে গণতন্ত্র রোধ করা তা বুঝছি না। আমার দ্বিতীয় কথা হচ্ছে দুর্গাপুর আইন হ্যাঁ, দুর্গাপুর আইন তুলে দেব, কারণ, দুর্গাপুর আইন গণতান্ত্রিক আইন নয়। কংগ্রেস এই আইন করেছিল, আমি আইনটা পড়ে দিচ্ছি The State Government shall by notification for the purposes of this Act constitute an authority to be called the Durgapur Development Authority consisting of any members as the state Government may determine. সমস্ত কিছু অঢেল ক্ষমতা এই রাজ্য আইনে সরকারের হাতে দেওয়া ছিল, এগুলি আমরা চাই না, আমরা বিকেন্দ্রীকরণের একটা ব্যবস্থা চাই যে সমস্ত উন্নয়ন প্রকল্প হবে সেগুলি যে মন্ত্রীকৃত হোক,

কাদের আমরা ক্ষমতা দিচ্ছি-আমরা এখনও বলি নি। পরিকল্পনা করার ক্ষমতা — সেই ক্ষমতা আমরা কাদের দেব। আমরা প্রত্যেকটি স্তরে দেব। এমন কি গ্রামপঞ্চায়েতকে দেব এবং সেটা দেব বলেই তো আমরা কেন্দ্রীয় যে মডেল আইন সেটাকে পুরোপুরি গ্রহণ করি নি এবং এখানেই সন্দীপবাবু, প্রদ্যোতবাবু যা বললেন সেই প্রসঙ্গে আসছি। আমাদের সঙ্গে তাদের দৃষ্টিভঙ্গির মূলগত তফাত আছে। আমরা বলছি, বিকেন্দ্রীকরণ করব। কেন্দ্রীয় আইনে কি ছিল? কেন্দ্রীয় আইনে ছিল স্টেট প্ল্যানিং অ্যাডভাইসারি বোর্ড যেটা হবে তাকে ক্ষমতা দেওয়া হবে, প্রশাসনের ক্ষমতা দেওয়া হবে, সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা দেওয়া হবে। আমরা সেখানে বলছি না, অ্যাডভাইসারি বোর্ড থাকবে কিন্তু ক্ষমতাগুলি নিচের স্তরে থাকবে, ক্ষমতাগুলি কর্পোরেশনের থাকবে, মিউনিসিপ্যালিটির থাকবে, জেলা পরিষদের থাকবে, পঞ্চায়েতের থাকবে, গ্রামপঞ্চায়েতের থাকবে। শুধু উপরে একটা অ্যাডভাইসারি বোর্ড বসে দেখবে এবং কতগুলি সাধারণ রূপরেখা তারা রচনা করে দেবে। এই রূপরেখা অনুযায়ি আপনারা কাজটা করুন, আমরা দেখব সার্বিক যে জিনিসটা চাই পশ্চিমবাংলার জন্য সেটা হচ্ছে কিনা। আমরা উপর দিকে গোটা মানচিত্রটা রচনা করে দেব কিন্তু ভিতরের ব্যাপারগুলি আপনার এলাকায় আপনারা কি করতে চান, কি ভাবে জমি সংরক্ষণ করতে চান, কি আপনারা শিল্পের উন্নতি ঘটাতে চান সেই সমস্ত প্রকল্পগুলি আপনারা রচনা করুন, উপর থেকে কলকাতায় বসে আমরা রচনা করব না, এখানেই হচ্ছে মূলগত তফাত। সেই কারণে কেন্দ্রীয় আইনে যেটা ছিল সেটা আমরা গ্রহণ করি নি। ওরা বলেছিলেন, একটা একজিকিউটিভ বোর্ড হোক। সন্দীপবাবু বলেছেন, ফাংশনাল বডি করুন। আমরা এই কারণে করছি না। যে ফাংশনাল বডি কলকাতায় বসে আদেশ করলে উত্তরবঙ্গে কাজ হবেনা, কুচবিহারে কাজ হবে না, তমলুকে কাজ হবে না কাঁথিতে কাজ হবে না। ক্ষমতা আমরা আঁকড়ে রাখতে চাই না, ক্ষমতা আমরা নিচে পৌঁছে দিতে চাই। দ্বিতীয়ত উনি যেটা বলেছেন যে ফাংশনাল বডি করে পাকাপাকিভাবে বিশেষজ্ঞদের রাখুন—আপনারা তো দেখেছেন ২০/২৫ বছর প্রশাসন চালিয়েছেন, প্ল্যানিং বোর্ড করেছিলেন। মুশকিল হয় কি যে যারা বিশেষজ্ঞ তারা যদি পাকাপাকিভাবে চাকরিতে বসেন—এখানে আপনারা বলেছেন, আপনারা আমলাতন্ত্র চান না কিন্তু আমরা তো দেখেছি এই ক্ষেত্রে আমার ৩০ বছরের মতো নানা জায়গায় অভিজ্ঞতা আছে যে যদি বিশেষজ্ঞদের সরকারি দপ্তরে বসানো যায় পাকাপাকিভাবে তাহলে তারাও আমলা বনে যান। সুতরাং তাদের কাছ থেকে আলাদা বাস্তব দৃষ্টিভঙ্গি যেটা আশা করি সেটা থাকে না। প্রদ্যুতবাবু যে কথা বলছিলেন যে পশ্চিমবাংলার এই হাল হল কেন তার কারণটা তা তাদেরই সমগ্র জানা থাকবার কথা। যে কারণেই হোক পশ্চিমবাংলায় যে সমস্ত বিশেষজ্ঞদের দিয়ে এই ধরনের অথরিটি করা হয়েছিল এই অ্যাডভাইসারি বোর্ড, সেখানে দেখা যাচ্ছে হয়ত কোনও আদর্শবান নেতৃত্ব ছিল না, উৎসাহব্যঞ্জক নেতৃত্ব ছিল না সেইজন্য পুরো জিনিসটাই হেজে গিয়েছে। এখন সেই হেজে যাওয়াটা বন্ধ করার জন্য উচিত পাকাপাকি ভাবে বিশেষজ্ঞদের না বসিয়ে দেওয়া।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার...

**মিঃ চেয়ারম্যান :** হোয়াট ইজ ইয়োর পয়েন্ট অব অর্ডার?

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, উনি বলছেন, বিশেষজ্ঞদের পাকাপাকিভাবে আনলে তারা

আমলা বনে যায়। তাহলে শ্রীমতী ইন্দিরা গান্ধী যে বিশেষজ্ঞদের বসিয়েছিলেন উনি কি তাহলে আমলা হয়ে গেলেন?

(গোলমাল)

[6-50 — 7-00 P.M.]

**ডঃ অশোক মিত্র :** আচ্ছা হয়েছে। আমি কি হয়েছি আমার স্ত্রীর কাছে জিজ্ঞাসা করবেন। সুতরাং আমরা ভেবে চিন্তে বলছি যে আমরা বিশেষজ্ঞদের পরামর্শ নেব। এখানে অনেক মাননীয় সদস্য যে আশঙ্কা প্রকাশ করছেন এবং রবীনবাবুও বলেছেন যে ঐ যে অ্যাডভাইসারি বোর্ড হবে তার কতটা ক্ষমতা থাকবে? এক নং, তার কোনও ক্ষমতা প্রশাসনিক থাকবে না আমরা বলেছি। রূপরেখা নির্দেশের ক্ষমতা ছাড়া আর কিছুই থাকবে না। ২ নং এই যে বোর্ড হবে তাতে আপনারা হিসাব করে দেখবেন, এটা তো আমাদের দায়িত্ব আমরা এটা দেখব। বেসরকারি সদস্যদের যাতে সংখ্যাধিক্য থাকে সে বিষয় সতর্ক দৃষ্টি দেব। সেখানে বেসরকারির মধ্যে আমি নিশ্চয়ই যারা মাননীয় জন প্রতিনিধি থাকবেন তাদের ধরে নেব তাদের সরকারি সদস্য বলে ধরে নেবার কোনও কারণ নেই, তিনি জেলা পরিষদের সভাপতি কিংবা মিউনিসিপ্যালিটির একটি চেয়ারম্যান, তাকে আমি ধরে নেব বেসরকারি সদস্য এই প্রসঙ্গে আর একটি ব্যাপার মনে পড়ল। সুনীতি বাবু বলেছেন যে আমরা লোক সভার একজন সদস্যকে মনোনয়ন করব এটা কেন আমাদের লোকসভার স্পিকারের উপর দিচ্ছি না? এখন এটা হচ্ছে যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা, আমাদের পক্ষে লোকসভার স্পিকারকে কোনওরকম অনুরোধ করার কোনও এক্তিয়ার নেই, কতকগুলি কথা আছে সেই যেভাবে বাইরে এটা চলে যায় সেইজন্য আমাদের পক্ষে এটা সম্ভব নয়। এটা আমরা বলছি। আপনি একটু খোঁজ নেবেন। এখন আমরা চাই উপরে কোনও একটা পরামর্শদাতা কমিটির মতো, বোর্ডের মতো থাক, তারা সব পরামর্শ দেবে, ছক দেবেন উপর থেকে। এই ছকটা কেটে দেবার ব্যাপারে যেটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি সেটা তারা প্রয়োগ করবেন কি করে? আমরা বলব যে আমরা বিশেষজ্ঞদের কাছে যাব। প্রদ্যুতবাবু চলে গেলেন, উনি বলেছেন টাউন প্ল্যানার, নিশ্চয়ই টাউন প্ল্যানারের সঙ্গে কথাবার্তা বলব দরকার হলে। তারপর অনিলবাবু চিন্তিত যে আইনজ্ঞ থাকবেন তো, নিশ্চয়ই যারা জন প্রতিনিধি তারা আইনজ্ঞ তা জানেন, কিন্তু তারও বাইরে নিশ্চয়ই আইনজ্ঞদের কাছে যাব। তারা যদি সেই বোর্ডে নাও থাকেন তাদের নিমন্ত্রণ করে নিয়ে এসে তাদের কথাবার্তা শুনব। কিন্তু আসল যে সমস্যা সেই সমস্যাটা হচ্ছে আমরা একটা কাঠামো তৈরি করে দিলাম, আমরা কিছু ক্ষমতা এই আইনের মারফত তাদের দিলাম এই ক্ষমতাগুলি এখন কার উপর বর্তাবে সেটা আমাদের স্থির করতে হবে যারা এই ক্ষমতাগুলি প্রয়োগ করবেন মাননীয় রবীনবাবু যা বলেছেন এই কাঠামোটা কারা প্রয়োগ করবেন। কি আদর্শ নিয়ে প্রয়োগ করবেন, কি উদ্দেশ্য নিয়ে প্রয়োগ করবেন এবং কতটা সামর্থ এই প্রয়োগের পিছনে থাকবে এই সমস্তই আসল জিনিস, মৌলিক ব্যাপার নিয়েই আমাদের চিন্তা করতে হবে। আর এক জায়গায় সন্দীপ বাবুর সঙ্গে আমাদের তারতম্য আছে। উনি বলেছেন, সোহরাব সাহেবও বলেছেন, অন্যান্য সদস্যরাও বলেছেন যে এখনই বলে দেন না কেন কোথায় কটা অথরিটি তৈরি করবেন। আমি বলছি যে একটা তো অ্যাডভাইসরি বোর্ড হচ্ছে একটু তাদের পরামর্শের জন্য একটু অপেক্ষা করি না কেন। বলেছেন যে

সি,এম,ডি,এ, তাহলে রেখেছেন কেন? এখন সি,এম,ডি,এ, টা নিয়ে করব কি, সেটা তো আছে, সেটা আমরা ছুঁড়ে ফেলে দিতে পারিনা, এটা আছে সুতরাং বাস্তবটিকে স্বীকার করে নিয়ে আমরা বলেছি সি,এম,ডি,এ,কে আমরা বর্তমান আইনের মধ্যে অন্তর্ভুক্ত করে নিচ্ছি যদি আমরা যাতে এলোপাথাড়ি কাজ না করি। যেটা বলা হয়েছে রবীনবাবু বোধহয় বলেছেন। যে পয়সা কড়ি কোথা থেকে আসবে, সেটা ভাবতে হবে। আমরা যখন দায়িত্ব নিয়েছি, পরিকল্পনা করতে বলছি, বিকেন্দ্রীকৃত পরিকল্পনা কিছু সঙ্গতি পৌঁছে দিতে হবে। কতটা আমাদের সঙ্গতি থাকবে এবং কোথায় কাজ করতে হবে যেসব অগ্রাধিকার দেবার ব্যাপার আছে সুতরাং ভেবে চিন্তে কাজ করতে হবে। কারা চিন্তা ভাবনাটা করবেন? তারজন্য অ্যাডভাইসারি কেউ উপদেষ্টা সমিতি ওরা চিন্তা ভাবনা করুন, ওরা করে বলুন এখানে আগে করা উচিত, ওখানে পরে করা উচিত, এখানে এই বছর করা উচিত, আগামী ৫ বৎসরের মধ্যে এই এই জিনিসগুলি করা উচিত, আমরা সবিনয়ে তাদের কথাবার্তা শুনে সেই অনুযায়ি ব্যবস্থা নেবার চেষ্টা করব। এখন একটা কথা বারবার উঠেছে, আমি বার বার শুনি এবং আমার মজা লাগে, সোহরাব সাহেব বলেছেন দলীয় স্বার্থে হয়তো আমরা সিদ্ধান্ত নেব কোন কোন জায়গায় আগে করব কোন কোন জায়গায় করব না এবং উনি নাকি এটা নিজের অভিজ্ঞতা থেকে জানেন। উনি তো আমার সঙ্গে সিলেক্ট কমিটিতে ছিলেন ওকে অন্তত বুকে হাত দিয়ে জিজ্ঞাসা করব যে কোনও দলীয় স্বার্থ প্রণোদিত কাজ সেই সিলেক্ট কমিটিতে আমাদের দেখেছেন কি?

কতগুলি মৌলিক ব্যাপারে আমাদের পার্থক্য থাকতে পারে, সেটা নিশ্চয়ই আছে। কিন্তু গোটা পশ্চিমবাংলার সামগ্রিক স্বার্থে আমরা কতকগুলি জিনিস চিন্তা করছি, তারমধ্যে দলবাজির কথা আসতে পারেনা। এটা কেন হবে? আমরাতো চাইব যে জায়গায় আমাদের প্রতিপত্তি কম সেখানে বেশি বেশি কাজ করি। ১৬টি জেলার মধ্যে ১৫টিতে আমাদের দখলে জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত আমাদের দখলে, কাকে ছেড়ে কাকে আমরা পক্ষপাতিত্ব করব? আমরা তো চাইব ডঃ জয়নাল সাহেবের এলাকায়, সুনীতিবাবুর এলাকায় আরও বেশি বেশি কাজ করি, যাতে আগামী বারে ওরা আর এম.এল.এ. না হতে পারেন। এটা তো স্বাভাবিক ব্যাপার। আপনাদের এলাকায় আমরা বেশি কাজ করব। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ উই ওয়েলকাম ইট)** **(শ্রী সুনীতি চট্টরাজ ঃ ৩০ বছর তপস্যা করলেও হবেনা)** সুনীতিবাবুতো এস ইউ সি-র দয়ায় এসেছেন, সেটা আমরা জানি। সুতরাং আমি বলছি যে এটা হচ্ছে আমাদের প্রাথমিক পদক্ষেপ। অনেক গুরুতর সমস্যা আছে পশ্চিমবাংলার পরিকল্পনা আমাদের সঙ্গে জড়ানো, আপনারা জানেন। একটু আগে বঙ্কীমবাবু বললেন কলকাতায় পাতাল রেল হচ্ছে, গ্রামের দিকে কিছু হচ্ছেনা। আমার সম্পূর্ণ সহানুভূতি আছে ওর কথার প্রতি। মুখ্যমন্ত্রী এবং আমি দিল্লিতে কেন্দ্রীয় যোজনা কমিশনারের কাছে বলেছিলাম আপনারা তো ৩৫০ কোটি টাকা কলকাতা পাতাল রেলওয়ের জন্য করছেন, এরমধ্যে ৩০ কোটি টাকা সারকুলার রেলের জন্য বাকি ৩২০ কোটি আমাদের দিন, আমরা পশ্চিমবাংলার গ্রামের চেহারা পাল্টে দেব, নূতন সেচের ব্যবস্থা করে পশ্চিমবাংলার প্রতি জেলায় ফসল তিন চার গুন করে দেব। দেখুন আপনাদের সরকারকে যদি বুঝাতে পারেন, আমরা আপনাদের সঙ্গে আছি, আপনারা বোঝান। কিন্তু উনি যে সমস্যার কথা বলেছেন সেই সমস্যা খাঁটি সমস্যা। কলকাতা থেকে মাত্র ৫ মাইল দূরে গ্রামে গিয়ে দেখুন, নিচ্ছিদ্র অন্ধকার, নিশ্চয় গ্রামের জন্য কাজ করতে হবে,

আমরা এটা বলেছি যে গ্রামের মানুষ নিজেরাই কাজ করবে, সেজন্য পঞ্চায়েতকে পরিকল্পনা করার যে বাড়তি অধিকার দেওয়া প্রয়োজন তা পৌঁছে দেবার চেষ্টা করব। তাছাড়া আরও সমস্যা আছে। গতকাল সুনীলবাবু বলেছেন খনি অঞ্চলে যে সমস্ত অনাচার হয়, তাতে, সেখানে সুপরিকল্পিত সুসৃঙ্খলবদ্ধ ব্যবস্থা নেওয়া দরকার। উনি জানেন রাজ্য সরকারের অনেকগুলি অসুবিধা আছে। সংবিধানে আছে খনির ব্যাপারে কেন্দ্র যে আইন করেন, সেই আইন অগ্রাধিকার পাবে রাজ্যের আইনের উপর। (**শ্রী সুনীতি চট্টরাজ ঃ ঠিক কথা**) এই সমস্যাগুলি আছে। তাহলেও আমরা দেখব, আপনাদের সঙ্গে আমরা কথা বলব, আপনাদের সঙ্গে আলাপ করে পরামর্শ করে, কাউকে বাদ না দিয়ে কতটা করতে পারি সেটা দেখব এবং দেখব এ বছর কতটা করতে পারি, আগামী বারে কতটা করতে পারি। আপাতত বলছি সেটা নির্ভর করে সঙ্গতির উপর, নির্ভর করে পুরো দেশের অর্থনৈতিক অবস্থার উপর তবে আপনাদের সঙ্গে যোগাযোগ রাখব এবং এই যে অ্যাডভাইসারি বোর্ড হচ্ছে তাতে জনপ্রতিনিধিরা থাকবেন, তাছাড়া যেখানে বলছি বিকেন্দ্রীকরণ ব্যবস্থা করছি প্রতিটি স্তরে জনসাধারণের সঙ্গে যোগাযোগ এর স্বার্থে, সেই নিয়মাবলি সমস্ত আইনে লিপিবদ্ধ করা আছে। আইনই শেষ কথা নয়, আইন হল কাঠামো, তার বাইরে কি চরিত্র নেবে আমাদের গ্রাম বাংলা উন্নয়নের চেহারার কিংবা শহরের চেহারা উন্নয়নের তা নির্ভর করে কারা আইনটা চালু করে, কি আদর্শে, কি উদ্দেশ্যে এবং কতটা নিষ্ঠা তার পিছনে আছে। শেষকালে নিষ্ঠাই জয়ী হয়। নমস্কার।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Town and Country (Planning and Development) Bill, (1978) 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 142, schedule and preamble**

The question that clauses 1 to 142, schedule and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Town and Country (Planning and Development) Bill, (1978) 1979, as settled in the Assembly, be passed.

[7-00 — 7-07 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীনবাবু অস্থির হয়ে গিয়েছেন বেহালায় যাবার জন্য, বোধ হয় ওঁর গিন্নি অপেক্ষা করছেন। আমি অত্যন্ত লজ্জিত যে অপরাহ্নে ব্রাহ্মণের গিন্নি অপেক্ষা করছেন আমি আটকে রেখেছি এবং আমি এটা চাইছি না।

মাননীয় পরিকল্পনামন্ত্রীর বক্তৃতায় যেটুকু প্রকাশ পেল, কালকে তো আমরা ছিলাম না, সরকার চিন্তা করছেন একজিকিউশন এবং প্ল্যানিংয়ের দায়িত্ব পেরিফেরি পর্যন্ত দেবেন, ফিসকাল অর্গানাইজেশনগুলো এই দায়িত্ব পাবে। এখন যে অবস্থা পঞ্চায়েতিরাজ ইন্সটিটুউশনের তাতে ম্যান অ্যান্ড মেটিরিয়াল এবং সুপারভিসনের এখনও পর্যন্ত এক্সপার্ট ব্যবস্থা আছে বলে মনেকরি না। কেননা, এককালে আমরা এর দায়িত্বে ছিলাম, দেখেছি। আপনি যদি প্ল্যানিংয়ের

দায়িত্ব গ্রাম পঞ্চায়েত পর্যন্ত দিতে চান, একজিকিউশনের দায়িত্ব গ্রাম পঞ্চায়েত পর্যন্ত দিতে চান, এখানে কি হিউম্যান রিসোর্সেস আছে। কেননা, আমরা মনেকরি, কোনও রূপান্তর ঘটাতে গেলে Three resources are necessary. ম্যান কি আছে, আপনারা টাকা দেবেন ধরে নিচ্ছি। মেটিরিয়ালের ক্ষেত্রে এখানে সময়ে সময়ে অসুবিধা হয়। এখন যেমন সিমেন্টের অসুবিধা হচ্ছে। আপনি এই সম্বন্ধে কি ভেবেছেন, equitable distribution of materials. আপনি ম্যানিং কিভাবে করার চেষ্টা করছে ফর প্ল্যানিং অ্যান্ড একজিকিউশন অফ দি প্ল্যান। কারণ আমাদের অভিজ্ঞতায় এরমধ্যে দেখা গিয়েছে, আপনারা ফুড ফর ওয়ার্কের চালু করেছেন, অধিক না বলাই ভাল, আপনার সঙ্গে যদি পরবর্তী নির্বাচকদের মোলাকাত বাইরে হয় তাহলে আমরা অধিক আনন্দিত হব। কারণ আমরা চাই এই রিজিম সাকসেসফুল হোক। আমরা যেখানে ব্যর্থ হয়েছি, আপনারা যদি সাকসেসফুল হল তাহলে আমরা আনন্দিত হব। আজকে আমরা আনন্দিত এইজন্য যে আমরা অন্তত একটা জিনিস তো করতে পেরেছি যারা বিরোধিতা করছিলেন আজকে তাদের ক্ষমতায় তো বসাতে পেরেছি। এইখানেই আমাদের স্বার্থকতা। সেইজন্য আমরা চাই মোলাকাত হাউসে যাতে না হয়। আমরা অধিকতর আনন্দিত হব যে আমরা যে কাজ করতে পারি নি আপনারা সে কাজ করতে পেরেছেন দেখতে পেলে। কিন্তু আপনাদের এই লাঞ্ছনার কথাটা একবার স্মরণ করিয়ে দিই যেটা আমাদের ৩০ বছরের কংগ্রেস শাসনের লাঞ্ছনার কথা উল্লেখ করেছেন। সেটা আবার আপনাদের ১০ বছরে পরিণত হবে না তো সেটাও ভাবুন। যাইহোক, আমি সবিনয়ে জিজ্ঞাসা করছি, আপনার তিন হাজারের উপর গ্রাম পঞ্চায়েত আছে। আমরা ধরে নিচ্ছি, সোহরাব সাহেব যে বক্তব্য রেখেছেন, আপনি ইউনিভার্সাল অ্যাপলিকেশন করবেন, অন্তত ফিসিবিলিটির দিক দিয়ে যেখানে যেখানে আগে দরকার সেখানে আনবেন। কিন্তু একজিকিউশন, প্ল্যানিং এবং সুপারভিসন-এর জন্য যে টাকা যে অর্থ, যে মেটিরিয়ালস দরকার এটা ফ্রুটফুলি এবং সাবটেনশিয়ালি ইউস হচ্ছে কিনা, এইটা দেখবার কি মেশিনারি চিন্তা করেছেন। এইটা আপনার কাছে জিজ্ঞাসা করছি। যদি আপনি উত্তর দেন, আমি আশ্বস্ত হব।

**ডঃ অশোক মিত্র ঃ** আগামী কালকের বক্তৃতায় সব পাবেন।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Town and Country (Planning and Development) Bill (1978) 1979, as settled in the Assembly be passed—was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.07 p.m. till 2 p.m. on Friday, the 23rd February, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 23rd February, 1979 at 2.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 18 Ministers, 6 Ministers of State, and 160 Members.

**Presentation of Budget Estimates, 1979-80.**

[2-00 – 2-10 P.M.]

**মিঃ স্পিকার :** এখন আমি ডঃ অশোক মিত্রকে পশ্চিমবঙ্গ সরকারের ১৯৭৯-৮০ সালের বাজেট পেশ করতে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি ছোট্ট কথা আছে। আমি জানি আজকের দিনে কিছু বলা হয় না—আজকে বাজেট পেশ হচ্ছে। ইতিমধ্যেই বড়বাজারের কিছু লোক বাজেট ফাঁস হয়েছে বলে জানতে পেরেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে ডেফিনিট ইনফর্মেশন আছে যে, Important portions of the Budget have been leaked out.

**ডঃ অশোক মিত্র :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের ১৯৭৯-৮০ সালের বাজেট বরাদ্দ আমি উপস্থাপন করছি। বর্তমান বছরে সরকার কী কী করেছেন তা পর্যালোচনা করার একটা সুযোগ আমি এখানে পাচ্ছি; সঙ্গে সঙ্গে আগামী বছরে সরকার কী কী করতে চান তারও একটি ফিরিস্তি দিতে পারব বলে আশা করি। অন্যান্য বছরের মতো এ বছরও আমি এই সুযোগে মাননীয় সদস্যদের কাছে একটি অর্থনৈতিক সমীক্ষা দাখিল করছি। এই সমীক্ষাতে রাজ্যের অর্থব্যবস্থার অপেক্ষাকৃত গুরুত্বপূর্ণ সাম্প্রতিক গতিপ্রকৃতি নিয়ে আলোচনা আছে।

জুলাই, আগস্ট, সেপ্টেম্বর এবং অক্টোবর মাসে নির্মম প্রাকৃতিক দুর্যোগের মধ্য দিয়ে আমাদের যেতে হয়েছে তার ছায়া বর্তমান বছরের আর্থিক ঘটনাক্রমের উপর পড়েছে, ঘটনাক্রমকে প্রভাবিত করেছে। আমাদের জানা ইতিহাসে এমন প্রলয়ঙ্করী বন্যার নজির কমই আছে। এই রাজ্যের বারোটি জেলা কোনও না কোনওভাবে বন্যাক্রান্ত হয়েছিল। সাধারণ মানুষের যে দুর্গতি হয়েছে তা বর্ণনার অতীত। কোটি কোটি টাকার শস্য নষ্ট হয়েছে, আবাদী জমি বালিতে ছেয়ে গেছে, জলের তোড়ে ভেসে আসা নানারকম পদার্থ জমিকে চাষের অযোগ্য করে তুলেছে। লক্ষ লক্ষ ঘরবাড়ি ভেসে গেছে, আরও অনেক অনেক বাড়ি ভেঙেচুরে গেছে।

অজস্র মানুষের জীবনান্ত ঘটেছে, গবাদি পশুর ক্ষতির পরিমাণও প্রভুত। শহরগুলি পর্যন্ত এই ধ্বংসের হাত থেকে রক্ষা পায় নি। মাননীয় সদস্যরা জানেন, এই কলকাতা শহরও দুর্যোগের কবলে পড়েছিল। রাস্তাঘাট, সেতু, বিদ্যুৎ, রেলপথ, বাঁধ সহ অর্থনৈতিক যাবতীয় কাঠামোর উপর প্রচণ্ড আঘাত হেনেছে এই বন্যা।

পশ্চিমবঙ্গের সমগ্র অর্থব্যবস্থা বন্যার ফলে ভীষণ রকম ক্ষতিগ্রস্ত হয়েছে। সপ্তাহের পর সপ্তাহ ধরে রাজ্যের অধিকাংশ অঞ্চলে কলকব্জা-সাজসরঞ্জাম বিকল হয়ে পড়ে থেকেছে। উৎপাদন এবং উপার্জন ব্যাহত হয়েছে, উৎপাদন ব্যবস্থায় অনিশ্চয়তার উদ্রেক করেছে। বন্যার তাণ্ডবের পর সম্পূর্ণ স্থিত হতে এই রাজ্যের বেশ কয়েক বছর লেগে যাবে।

কিন্তু সঙ্গে সঙ্গে, দুঃখ বিপদের পাশে পাশে, একটি বীরত্বব্যঞ্জক ছবিও আমরা লক্ষ্য করেছি। বন্যার সঙ্গে মুখোমুখি সংগ্রামে এই রাজ্যের জনগণ যেভাবে এগিয়ে এসেছেন, তা অভূতপূর্ব। বিপদের প্রচণ্ডতা সত্ত্বেও রাজ্যের প্রায় সর্বত্র অসামান্য দ্রুততার সঙ্গে বিপর্যস্ত অর্থব্যবস্থাকে আবার স্বাভাবিক করে তুলতে সাহায্য করেছেন এই রাজ্যেরই জনসাধারণ। রাজধানী বা বড়ো শহরের দিকে গ্রামবাসীরা আতঙ্কে ছুটে আসেন নি। মহামারী ঘটতে দেওয়া হয় নি। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়িয়ে মুনাফা লুটতে দেওয়া হয় নি লোভী ব্যবসায়ীদের। পঞ্চায়েত, বিভিন্ন রাজনৈতিক দল এবং জনসংগঠনগুলির নেতৃত্বে গ্রামবাসীরা বিপন্নের উদ্ধারে এগিয়ে এসেছেন, এবং পরে পুনর্গঠনের ভার নিয়েছেন। বিভিন্ন সূত্র থেকে সাহায্য এসেছে, টাকা এসেছে, তৈজস এসেছে। কেন্দ্রীয় সরকার, অনেক রাজ্য সরকার, আন্তর্জাতিক সংস্থা, নানা কল্যাণকামী স্বেচ্ছাসেবী সংগঠন সাহায্য করেছেন, সমস্ত স্তরের জনগণ তো করেছেনই। মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে প্রচুর টাকা জমা পড়েছে, এখনও পড়ছে।

স্বীকার করতেই হয়, সরকারের পরিকল্পনা এবং ইচ্ছা-অভীপ্সার উপর এই বন্যা এক মস্ত আঘাত হেনেছে। গত বছরের বাজেটে যা বলেছিলাম, সদ্য নির্বাচিত পঞ্চায়েতগুলিকে কেন্দ্র করে গ্রামীণ উন্নয়নের একটি সার্বিক কর্মসূচি আমরা গ্রহণ করেছি। সংবিধানের বর্তমান কাঠামোর মধ্যে যে-কোনও রাজ্য সরকারের পক্ষেই অবশ্য অর্থব্যবস্থা খোলনলচে পাল্টাবার অবকাশ অল্প। তা হলেও এরই মধ্যে অন্তত কৃষিব্যবস্থার ক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা খানিকটা বেশি তাৎপর্যপূর্ণ হতে পারে। যদি বাইরে থেকে আমাদের প্রচেষ্টাকে ব্যাহত করার কোনও প্রয়াস না হয়, তা হলে ভূমিসংস্কার ত্বরান্বিত করে, ভাগচাষীদের অধিকার রক্ষা করে, কৃষিমজুরের অবস্থার খানিকটা মোড় ফিরিয়ে, গ্রামীণ উন্নয়নের ভিত আমরা গড়তে পারি। গ্রামীণ বিনিয়োগের মাত্রা বাড়িয়ে, বিশেষ করে বিনিয়োগের চরিত্র বদলে, এই কাজে আমাদের এগোতে হবে। গ্রামাঞ্চলে অধিকাংশ অধিবাসীর আশা-আকাঙ্ক্ষার ধারক পঞ্চায়েত সংগঠনগুলি এই পরিবর্তনের বাহক হয়ে উঠবেন। গ্রামাঞ্চলে এই নতুন উদ্দীপনা দুর্ভাগ্যক্রমে বন্যার ফলে একটা ধাক্কা খেয়েছে। আর্তত্রাণ এবং পুনর্গঠনের অবশ্যকর্তব্য কাজে নিমগ্ন থাকার ফলে পঞ্চায়েত সংগঠনগুলি উন্নয়নমূলক কাজে এখন পর্যন্ত ঈষৎ বিঘ্নিত হয়েছেন। তবে, এই প্রাকৃতিক দুর্যোগের নঙর্থক দিকটাই সব নয়। ত্রাণ এবং পুনর্গঠনের মধ্য দিয়ে যে অভিজ্ঞতা এবং আত্মবিশ্বাস পঞ্চায়েতগুলি সঞ্চয় করেছেন, ভবিষ্যতে উন্নয়নমূলক কর্মসূচির রূপায়ণে এক অমূল্য পাথেয় হয়ে থাকবে। গ্রামের জনগণের কাছে যা বাধা হয়ে এসেছিল তাই সুযোগে পরিণত হচ্ছে এখন, ভবিষ্যৎ ফল অতএব শুভ হতে বাধ্য।

গত এক বছরে আমাদের আর্থিক অগ্রগতির বিশ্লেষণ বিশদ করে দেখানো হয়েছে অর্থনৈতিক সমীক্ষায়; সম্ভাব্য সমস্যাগুলির দিকেও খানিকটা দৃষ্টিপাত করা হয়েছে। বামফ্রন্ট সরকার এ রাজ্যে যে লক্ষণীয় পরিবর্তন এনেছেন ১৯৭৭-৭৮ সালের রাজ্যের আয় বৃদ্ধির আনুমানিক হিসাবনিকাশে তা স্পষ্ট। এ বছর রাজ্যের গড় আয় ৮.৯৩ শতাংশ বেড়েছে; ১৯৬৩-৬৪ সালের পর এটাই সর্বাধিক বৃদ্ধি। মাথাপিছু আয় বেড়েছে ৬.৫৬ শতাংশ; স্বাধীনতা-উত্তর কালে এটাই বৃদ্ধির সর্বোত্তম হার। চলতি বছরেও বৃদ্ধির হার অব্যাহত থাকবে বলে মনে হয়। বন্যা সত্ত্বেও, দেশের অন্যান্য অঞ্চলের মতো আমাদের রাজ্যেও কৃষি উৎপাদনে সন্তোষজনক অগ্রগতি সম্ভব হয়েছে। ফলে নতুন কর্মসংস্থান এবং উপার্জন বৃদ্ধি ঘটেছে গ্রামাঞ্চলে, সাধারণ দুঃখদুর্দশার খানিকটা লাঘব সম্ভব হয়েছে। গ্রামীণ উন্নয়নের বিভিন্ন প্রকল্পে এবং 'কাজের জন্য খাদ্য পরিকল্পনা' নতুন নতুন কাজের সুযোগ এনে দিয়েছে, সেচ, পূর্ত এবং অন্যান্য সরকারি বিভাগের উদ্যোগেও গ্রামাঞ্চলে বাড়তি কাজের সুযোগ ছড়িয়েছে। বর্তমান বছরে বহুবিধ গ্রামীণ প্রকল্প আমরা চালু করতে সামর্থ হয়েছি, ফলে, মোটামুটিভাবে বলা চলে, দশ লক্ষেরও বেশি মানুষ গড়পড়তা অন্যূন্ন চার মাস কাজ করার সুযোগ পেয়েছেন। এটা গভীর তাৎপর্যময় ঘটনা। তেমনি তাৎপর্যপূর্ণ রাজ্যের সর্বত্র কৃষিমজুরির হার বৃদ্ধি, এটা সম্ভব হয়েছে গণসংগঠনগুলির অবিরাম আন্দোলনের ফলে।

তা হলেও অস্বীকার করে লাভ নেই, গ্রামীণ আয়ের বণ্টন এখনও অসমভাবে ঘটে চলেছে। ক্ষুদ্র চাষী এবং ভাগচাষীদের অধিকাংশই সেচের জল, বীজ, সার, কীটনাশক ওষুধ, আর্থিক দাদনের মতো অতি প্রয়োজনীয় ব্যবস্থার সুযোগ এখনও পাচ্ছেন না। যত শীঘ্র সম্ভব এই অবস্থার পরিবর্তন সরকারের মুখ্য লক্ষ্য; এই লক্ষ্যে পৌছুবার উদ্দেশ্যে রাজ্য সরকারের সমগ্র প্রচেষ্টা সংহত থাকবে।

[2-10 – 2-20 P.M.]

যা সমতাৎপর্যপূর্ণ তা এই তথ্য যে কৃষি উৎপাদনে উন্নতি শিল্প বা বাণিজ্যের ক্ষেত্রে এখনও বিশেষ তারতম্য ঘটাতে পারে নি। পশ্চিমবঙ্গের অর্থ ব্যবস্থা দেশের সামগ্রিক অর্থ ব্যবস্থারই অংশ, দেশের অন্যান্য অঞ্চলে যা ঘটছে তার প্রভাব এখানেও পড়তে বাধ্য। গত এক বছরে রাজ্য সরকার শিল্পে এবং অন্যান্য ক্ষেত্রে গতি সঞ্চার করার জন্য কী কী কর্মসূচি গ্রহণ করেছেন একটু বাদেই তার বিবরণ পেশ করব। মোটের উপর জাতীয় ক্ষেত্রে শিল্পোৎপাদনের যে ধারা বিরাজমান তার প্রভাব এড়াতে আমরা সক্ষম হয়েছি এটা বলা চলে না। প্রথমে যা আশা করা গিয়েছিল, যে এই বছরে শিল্প উৎপাদন বৃদ্ধির জাতীয় হার বাড়বে, এখন মনে হয় তা হচ্ছে না; হয়তো এই হার শতকরা এক ভাগ দুই ভাগের বেশি হবে না। কয়েকটি ক্ষেত্রে বৃদ্ধির হার সামান্য ক্ষিপ্রতর হতে পারে, কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই মন্দা থাকবে। দেশের এই সার্বিক চিত্রের পরিপ্রেক্ষিতে, পশ্চিমবঙ্গের শিল্পোৎপাদনে এখনও যে ঝিমোনো ভাব, তাতে বিস্মিত হবার কিছু নেই। তা ছাড়া, কিছু কিছু ঐতিহাসিক কারণ তো আছেই, যার ফলে এই রাজ্যের শিল্পে ও বাণিজ্যে বিনিয়োগ বা উৎপাদনের বৃদ্ধির হার জাতীয় হারের চাইতে কম হতে বাধ্য।

সে-সব প্রসঙ্গে আপাতত না গিয়েও এটা বলা চলে যে, অভ্যন্তরীণ চাহিদা মন্দা থাকার হেতু দেশের সামগ্রিক শিল্পোৎপাদন যেখানে প্রায় রুদ্ধগতি, সেখানে আমাদের রাজ্যের শিল্পক্ষেত্রে কোনও বিরাট রূপান্তর আশা করা অবাস্তব। চাহিদা মন্দ থাকার সঙ্গে সমাজের সম্পত্তি ও আয়ের বন্টনব্যবস্থার প্রত্যক্ষ যোগ আছে, ফলে আমাদের এক অদ্ভুত দৃশ্য দেখতে হচ্ছে ঃ দেশের ৬২ কোটি অধিবাসীর মধ্যে অন্তত ৫০ কোটিই অবর্ণনীয় দারিদ্র্যে ভুগছেন, দেশের অভ্যন্তরীণ বাজার সম্প্রসারিত হতে পারছে না, এবং পাশাপাশি রাষ্ট্রীয় উদ্যোগে ভরতুকি দিয়ে বিদেশের বাজারে পণ্য বিক্রি করার প্রাণপণ চেষ্টা চলছে। বর্তমান সংবিধানের এবং আইন ব্যবস্থার চৌহদ্দির মধ্যে অথচ দেশের অভ্যন্তরীণ চাহিদা বাড়ানোর উদ্দেশ্যে বন্টন ব্যবস্থা পালটানোর ক্ষমতা কোনও রাজ্য সরকারের নিতান্তই সীমাবদ্ধ।

এই অবস্থায়, রাজ্যের শিল্প এবং বাণিজ্যক্ষেত্রে গতি সঞ্চার করার সম্ভাব্য উপায় রাজ্য সরকারের হাতে মোটামুটি তিন-প্রকার ঃ (১) বেসরকারি বিনিয়োগকারীদের উদ্বুদ্ধ করার জন্য কিছু বাড়তি সুবিধা দান, (২) রাষ্ট্রীয় উদ্যোগে বিনিয়োগের হার বাড়ানোর জন্য কেন্দ্রকে রাজি করানো, এবং (৩) সরকারি খাতে বিনিয়োগের হার বাড়ানোর ব্যাপারে রাজ্য সরকারের নিজের উদ্যোগী হওয়া।

এই রাজ্যের শিল্পক্ষেত্রে বৃহৎ একচেটিয়া পুঁজিপতি এবং বহুজাতিক সংস্থাগুলি আধিপত্য করে এসেছেন। স্বাধীনতার উত্তর অধ্যায়ে তাঁদের ক্রিয়াকর্ম গভীর হতাশাব্যঞ্জক। ঔপনিবেশিক, অর্ধ-ঔপনিবেশিক এবং একচেটিয়া শোষণের চিরন্তন পন্থাগুলিই তাঁরা অনুসরণ করে এসেছেন, এখান থেকে মুনাফা লুটেছেন, কিন্তু রাজ্যের শিল্পপরিধি বাড়ানোর ব্যাপারে মুনাফার ভগ্নাংশও খরচ করেন নি। ইতিহাস থেকে যদি আমাদের শিক্ষা নিতে হয়, তা হলে বলতেই হয় এ রাজ্যে শিল্পক্ষেত্রে বড় রকমের বেসরকারি অর্থ বিনিয়োগ হবার সম্ভাবনার উপর ভরসা রাখা গভীর অবিবেচনার কাজ হবে। বেসরকারি শিল্পে বিনিয়োগ বৃদ্ধির জন্য উৎসাহবর্ধক নানা সুযোগসুবিধা রয়েছে; এ বছরে তা আরও চিত্তাকর্ষক করা হয়েছে। আমাদের প্রধানত নির্ভর করতে হবে মাঝারি এবং ক্ষুদ্র শিল্পের উপর। রাজ্যের প্রচণ্ড বেকার সমস্যার পরিপ্রেক্ষিতেও এটা প্রয়োজন, কর্মীনির্ভর উদ্যোগের সম্প্রসারণ ছাড়া আমাদের অন্য গতি নেই।

তাছাড়া, মাননীয় সদস্যরা তো জানেন, সরকারি ব্যবস্থাপনায় এই রাজ্যে একটি পেট্রোরসায়ন সমাবেশ স্থাপন, ট্রাক ও বাস তৈরির নতুন কারখানা স্থাপন, ইত্যাদি নানাবিধ নতুন শিল্পোদ্যোগের জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। উপকূলবর্তী কয়েকটি নতুন ইস্পাত কারখানা খোলার কথা উঠেছে যেহেতু, হলদিয়াতে এ ধরনের একটি কারখানা স্থাপন করা সম্ভব কিনা, তা নিয়েও আমরা কেন্দ্রের সঙ্গে আলোচনা চালিয়ে যাব। এসমস্ত ব্যাপারেই আমরা কতটা সক্ষম হব তা অবশ্য পরিকল্পনায় রাষ্ট্রীয় বিনিয়োগের পরিমাণের সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত। আমাদের দাবি, হয় কেন্দ্রীয় সরকার পূর্বাঞ্চলের জন্য অর্থ-বিনিয়োগের ব্যাপারে অধিকতর বরাদ্দ করুন, আরও বেশি রেলওয়ে অর্ডার দিন অথবা অন্য কোনও ভারী ইঞ্জিনিয়ারিং শিল্পে বেশি অর্ডার দিন, নয়তো বিনিয়োগ বাড়ানোয় রাজ্য সরকারকে আরও বেশি প্রত্যক্ষ সুযোগ দিন। কবে কেন্দ্রীয় সরকার অনুগ্রহ করবেন, বা আদৌ করবেন কিনা, তার জন্য আমরা অনির্দিষ্টকাল বসেও থাকতে পারি না। আমাদের হাজার হাজার লক্ষ লক্ষ

যুবক-যুবতীদের জন্য কর্মসংস্থানের নতুন পথ আমাদের খুঁজে বার করতেই হবে। ১৯৭৯-৮০ সাল থেকে শুরু করে রাজ্যের প্রত্যেকটি জেলায় রাষ্ট্রীয় ব্যবস্থাপনায় অন্তত একটি করে নতুন মাঝারি শিল্পোদ্যোগ এবং দুটি করে নতুন ক্ষুদ্র শিল্পোদ্যোগের প্রতিষ্ঠার সংকল্প আমরা নিয়েছি। এই সমস্ত শিল্পোদ্যোগের বিশদ বিবরণ বিভাগীয় মন্ত্রীরা নিজস্ব বিভাগের বাজেট পেশ করার সময় দেবেন। ভূমি সংস্কার, গ্রামীণ উন্নতির জন্য প্রয়োজনীয় উপকরণাদির সুব্যবস্থা, পঞ্চায়েতের মাধ্যমে সরকারি বিনিয়োগের পরিমাণ বৃদ্ধি, ইত্যাদি ঘটতে থাকলে আশা করা যায় ক্ষুদ্র শিল্প ও গ্রামীণ শিল্পের উৎপন্ন পণ্যের চাহিদা বাড়বে এবং আরও কর্মসংস্থানের সুযোগ ও আয়বৃদ্ধি ঘটবে। তারই পাশাপাশি ব্যাঙ্ক সহ অন্যান্য সরকারি আর্থিক সংস্থাগুলির উপর আমরা নিরন্তর দাবি রেখে যাব যেন তাঁরা এই রাজ্যে বিনিয়োগের মাত্রা বাড়ান। রাজ্য সরকার নিজেই যাতে প্রত্যক্ষভাবে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারেন সেই উদ্দেশ্যে রাজ্য পরিকল্পনার বিনিয়োগের পরিমাণ বৃদ্ধির দিকেও মনোনিবেশ করব।

৩

এখানেই এমন-এক বিশেষ মুশকিল দেখা দিয়েছে, যা আমাদের বাজেট তৈরির কাজেও ব্যাঘাত সৃষ্টি করেছে। আমরা, এবং সেই সঙ্গে আরও বেশ কয়েকটি রাজ্য সরকার, আগামী বছরে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণের ব্যাপারে যোজনা কমিশনের সঙ্গে একমত হতে পারি নি। এটা অভূতপূর্ব ঘটনা; যোজনা কমিশনের দৃষ্টিভঙ্গির সঙ্গে বিভিন্ন রাজ্য সরকারের মৌলিক অসঙ্গতি এ-ব্যাপারে প্রকট হয়ে উঠেছে। সকলেই জানেন, গত ২৭ বছরে পরিকল্পনার নামে অনেক কিছু করার কথা বলা হয়েছে, তদ্‌সত্ত্বেও গোটা দেশে আর্থিক অগ্রগতির হার শোচনীয়। এই দীর্ঘ সময়ে মাথাপিছু বার্ষিক আয়বৃদ্ধির হার শতকরা একের সামান্য বেশিও হবে কি না সন্দেহ। উন্নতি যতটুকু ঘটেছে তা-ও বিভিন্ন অঞ্চলে, রাজ্যে, শ্রেণীতে অসমভাবে বর্তেছে। কারণ অতি সরল। রাষ্ট্রের সামাজিক-রাজনৈতিক কাঠামোর কথা যদি ছেড়েও দিই, অগ্রগতির হতাশাজনক হার এবং তার অসম বন্টনের অন্যতম মূল হেতু বলা যেতে পারে এই সময়ে গড়ে ওঠা কেন্দ্র-রাজ্য সম্পর্কের চরিত্র। এই চরিত্র গড়ে উঠেছে সংবিধানের বিশেষ কয়েকটি ধারার ফলে, এবং দীর্ঘকাল কেন্দ্রে যাঁরা ক্ষমতায় আসীন ছিলেন তাঁদের সংবিধানকে সঙ্কীর্ণ স্বার্থে ব্যবহার করার ফলে। যদি এই কেন্দ্র-রাজ্য সম্পর্কের পরিবর্তন করে সম্পদ বিন্যাসের এবং প্রশাসনিক সিদ্ধান্তের ক্ষমতা আশু বিকেন্দ্রীভূত করা না হয়, তা হলে অবস্থা আয়ত্তের বাইরে চলে যাবে বলেই আমাদের আশঙ্কা। ফলে দেশের বিভিন্ন অংশে ভারসাম্য নষ্ট হবে, সামাজিক ও রাজনৈতিক বিক্ষোভও ঘনীভূত হবে। সুখের বিষয়, রাজনৈতিক মতপার্থক্য সত্ত্বেও অনেক রাজ্য সরকার আমাদের সঙ্গে এই প্রসঙ্গে একমত। এবং এ বিষয়েও সকলে একমত যে, যোজনা কমিশনের উচিত অবিলম্বে বিশ্লেষণ করে দেখা কি কারণে বিগত দশকগুলিতে দেশের অগ্রগতির হার শোচনীয়, কি কারণেই বা দেশের বিভিন্ন অংশে ও রাজ্যে উৎপাদন-উপার্জনের তারতম্য ঘটেছে। ইতিহাসের এই গ্লানিকর ধারা পরিবর্তন করা দরকার এ বিষয়েও সকলে মোটামুটি একমত, একমত এই সিদ্ধান্তেও যে আর্থিক পরিকল্পনা রচনা এবং পরিকল্পনাকে বাস্তবে রূপায়ণের কাজে রাজ্যগুলিকে এখন থেকে আরও অনেক বেশি কার্যকর ভূমিকা গ্রহণ করার অধিকার দিতে হবে।

১৯৭৮-৮৩ সালের পরিকল্পনার খসড়া আলোচনা করার জন্য জাতীয় উন্নয়ন পরিষদ যখন গত মার্চ মাসে মিলিত হয়েছিলেন, তখন স্থির হয়েছিল যে, পরিকল্পনার রূপায়ণে এখন থেকে রাজ্যগুলিকে অধিকতর দায়িত্ব দিতে হবে, অতএব কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্ক পুনর্বিন্যাসের অনুযায়ী ব্যবস্থা করতে হবে। পরিষদ এই উদ্দেশ্যে একটি কমিটিও গঠন করেন। দুঃখের কথা, এই কমিটি এবং কমিটি-নিযুক্ত কার্যনির্বাহীদল অনেকবার বৈঠকে বসলেও কোনও সিদ্ধান্তে আসতে পারেন নি ঃ একদিকে কেন্দ্রীয় সরকার ও যোজনা কমিশনের দৃষ্টিভঙ্গি এবং অন্যদিকে বেশ কয়েকটি রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে বিরাট পার্থক্য থেকে গেছে। জাতীয় উন্নয়ন পরিষদ আর একবার মিলিত না হওয়া পর্যন্ত প্রশ্নটির মীমাংসা হবে না; সেই মীমাংসার ভিত্তিতে নতুন করে ফের যোজনা কমিশনের সঙ্গে কথাবার্তা বলতে হবে। ইতিমধ্যে রাজ্যের পঞ্চবার্ষিক পরিকল্পনা বা ১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনা কোনওটারই পরিমাণ সম্পর্কে কোনও সিদ্ধান্তে পৌছানো যায় নি। আগামীকাল ও পরশু অবশ্য জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠক পুনরায় ডাকা হয়েছে।

পূর্বাঞ্চলের সব কটি রাজ্য সমেত বেশ কয়েকটি রাজ্য সরকারের মত, এখন থেকে প্রত্যেকটি রাজ্যের পরিকল্পনা এবং সেই সঙ্গে জাতীয় পরিকল্পনা খাতে বরাদ্দ স্থির করার সময় খেয়াল রাখতে হবে অতীতের ধারা কী করে পালটানো যায়, এটাও লক্ষ্য রাখতে হবে দারিদ্র্য সঙ্কটে দীর্ণতম পূর্বাঞ্চলের রাজ্যগুলির সঙ্গে অন্যান্য রাজ্যের সম্পদগত ব্যবধান কী করে কমিয়ে আনা সম্ভব। এই উদ্দেশ্য সাধন করতে গেলে প্রয়োজন অতীতের ব্যবস্থার দ্বৈত পরিবর্তন ঃ কেন্দ্রীয় সরকারকে কিছু-কিছু নীতির পরিশোধনে সম্মত হতে হবে, যথা মূল্যনীতি, বিনিয়োগনীতি, ঋণ নীতি; সেই সঙ্গে, রাজ্য সরকারগুলিকে অধিকতর অর্থ বিনিয়োগের অধিকার দিতে হবে, যা একমাত্র সম্ভব যদি রাজ্যগুলির হাতে অধিকতর সম্পদ ও সঙ্গতি পৌছে দেওয়া হয়।

[2-20 – 2-30 P.M.]

এই উভয় ব্যাপারেই, আমাদের বক্তব্যের ন্যায্যতা আমরা এখনও যোজনা কমিশন বা কেন্দ্রীয় সরকারকে বুঝিয়ে ওঠাতে পারি নি। একটি দৃষ্টান্ত দিচ্ছি। অতীতে পরিকল্পনার দূরদৃষ্টির অভাবে পূর্বাঞ্চলে এবং উত্তর-পূর্বাঞ্চলে আমরা আপাতত কঠিন বিদ্যুৎ সঙ্কটের মধ্যে পড়েছি। এখানে শিল্প ও বাণিজ্যের অগ্রগতি ব্যাহত হওয়ার এটাও একটা বড় কারণ। অথচ ১৯৭৮-৮৩ সালের খসড়া পরিকল্পনায় যোজনা কমিশন যে-প্রস্তাব দিয়েছেন তাতে আগামী পাঁচ বছরে যেখানে পশ্চিমাঞ্চলে ৫,৮৫৫ মেগাওয়াট, উত্তরাঞ্চলে ৪,৭৬৫ মেগাওয়াট, দক্ষিণাঞ্চলে ৪,২৬০ মেগাওয়াট বাড়তি বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা আছে, সেখানে পূর্ব ও উত্তর-পূর্বাঞ্চল মিলিয়ে মাত্র ৩,৪০৭ মেগাওয়াটের ব্যবস্থা। এই সিদ্ধান্তের ব্যাখ্যা পাওয়া দুষ্কর ঃ এটা উন্নয়ন কর্মসূচি নয়, অবনয়নের কর্মসূচি।

খসড়া পরিকল্পনায় সরকারি খাতে জাতীয় ব্যয়ের বরাদ্দ রাখা হয়েছে ৬৯,০০০ কোটি টাকা। কৃষি এবং গ্রামোন্নয়নের উপর জোর দেওয়া হয়েছে, যেমন দেওয়া হয়েছে সেচ এবং বিদ্যুতের উপর। এ সমস্ত বিষয়গুলিই প্রধানত রাজ্য সরকারের দায়িত্বের আওতায় পড়ে। অতএব আমরা যোজনা কমিশনকে বলেছি পরিকল্পনার বরাদ্দের অন্তত ৪৫,০০০ কোটি টাকা

রাজ্যগুলিকে খরচ করতে দেওয়া উচিত। এ-ও বলেছি, এই রাজ্যের জনসংখ্যা, দারিদ্র্যের চাপ ইত্যাদি বিবেচনা করে পশ্চিমবঙ্গের পঞ্চবার্ষিক পরিকল্পনার বিনিয়োগের পরিমাণ ৪,৫০০ কোটি টাকার মতো ধার্য করা প্রয়োজন। যোজনা কমিশন বা কেন্দ্রীয় সরকার এখনও আমাদের যুক্তি গ্রহণ করেন নি, যেমন তাঁরা করেন নি অন্যান্য কয়েকটি রাজ্য থেকে উত্থাপিত অনুরূপ যুক্তিও। মাননীয় সদস্যরা শুনে আশ্চর্য হবেন, যোজনা কমিশন ১৯৭৮-৮৩ সালে পশ্চিমবঙ্গের জন্য মাত্র ২,১০০ কোটি টাকা বরাদ্দ করতে চেয়েছেন। ১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনাতে রাজ্যের জন্য আমরা চেয়েছি ৫৩১ কোটি টাকা। কমিশনের বিবেচনায় এটা হওয়া উচিত মাত্র ৩৭০ কোটি টাকা। অর্থাৎ কমিশনের মতে, ১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনার জন্য যা এই রাজ্যে ব্যয় বরাদ্দ হয়েছিল তার চাইতেও কম হওয়া উচিত ১৯৭৯-৮০ সালে। জনসংখ্যা পশ্চিমবঙ্গের চেয়ে কম আর দারিদ্র্যের চাপও অনেক কম এবং কয়েকটি রাজ্যের বেলায় কমিশন কিন্তু আমাদের ক্ষেত্রে যে বরাদ্দের কথা বলেছেন তার দ্বিগুণেরও বেশি মঞ্জুর করতে সম্মত হয়েছেন।

এ ধরনের ব্যবস্থা পশ্চিমবঙ্গের জনগণ মেনে নিতে রাজি নন। পূর্বাঞ্চলের অন্যান্য রাজ্যের সঙ্গে আমরাও পঞ্চাশের দশক থেকেই উপর-থেকে-চাপানো কিছু উদ্ভট অর্থনৈতিক সিদ্ধান্তের ভুক্তভোগী। লোহা এবং ইস্পাতের ভাড়া সমীকরণ এমনভাবে তখন করা হয়েছিল যাতে পূর্বাঞ্চলের উন্নতির পথ রুদ্ধ হয়। আমাদের নিজস্ব সম্পদের ভিত্তিতে আর্থিক যে সুযোগসুবিধা আমাদের ছিল তা কেড়ে নেওয়া হল; পশ্চিম বাংলার সংস্থানে যে-সব পুরানো শিল্প ছিল, ঐ ব্যবস্থায় তারা মস্ত ধাক্কা খেল, কিন্তু কোনও বিকল্প ব্যবস্থার কথা বলা হল না। আমাদের সুবিধা আমরা হারালাম, অথচ এই দীর্ঘ সময় ধরে কাঁচা তুলো, ভারী ও হালকা রসায়ন পদার্থ, এমন কি নুন, এবং আরও নানা অত্যাবশ্যক শিল্পপণ্য ও কাঁচা রসদ আমাদের কিনতে হচ্ছে অন্যান্য রাজ্যের থেকে অসাধারণ চড়া মাসুল দিয়ে। ব্যাঙ্ক তথা বিভিন্ন রাষ্ট্রীয় আর্থিক প্রতিষ্ঠানগুলি যে নীতি অনুসরণ করে এসেছেন তাতেও আমাদের অসুবিধা ঘটেছে, আমরা বিনিয়োগ থেকে বঞ্চিত হয়েছি। তাঁদের বিচারে, পশ্চিমবঙ্গের জনগণের মাথাপিছু আয় তুলনাগতভাবে বেশি, সুতরাং এখানে বিনিয়োগ কম করলেও চলবে। এঁরা কিন্তু কলকাতার মাথাপিছু আয় বাদ দিয়ে রাজ্যের অন্যান্য অংশের মাথাপিছু আয় হিসেব করে দেখেন নি। এমন কি কলকাতারও অধিকাংশ অধিবাসী যে চরম দারিদ্র্যের মধ্যে আছেন তাও এঁরা লক্ষ্য করতে চান নি, একেবারে উঁচুতলার মুষ্টিমেয় কিছু লোকের আয় থেকে সমগ্র পশ্চিমবঙ্গের আয়ব্যবস্থা অনুমান করার নীতি নির্ধারণ করছেন।

অতীতে আমাদের প্রতি যে অন্যায় করা হয়েছে, তা শোধরানোর প্রয়াসে সৌভাগ্যক্রমে আমরা আমাদের প্রতিবেশি রাজ্যগুলির কাছ থেকে অকুণ্ঠ সমর্থন পাচ্ছি; এ সমস্ত রাজ্যের সরকারদের কাছে আমরা কৃতজ্ঞ। সমগ্র জাতির সুস্থ এবং সংহত উন্নতির স্বার্থে এইসব সমস্যার সমাধান অতীব প্রয়োজন। আমাদের বক্তব্য যাতে স্বীকৃত হয় সেজন্য অতএব অন্যান্য রাজ্য সরকারের সঙ্গে সহযোগিতার নিরন্তর চেষ্টা চালিয়ে যেতে হবে। কারণ সমস্যাটি শুধু পশ্চিমবাংলা বা পূর্বাঞ্চলেরই নয়। ভাবের ঘরে চুরি করার দিন শেষ হয়েছে; এটা তো আজ প্রায় সকলের কাছেই স্পষ্ট, একদিকে গ্রামাঞ্চলে সামন্ততান্ত্রিক ও অর্ধ-সামন্ততান্ত্রিক শক্তির পতন ঘটিয়ে, অন্য দিকে শহরাঞ্চলে একচেটিয়া পুঁজির আধিপত্য খর্ব করে যদি আমরা

অচিরে সম্পদ তথা উপার্জন ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটাতে না পারি, তা হলে বর্তমানের অবরুদ্ধগতি আর্থিক নিগড় থেকে বেরিয়ে আসার সম্ভাবনা পরাহত। দারিদ্র্যের প্রকোপও পূর্বাঞ্চলের কোনও আলাদা সমস্যা নয়। আর্থিক উন্নতির হার মোটামুটি ভাল, এমন এমন রাজ্যেও দশকের পর দশক ধরে দরিদ্র শ্রমজীবী শ্রেণীর অবস্থা অপরিবর্তিত থেকে গেছে। আমরা যোজনা কমিশনের কাছে অনুরোধ জ্ঞাপন করেছিলাম, তাঁরা এ-সমস্ত মৌল সমস্যাদি নিয়ে, এবং সেই সঙ্গে খসড়া পরিকল্পনার লক্ষ্য ও কর্মসূচি নিয়ে, রাজ্য সরকারগুলির সঙ্গে বিস্তারিত আলোচনা করুন। আমাদের আবেদন কেন্দ্রীয় কর্তৃপক্ষ আদৌ কোনও সাড়া দেবেন এখন পর্যন্ত সেরকম লক্ষণ নেই।

যাই হোক, আমরা যোজনা কমিশনকে জানিয়ে দিয়েছি, যেহেতু ১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনার পরিমাণের অঙ্ক নিয়ে একমত হওয়া যাচ্ছে না, জাতীয় উন্নয়ন পরিষদের যতদিন আবার বৈঠক না হচ্ছে, রাজ্যের বার্ষিক পরিকল্পনাতে ৫৩১ কোটি টাকা ব্যয়বরাদ্দই ধার্য করা হচ্ছে। আমরা যদি এই বরাদ্দ বহাল রাখতে পারি, তা হলে রাজ্যের বার্ষিক রিকল্পনার পরিমাণ মাত্র দু'বছরে ৭০ শতাংশ বাড়াতে আমরা সক্ষম হব।

কোনও কোনও মহলে বলা হচ্ছে, রাজ্য পরিকল্পনা সম্প্রসারণের জন্য রাজ্য সরকারগুলিকে বাড়তি সঙ্গতি পৌছনো কেন্দ্রের পক্ষে আর আদৌ সম্ভব নয়; সপ্তম অর্থ কমিশনের রায়ে ইতিমধ্যেই কেন্দ্রের কাছ থেকে রাজ্যগুলিতে অনেক টাকাকড়ি পৌছে দেওয়া হয়েছে, কেন্দ্রের সুতরাং আর কোনও সঙ্গতি নেই। অন্তত দুই কারণে এ-যুক্তি অসার। প্রথমত, ১৯৭৮-৮৩ পঞ্চবার্ষিক পরিকল্পনার অর্থ জোগানোর জন্য যোজনা কমিশন ইতিমধ্যেই ৬৯,০০০ কোটি টাকার সঙ্গতি হিসেব করে দেখিয়েছেন। রাজ্যগুলির পরিকল্পনার পরিমাণ বৃদ্ধির অর্থ শুধু হল কী করে এই টাকার কিছু বাড়তি অংশ রাজ্যগুলির হাতে পৌছে দেওয়া যায় সেই ব্যবস্থা করা। দ্বিতীয়ত, সপ্তম অর্থ কমিশনের সুপারিশের ফলে বাস্তবিকপক্ষে কেন্দ্র থেকে রাজ্যে তেমন বড় রকমের কোনও পয়সাকড়ি হস্তান্তর হবে না। কমিশনের কতিপয় সুপারিশের ফলে রাজ্য সরকারগুলির কিছু কিছু সুবিধা অবশ্য হবে, সে-প্রসঙ্গে পরে আসছি। আপাতত কিন্তু এটা বলা চলে কমিশনের রায়ে রাজ্য সরকারগুলির আর্থিক অবস্থার কোনও গুণগত পরিবর্তন ঘটবে না। অতীতে প্রায় প্রত্যেকটি অর্থ কমিশনই রাজ্যগুলিকে এমন অর্থ পৌছে দেওয়ার কথা বলেছেন যা পূর্ববর্তী কমিশনের সুপারিশ-করা অর্থ বন্টনের প্রায় দ্বিগুণ। এটা তাই তেমন কিছু নয়, যা অনেক বেশি প্রাসঙ্গিক তা হল কেন্দ্রীয় রাজস্বের কতটা অংশ অর্থ কমিশনের সুপারিশের ফলে রাজ্যগুলির হাতে এল। ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৭৪-৭৫ থেকে ১৯৭৮-৭৯ সালে কেন্দ্রীয় সরকারের মোট রাজস্ব ৪৩,৯৭৬ কোটি টাকা থেকে ১১,১৬৮ কোটি টাকা, অর্থাৎ ২৫.৪ শতাংশ, রাজ্যগুলির হাতে বর্তায়। সপ্তম অর্থ কমিশনের প্রতিবেদনের ভিত্তিতে ১৯৭৯-৮৪ সময়কালে আনুমানিক কেন্দ্রীয় রাজস্ব ৮০,১২৬ কোটি টাকা থেকে রাজ্যগুলিকে হস্তান্তরিত টাকার পরিমাণ দাঁড়াবে আনুমানিক ২০,৯০৭ কোটি টাকা, অর্থাৎ ২৬.১ শতাংশ। এটাকে তেমন চমকপ্রদ কোনও উন্নতি সাধন বলা যায় না।

এই পটভূমিতেই ১৯৭৮-৮৩ সালের মধ্যবর্তী সময়ে রাজ্যগুলিকে পরিকল্পনাখাতে অর্থ

জোগানোর উদ্দেশ্যে কেন্দ্রীয় অর্থ হস্তান্তর সম্পর্কে যোজনা কমিশনের সুপারিশগুলি বিবেচ্য। পঞ্চম যোজনায় রাজ্যগুলিকে পরিকল্পনা খাতে কেন্দ্রীয় অর্থ হস্তান্তরের পরিমাণ ছিল ৬,১৮৫ কোটি টাকা; অর্থাৎ কেন্দ্রীয় সরকারের সামগ্রিক রাজস্ব আদায়ের প্রায় ১৪ শতাংশ। যোজনা কমিশন চাইছেন ষষ্ঠ যোজনায় এই অনুপাতটিকে ১২.৫ শতাংশে নামিয়ে আনতে। তা ছাড়া, পঞ্চম যোজনাকালে আনুমানিক মোট সংগৃহীত বাজারি ঋণ ৫,৮৭৯ কোটি টাকার মধ্যে ২,১৩৩ কোটি টাকা অর্থাৎ ৩৬ শতাংশেরও বেশি রাজ্যগুলিকে বরাদ্দ করা হয়েছিল; ষষ্ঠ যোজনায় সেই বরাদ্দের পরিমাণ কমিয়ে মাত্র ১৮ শতাংশ করার সুপারিশ করা হয়েছে। অর্থ কমিশন ও যোজনা কমিশনের সুপারিশ একত্রে বিবেচনা করলে তাই কেন্দ্র থেকে রাজ্য সম্পদ বণ্টনের অনুপাত এখন থেকে যথেষ্ট হ্রাস পাবে।

এটা অদ্ভুত, অযৌক্তিক বলে আমরা, মনে করি। যে-কোনও রাজ্য সরকারের পক্ষেই এই প্রস্তাব গ্রহণযোগ্য মনে হতে পারে না। দেশের প্রান্ত থেকে প্রান্তে একটি নূতন চেতনা জেগে উঠেছে। অর্থনৈতিক পরিকল্পনা ও রূপায়ণ যাতে ক্রমশ আরও দক্ষ ও ফলবতী হয় সেজন্য কেন্দ্র-রাজ্যের পারস্পরিক সম্পদ বন্টন ব্যবস্থার পুনর্বিন্যাসের যে দাবি উঠেছে তা আর উপেক্ষা করা সম্ভব নয়। যে-করেই হোক, রাজ্য পরিকল্পনার পরিমাণ মোট অঙ্কের হিসেবে এবং সেই সঙ্গে তুলনাগতভাবে বাড়াতেই হবে। দরকার হলে কেন্দ্রীয় যোজনার অথবা অন্য-কোনও কেন্দ্রীয় ব্যয়বরাদ্দের সংকোচন ঘটিয়েও তা করতে হবে বলে আমরা দাবি জানিয়েছি; সমস্ত রাজ্যগুলির পক্ষ থেকেই আমাদের এই দাবি উচ্চারিত হয়েছে। আমরা আরও প্রস্তাব করেছি যে. বিভিন্ন রাজ্য সরকারের প্রস্তাবিত ব্যয় সম্পর্কে কেন্দ্রীয় সরকার ও যোজনা কমিশন যে... বিচার করতে বসেন, কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রস্তাবিত বিভিন্ন দফা ব্যয়ের যৌক্তিকতা পরীক্ষা ও মূল্যায়নের অধিকার রাজ্য সরকারদেরও তেমনি থাকা উচিত। যেহেতু আয়কর বা কেন্দ্রীয় অন্তঃশুল্ক থেকে গৃহীত রাজস্বের সঙ্গে রাজ্যগুলির স্বার্থ জড়িত, এ-সমস্ত রাজস্বের হারের অদলবদল করবার আগে কেন্দ্রের উচিত রাজ্য সরকারগুলির সঙ্গে আলোচনায় বসা, এটাও আমরা বলেছি।

[2-30 – 2-40 P.M.]

আমরা আরও বলেছি, রাজ্যগুলির সংবিধান নির্ধারিত কর্মক্ষেত্রে কেন্দ্র কর্তৃক নিরূপিত (Centrally-sponsored Schemes) যোজ... কর্মসূচিটি সংবিধানের উপর ব্যভিচারের সামিল; অবিলম্বে তা বাতিল হওয়া উচিত। রাজ্যের এক্তিয়ারভুক্ত এলাকায় অনধিকার প্রবেশের ছলবলকৌশলস্বরূপ এ ধরনের কর্মসূচি। স্থানীয় স্তরে যে-অগ্রাধিকার স্থিরীকৃত হয়. এই সর্মসূচিতে তা-ও বানচাল হয়ে যায়। এ ধরনের অনধিকার প্রবেশের সর্বশেষ দৃষ্টান্ত হল 'কাজের বিনিময়ে খাদ্য' কর্মসূচির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটি সাম্প্রতিক নির্দেশ। এতে ফতোয়া দেওয়া হয়েছে যে, এই কর্মসূচি-অনুযায়ী যে খাদ্য সরবরাহ করা হচ্ছে, তা কৃষকের জমি থেকে বালি সরানোর কাজে বা বন্যা বিধ্বস্ত এলাকায় দরিদ্র মানুষের গৃহ পুনর্নির্মাণের কাজে ব্যবহার করা যাবে না।

অর্থ কমিশনের আরেকটি সুপারিশ রাজ্য সরকারদের, বিশেষ করে আমাদের, নিরাশ করেছে। অনেক রাজ্য অর্থ কমিশনের কাছে এই মর্মে বক্তব্য রেখেছিল যে, রাজস্ব উদ্বৃত্ত ও

ঘাটতির হিসাবনিকাশ করার সময় রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারে নিযুক্ত সমপর্যায়ের কর্মচারিদের বেতন ও ভাতার মধ্যে সমতা আনা একান্ত আবশ্যক, এই সামাজিক সত্যকে স্বীকৃতি দেওয়া প্রয়োজন। অর্থ কমিশন এই প্রস্তাব গ্রহণযোগ্য বলে মনে করেন নি; ১৯৭২ সালে কেন্দ্রীয় ও রাজ্য সরকারদের কর্মচারিদের বেতন ও ভাতার মধ্যে যে ব্যবধান ছিল তা বজায় রাখলে মহাভারত অশুদ্ধ হবে না, এটা ধরে নিয়েই কমিশন তাঁর বিচার রেখেছেন, ফলে রাজ্য সরকারগুলি ভীষণ অসুবিধায় পড়েছেন। আরও একটি কথা ঃ জনগণের ন্যুনতম আশা-আকাঙ্ক্ষা পূরণ করতে হলে প্রশাসনের মানোন্নয়নের জন্য বেশ কয়েকটি রাজ্য সরকারকে যথেষ্ট অতিরিক্ত টাকা অচিরে খরচ করতে হবে; এই বাস্তবের যথাযথ স্বীকৃতিও কমিশনের রিপোর্টে নেই। কর্মচারিদের বেতন ও ভাতার বিন্যাস ও প্রশাসনের উন্নতির ব্যয় বাবদ ১৯৭৯-৮৪ এই পাঁচ বছরে পশ্চিমবঙ্গ সরকারের বাড়তি খরচ ২৩৮ কোটি টাকা হবে, এই মর্মে অর্থ কমিশন হিসাব করেছেন। কিন্তু ১৯৭৭ সালের এপ্রিলে বিগত সরকারের রেখে যাওয়া ৪২ কোটি টাকার দায় আর ১৯৭৮ সালের জুন মাসে রাজ্য বেতন কমিশন কর্তৃক নির্ধারিত অন্তবর্তীকালীন মহার্ঘ ভাতা ঘোষণার ফলে আরও যে-অতিরিক্ত দায়ভার, এই দুটো মেটাতেই পাঁচ বছরে মোট ২৩৮ কোটি টাকার বেশি প্রয়োজন হবে। যার অর্থ হল রাজ্য সরকারি কর্মচারিদের সমপর্যায়ের কেন্দ্রীয় কর্মচারিদের পাওয়া হারের সঙ্গে সমান করে শুধুমাত্র মহার্ঘভাতা দেওয়ার মতো সঙ্গতিও আপাতত আমাদের নেই। এই পরিস্থিতি আমাদের কাছে আদৌ গ্রহণযোগ্য নয়; রাজ্য সরকারের কর্মচারিদের প্রতি প্রদত্ত প্রতিশ্রুতি আমরা রক্ষা করতে বদ্ধপরিকর। তাই কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আবার প্রস্তাব রাখব, রাজ্য কর্মচারিদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়া যাতে সম্ভব হয় সেই উদ্দেশ্যে সংবিধানের ২৮২ ধারা অনুযায়ী আমাদের জন্য বিশেষ অনুদানের ব্যবস্থা করা হোক।

আরেকটি বিষয় এখানে উল্লেখ করা প্রয়োজন। পশ্চিমবঙ্গ সহ সমস্ত রাজ্য সরকারেরই ব্যয়ের হিসেব স্বকল্পিত মানের ভিত্তিতে পুনর্মূল্যায়ন করে অর্থ কমিশন অনুমিত ব্যয়ের অঙ্ক কঠোরভাবে ছাঁটকাট করেছেন। ফলে বিপদ ঘটতে পারে, কমিশন যা হিসেব ধরেছেন, অনেক রাজ্য সরকারেরই যোজনা-বহির্ভূত ব্যয়ের পরিমাণ তা ছাপিয়ে যেতে পারে।

বিভাজ্য সম্পদের সামগ্রিক পরিমাণ প্রভূত বাড়ানো হোক, কমিশনের কাছে রাখা আমাদের এই দাবি পূরণ হয় নি। তবু বলব, কেন্দ্র থেকে রাজ্যে বাড়তি সম্পদ পৌঁছে দেওয়ার ব্যাপারে একটি সূচনা অন্তত হয়েছে। ষষ্ঠ অর্থ কমিশনের রায়ের আওতাবর্তী সময়ে কেন্দ্রীয় উৎপাদন শুল্কের মাত্র ২০ শতাংশ রাজ্যগুলি পেত, সপ্তম কমিশনের রায়ে তা দ্বিগুণ করে ৪০ শতাংশ করা হয়েছে। আয়কর থেকে রাজ্যগুলির প্রাপ্যও শতকরা ৮০ ভাগ থেকে বাড়িয়ে ৮৫ ভাগ করা হয়েছে। অনুদান নয়, কর ও শুল্ক থেকে লভ্য রাজস্বের অংশের অনুপাত বাড়িয়ে রাজ্যগুলিকে অধিকতর সম্পদ পৌঁছে দেওয়া শ্রেয়তর পন্থা, কমিশনের এই বিচারের সঙ্গেও আমরা একমত।

আরও কয়েকটি ব্যাপারে কমিশনের বক্তব্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার ক্ষেত্রে রাজ্য সরকারের হাত শক্ত করবে। কর্পোরেশন কর, আয়করের উপর অধিভার, অতিরিক্ত উৎপাদন শুল্ক ও বাতিল-করা রেলযাত্রী ভাড়ার উপর করের বিনিময়ে অনুদান সম্পর্কে

কেন্দ্রীয় সরকারের আচরণ রাজ্য সরকারদের কী ভীষণ আর্থিক দুর্গতির মধ্যে ফেলেছে, সে-বিষয়ে ১৯৭৮-৭৯ সালের বাজেট উত্থাপনকালে আমার মন্তব্য মাননীয় সদস্যদের মনে আছে। এ-ব্যাপারে প্রতিটি প্রশ্নে আমাদের যুক্তির প্রতি কমিশন সহানুভূতি দেখিয়েছেন। ইতিকর্তব্য অনুসারে সুনির্দিষ্ট কোনও সুপারিশ করতে না পারলেও কমিশন আকাঙ্ক্ষা ব্যক্ত করেছেন যে কর্পোরেশন কর ভাগাভাগির ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্যগুলির সঙ্গে কথাবার্তা বলুক। ১৯৫৯ সালে আয়কর আইনের এক সংশোধনের মাধ্যমে বাঁটোয়ারযোগ্য কয়েক শ্রেণীর আয়করকে কর্পোরেশন করে রূপান্তরিত করা হয়েছিল, ফলে রাজ্যগুলির আর সেই রাজস্বে কোনও অধিকার থাকল না। প্রতীপ একটি আইন করে গোড়ার ত্রুটি সংশোধন করে নেওয়া সম্ভব নয় কেন সেটা বোঝা মুশকিল। অনুরূপভাবে, কমিশন বলেছেন যে, একমাত্র কোনও অপ্রত্যাশিত ঘটনার প্রয়োজন মেটানোর তাগিদে আয়করের উপর অধিভার ধার্য করা উচিত, এবং যতদিন সেই জরুরি অবস্থা থাকবে মাত্র ততদিনই তা কার্যকর থাকবে। কমিশনের মতে, অনির্দিষ্টকালের জন্য চালু অধিভার অতিরিক্ত আয়কর বলে গণ্য করা যেতে পারে; আর রাজ্যগুলির সঙ্গে তা ভাগ করে নেওয়াই শ্রেয়। তামাক, চিনি ও তন্তুদ্রব্যের উপর অতিরিক্ত উৎপাদনশুল্ক প্রয়োগের ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে রাজ্যগুলির সঙ্গে চুক্তিভঙ্গ করেছেন কমিশন তার প্রতিও সুস্পষ্ট দৃষ্টি আকর্ষণ করেছেন। বিক্রয়ের জন্য চিহ্নিত পণ্যের মোট মূল্যের ১০.৮ শতাংশ হারে অতিরিক্ত উৎপাদন শুল্কের রাজস্ব বৃদ্ধি করা হবে বলে অতীতে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, কিন্তু উল্টো হয়েছে, ১৯৭৭-৭৮ সালে এই হার ৬.৮ শতাংশে নেমে গেছে, ফলে রাজ্য সরকারগুলি তাদের ন্যায্য প্রাপ্য রাজস্ব থেকে বঞ্চিত হচ্ছেন। রাজ্যগুলির সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার সংবিধানের ২৬৯ ধারার সুযোগ যথাযথ গ্রহণ করেন নি—রাজ্যগুলির এই অভিযোগের প্রতিও কমিশন নজর দিয়েছেন। কমিশন রাজ্যগুলির সঙ্গে এ বিষয়ে একমত যে, রাজ্যগুলিকে দেয় মোট অর্থের পরিমাণ ১৯৬৩ সাল থেকে অপরিবর্তিত রেখে রেলযাত্রী ভাড়া বাবদ করের পরিবর্তে অনুদানের ব্যাপারে কেন্দ্র ঘোর অন্যায় করেছেন।

গত জানুয়ারি মাসে জাতীয় উন্নয়ন পরিষদের কমিটির বৈঠকে অনেক রাজ্য সরকার আমাদের সঙ্গে একত্র হয়ে এই মর্মে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রেখেছেন যে, অর্থ কমিশন উল্লেখিত বিষয়গুলি নিয়ে অবিলম্বে আলোচনা হোক। কর্পোরেশন কর ও আয়করের উপর অধিভার বাবদ আদায়ীকৃত রাজস্বে যাতে রাজ্যগুলির অংশ থাকে সে উদ্দেশ্যে আইন প্রণয়নের জন্যও দাবি রাখা হয়েছে ঐ বৈঠকে। রেলযাত্রী ভাড়ার উপর আরোপিত করের পরিবর্তে প্রদত্ত অনুদানের প্রমাণ পর্যাপ্ত বৃদ্ধির জন্য সপ্তম অর্থ কমিশনের বক্তব্যকে মর্যাদা দেওয়া কেন্দ্রীয় সরকারের উচিত বলেও আমরা প্রস্তাব রেখেছি। পরিশেষে, ১৯৭৯-৮০ সালে বিক্রয়ের জন্য চিহ্নিত পণ্যের উপর ধার্য অতিরিক্ত উৎপাদন শুল্ক বাড়িয়ে ১০.৮ শতাংশ করার জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা অনুরোধ করেছি। কেন্দ্রীয় সরকার যদি এই ব্যবস্থা নিতে অপরাগ হন, তবে পশ্চিমবঙ্গ সরকার এই বলে নোটিশ দেবেন যে, ১৯৮০-৮১ আর্থিক বছর থেকে এই রাজ্যের সীমানায় অতিরিক্ত উৎপাদনশুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ পণ্য) আর কার্যকর থাকবে না। এ ব্যাপারে আমরা আইনজ্ঞ ও সংবিধান বিশেষজ্ঞদের পরামর্শ নিচ্ছি।

আরেকটি প্রসঙ্গ উত্থাপন করছি। মাননীয় সদস্যরা অবগত আছেন, বিগত বাজেটে আমরা বেকার সাহায্যের যে প্রকল্প গ্রহণ করেছি, তা সারা দেশে সাড়া জুগিয়েছে, বেশ কয়েকটি রাজ্য সরকার আমাদের দৃষ্টান্তে অনুপ্রাণিত হয়ে অনুরূপ প্রকল্প চালু করেছেন। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি, বেকার সাহায্য প্রদানের ব্যাপারে আমাদের সিদ্ধান্ত সংবিধানের অনুজ্ঞা অনুযায়ী হয়েছে; সংবিধানের ৪১ ধারায় পরিষ্কার বলা আছে কর্মহীনতা, বার্ধক্য, রোগ অথবা অসামর্থ্যের ক্ষেত্রে রাষ্ট্র কর্তৃক সাহায্যের ব্যবস্থা রাখতে হবে। সুতরাং সংবিধানের ৪৭ ধারা অনুযায়ী মাদক নিবারণের ক্ষেত্রে শতকরা ৫০ ভাগ ব্যয়নির্বাহের দায় যেমন কেন্দ্র স্বীকার করেছেন, বেকার সাহায্য প্রদানহেতু ব্যয়ভারের অর্ধেকাংশও কেন্দ্রের বহন করা উচিত।

রাজ্যগুলিকে রাজস্বের বাড়তি ভাগ দিতে কেন্দ্র রাজি নন, ফলে ইতিমধ্যেই এক ধরনের অস্থিরতা দেখা দিয়েছে। আমি এ বিষয়ে গত বছরের বাজেট বিবৃতিতে আশঙ্কা প্রকাশ করেছিলাম। কেন্দ্র অতিরিক্ত সম্পদ হস্তান্তরে অনিচ্ছুক হওয়ায় কয়েকটি রাজ্য সরকার, স্বেচ্ছায় হোক, অনিচ্ছায় হোক, অন্য রাজ্যের স্বার্থ ক্ষুণ্ণ করে নিজেদের তহবিল বাড়ানোর প্রলোভনের শিকার হয়েছেন। পরিকল্পনা খাতে যতটুকু অর্থ কেন্দ্র হস্তান্তর করতে রাজি হয়েছেন, অন্যদের ভাগে কম দিয়ে তার বৃহদংশ তাঁরা নিজেদের জন্য দাবি করছেন। পরিণামে পরিবেশ দূষিত হচ্ছে, ক্ষুণ্ণ হচ্ছে জাতীয় সংহতি। এই দুঃখজনক পরিস্থিতির জন্য কেন্দ্র তথা যোজনা কমিশনকেই দায়ী করতে হয়।

বিভাজ্য ভাণ্ডারের পরিমাণ বৃদ্ধির জন্য আমরা যে বার বার বলছি তার কারণ, অন্যথা রাজ্য সরকারের রাজস্ব একেবারেই সম্প্রসারিত হবে না। পণ্যাদি ক্রয়-বিক্রয়ের উপর কর, মোটর গাড়ির উপর কর, আর প্রমোদকর ছাড়া রাজ্য সরকারের পক্ষে অন্য রাজস্ব ধার্য করার সুযোগ প্রায় নেই-ই। ধনী শিল্পপতি ও ব্যবসায়ীদের আয় ও উপার্জন থেকে সরাসরিভাবে আমরা কিছু আদায় করতে পারি না। রুজিরোজগারের নানা পেশা, ব্যবসা ও চাকরির উপর শুল্ক ধার্য করার আমাদের অধিকারের সীমা বছরে ২৫০ টাকা। কৃষিক্ষেত্রে আমাদের স্বাধীনতা খানিকটা বেশি; কিন্তু এখানেও কৃষিজীবী জনসংখ্যার একটি বিরাট অংশ অতি-দরিদ্র বলে তাদের প্রত্যক্ষ করের আওতার বাইরে রাখতে হয়। কৃষক সমাজের বিত্তবান শ্রেণীভুক্তদের জোতের উপর পর্যায়ক্রমে একটি কর বসানোর প্রস্তাব গত বাজেটেই আমরা রেখেছি ঃ সংশ্লিষ্ট বিল এখন সভার একটি সিলেক্ট কমিটি পরীক্ষা করে দেখছেন।

[2-40 – 2-50 P.M.]

মাননীয় সদস্যরা এটাও বিবেচনা করে দেখবেন, ক্রয়-বিক্রয়ের মতো যেসব ক্ষেত্রে আমরা পরোক্ষ কর ধার্য করতে পারি, সেখানেও অন্য রকম সাংবিধানিক বাধা রয়েছে। পশ্চিম বঙ্গের দুটি বড় শিল্প—চা ও পাট—রপ্তানি-বাজারেই মূলত যোগান দেয়। এখানে সংবিধানের ২৮৬ ধারা বাধা হয়ে দাঁড়ায়, রাজ্যের বাইরে পণ্যের কেনাবেচার ক্ষেত্রে, অথবা আমদানি বা রপ্তানির ক্ষেত্রে, রাজ্য সরকার ক্রয়-বিক্রয়ের উপর কর ধার্য করতে পারেন না। তা ছাড়া, এ রাজ্যে উৎপন্ন চা-এর একটি বিরাট অংশ সরাসরি বাগান থেকে পণ্য হস্তান্তর হিসাবে অন্য রাজ্যে বিক্রি হয়ে যায়; ফলে চা-নীলামের ওপর আমরা যে কর প্রবর্তন করেছি

তা ফাঁকি দেওয়া হয়। ইত্যাকার ব্যবস্থার ভুক্তভোগী শুধু আমরাই নই। বিহার, আসাম সহ প্রতিবেশি বেশ কয়েকটি রাজ্য এ ব্যাপারে তিক্ত অভিযোগ তুলেছেন। জাতীয় আইন কমিশনের ৬১তম রিপোর্টে প্রস্তাব করা হয়েছে যে আন্তঃরাজ্য পণ্য হস্তান্তরের উপর কর এবং কাজের চুক্তি সংক্রান্ত করের ব্যাপারে বিস্তারিত পর্যালোচনা বাঞ্ছনীয়; রাজ্যগুলির রাজস্ব বাড়ানোর উদ্দেশ্যে এটা দরকার। সংবিধানের ২৬৮ ধারা অনুযায়ী কেন্দ্রীয় সরকারের ধার্য করা স্ট্যাম্প শুল্কের হার পর্যালোচনার জন্যও আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি; এই শুল্ক বাবদ আয় পুরোপুরি রাজ্যের রাজস্বের সঙ্গে যুক্ত হয়।

একদিকে যেমন রাজস্বের অধিকারের দাবিতে আমাদের প্রয়াসবদ্ধ থাকতে হবে, পাশাপাশি অন্যদিকে, একটু আগে যা বলেছি, ব্যাঙ্ক এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানাদি থেকেও বাড়তি ঋণ পাওয়ার জন্য আমাদের চেষ্টা চালিয়ে যেতে হবে। স্বাধীনতার পর থেকেই বাণিজ্যিক ব্যাঙ্ক তথা অন্যান্য রাষ্ট্রায়ত্ত অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলি, তা শিল্পোন্নয়ন ব্যাঙ্ক বা শিল্প অর্থসংস্থান কর্পোরেশন বা শিল্প ঋণ ও বিনিয়োগ কর্পোরেশন বা জীবনবীমা কর্পোরেশন যে-সংস্থাই হোক না কেন, পূর্বাঞ্চলের প্রতি আদৌ দৃষ্টি দেন নি। পূর্বাঞ্চলের রাজ্যগুলির যোজনা ব্যয়বরাদ্দের অঙ্ক যেমন বছরের পর বছর ধরে কম ধরা হয়েছে, ব্যাঙ্ক ও অন্যান্য অর্থসংস্থানকারী প্রতিষ্ঠান থেকে দাদন তথা বিনিয়োগও পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে ঢিমেতালে থেকেছে। একটা-দুটো উদাহরণ দিচ্ছি। ১৯৬৯-৭৬ এই সাত বছরে ব্যাঙ্কের মাথাপিছু দাদন দেওয়া হয়েছে উড়িষ্যায় ২৪ টাকা, আসামে ৪০ টাকা, ত্রিপুরায় ১৯ টাকা, বিহারে ৩৮ টাকা, পশ্চিমবঙ্গে ১৪৬ টাকা, কিন্তু পাঞ্জাবে ৩৪৬ টাকা, মহারাষ্ট্রে ৩০৮ টাকা, তামিলনাড়ুতে ২০৩ টাকা। ঐ একই সময়ে জীবনবীমা কর্পোরেশন মাথাপিছু বিনিয়োগ করেছেন আসামে ১৬ টাকা, উড়িষ্যায় ২৩ টাকা, ত্রিপুরায় ৫ টাকা, বিহারে ১৪ টাকা, পশ্চিমবঙ্গে ১৭ টাকা, অথচ গুজরাটে ৫২ টাকা, হরিয়ানায় ৫৫ টাকা। শিল্পে মাথাপিছু মেয়াদী ঋণ দেওয়া হয়েছে ত্রিপুরায় নামমাত্র, বিহারে ও উড়িষ্যায় ১১ টাকা, আসামে ২০ টাকা, পশ্চিমবঙ্গে ২৭ টাকা, কিন্তু মহারাষ্ট্রে ৬৮ টাকা, গুজরাটে ৫৯ টাকা। সমবায় ক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক মাথাপিছু ঋণ দিয়েছেন যথাক্রমে আসামে ২ টাকা, বিহারে ১৫ টাকা, উড়িষ্যায় ২৯ টাকা, পশ্চিমবঙ্গে ১৩ টাকা, অথচ গুজরাটে ৩০৪ টাকা, মহারাষ্ট্রে ২৯১ টাকা এবং পাঞ্জাবে ২৩৮ টাকা। এর একমাত্র ব্যাখ্যা পূর্বাঞ্চলের অবস্থা শোচনীয় থেকে শোচনীয়তর করে তোলার একটি প্রচ্ছন্ন সিদ্ধান্ত; একদিকে পরিকল্পনাখাতে বরাদ্দ যাতে বাড়ে সেদিকে দৃষ্টিদান, অন্য দিকে ব্যাঙ্ক ও অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলি থেকেও যাতে পর্যাপ্ত বিনিয়োগ না এসে পৌছায়। এই অঞ্চলের রাজ্যগুলির শিল্প, বাণিজ্য এবং কৃষিক্ষেত্রে তেমন রকম উল্লেখযোগ্য উন্নতির কোনও সুযোগই তাই থাকল না। বরঞ্চ, উল্টোটা, অগ্রগামী অধঃপাতের পথ প্রশস্ত হল। যেহেতু আর্থিক উন্নতির হার হ্রাস পেল, সেই স্তিমিত হয়ে আসা উন্নতির হার যুগপৎ এবার পরিকল্পনাখাতে কম বরাদ্দের এবং অর্থনৈতিক প্রতিষ্ঠানাদির সীমিত বিনিয়োগের যৌক্তিকতা জোগালো, উন্নতির হার পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে হ্রাস পেতে-পেতেই চলল। আরও দুঃখের বিষয়, এই নীতির সঙ্গে যুক্ত হল মূল্যনীতি, যার কথা আমি আগেই বলেছি। এই নীতির ফলে পূর্বাঞ্চলের অবস্থানিক-প্রাকৃতিক সুবিধাগুলি কোনও কাজেই এল না। নীতি নির্ধারণের ক্ষেত্রে যে-সব সামন্ততান্ত্রিক এবং একচেটিয়া শক্তি গত ত্রিশ বছর আধিপত্য করে এসেছেন, পূর্বাঞ্চলের বিনিয়োগ না করার

বেশ ভালো একটি অজুহাত পেয়ে তাঁরা উৎফুল্ল হয়ে উঠলেন। তার মূল কারণ সম্ভবত এটাই যে, পশ্চিমবঙ্গের নেতৃত্বে প্রতিক্রিয়া শক্তির বিরুদ্ধে, অর্থনৈতিক প্রতিক্রিয়া শক্তির বিরুদ্ধেও, এই পূর্বাঞ্চল ক্লান্তিহীন সংগ্রাম করে এসেছে।

পরিকল্পনাখাতে এবং রাষ্ট্রীয় অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানাদির তহবিল থেকে ভালোমতো বরাদ্দ পেয়ে যে সব রাজ্য উন্নতির দিকে এগিয়ে গেছেন তাঁদের প্রতি আমাদের সর্বশুভেচ্ছা, তাঁদের মঙ্গল হোক, যে সব রাজ্যের সাধারণ মানুষ সেই মঙ্গলের অংশভাগী হোন। আমাদের এইটুকুই শুধু অনুরোধ, সে সব রাজ্য যে ধরনের সুবিধাদি পেয়েছে, পূর্বাঞ্চলের রাজ্যগুলিও এখন থেকে তা পেতে শুরু করুক। আপনাদের অনুমতি নিয়ে আর একটি উদাহরণ পেশ করছি। পশ্চিমবঙ্গে, এমন কি অতি হালে ১৯৭৭ সালে পর্যন্ত, ব্যাঙ্কের দেওয়া ঋণের পরিমাণ ছিল এই রাজ্য থেকে সংগৃহীত আমানতের মাত্র ৬৪ শতাংশ, যা কিনা জাতীয় গড়ের চাইতে অনেকটাই কম। যতটুকু ঋণ দেওয়া হচ্ছে তারও বেশির ভাগ থেকে যাচ্ছে শহরাঞ্চলে; গ্রামীণ বা আধা-শহুরে অঞ্চলে পৌছুচ্ছে না। রাজ্যের সবচাইতে বড় জেলা, ২৪-পরগনাতে, ঋণের পরিমাণ ঐ জেলায় সংগৃহীত আমানতের মাত্র ১৪ শতাংশের মতো; এবং সব জেলার গড় নিলেও দেখা যাবে দাদনের পরিমাণ আমানতের শতকরা ৩০ ভাগের কম। কেন্দ্রীয় অর্থমন্ত্রক, রিজার্ভ ব্যাঙ্ক, বাণিজ্যিক ব্যাঙ্ক এবং সরকারি অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলির সঙ্গে এই পরিস্থিতি পরিবর্তনের জন্য আমরা নিরন্তর আলোচনা চালিয়ে যাচ্ছি। মাননীয় সদস্যরা জানেন, বিধ্বংসী বন্যার পর, ক্ষতিগ্রস্ত অঞ্চলে বাড়তি ১০০ কোটি টাকা ঋণ লগ্নি করতে ব্যাঙ্কগুলি রাজি হয়েছিলেন। তা ছাড়া জীবন বিমা কর্পোরেশন রাজ্য সরকারকে গৃহপুনর্নির্মাণের জন্য তিন কোটি টাকা ঋণ দিতে সম্মত হয়েছেন, ধ্বসে-যাওয়া প্রাথমিক বিদ্যালয়গুলি পুনঃপ্রতিষ্ঠার জন্য তাঁরা আরও চার-পাঁচ কোটি টাকা দিতে প্রতিশ্রুত। সাধারণ বিমা কর্পোরেশনও সরকারকে গৃহনির্মাণের জন্য দেড় কোটি টাকা ধার দিয়েছেন। কিন্তু বিনিয়োগের গতি এখনও অত্যন্ত কম, আজ পর্যন্ত ১০ কোটির বেশি লগ্নি হয় নি। সব মিলিয়ে ব্যাঙ্ক এবং অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলির কাজ, বলতেই হয়, এখনও শম্বুক গতিতে চলছে। বলা বাহুল্য এ-ব্যাপারে আমাদের অনবচ্ছিন্ন চেষ্টা চালিয়ে যেতে হবে। কারণ রাজস্ব এবং আর্থিক সম্পদের যুক্ত বিনিয়োগেই পশ্চিমবঙ্গে সার্বিক উন্নতি সম্ভব; এবং এই বিনিয়োগ এমনভাবে করা প্রয়োজন যাতে রাজ্যের এ যাবৎ বঞ্চিত এবং অবহেলিত জনগণের হাতে সঙ্গতি ক্রমশ বাড়ে।

৪

নবনির্বাচিত পঞ্চায়েতগুলির ভূমিকা এই ক্ষেত্রে অতএব অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাদের কাজ হবে জনগণ, প্রশাসন এবং আর্থিক সংস্থাগুলির মধ্যে যোগাযোগ স্থাপন। এই সুমহান সামাজিক পরীক্ষায় পঞ্চায়েতগুলি তাদের প্রথম বছরেই যেভাবে নিজেদের সংগঠিত করে নিয়েছেন তাতে আমাদের মোটের উপর খুশি হওয়ার কারণ আছে। গোড়ার দিকে ভুলভ্রান্তি কিছু হয়ত হয়েছে, যা খুবই স্বাভাবিক। কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে যে একটি নতুন শক্তি সঞ্চারিত-পরিব্যাপ্ত হয়েছে তাতে কোনও প্রশ্নের অবকাশ নেই। এই নতুন শক্তিই গ্রামীণ উন্নয়নের, কৃষি সংস্কারের, ক্ষুদ্র এবং মাঝারি শিল্প গঠনের, নতুন সেচব্যবস্থার, প্রাথমিক

শিক্ষাবিস্তারের সূত্রে গ্রামীণ জনগণের সামাজিক চেতনা উদ্বোধনের, স্বাস্থ্য রক্ষণাবেক্ষণের, আরও গ্রামীণ ঋণ দিতে ব্যাঙ্কগুলির মাধ্যমে পৌঁছে দেবার এবং অভাবগ্রস্ত মানুষদের সেই ঋণ ব্যবহারে শিক্ষিত করার দায়িত্ব নেবেন।

বিস্তর কাজ শুরু হয়েছে। ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় একেবারে গোড়াকার স্তরে, ৩,২৪২টি গ্রাম পঞ্চায়েতকে প্রচুর দায়িত্বপূর্ণ কাজের ভার ইতিমধ্যেই দেওয়া হয়েছে। উপরের তলার উপদেশ পরামর্শের অপেক্ষা না করে নিজেদের বিবেচনা অনুযায়ী গ্রাম পঞ্চায়েতগুলি যাতে গ্রামীণ সম্পদ সৃষ্টির কাজে নানাধরনের ছোটখাট প্রকল্প হাতে নিতে পারেন সে ব্যবস্থা করা হয়েছে। প্রকল্পগুলি রচনা, অনুমোদন তথা রূপায়ণের ভারও গ্রাম পঞ্চায়েতগুলিকে দেওয়া হয়েছে। বর্তমান বছরে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতকে ৫০,০০০ টাকার মতো বাজেট বরাদ্দ করা হয়েছে। অর্থ তথা খাদ্যশস্য সরাসরি তাদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। অভিজ্ঞ কর্মচারিদের সাহায্য তাঁরা যাতে প্রয়োজনানুগ পান তার ব্যবস্থাও করা হয়েছে।

বন্যার মুহূর্তে সর্বস্তরের পঞ্চায়েত ত্রাণকার্যে ঝাঁপিয়ে পড়েছিলেন। পঞ্চায়েতের উপস্থিতি না থাকলে খাদ্য এবং ঔষধ বিতরণের সুষ্ঠু ব্যবস্থা এবং আর্তদের উদ্ধারের কাজ এতটা সফল কিছুতেই হত না। গৃহনির্মাণের অনুদান বিতরণের ও গ্রামীণ পুনর্গঠনের দায়িত্ব এখন গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে; খাদ্যের বিনিময়ে কর্ম প্রকল্পের অন্যান্য নানা কাজের দায়িত্বও ন্যস্ত করা হয়েছে।

[2-50 – 3-00 P.M.]

জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির কাজের গতিও বাড়ছে। এঁরাই গ্রাম পঞ্চায়েতগুলির কাজকর্মের তত্ত্বাবধান করছেন এবং গ্রাম পঞ্চায়েতের মধ্যে অর্থ ও রসদ বিতরণের ভার নিয়েছেন। কেন্দ্রীয় সরকার চান সুসংহত গ্রামীণ উন্নয়ন প্রকল্পটির (Integrated Rural Development Programme) মূল একক হবে ব্লক স্তরে; তাই কয়েকটি নির্বাচিত ব্লকের পঞ্চায়েত সমিতিকে এই কেন্দ্রীয় প্রকল্পটি রূপায়ণের ভার দেওয়া হয়েছে। ইতিমধ্যে যতটা সাফল্য এসেছে এবং যে অভিজ্ঞতা সঞ্চিত হয়েছে গত এক বছরে, তার ভিত্তিতে আমাদের আশা করার যৌক্তিকতা আছে যে, গ্রামঞ্চলে উৎপাদন ও উন্নয়নের দায়িত্ব পঞ্চায়েত সংগঠনগুলির উপর উত্তরোত্তর বৃদ্ধি করা সম্ভব হবে।

পানীয় জল সরবরাহ, স্বাস্থ্য, প্রাথমিক শিক্ষা, ভূমি সংস্কার, সমষ্টি উন্নয়ন প্রভৃতি সব ব্যাপারেই গ্রামীণ কর্মসূচি রূপায়ণের ভার আমরা পঞ্চায়েতগুলির উপর ন্যস্ত করতে চাই। দু' ধরনের শুভ ফল আমরা আশা করছি ঃ প্রথমত, স্থানীয় অগ্রাধিকারের ভিত্তিতে কর্মসূচি গৃহীত ও নিরূপিত হবে; এই ব্যবস্থায় গ্রামাঞ্চলে কর্মসংস্থানও প্রচুর পরিমাণে বৃদ্ধি পেতে বাধ্য। আমাদের বিভিন্ন প্রস্তাব যদি কার্যকর হয়, তা হলে ১৯৭৯-৮০ সালে অন্তত পনের লক্ষ গ্রামীণ কর্মী অন্যূন চার মাসের মতো কাজের সুযোগ পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে পাবেন।

গ্রামাঞ্চলে আয়বৃদ্ধি এবং কর্মসংস্থানের চেষ্টার আর নতুন শিল্প উদ্যোগের প্রয়াসের সঙ্গে সঙ্গে বন্ধ এবং রুগ্ন শিল্পসংস্থাগুলি পুনঃপ্রতিষ্ঠা করে বসে থাকা, শ্রমিকদের কাজে ফিরিয়ে

নেওয়াও আমাদের কর্মসূচির অচ্ছেদ্য অঙ্গ। একটি সরকারি কমিটি এ ব্যাপারে নিয়োজিত আছেন; তাঁরা প্রত্যেকটি রুগ্ন অথবা বন্ধ কারখানার পরিস্থিতি তথ্যাদি সহ বিচার করে দেখে সিদ্ধান্ত গ্রহণ করেন, সেই সিদ্ধান্ত অনুযায়ী পরবর্তী পদক্ষেপ স্থির করা হয়। ১৯৭৮-৭৯ সালে রাজ্য সরকারের নিরলস চেষ্টায় বহুদিন থেকে বন্ধ থাকা চারটি পাটকল পুনরায় খোলা হয়েছে। এর মধ্যে একটি চটকল খোলার মাত্র ছয় মাসের মধ্যে ব্যবসায়ে লাভ দেখাতে সমর্থ হয়েছে। রাজ্য সরকারের অনুরোধ শিল্প পুনর্গঠন কর্পোরেশন অন্য তিনটি চটকলের প্রশাসনিক এবং আর্থিক দায়িত্ব গ্রহণ করেছেন। পাট ব্যবসায়ে এই সাতটি কারখানার পুনঃপ্রতিষ্ঠায় প্রায় তিরিশ হাজার কর্মী তাঁদের কাজ ফিরে পেয়েছেন।

ভেষজ শিল্পেও বেশ কয়েকটি সংস্থা রুগ্ন হয়ে ওঠায় সমস্যা দেখা দিচ্ছিল। কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করে এরকম তিনটি সংস্থাকে একটি একত্রিত প্রশাসনে আনার ব্যবস্থা আমরা করেছি—ফলাফল আশাব্যঞ্জক। তার আগে রাজ্য সরকার অনুরূপ আর একটি সংস্থার ভারও গ্রহণ করেছিলেন। সম্প্রতি আরও একটি রুগ্ন সংস্থার প্রশাসনিক ভার রাজ্য সরকারের অধীনস্থ একটি প্রতিষ্ঠানের হাতে দেওয়া হয়েছে।

রাজ্য সরকারের উদ্যোগে গত এক বছরে ইঞ্জিনিয়ারিং শিল্পেও বেশ কয়েকটি ক্ষুদ্রশিল্প সংস্থা পুনরায় খোলা সম্ভব হয়েছে। আইসোলেটর তৈরি করেন এমন একটি ছোট সংস্থা খোলার ব্যবস্থা হয়েছে। দেশের ইতিহাসে এই প্রথম, একটি ছাপার কালি প্রস্তুত করার কারখানার কর্মীরা সমবায়ের ভিত্তিতে কারখানাটি আবার খুলে চালাচ্ছেন। বৈদ্যুতিক পাখা তৈরি করার একটি কারখানাও একইভাবে পুনরায় খোলানো গেছে। অন্যান্য বেশ কয়েকটি ক্ষেত্রেও অনুরূপ কর্মপদ্ধতি গ্রহণ করা হয়েছে।

বন্ধ ও রুগ্ন শিল্প খোলার ব্যাপারে আমাদের এই ঈষৎ সাফল্য কিছু কিছু বিশেষ সমস্যার প্রতি আমাদের দৃষ্টি ফেরাতে বাধ্য করেছে। শিল্প পুনর্গঠন কর্পোরেশন ক্ষুদ্রশিল্প সংস্থাগুলির পুনঃপ্রতিষ্ঠা বা পরিচর্যার ভার নিতে তেমন উৎসাহ দেখাচ্ছেন না। বাণিজ্যিক ব্যাঙ্কগুলির মধ্যেও অনুরূপ অনুৎসাহ দেখা যাচ্ছে। বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থার সমস্যা আলোচনা এবং সমাধান নির্দেশের জন্য আমরা অবশেষে শিল্পোন্নয়ন ব্যাঙ্ককে রাজি করাতে সমর্থ হয়েছি; তাঁদের উদ্যোগে ব্যাঙ্ক, অর্থসংস্থানকারী নানা প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারকে নিয়ে একটি যৌথ পরামর্শকেন্দ্র স্থাপন করা হয়েছে। পারস্পরিক আলোচনার ভিত্তিতে প্রচুর পঞ্চাশটি ক্ষেত্রে সমাধানের সূত্র নির্দেশ করা হয়েছে; সেসব সূত্র ব্যাঙ্ক ও অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলি গ্রহণও করেছেন।

রুগ্ন শিল্প পুনরুজ্জীবন করতে গিয়ে আমরা আরও অনুভব করেছি রসদ কেনা, অর্ডার দেওয়া এবং কন্ট্রাক্ট টেণ্ডার দেওয়ার ব্যাপারে সরকারি বিভাগাদির এবং সরকারি কর্পোরেশনগুলির নীতি ও পদ্ধতির পর্যালোচনা দরকার। অনেক ক্ষেত্রে সরকারি বিভাগগুলিকে তাঁদের প্রয়োজনীয় তৈজসদি নির্দিষ্ট সুংস্থা থেকে কিনতে বলার ফলেই আমরা রুগ্ন সংস্থাগুলিকে বিপর্যয়ের হাত থেকে রক্ষা করতে পেরেছি। এই সমস্ত সংস্থার পণ্যের চাহিদা বাড়ানোর প্রয়োজনে, ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের তাগিদে, কিছু বড় বড় ব্যবসায়ীর হাতে সব কন্ট্রাক্ট চলে যাওয়ার ব্যবস্থা রোধ করার প্রয়োজনে ব্যবস্থা নেওয়া অবশ্যকর্তব্য; সমস্যাগুলি

খতিয়ে দেখবার উদ্দেশ্যে রাজ্য সরকার এই বছর একটি কমিটি নিয়োগ করেছেন। সরকারি বিভাগাদি ও কর্পোরেশনের রসদ কেনার বর্তমান নীতি-পদ্ধতির বিচার-বিশ্লেষণ করা হবে এই কমিটির লক্ষ্য। আগামী ৩১শে মার্চের মধ্যে কমিটির কাছ থেকে একটি অন্তর্বর্তী প্রতিবেদন আশা করা যাচ্ছে।

যেসব সংস্থা অধিগ্রহণ করা হয়েছে অথবা যেসব সংস্থা সরকারি তত্ত্বাবধানে আছে তাদের যথাযথ প্রশাসনিক এবং ব্যবস্থাপক সাহায্য দেওয়াও সমান গুরুত্বপূর্ণ কাজ। কয়েকটি সংস্থার ক্ষেত্রে রাজ্য সরকার ঋণের গ্যারান্টি বা প্রান্তিক অর্থ যোগানতে সাহায্য করেছেন। সরকারি স্বার্থ যাতে যথাযথ রক্ষিত হয়, সেইহেতু এই সব সংস্থার ব্যবস্থাপনার বিভিন্ন স্তরে এবং পর্ষদেও সরকারের পক্ষ থেকে অভিজ্ঞ পেশ নিযুক্ত কর্মী নিয়োগ প্রয়োজনীয়। এ বছর এ ব্যাপারে বেশ কয়েকটি ব্যবস্থা নেওয়া হয়েছে।

মাননীয় সদস্যদের হয়তো স্মরণে আছে, গত বছর বাজেট বক্তৃতায় একথা বলা হয়েছিল রাষ্ট্রীয় সংস্থার সংখ্যা প্রচুর বেড়েছে এবং সরকারের নির্দিষ্ট নীতি অনুসরণ করতে হলে এবং সরকার নির্ধারিত অভীষ্টে পৌছুতে হলে তাদের দক্ষতার সঙ্গে কাজ করতে হবে। এ বছর আমরা একটি স্থায়ী উপদেষ্টা কমিটি গঠন করেছি যার কাজ হবে সরকারি কর্পোরেশনের কাজকর্ম নিয়মিত পর্যালোচনা, তাদের প্রধান কর্মসূচির বিশ্লেষণ এবং প্রত্যেকটি কর্পোরেশনের আর্থিক লাভযোগ্যতার কর্মক্রম বিচার করে দেখা। আশু লক্ষ্য হিসাবে কাছাকাছি ধরনের কাজকর্ম করেন এবং বিবিধ কর্পোরেশনগুলিকে একই ছত্রছায়ায় নিয়ে আসা কতটা সম্ভব তা কমিটিকে বিশ্লেষণ করতে বলা হয়েছে। কমিটি বিভাগীয় অধিকরণগুলির সঙ্গে কর্পোরেশনের কাজের পারস্পরিক সীমানাও নির্ধারণ করে দেবেন। সবশেষে, বিভিন্ন কর্পোরেশনের নানা স্তরে নিযুক্ত কর্মচারিদের পুনর্বিন্যাসের প্রসঙ্গটি নিয়েও কমিটিকে ভাবতে বলা হয়েছে।

৫

প্রসঙ্গান্তরে যাওয়ার আগে আমি রাজ্য সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার প্রশ্নে ফিরে আসতে চাই। বিগত বছরের বাজেট বিবৃতিতে এ রকম আভাস দিয়েছিলাম যে, সপ্তম অর্থ কমিশনের সুপারিশে যাই থাক না কেন, আমাদের সরকারি কর্মচারিদের ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দিতে হবে। এ কথাও আমি বলেছিলাম যে, রাজ্য বেতন কমিশন যদি এ ব্যাপারে কোনও অন্তর্বর্তী সুপারিশ করেন তাও আমরা যথাসাধ্য কার্যকর করব।

১৯৭৮ সালের মে মাসে বেতন কমিশন মহার্ঘ ভাতা সম্পর্কে কিছু কিছু সুপারিশ আমাদের কাছে পাঠান; সেগুলো সম্যক বিবেচনা করে রাজ্য সরকার ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে অন্তর্বর্তী মহার্ঘ ভাতা মঞ্জুর করেছেন। মাননীয় সদস্যরা জানেন, এই অন্তর্বর্তী মহার্ঘ ভাতা বাবদ বিভিন্ন স্তরের সরকারি কর্মচারিরা মাসিক ২৫ থেকে ৬০ টাকা পর্যন্ত হারে পেতে শুরু করেছেন। বেতন কমিশনের আওতাভুক্ত স্কুল কলেজের শিক্ষকসহ বেসরকারি কর্মচারিদের ক্ষেত্রেও অনুরূপ ভাতা দেওয়া হয়েছে। তা ছাড়া চৌকিদার, দফাদার, তহশীলদার প্রভৃতিরাও মাসিক ১০ টাকা হারে অন্তর্বর্তী "রিলিফ" পেয়েছেন। রাজ্য সরকারের এই

সিদ্ধান্তের ফলে ৭ লক্ষ ৬০ হাজারেরও বেশি পরিবার উপকৃত হয়েছেন। এ বাবদ ২৫ কোটি টাকার অতিরিক্ত ব্যয়ভার রাজ্য সরকারকে বর্তমান আর্থিক বছরে বহন করতে হয়েছে।

উপরোক্ত সিদ্ধান্তের ফলে মাসিক ১৯৬ টাকা মূল বেতনভোগী রাজ্য সরকারি কর্মচারিরা মহার্ঘ ভাতা বাবদ ১১২ টাকা করে মাসে পাচ্ছেন; অনুরূপ কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা ১১৩ টাকা করে মহার্ঘ ভাতা পান। মাসিক ১৯৪ ও ১৯৫ টাকা মূল বেতনভোগী রাজ্য কর্মচারিরা এখন মহার্ঘ বেতন ও মহার্ঘ ভাতা বাবদ যা পাচ্ছেন তা কেন্দ্রীয় হারে প্রাপ্য মহার্ঘ ভাতার সমান। আর মাসিক ২০০ টাকা মূল বেতনভোগী রাজ্য সরকারি কর্মচারিরা মহার্ঘ ভাতা বাবদ যা পাচ্ছেন তা কেন্দ্রীয় হারে প্রাপ্য মহার্ঘ ভাতার চেয়ে মাত্র ২ টাকা কম। বেতনক্রমের উপরের দিকে অবশ্য পার্থক্য এখনও যথেষ্ট।

আগেই বলেছি, অর্থ কমিশন আমাদের দাবি পূরণ না করায় গত বছরের বাজেট বিবৃতিতে প্রদত্ত প্রতিশ্রুতি পালনে অবশ্যই প্রয়োজনীয় অর্থের অভাব। ইতিমধ্যে আমরা বেতন কমিশনের কাছ থেকে একটি দ্বিতীয় অন্তর্বর্তী রিপোর্ট পেয়ে তাও বিবেচনা করে দেখেছি। কিন্তু বামফ্রন্ট ৩৬-দফা কর্মসূচি অনুযায়ী রাজ্য সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা প্রদানে অঙ্গীকারবদ্ধ; সে অঙ্গীকার পূরণ করার সময় নিশ্চয়ই এসেছে। আমি তাই এটা আনন্দের সঙ্গে ঘোষণা করতে চাই যে, ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে পশ্চিমবঙ্গ সরকারের সর্বস্তরের কর্মচারিদের এমন হারে মহার্ঘ ভাতা দেওয়া হবে যাতে তাঁদের মহার্ঘ বেতনসহ মহার্ঘ ভাতার পরিমাণ কেন্দ্রীয় হারে প্রাপ্য মহার্ঘ ভাতার সমান হয়।

আরও কয়েকটি সিদ্ধান্তের কথা এই সঙ্গে বলছি। মাসিক ২৩৫ টাকা পর্যন্ত মূল বেতনভোগী রাজ্য সরকারি কর্মচারিদের বেতনের স্বল্পতার কথা বিবেচনা করে আমরা তাঁদের মাসে ন্যূনতম ২২ টাকা হারে অতিরিক্ত আর্থিক সুবিধা দেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা প্রবর্তিত হওয়ার ফলে যাঁদের অতিরিক্ত কিছু প্রাপ্য হবে না তাঁদের মাসে ২২ টাকা করে অন্তর্বর্তী বেতন দেওয়া হবে; এবং যাঁদের ক্ষেত্রে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়া সত্ত্বেও অতিরিক্ত প্রাপ্য মাসে ২২ টাকার কম হবে তাঁদের অতিরিক্ত আর্থিক সুবিধা ২২ টাকা থেকে যতটা কম পড়বে তা অন্তর্বর্তী বেতন হিসাবে দেওয়া হবে। ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে মাসিক অনধিক ১০০ টাকা হারে নির্দিষ্ট পারিতোষিকপ্রাপ্ত সরকারের অধীনস্থ কর্মীদেরও মাসে ২২ টাকা হারে আর এক দফা অন্তর্বর্তী "রিলিফ" দেওয়া হবে। ঐ একই তারিখ থেকে চৌকিদার, দফাদার, তহশীলদার, পিওনরাও ২২ টাকা হারে অনুরূপ আর এক দফা অন্তর্বর্তী "রিলিফ" পাবেন; রাজ্য সরকারের অধীনস্থ দৈনিক মজুরি হারে নিযুক্ত কর্মচারির দৈনিক পারিশ্রমিকও ৮৮ পয়সা করে বাড়ানো হবে।

[3-00 – 3-10 P.M.]

শিক্ষকসহ বেতন কমিশনের আওতাভুক্ত সরকারি সাহায্যপ্রাপ্ত বেসরকারি প্রতিষ্ঠানসমূহের সমস্ত কর্মচারিও ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে অতিরিক্ত মহার্ঘ ভাতা পাবেন। তাঁদের ক্ষেত্রে অতিরিক্ত মহার্ঘ ভাতার পরিমাণ টাকার অঙ্কে এমনভাবে নির্ধারিত হবে যাতে প্রতি স্তরে বেতনের দিক থেকে সমতুল্য রাজ্য সরকারি কর্মচারিরা রাজ্য সরকারের মহার্ঘ ভাতার

হার কেন্দ্রীয় হারের সঙ্গে সমীকরণের ফলে গড়পড়তায় যে অতিরিক্ত আর্থিক সুবিধা পাবেন, তার সমান হয়।

পৌর প্রতিষ্ঠানগুলিকে উপরোক্ত নীতি অনুসারে তাঁদের কর্মচারিদের অতিরিক্ত আর্থিক সুবিধা দিতে গিয়ে যে বাড়তি ব্যয়ভার বহন করতে হবে তার শতকরা আশি ভাগ রাজ্য সরকার অনুদান হিসাবে দেবেন। যে-সমস্ত রাষ্ট্রচালিত বাণিজ্যিক সংস্থা ও স্ট্যাটুটরি প্রতিষ্ঠানের কর্মচারিরা বরাবর রাজ্য সরকারের হারে মহার্ঘ ভাতা পেয়ে আসছেন এবং যাঁদের জন্য স্বতন্ত্র কোনও মজুরি বা বেতন কমিটি নিযুক্ত হয় নি তাঁদের ক্ষেত্রেও এই আর্থিক সুবিধাসমূহ সম্প্রসারিত হবে।

যেসব শর্ত এবং নিয়মাবলির সাহায্যে মহার্ঘ ভাতা প্রদানের এই নতুন ব্যবস্থা পরিচালিত হবে তা বিশদভাবে যথাসময়ে সরকারি আদেশনামায় বর্ণিত হবে।

মাননীয় সদস্যগণের মনে আছে যে, গত বছর অবসরপ্রাপ্ত সরকারি কর্মীদের পেনসনের পরিমাণ মাসিক ১৫ টাকা করে বাড়ানো হয়েছিল। এবারও ১লা এপ্রিল ১৯৭৯ থেকে পূর্বতন সরকারি কর্মীদের পেনসনের পরিমাণ সর্বক্ষেত্রে মাসিক আরও ১৫ টাকা বাড়িয়ে দেওয়ার প্রস্তাব আমি করছি।

কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা প্রদানের সিদ্ধান্তের ফল পরম্পরায় ১৯৭৯-৮০ আর্থিক বছরে রাজ্য সরকারের উপর ৩০ কোটি টাকার মতো বাড়তি দায়ভার পড়বে।

৬

১৯৭৯-৮০ সালে বিভিন্ন সরকারি বিভাগের নতুন কর্মসূচি সম্পর্কে এবার সামান্য কিছু বলছি। সেই সঙ্গে চলতি আর্থিক বছরের পূর্বনির্ধারিত কর্মসূচির অগ্রগতির পর্যালোচনা করারও সুযোগ খানিকটা পাব। বিভিন্ন বিভাগসমূহের ব্যয়বরাদ্দের দাবি উত্থাপনকালে এ-সব কাজকর্মের আরও বিস্তারিত বিবরণ দেওয়া হবে।

এই বিবরণদানে একটি অসুবিধার আগেই উল্লেখ করেছি। যোজনা কমিশনের সঙ্গে আলোচনা শেষ করে আমাদের বার্ষিক পরিকল্পনাটি চূড়ান্ত করার কাজ এখনও বাকি। আগেই উল্লেখ করেছি যে চলতি বছরের জন্য যেখানে বার্ষিক যোজনার বরাদ্দ ছিল ৩৭১ কোটি টাকা সেখানে আমরা ১৯৭৯-৮০ সালের আর্থিক বছরে ৫৩১ কোটি টাকা করার প্রস্তাব করেছি। যদি গত তিন দশকের অন্ধকার ঋতুর অবসান ঘটাতে হয় তবে রাজ্যের যোজনা বরাদ্দের এই পরিমাণ বৃদ্ধি অত্যাবশ্যক বলেই আমরা বিবেচনা করি। ১৯৭৮-৭৯ সালে কৃষি ও সংশ্লিষ্ট কাজকর্মের খাতে ৬৪ কোটি টাকা ব্যয়বরাদ্দের স্থলে আমরা ১৯৭৯-৮০ সালের যোজনার ব্যয়বরাদ্দে ১০৬ কোটি টাকা প্রস্তাব করেছি। গ্রামীণ বিকাশের ক্ষেত্রে ১৯৭৮-৭৯ সালে ধার্য ছিল ১৯ কোটি টাকা; ১৯৭৯-৮০ সালে তা বাড়িয়ে ২৭ কোটি টাকা করা হচ্ছে। সেচের উন্নয়নের জন্য চলতি বছরে বরাদ্দ ছিল ৪৬ কোটি টাকা, ১৯৭৯-৮০ সালে আমরা তা ৬৪ কোটি টাকায় নিয়ে যেতে চাই। বিদ্যুৎশক্তির জন্য চলতি বছরে ১১৬ কোটি টাকার মতো বরাদ্দ করা হয়েছিল, আমাদের প্রস্তাব আগামী বছরে এই বরাদ্দের পরিমাণ ১৬৪

কোটি টাকা ধার্য করা হোক। অনুরূপভাবে শিল্প ও খনিজ খাতে বরাদ্দের পরিমাণ বাড়িয়ে ১৯৭৮-৭৯ সালের ১৬ কোটি টাকার জায়গায় ১৯৭৯-৮০ সালে ২৭ কোটি টাকা করতে চাই। পরিবহন ও যোগাযোগের ক্ষেত্রে ১৯৭৮-৭৯ সালের ব্যয়বরাদ্দ আনুমানিক ১৭ কোটি টাকার মত; আগামী বছরে এর পরিমাণ বাড়িয়ে আমরা ২৩ কোটি টাকা করতে চাই। শিক্ষার খাতে ধার্য ব্যয়বরাদ্দের পরিমাণ ৩৬ কোটি টাকা থেকে বাড়িয়ে ৫২ কোটি টাকা করা হচ্ছে। জনস্বাস্থ্য ও জলসরবরাহ খাতে চলতি বছরের পরিকল্পনায় ১৫ কোটি টাকার মতো ব্যয় হবে বলে ধরা হয়েছে; আমরা আগামী বছরে এটা ২২ কোটি টাকায় বাড়াতে চাই। এখানে আরও যা বলা প্রয়োজন, জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে অন্যান্য রাজ্য সরকারের সঙ্গে সম্মিলিত পরামর্শ করে রাজ্যের এক্তিয়ারভুক্ত ক্ষেত্রে কেন্দ্র কর্তৃক নিরূপিত প্রকল্পগুলির (Centrally-sponsored Scheme) অবসান ঘটানোর জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। এ ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্তসাপেক্ষে আপাতত উক্ত প্রকল্পগুলিকে বর্তমান বাজেটে প্রথাগত ব্যবস্থানুযায়ীই দেখানো হয়েছে। মাননীয় সদস্যদের আপাতত এটুকু আশ্বাস দিতে পারি যে, জাতীয় উন্নয়ন পরিষদে যে সিদ্ধান্তই নেওয়া হোক না কেন, আমরা এ রাজ্যের আর্থিক অবস্থা উন্নতি বা সম্প্রসারণের পক্ষে গুরুত্বপূর্ণ প্রতিটি ক্ষেত্রে বিনিয়োগ বাড়ানোর সঙ্কল্প থেকে বিচ্যুত হব না।

কৃষি উন্নয়নকে ত্বরান্বিত করার জন্য রাজ্য সরকার এক দ্বিমুখী কর্মসূচি গ্রহণ করেছেন। একদিকে যেমন নব প্রযুক্তি পদ্ধতি সম্পর্কে জ্ঞাতব্য তথা উৎপাদন বৃদ্ধির জন্য প্রয়োজনীয় অন্যান্য উপকরণের যোগান বাড়ানোর চেষ্টা করা হচ্ছে, অন্যদিকে তেমনই ব্যাপক ভূমিসংস্কারের মারফৎ এই উপকরণাদি কৃষি সমাজের যাঁরা সংখ্যাগুরু সেই সাধারণ কৃষকদের কাছে পৌঁছে দেওয়াও আমাদের সমান লক্ষ্য। ১৯৭৭-৭৮ সালে ৯২.৫ লক্ষ টনের রেকর্ড খাদ্যশস্য ফলন এবং বর্তমান বছরেও অনুরূপ ফলনের সম্ভাবনার মধ্যে এই দ্বিবিধ নীতির সাফল্যের সূচনা লক্ষ্য করা যাচ্ছে। ১৯৭৭ সালের ফেব্রুয়ারি থেকে ১৯৭৮ সালের জানুয়ারি পর্যন্ত রাসায়নিক সারের ব্যবহারের পরিমাণ ছিল ১৭৮.১৪৬ টন; ১৯৭৮-৭৯ সালের অনুরূপ সময়ে তা বৃদ্ধি পেয়ে ২৩৫,৭৫০ টনে দাঁড়িয়েছে। রাসায়নিক সার ও অন্যান্য উপকরণ কেনার জন্য কৃষকদের বর্তমান বছরে সরকার ঋণ হিসেবে ১৭ কোটি টাকা মঞ্জুর করেছেন; গত বছর অনুরূপ ঋণের পরিমাণ ছিল মাত্র ৬ কোটি ৫০ লক্ষ টাকা। উৎপাদন ঋণ কৃষকরা যাতে বেশি পেতে পারেন, তার জন্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিকে বলা হয়েছিল, তাতেও কাজ হয়েছে।

উৎকৃষ্ট মানের বীজ সরবরাহের ব্যবস্থা নিশ্চিত করবার উদ্দেশ্যে রাজ্য সরকার ৬০টি বীজ পরিবর্ধক খামার এবং একটি বৃহদাকার পরিবর্ধক খামার স্থাপন করবার সিদ্ধান্ত নিয়েছেন। অন্য যা-যা পরিকল্পনা নেওয়া হয়েছে তাদের মধ্যে আছে শস্যবিমা নিয়ে কাজ শুরু করা, ক্ষুদ্রসেচের যন্ত্রপাতির বিমা ব্যবস্থা এবং চাষীদের নিজস্ব কৃষি ও সেচ যন্ত্রপাতি দ্রুত মেরামতির জন্য মেরামতিকেন্দ্র স্থাপন করা।

বন্যার ফলে রাজ্যের কৃষি-অর্থনীতিতে যে প্রচণ্ড ক্ষয়ক্ষতি হয়েছে সে সম্পর্কে সদস্যগণ অবহিত আছেন। প্রায় ২৮ লক্ষ একর জমির ফসল ক্ষতিগ্রস্ত হয়েছে; উত্তরবঙ্গের জেলাগুলিতে ক্ষতিগ্রস্ত হয়েছে আরও ৪ থেকে ৫ লক্ষ একর জমির ফসল। উপরন্তু বন্যায় নষ্ট হয়েছে

বহু ক্ষুদ্রসেচ ব্যবস্থা। এ-সমস্ত ক্ষতি যথাশীঘ্র পূরণ করার উদ্দেশ্যে রবিশস্যের চাষ ও গ্রীষ্মকালীন চাষের এক পরিবর্ধিত কর্মসূচি গ্রহণ করা হয়েছে। বীজ ও সারের মিনিকিট চাষীদের মধ্যে প্রচুর পরিমাণে বিতরণ করা হয়েছে; ফলে গত বছরের ৪৫ লক্ষ একরের তুলনায় এ বছর ৬১ লক্ষ একর জমিতে রবি ও গ্রীষ্মের ফলন হবে বলে আশা কার যায়। বন্যায় বিনষ্ট ক্ষুদ্রসেচ ব্যবস্থাগুলির প্রায় সব কটিই ইতিমধ্যে পুনরায় চালু করা হয়েছে। চাষের জমিকে পুনরায় বিন্যস্ত করে নেওয়ার উদ্দেশ্যে ভারত সরকারের মঞ্জুরীকৃত অগ্রিম পরিকল্পনা সাহায্য হিসেবে প্রাপ্ত ১৪ কোটি ২০ লক্ষ টাকা এ বছরের মধ্যেই সম্পূর্ণ ব্যয়িত হবে। আলাদাভাবে পাওয়া ৩০ কোটি টাকার স্বল্পমেয়াদী কৃষিঋণও পুরো বিতরণ করা হবে।

কৃষি উন্নয়নের ক্ষেত্রে ভূমিসংস্কারের ভূমিকা অপরিহার্য। মাননীয় সদস্যরা জানেন যে, সরকারে ন্যস্ত জমির বিলিব্যবস্থা জোরদার করার পাশাপাশি জমিতে বর্গাদারদের নাম নথিভুক্ত করার উদ্দেশ্যে "অপারেশন বর্গা" নামে একটি সুসংহত কর্মসূচি গ্রহণ করা হয়েছে। আমাদের লক্ষ্য, আগামী ডিসেম্বরের মধ্যে গ্রাম বাংলার সমস্ত বর্গাদারের নাম নথিভুক্ত করা। চাষের জমিতে ক্ষুদ্র চাষী ও বর্গাদারের অধিকার প্রতিষ্ঠা ও সংরক্ষণই যথেষ্ট নয়; মহাজনদের করাল হাতের গ্রাস থেকেও তাঁদের মুক্ত করতে হবে। এই উদ্দেশ্যে বিগত আমন শস্যের ঋতুতে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির সহযোগিতায় ১২টি জেলায় ২৩টি মনোনীত ব্লকে একটি পুরোধা প্রকল্প গ্রহণ করা হয়েছিল; ফলে ১২,০০০ বর্গাদার ও ন্যস্ত জমির পাট্টাদার চাষের কাজে আর্থিক সহায়তা পেয়েছেন। আমাদের ইচ্ছা আগামী আমন ঋতুতে চার লক্ষ কৃষককে এই প্রকল্পের আওতায় আনার। আশা করছি এ ব্যাপারে ব্যাঙ্কগুলির কাছ থেকে প্রয়োজনীয় সাহায্য আমরা পাব।

[3-10 – 3-20 P.M.]

ন্যস্ত জমির বন্টন ও পাট্টাদারের নির্বাচন ব্যাপারে সুপারিশ করার দায়িত্বভার পঞ্চায়েত সমিতিগুলির উপর অর্পণ করা হয়েছে। ১৪টি জেলায় জমির স্বত্ব সংশোধনের কাজে হাত দেওয়া হয়েছে; শতকরা ৬০ ভাগ মৌজাতে প্রাথমিক স্বত্বতালিকা ইতিমধ্যেই তৈরি হয়েছে। এই স্বত্বতালিকাগুলির সংরক্ষণ ও নিয়মিত সংশোধনের এক পরিকল্পনা সরকার কার্যকর করতে চান। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনের সংশোধনের মাধ্যমে রায়তদের কাছ থেকে উদ্ধার করা উদ্বৃত্ত জমি দ্রুত ন্যস্ত করার জন্য বিধিবদ্ধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমরা এখনও আশা করছি, এই সংশোধনটি কেন্দ্রীয় সরকার সংবিধানের নবম তপশীলের অন্তর্ভুক্ত করতে সম্মত হবেন। বিধানসভার গত অধিবেশনে আমরা পশ্চিমবঙ্গ ভূমি (জোত) রাজস্ব বিল, ১৯৭৮ নামে একটি সর্বাত্মক আইনের খসড়া পেশ করেছি, আগেই বলেছি, খসড়াটি এখন এই সভার একটি সিলেক্ট কমিটির বিবেচনাধীন। এই আইন ভূমিরাজস্বের বর্তমান ব্যবস্থা তথা শর্তাবলির পরিবর্তন ঘটিয়ে উৎপাদনক্ষমতা ইত্যাদি বিবিধ আর্থিক লক্ষ্মণযুক্ত সংজ্ঞার ভিত্তিতে অধিকতর বিজ্ঞানসম্মত রাজস্বব্যবস্থা প্রবর্তনের পথে একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ; এ ধরনের আইন সারা দেশে এই প্রথম।

সমবায় আন্দোলন জোরদার করার ব্যাপারে রাজ্য সরকার প্রয়াস অব্যাহত রেখেছেন। ১৯৭৮-৭৯ সালে ৫৭ কোটি টাকা স্বল্পমেয়াদী ঋণ বন্টন করা হচ্ছে; ১৯৭৭-৭৮ সালে বণ্টন

করা হয়েছিল ৪৭ কোটি টাকা। ১৯৭৮-৭৯ সালে ২০ কোটি টাকা দীর্ঘমেয়াদী ঋণ বিলি করার কথা আছে; বিগত বছরে ঐ টাকার পরিমাণ ছিল ১০ কোটি টাকা। স্বল্প ও দীর্ঘমেয়াদী সমবায় ঋণের অন্তত দুই-তৃতীয়াংশ গরিব কৃষকসম্প্রদায়ের উপকারে আসবে। ১৯৭৯ সালের ১লা জুলাই থেকে যে সমবায় বছর শুরু হচ্ছে সেই বছরে ৯০ কোটি টাকা স্বল্পমেয়াদী ও ২০ কোটি টাকা দীর্ঘমেয়াদী ঋণ দেবার প্রস্তাব আছে। বন্যাজনিত পরিস্থিতির পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার সমবায় ঋণের শর্তাদির পরিবর্তন ও পুনর্বিন্যাস ঘটিয়ে এবং কোনও কোনও ক্ষেত্রে ভরতুকি দিয়ে পর্যাপ্ত সাহায্য করেছেন।

মাননীয় সদস্যদের হয়ত মনে আছে, গত বছরের বাজেটে বর্গাদার, ছোট চাষী এবং স্বনিযুক্ত ব্যক্তিদের সুবিধার্থে আমরা সুদ-অনুদানের একটি ব্যবস্থা প্রবর্তন করেছিলাম। গোড়ার দিকে ব্যবস্থাটি বাণিজ্যিক ব্যাঙ্কগুলি থেকে পাওয়া দাদনের ক্ষেত্রে সীমাবদ্ধ ছিল; পরে সমবায় ব্যাঙ্কগুলিকেও এই ব্যবস্থার আওতায় আনা হয়েছে। বন্যার পর ব্যাঙ্ক এবং সমবায় সংস্থার কাছ থেকে ঋণ গ্রহণ করেছেন এমন অনেক মানুষ এই অনুদানের সুযোগ গ্রহণ করতে পারবেন, মস্ত আনন্দের কথা সেটা।

স্বনিযুক্ত কোনও প্রকল্পের জন্য যাঁরা অর্থপ্রার্থী, তাঁরা যাতে সরকার তথা ব্যাঙ্কের কাছ থেকে উদার সাহায্য পেতে পারেন সেই উদ্দেশ্যে এ বছর নিয়মাবলি যথেষ্ট শিথিল করা হয়েছে। যাঁরা এটা নিজের দায়িত্বে বা যৌথভাবে কোনও শিল্প বা অন্য কোনও প্রকল্প দাঁড় করাতে চান, তাঁদের সুবিধার্থে আমি এখন আরেকটি ব্যবস্থা করা ঘোষণা করছি। এখন পর্যন্ত শর্ত ছিল, প্রকল্পের সম্পূর্ণ ব্যয়ভারের শতকরা ১০ ভাগ পর্যন্ত রাজ্য সরকার দেবেন, ৭৫ ভাগ ব্যাঙ্কের কাছ থেকে আসবে এবং বাকি ১৫ ভাগ আবেদনকারীকে নিজের সংগ্রহ করতে হবে। অনেক অধ্যবসায়ী, পরিশ্রমী ও কারিগরি কর্মে দক্ষ ব্যক্তির পক্ষেই পুরো খরচের শতকরা ১৫ ভাগ দেওয়া সম্ভব নয়, সেজন্য সরকার এখন থেকে ব্যয়ের শতকরা ২০ ভাগ পর্যন্ত বহন করবেন বলে স্থির করেছেন; ফলে আবেদনকারীকে শতকরা ৫ ভাগের বেশি দিতে হবে না। আগামী এপ্রিল থেকে এই ব্যবস্থা নেওয়া হচ্ছে।

গ্রামাঞ্চলে কর্মসংস্থানের সুযোগ বাড়াবার ব্যাপারে কৃষিকর্মের বহুবিধ সম্প্রসারণের প্রয়োজনীয়তা সবাই মেনে নেবেন। এ ব্যাপারে পশুপালন প্রসারণের বিশেষ তাৎপর্য রয়েছে। রাজ্য সরকার অপারেশন ফ্লাড-টু নামে একটি কর্মসূচিতে অংশগ্রহণ করতে মনস্থ করেছেন। এটি জাতীয় ডেয়ারি উন্নয়ন পরিষদ ও ভারতীয় ডেয়ারি কর্পোরেশনের সহযোগিতায় আমরা যৌথভাবে রূপায়িত করছি। কর্মসূচিটির প্রধান উদ্দেশ্য হল, গবাদি পশু তথা দোহপ্রণালীর সুসংহত উন্নয়ন যার ফলে অন্ততপক্ষে রাজ্যের পাঁচ লক্ষ মানুষ উপকৃত হবেন। সমবায় সমিতিগুলি কর্তৃক কর্মসূচিটি রূপায়িত হবে; কৃষক শ্রেণীর দুর্বলতর অংশ যাতে যথাযথভাবে কর্মসূচির আওতাভুক্ত হন সেদিকে যত্ন নেওয়া হচ্ছে। এ পর্যন্ত ৯.৩০ লক্ষ প্রজননক্ষম গবাদি পশু আমাদের সংকর-প্রজনন কর্মসূচির আওতায় আনা হয়েছে; চলতি বছরের শেষাবধি আরও ১.২১ লক্ষ আওতাভুক্ত হবার আশা আছে। তা ছাড়া, ১৯৭৯-৮০ সালে আরও গবাদি পশু আওতাভুক্ত করার প্রস্তাব রয়েছে। ডানকুনিতে নতুন ডেয়ারি চালু হওয়া চলতি বছরের একটি গুরুত্বপূর্ণ ঘটনা; আপাতত এটি আমাদের নিয়ে জাতীয় ডেয়ারি উন্নয়ন পরিষদ

পরিচালনা করছেন। কলকাতা ও হাওড়ার বাইরে থেকে অপসৃত গবাদি পশুর পুনর্বাসনের একটি কর্মসূচিও হাতে নেওয়া হয়েছে।

মৎস্যচাষ উন্নয়নের ব্যাপারে আমরা নতুন যে কর্মসূচি গ্রহণ করেছি সে-সম্পর্কে এখানে কিছু উল্লেখ করা সমীচীন। কর্মসূচিটি জাতীয় কৃষি কমিশন নির্দেশিত পথে অনেকটাই পুনর্বিন্যাস করা হয়েছে। যাতে টাটকা জলের মেছো ঘেরি ছাড়াও নোনা জলের মেছো ঘেরিও আওতাভুক্ত করা যায় সেই উদ্দেশ্যে এক্সটেনশন ব্যবস্থাকে ঢেলে সাজানো হচ্ছে; বায়ুসেবী মাছের চাষও এর আওতায় আনা হবে। বিভিন্ন আর্থিক সংস্থা থেকে বাড়িতে সাহায্য পাওয়ার ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিশ্ব ব্যাঙ্কের কাছে মৎস্যচাষ বাড়ানোর একটি বেশ বড়ো পরিকল্পনা পেশ করা হয়েছে; পরিকল্পনাটি নিয়ে আপাতত ভারত সরকারের সঙ্গে কথাবার্তা চলছে।

রাজ্যের সেচ ও বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থা শক্তিশালী ও সম্প্রসারিত করার জন্য আমরা ১৯৭৯-৮০ সালে কতটা কি ব্যয় করব তা আগেই বলেছি। বন্যার মুহূর্তের ও তার পরবর্তী প্রচণ্ড সঙ্কটের সঙ্গে যুঝতে রাজ্য সরকারের সেচ ও বন্যা নিয়ন্ত্রণ বিভাগের সমস্ত শক্তি নিয়োগ করা হয়। ক্ষতিগ্রস্ত সেচ ও বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থা সমূহের মেরামতি ও পুনর্নির্মাণের কাজ অনেকটা ইতিমধ্যে শেষ হয়েছে। যে দ্রুততার সঙ্গে তিলপাড়া বাঁধ আবার চালু করা হয়েছে তা নিশ্চয়ই উল্লেখের দাবি রাখে। হিংলো বাঁধ মেরামতির কাজ এগিয়ে চলেছে; বর্ষা শুরু হওয়ার আগেই বাঁধটি চালু হবে আশা করা যায়।

রাজ্য সরকারের সেচ ও বন্যা নিয়ন্ত্রণ সংস্থা এ বছর ৫৪ কোটি টাকার একটি বড় কর্মসূচি সম্পূর্ণ করবেন। ১৯৭৯-৮০ সালে ঐ কাজের গতিবেগ আরও বাড়ানো হবে। সেচের জলের ব্যবহার সুচারুতম করবার উদ্দেশ্যে ময়ূরাক্ষী ও ডি. ভি. সি. সেচ প্রকল্পের যে উন্নয়নমূলক কাজ হাতে নেওয়া হয়েছে, তা অব্যাহত আছে। কংসাবতী প্রকল্পের কাজও চলছে। তিস্তা ব্যারাজ প্রকল্পের জন্য মোট ৭০ কোটি টাকা খরচ ধরা হয়েছে; এ বছর কাজের অগ্রগতি সন্তোষজনক। এটি সম্পূর্ণ হলে দার্জিলিং, জলপাইগুড়ি, মালদহ ও পশ্চিম দিনাজপুর জেলার ৩.০৬ লক্ষ হেক্টর জমিতে সেচের জল পৌছুবে। পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় অনেকগুলি মাঝারি সেচ প্রকল্পের কাজ চলছে। ১৯৭৯-৮০ সালে বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচিতে অন্যান্য উল্লেখের মধ্যে আছে ঘাটাল ও তমলুক মাস্টার প্ল্যানের রূপায়ণ।

সেচ ও বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে অত্যন্ত তাৎপর্যপূর্ণ দুটি চুক্তি সম্পাদনের কথাও আমি এখানে উল্লেখ করতে চাই। দামোদর-বরাকর, অজয়, ময়ূরাক্ষী-সিদ্ধেশ্বরী-নুন-বিল ও মহানন্দা—এই সমস্ত আন্তরাজ্য নদীগুলির জলসম্পদ যথাযথ কাজে লাগানোর উদ্দেশ্যে আমরা বিহার সরকারের সঙ্গে একটি দ্বিপাক্ষিক চুক্তি সম্পাদন করেছি। চুক্তিটি বিহারে আমাদের জমি অধিগ্রহণেও সাহায্য করবে, ফলে মাইথন ও পাঞ্চেত জলাধারের বন্যাপ্রতিরোধক ব্যবস্থা আরও শক্তিশালী করা সম্ভব হবে। বিহার, উড়িষ্যা ও পশ্চিমবঙ্গ সরকারের মধ্যে অন্য একটি চুক্তিও সম্পাদিত হয়েছে, সুবর্ণরেখার জল তিন রাজ্য সরকারের পারস্পরিক আলোচনার ভিত্তিতে ব্যবহারের পথ এই চুক্তির ফলে সুগম হবে।

বিদ্যুৎশক্তির উপস্থিত উৎপাদনক্ষমতা ও চাহিদার মধ্যে পার্থক্য থাকার ফলে উদ্ভূত

কঠিন সঙ্কট সরকারের পক্ষে গভীর উৎকণ্ঠার বিষয়। অতীত অবহেলার মাশুল দিতে হচ্ছে আমাদের। যে ব্যাপক দুর্ভোগ সবাইকে ভুগতে হচ্ছে তার সম্পর্কে আমরা সম্পূর্ণ সচেতন। সমস্যার সমাধানকল্পে কিছু স্বল্পমেয়াদী ব্যবস্থা নেওয়া হয়েছে এবং সেই সঙ্গে কিছু দীর্ঘমেয়াদী ব্যবস্থাও নেওয়া হচ্ছে। দুর্গাপুর প্রকল্প বাদে অন্য সমস্ত সংস্থাগুলিতে বিদ্যুৎ উৎপাদনে সম্প্রতি কিছুটা উন্নতি হয়েছে। সাঁওতালদি ও ব্যাণ্ডেল এই দুটি প্রধান উৎপাদনকারী কেন্দ্রে বিদ্যুৎসঞ্চার বাড়ানোর জন্য সবরকম চেষ্টা চলছে। রাজ্য বিদ্যুৎ পরিষদ নির্মীয়মাণ প্রকল্পগুলির অগ্রগতি নিয়মিত যাচাই করে দেখছেন। রাজ্য সরকার জরুরি ব্যবস্থা হিসেবে পাঁচটি গ্যাস আমদানি করছেন; ১৯৭৯ সালের আগস্ট মাস নাগাদ ঐগুলি চালু হবে আশা করা যায়। আমাদের উৎপাদনক্ষমতার উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটানো ছাড়া বিদ্যুৎ সমস্যার কোনও স্থায়ী সমাধান নেই। গ্যাস টারবাইন স্থাপনা ও কলকাতা বিদ্যুৎ সরবরাহ কর্পোরেশনের নির্মীয়মাণ টিটাগড় তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য আমরা যথেষ্ট প্রাতিষ্ঠানিক অর্থলগ্নির ব্যবস্থা করতে সমর্থ হয়েছি। বর্তমান বছরে সাঁওতালদির তৃতীয় ইউনিটটি চালু হওয়া উল্লেখযোগ্য ঘটনা। সাঁওতালদির চতুর্থ ইউনিট, ব্যাণ্ডেলের পঞ্চম ইউনিট, কোলাঘাটের প্রথম তিনটি ইউনিট এবং টিটাগড়ের চারটি ইউনিট চালু হলে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন শক্তি ১,১০০০ মেগাওয়াট বৃদ্ধি পাবে। বর্তমান যোজনায় নতুন কয়েকটি প্রকল্প সংযুক্ত করার প্রস্তাব আমরা রেখেছি ঃ কোলাঘাটের ২১০ মেগাওয়াটবিশিষ্ট তিনটি ইউনিটও তাতে ধরা। দুর্ভাগ্যক্রমে কেন্দ্রীয় সরকার আমাদের প্রস্তাবে সায় দেন নি। কারণ হিসেবে তাঁরা বলছেন, বর্তমান পঞ্চবার্ষিক যোজনার মেয়াদ শেষ হলে পূর্বাঞ্চলে বিদ্যুৎশক্তি সামগ্রিকভাবে উদ্বৃত্ত হবে; সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের ঘাটতি অন্যান্য রাজ্য থেকে আমদানিকৃত বিদ্যুতের সাহায্যে পূরণ করা সম্ভব হবে। এ ব্যাপারে আমি আগেই কিছু মন্তব্য রেখেছি। এই রাজ্যের অথবা পূর্বাঞ্চলের বিদ্যুতের মোট প্রয়োজনের যে-হিসেব কেন্দ্রীয় সরকার দিচ্ছেন তার সঙ্গে আমাদের হিসেবের আদৌ মিল নেই; সে কারণেই বর্তমান যোজনায় কোলাঘাটে আরও তিনটি ইউনিট স্থাপনার জন্য আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। কেন্দ্রীয় সরকারের কাছে সঙ্গে সঙ্গে অনুরোধ রেখেছি যে, ফরাক্কায় প্রস্তাবিত ১,১০০ মেগাওয়াট শক্তিবিশিষ্ট বড়ো তাপবিদ্যুৎ কেন্দ্রটির কাজ দ্রুত গ্রহণ করে ১৯৮৩ সালের মধ্যে শেষ করা হোক।

[3-20 – 3-30 P.M.]

১৯৭৭ সালে ঘোষিত শিল্পনীতি অনুসারে আমরা শিল্পায়নের ক্ষেত্রে আরও সুযোগ সৃষ্টি, কয়েকটি গুরুত্বপূর্ণ ক্ষেত্রে সরকারি উদ্যোগের সম্প্রসারণ, বন্ধ সংস্থাগুলিকে পুনরায় চালু করা এবং কর্মসংস্থান বৃদ্ধির পরিবেশ সৃষ্টির দিকে জোর দিয়েছি। আগামী বছর থেকে প্রতি জেলায় অন্তত একটি মাঝারি শিল্প সংস্থা ও দুটি ক্ষুদ্র সংস্থা চালু করার পরিকল্পনার কথা আগেই উল্লেখ করেছি। রাজ্য সরকার একটি নতুন ইনসেনটিভ স্কীম ঘোষণা করেছেন, এই স্কীমে কর্মসংস্থান ও অনগ্রসর অঞ্চলে উন্নতির দিকে বাড়তি নজর দেওয়া হয়েছে। কিছু কিছু গুরুত্বপূর্ণ কাঁচামাল যাতে এই রাজ্যে উৎপাদন সম্ভব হয় তার জন্য প্রয়োজনানুগ ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে কল্যাণীতে পোড়া ডোলোমাইট প্রকল্প, খড়্গপুরে ম্যালি অ্যানহিড্রাইড প্রকল্প ও কল্যাণীতে টাঙস্টেন ফিলামেন্ট কেন্দ্রের উল্লেখ করা যেতে পারে। পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন কর্পোরেশন পুরুলিয়ায় একটি স্ল্যাগ সিমেন্ট পেষণ ইউনিটের কাজ ত্বরান্বিত করছেন।

ইলেক্ট্রনিকস শিল্প উন্নয়ন কর্পোরেশন ইতিমধ্যে একটি শিল্প এলাকা স্থাপন করেছেন,; এখানে গবেষণা, উন্নয়ন ও পরীক্ষার সুযোগসুবিধা থাকবে। এই কর্পোরেশন সরকারি তথা যুগ্ম উদ্যোগে বহুমুখী অনেকগুলি প্রকল্পের প্রবর্তন করেছেন; ফেরাইটিস, থাইরেস্টর নিয়ন্ত্রিত মড্যুলার ড্রাইভ ব্যবস্থা, হস্তচালিত যন্ত্র, সংখ্যাগণনা যন্ত্র, টেলিযোগাযোগ উপকরণ এবং দূরদর্শন ছবির টিউব ইত্যাদি তৈরির কথা আছে।

এই রাজ্যের ভূগর্ভে প্রচুর এবং বহুবিধ খনিজের প্রমাণিত সম্ভার। আমাদের ঘোষিত শিল্পনীতির অন্যতম প্রধান লক্ষ্য এই খনিজ সম্পদের যথাযোগ্য ব্যবহার। উপযুক্ত প্রযুক্তির মাধ্যমে খনিজাত উৎপাদন সম্প্রসারণ করে যদি নানাধরনের ক্ষুদ্রশিল্পের ব্যবস্থা করা যায়, তা হলে রাজ্যের প্রভূত উপকার হবার সম্ভাবনা। এ ব্যাপারে সামগ্রিক দৃষ্টিভঙ্গি খাটিয়ে যাতে বিচারব্যবস্থা নেওয়া যায় সেই উদ্দেশ্যে সরকার একটি স্বতন্ত্র সংস্থা স্থাপনে মনস্থ হয়েছেন।

বর্তমান বছরে রাজ্যের সব জেলাতেই জেলা শিল্প কেন্দ্র স্থাপন করা হয়েছে। ক্ষুদ্র ও কুটিরশিল্পের সুষ্ঠু উন্নয়নের জন্য সব রকম কার্যকর সাহায্য এই কেন্দ্রগুলির ছত্রছায়ায় দেওয়া হবে। দুর্গাপুর ও খড়্গপুরে নতুন শিল্পনগরীর কাজ চলছে; মালদহে বাণিজ্য এলাকা গঠনের কাজ সম্পূর্ণ হয়েছে এবং শিলিগুড়িতে একটি বাণিজ্য এলাকা এখন নির্মীয়মাণ। সহযোগী ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বর্তমানে প্রচলিত ইনসেনটিভ স্কীমের আওতা সম্প্রসারিত করে অনুন্নত এলাকাস্থিত শিল্প সমবায়গুলিকেও তার অন্তর্ভুক্ত করা হয়েছে। নতুন উদ্ভাবনের জন্য পুরস্কার ও গবেষণার জন্য অনুদানের ব্যবস্থা করে একটি প্রকল্প চালু করা হয়েছে। হস্তশিল্প শীর্ষ সমিতি জনতা বস্ত্র প্রকল্পটি রূপায়িত করছেন, ফলে দরিদ্র শ্রেণীর মানুষদের কাছে ভরতুকিদত্ত মূল্যে সুনির্দিষ্ট মানে শাড়িবস্ত্র পৌঁছে দেওয়া যাচ্ছে। বর্তমান বছরে এই কর্মসূচি অনুযায়ী উৎপাদনের মাত্রা দু' কোটি বর্গমিটারে পৌঁছুবে বলে আশা করা যায়। আগামী বছর ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে বিনিয়োগের পরিমাণ আরও বাড়াবার পরিকল্পনা নেওয়া হচ্ছে।

১৯৭৮ সালে রাজ্যের শিল্প সম্পর্কে মোটামুটি সন্তোষজনক ছিল। এই বছর ১৬৫টি ক্ষেত্রে ধর্মঘট ও ২০২টি ক্ষেত্রে লক-আউট হয়েছে। শিল্প সংস্থাগুলির সংখ্যার বিচারে এবং কর্মিসংখ্যার তুলনায় ধর্মঘট ও লক-আউটের ঘটনা অত্যধিক তা বলা চলে না। লে-অফের ক্ষেত্রে নিঃসন্দেহে পরিস্থিতির উন্নতি ঘটেছে। ১৯৭৭ সালে যেখানে ৩৬৭টি ক্ষেত্রে লে-অফ হয় এবং ফলে ১২২,০৪৪ জন শ্রমিক ভুক্তভোগী হন, সেক্ষেত্রে ১৯৭৮ সালে লে-অফের ঘটনা মাত্র ২৩৭ এবং ৯১,৬০৩ জন শ্রমিক ভুক্তভোগী হন। ১৯৭৭ সালে ১৪৮টি ঘটনায় বরখাস্ত শ্রমিকের সংখ্যা ছিল ২,১৭৭; ১৯৭৮ সালে তা কমে গিয়ে মাত্র ৯৫টিতে দাঁড়ায় এবং বরখাস্ত শ্রমিকের সংখ্যা দাঁড়ায় ২,০১৩।

বর্তমান বছরে অনেকগুলি বড় শিল্পের ক্ষেত্রে শিল্পভিত্তিক শ্রমচুক্তির সময়সীমা শেষ হয়েছে। জীবনযাত্রার ব্যয় বৃদ্ধি পাওয়ায় স্বাভাবিকভাবেই কর্মীরা মজুরির উর্দ্ধমুখী পুনর্বিন্যাস প্রত্যাশা করেছেন। সরকারি মধ্যস্থতায় নতুন করে ইঞ্জিনিয়ারিং শিল্পে শিল্পভিত্তিক চুক্তি সম্পাদিত হয়েছে। প্রচুর চেষ্টা সত্ত্বেও চটশিল্পে ধর্মঘট এড়ানো সম্ভব হয় নি, তবে শিল্পভিত্তিক মীমাংসার চেষ্টা কাল সন্ধ্যাবেলা ফলবতী হয়েছে। যা বিশেষ উল্লেখযোগ্য, সম্ভবত এই প্রথম ছাপাখানা শিল্পে নিযুক্ত কর্মীদের মজুরির কাঠামোর এক ব্যাপক পুনর্বিন্যাস সাধিত হয়েছে; এই শিল্পের

সঙ্গে সংশ্লিষ্ট হাজার হাজার সংগ্রামী কর্মী তাতে উপকৃত হয়েছেন।

শিক্ষার ক্ষেত্রে আমাদের ঘোষিত লক্ষ্য প্রাথমিক শিক্ষার সর্বজনীকরণ এবং বয়স্ক ও বৃত্তিমূলক শিক্ষার সুযোগ সম্প্রসারণ। পূর্ব-নির্ধারিত কর্মসূচি অনুসারে প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় খোলার কাজ এগিয়ে চলেছে; উদ্দেশ্য নতুন নতুন প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করে ১৯৮২-৮৩ সালের মধ্যে ১৩.০৪ লক্ষ শিশুকে বিদ্যালয়ে ভর্তি করার লক্ষ্যমাত্রায় পৌছানো। এই উদ্দেশ্য সাধিত হলে ৬ থেকে ১১ বছর বয়ঃক্রমের সমস্ত শিশুকে প্রাথমিক শিক্ষার আওতায় আনা যাবে। ১৯৭৯-৮০ সালে প্রথম থেকে পঞ্চম শ্রেণীতে ছাত্রভর্তির লক্ষ্যমাত্রা হচ্ছে ৮৭ শতাংশ; ১,২০০ নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। ২,০০০ বিশেষ শিক্ষাকেন্দ্র খুলে আরও ১,১০,০০০ শিশুকে প্রথাগত পদ্ধতির বাইরে শিক্ষাদানেরও পরিকল্পনা আছে। ১৯৭৯-৮০ সালে ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত ছাত্রভর্তির লক্ষ্যমাত্রা হচ্ছে ৮৬.৩০ শতাংশ; নবম ও দশম শ্রেণীর লক্ষ্যমাত্রা ২৬.৯৮ শতাংশ। বয়স্ক শিক্ষা কর্মসূচির অধীনে বহুসংখ্যক বয়স্ক শিক্ষাকেন্দ্র প্রবর্তনের প্রস্তাব আছে।

একটি আনন্দ-ঘোষণা রাখছি। মাননীয় সদস্যরা জানেন যে, অষ্টম শ্রেণী পর্যন্ত বিদ্যালয়ের শিক্ষাকে এ-বছর থেকে অবৈতনিক করা হয়েছে। এখন আমরা আরও এক ধাপ অগ্রসর হওয়ার কথা ভাবছি; ১৯৮০ সালের জানুয়ারি মাস থেকে নবম ও দশম শ্রেণীতেও শিক্ষাদান অবৈতনিক হবে। স্বাধীনতা লাভের পর পশ্চিম বাংলায় এই প্রথম প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা উভয়ই সম্পূর্ণরূপে অবৈতনিক হবে। এই সিদ্ধান্তের ফলে দরিদ্র এবং বঞ্চিত পরিবারের লক্ষ লক্ষ শিশু শিক্ষালাভের মতো মৌলিক মানবিক অধিকারের সুযোগ গ্রহণ করতে পারবে, এটাই আমাদের আশা।

১৯৭৮-৭৯ সালে সমস্ত বেসরকারি কলেজে ও কিছু সরকারি কলেজে উচ্চ মাধ্যমিক শিক্ষাক্রম প্রবর্তন করা হয়েছে। আরও তিনটি কারিগরি শিক্ষা প্রতিষ্ঠান অধিগ্রহণের ফলে ইঞ্জিনিয়ারিং বিষয়ে ডিপ্লোমার শিক্ষাক্রম চালু রয়েছে এমন সরকারি প্রতিষ্ঠানের সংখ্যা উনিশে গিয়ে দাঁড়াল। নির্বাচিত প্রতিনিধিদের সংখ্যা বাড়িয়ে বিশ্ববিদ্যালয় সংস্থাগুলি পুনর্গঠনের সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এই ব্যাপারে প্রয়োজনীয় বিধানাবলি সভায় সত্বর উপস্থাপিত হবে।

রাজ্যের স্বাস্থ্য প্রশাসনের কাছে বন্যা এক প্রচণ্ড পরীক্ষারূপে এসেছিল; এই পরীক্ষায় সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হওয়া গেছে। মাননীয় সদস্যগণ জানেন, ব্যাপক টিকাদান এবং চিকিৎসা ও স্বাস্থ্যব্যবস্থামূলক ত্রাণ কর্মসূচির ফলে মহামারী দেখা দেয় নি। আগামী বছর এবং পরবর্তী বছরগুলিতে পল্লীর ব্যাপকসংখ্যক মানুষের স্বাস্থ্যরক্ষার প্রয়োজনে গৃহীত বিবিধ কর্মসূচি বিশেষ গুরুত্ব পাবে। এই উদ্দেশ্যে গ্রামীণ স্বাস্থ্যব্যবস্থা নতুন করে ঢেলে সাজাবার কথাও চিন্তা করা হচ্ছে। যা যা কর্মসূচির তালিকাভুক্ত তাদের মধ্যে আছে প্রতি ১০০ জনপিছু বিশুদ্ধ পানীয় জলের উৎসব্যবস্থা, অন্ততঃ প্রতি গ্রামের জন্য একটি উৎসের ব্যবস্থা, প্রতিষেধমূলক স্বাস্থ্যরক্ষণ ব্যবস্থার সম্প্রসারণ বহির্বিভাগীয় রোগী দেখার সুবিধা বৃদ্ধি এবং এতদিন যে সব অঞ্চলে ডিস্পেন্সারি ও হাসপাতাল ছিল না সেই সব স্থানে সেগুলি খোলা। ১৯৭৮-৭৯ সালে ৪,৯০৫টি পল্লী জলসরবরাহ উৎস সৃষ্টির পরিকল্পনা ছিল। বন্যা-পরবর্তী পুনর্বাসনের জন্য

অতিরিক্ত ৪,১১৫টি উৎসের প্রস্তাব করা হয়েছে এবং ক্রমবর্ধিত জলসরবরাহ কর্মসূচি অনুসারে আরও ৪,৬০০টি উৎস সৃজনের প্রস্তাব আছে। আমাদের প্রত্যাশা প্রতিটি পরিকল্পনাই সময়মতো রূপায়িত হবে। গ্রামাঞ্চলে কলের জল সরবরাহের ৩৩টি পুরোনো প্রকল্প এবং ৪৫টি নতুন প্রকল্প রূপায়িত হচ্ছে। শহর এলাকায়ও ২৯টি জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে। বিশেষ উল্লেখযোগ্য হলদিয়ার জন্য ১৫ কোটি টাকা ব্যয়ের একটি বৃহৎ জলসরবরাহ প্রকল্প। ম্যালেরিয়া ও ফাইলেরিয়া নিয়ন্ত্রণের কর্মসূচিকে জোরদার করা হচ্ছে। রোগ নিরাময়ের ক্ষেত্রে সুযোগ-সুবিধাদির সম্প্রসারণের জন্য সঙ্গতি অনুযায়ী কাজ এগিয়ে চলেছে। মহকুমা স্তরে এবং অন্যান্য স্তরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র, উপকেন্দ্র এবং পল্লী হাসপাতালগুলি কেন্দ্র করে প্রস্তাবিত নানা প্রকল্পের কথা বিশেষভাবে উল্লেখযোগ্য। হলদিয়ায় একটি ২৫০ রোগিশয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতাল নির্মাণের মঞ্জুরি দেওয়া হয়েছে, হাসপাতাল নির্মাণ শেষ না হওয়া পর্যন্ত একটি স্টেট ডিস্পেন্সারি চালু রাখা হচ্ছে।

সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের কল্যাণ সম্প্রসারণের ক্ষেত্রে একটি বড় উপাদান সরকারি সরবরাহ ব্যবস্থা। এক হিসেবে এই ব্যবস্থারও লক্ষ্য সামাজিক বণ্টনব্যবস্থার পুনর্বিন্যাস; স্বভাবতই রাজ্য সরকার সরকারি সরবরাহ ব্যবস্থা সম্প্রসারণের দিকে দৃষ্টি দিয়েছেন। ইতিমধ্যেই পশ্চিম বাংলায় ১ কোটি ২৬ লক্ষ মানুষ বিধিবদ্ধ রেশনিং প্রথার আওতায় এসেছেন; রাজ্যের অবশিষ্ট অধিবাসীর জন্য সংশোধিত রেশনিং ব্যবস্থা চালু করা হয়েছে। সারা ভারতবর্ষে এই মুহূর্তে একমাত্র পশ্চিম বাংলাতেই বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা এখনও বহাল আছে। ১৯৭৮ সালে রাজ্যের অত্যাবশ্যাক পণ্য সরবরাহ কর্পোরেশন ৩২,০০০ টন পরিশোধিত রেপসীড তেল এবং ভরতুকি দিয়ে ৬,০০০ টন ডাল সরবরাহের ব্যবস্থা করেছিলেন। বিগত পয়লা অক্টোবর থেকে রাজ্য সরকার সিমেন্টের সরবরাহ ব্যবস্থা অধিগ্রহণ করে এখন পর্যন্ত প্রায় তিন লক্ষ টন বণ্টন করেছেন। নুন, কেরোসিন, কয়লা ইত্যাদির সরবরাহ অব্যাহত রাখার জন্যও অবিশ্রান্ত চেষ্টা করে যাওয়া হয়েছে, যার ফলে বিধ্বংসী বন্যা সত্ত্বেও অত্যাবশ্যক জিনিসপত্রের দাম আদৌ বাড়ে নি।

১৯৭৯-৮০ সালে সরকার নতুন গুদামঘর তৈরি করে এবং তেল শোধনের ব্যবস্থাদি নিয়ে সরবরাহ ব্যবস্থাকে আরও মজবুত করতে বদ্ধপরিকর। সিমেন্টের বণ্টনব্যবস্থায় এবং মান পরীক্ষা ও পর্যবেক্ষণের ব্যাপারে উন্নতি সাধনের লক্ষ্য গ্রহণ করা হয়েছে। আগামী জুলাই থেকে রাজ্য সরকার সারা দেশব্যাপী সমান অত্যাবশ্যক পণ্য পৌঁছে দেওয়ার যে কেন্দ্রীয় প্রকল্প, তাতে অংশগ্রহণ করছেন। এই প্রকল্পের সাফল্য নির্ভর করবে কেন্দ্র দেশ জুড়ে প্রয়োজনীয় পরিমাণে পণ্যাদি কিনতে পারেন কিনা তার উপর যা নির্ভর করছে নিয়ন্ত্রণব্যবস্থার সুষ্ঠুতার উপর। এই শেষোক্ত ব্যাপারে—এবং দেশের লোককে বঞ্চিত করে বিদেশে অত্যাবশ্যকীয় জিনিসপত্র রপ্তানি করার ব্যাপ্যারে—কেন্দ্রের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির পর্যাপ্ত পার্থক্য। আমাদের বক্তব্য সম্বন্ধে সর্বদা কেন্দ্রকে অবহিত করার চেষ্টা করে যাব।

[3-30 – 3-40 P.M.]

রাজ্যের অর্থব্যবস্থার কতগুলি বিশেষ দিক নিয়ে কিছু বলা প্রয়োজন মনে করি। চলতি বছরে প্রায় ২০০ কিলোমিটার নতুন রাস্তা নির্মাণ সম্পূর্ণ হবে। মাথাভাঙ্গায় মানসাই নদীর

উপর একটি এবং বালুরঘাটে আত্রেয়ী নদীর উপর আরেকটি, এই দুটি গুরুত্বপূর্ণ সেতুর নির্মাণকার্য সম্পূর্ণ হয়েছে; সেতুগুলি যানবাহন চলাচলের জন্য উন্মুক্ত হয়েছে। নবদ্বীপে ভাগীরথীর উপর, কাটোয়ায় অজয় এবং হাওড়া জেলার খাদিনানে দামোদরের উপর বৃহৎ সেতু নির্মাণের কাজ এগিয়ে চলেছে। মালদহ জেলায় কালিন্দী এবং শ্রীমতীর উপর, মুর্শিদাবাদ জেলার বালিরঘাটে গোবরা নালার উপর, পুরুলিয়া জেলার বুধপুরঘাটে কংসাবতীর উপর, হাওড়া জেলার আমতায় দামোদরের উপর এবং মেদিনীপুর জেলার কুঠিঘাটে সুবর্ণরেখার উপর সেতু নির্মাণের কাজ শীঘ্রই শুরু হবে। আগামী বর্ষার পূর্বেই পলাশীপাড়ায় জলঙ্গীর উপর নির্মিত সেতু যানবাহনের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে বলে আশা করা যায়। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, বন্যার দরুন রাজ্যের রাস্তাঘাটের প্রচণ্ড ক্ষতি হয়েছে। অবিলম্বে বেশ কিছু সাময়িক সংস্কার প্রয়োজন। সে কাজ চলছে, তা ছাড়া কিছু বড়গোছের পাকা মেরামতের কাজও হাতে নেওয়া হয়েছে। চলতি বছরে এই কাজের জন্য ১৩ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। আগামী বছরের প্রস্তাবিত পরিকল্পনা অনুযায়ী ৩০০ কিলোমিটার নতুন রাস্তার নির্মাণ সম্পূর্ণ হবে বলে প্রত্যাশা করা যাচ্ছে।

গৃহনির্মাণ, স্থানীয় প্রশাসন এবং শহর ও মহানগরী উন্নয়নের ক্ষেত্রে সরকার যেসব নতুন উদ্যোগ নিয়েছেন সেগুলির কথাও সামান্য উল্লেখ করতে চাই। চলতি বছরে সামাজিক গৃহনির্মাণ নানা প্রকল্পের অন্তর্ভুক্ত প্রায় ১,৪০০টি নতুন বাড়ি তৈরির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যাচ্ছে। রাজ্য গৃহনির্মাণ পরিষদ খোলাবাজার থেকে ৫৫ লক্ষ টাকা ঋণ সংগ্রহ করেছেন, ফলে পরিষদ দু'কোটি টাকার নতুন পুঁজি নিয়োগ করতে সক্ষম হবেন। ১৯৭৮-৭৯ সালে বাগিচা শ্রমিকদের জন্য প্রায় ২,৫০০টি গৃহ নির্মিত হবে বলে আশা করা যাচ্ছে, ১৯৭৯-৮০ সালের কর্মসূচিতেও অনুরূপ সংখ্যক গৃহনির্মাণের পরিকল্পনা আছে।

স্থানীয় প্রশাসনের ক্ষেত্রে সরকার গঠনতন্ত্র সংশোধনের ব্যাপক কর্মসূচি গ্রহণ করেছেন। ভোট দেওয়ার অধিকারীর ন্যূনতম বয়স ২১ থেকে কমিয়ে ১৮তে নামানো হয়েছে; স্থানীয় শাসন সংস্থাগুলির আশু নির্বাচনের কথা ভেবে নির্বাচক তালিকাও তৈরি করা হচ্ছে। সম্পত্তির মূল্য নির্ধারণের সমতা সৃষ্টি বাস্তবমুখী কর নির্ধারণ এবং পৌর রাজস্ব সংগ্রহ বৃদ্ধির উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় ভ্যালুয়েশন বোর্ড অ্যাক্ট, ১৯৭৮ বিধিবদ্ধ করা হয়েছে। পৌর প্রশাসন নিয়ন্ত্রক বিধিগুলি সংশোধনের জন্য বিল প্রস্তুত হচ্ছে। প্রশাসন পদ্ধতিতে ব্যাপক উন্নয়ন সাধনের জন্য স্থানীয় শাসন ও পৌর উন্নয়ন বিভাগে একটি অধিকার স্থাপিত হয়েছে। বর্তমান আর্থিক বছরে বন্যার পরে ব্যাপক পুনর্বাসন ব্যবস্থা ছাড়াও শহর এলাকায় উন্নয়নের বেশ কিছু কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এ বছর যেমন কলকাতার রাস্তাঘাটের ব্যাপক সংস্কার করা হয়েছে, আগামী বছর যাতে রাজ্যের সমস্ত পৌর এলাকায় অনুরূপ রাস্তা মেরামত করা সম্ভব হয় সেই উদ্দেশ্যে বাজেটে পাঁচ কোটি টাকা আলাদা বরাদ্দ করা হয়েছে। হলদিয়া, শিলিগুড়ি, দুর্গাপুর, আসানসোল, এবং খড়গপুরের বিকাশ কেন্দ্রগুলির উন্নয়ন ১৯৭৯-৮০ সালে দ্রুততর করার প্রস্তাব আছে। শহর উন্নয়নের উদ্দেশ্য নিয়ে একটি ব্যাপক বিল, 'পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) বিল' এই সভায় গতকাল অনুমোদিত হচ্ছে, এখন থেকে এই বিধানটি শহর ও পল্লীর পরিকল্পিত উন্নয়নের ব্যাপারে নির্দেশক হয়ে থাকবে। এই বিধান অনুযায়ী দুর্গাপুর-আসানসোল অঞ্চলে উন্নয়নকার্যের নিয়ন্ত্রণ ও পরিকল্পনার জন্য অবিলম্বে

একটি উন্নয়ন প্রাধিকার গঠনের আমরা উদ্যোগ নিচ্ছি।

বৃহত্তর কলকাতা উন্নয়ন কর্মসূচির আওতাভুক্ত বিভিন্ন প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। স্থির হয়েছে এখন থেকে অঞ্চল উন্নয়ন এবং যে-সমস্ত ব্যবস্থাদি ইতিমধ্যে করা হয়েছে তাদের সংরক্ষণের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে। নির্দিষ্ট কর্মসূচি অনুযায়ী লবণহ্রদ উপনগরীর উন্নয়নের কাজ চলছে। মাননীয় সদস্যগণ জেনে সুখী হবেন যে, রাজ্য সরকার দ্বিতীয় হুগলি সেতু প্রকল্পের ব্যবস্থার পুনর্বিন্যাস করতে সক্ষম হয়েছে। এখন থেকে কাজ দ্রুত গতিতে অগ্রসর হবে বলে আশা করা যাচ্ছে। এই বছর কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ১৫০টি নতুন বাস চালু করেছেন। কলকাতা ট্রামওয়েজ ও কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন জড়িয়ে একটি বড় পরিবহন প্রকল্প নিয়ে ভারত সরকার ও ইন্টারন্যাশনাল ব্যাঙ্ক ফর রিকনস্ট্রাকশন অ্যাণ্ড ডেভেলপমেন্ট-এর সঙ্গে আলাপ-আলোচনা চলছে।

ইতিপূর্বে আমি পঞ্চায়েতের নেতৃত্বে বিভিন্ন পল্লী উন্নয়ন প্রকল্পের কথা উল্লেখ করেছি। এই প্রকল্পগুলি রূপায়ণের ফলে গ্রামাঞ্চলে বিপুল পরিমাণে নতুন কাজের সুযোগ সৃষ্টি হচ্ছে। ১৯৭৯-৮০ সালে এ ধরনের কর্মসূচির মাত্রা শতকরা অন্তত ৫০ ভাগ বাড়াবার প্রস্তাব আছে, ফলে কর্মসংস্থান সুযোগও অনুরূপ বৃদ্ধি পাবে। কর্মনিয়োগ ও উপার্জন বৃদ্ধির আরও কিছু সুযোগ ঘটবে কেন্দ্র-কর্তৃক নিরূপিত সন্নিবদ্ধ পল্লী উন্নয়ন কর্মসূচির (Intergrated Rural Development Programme) মাধ্যমে। চলতি বছরে ৮.২৭ কোটি টাকা ব্যয়ে পঞ্চায়েত সমিতিগুলিকে দিয়ে এই কর্মসূচি রূপায়িত হচ্ছে; ১৬৩টি ব্লক এর আওতায় আসবে। ১৯৭৯-৮০ সালে এই কর্মসূচির আওতায় আরও বেশ-কিছু ব্লককে আনার প্রস্তাব আছে।

রাজ্যের সমগ্র জনসংখ্যার এক-চতুর্থাংশের বেশি তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। তাঁদের অবস্থার মোড় ফেরাবার জন্য পুস্তক অনুদান, ছাত্রাবাস নির্মাণ, প্রয়োজনীয় অর্থের মূল অংশের সংস্থান, আদিবাসী এলাকায় রাস্তাঘাট উন্নয়ন, সমবায় সমিতি গঠন প্রভৃতি কয়েকটি বিশেষ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। চলতি বছরে আদিবাসী উপ-পরিকল্পনায় প্রায় ১৩ কোটি টাকার ব্যয় ধরা হয়েছে; ১৯৭৯-৮০ সালে আরও বাড়ানোর প্রস্তাব আছে।

যুব কল্যাণ ও খেলাধুলার ক্ষেত্রে রাজ্য সরকার কয়েকটি নতুন কর্মসূচির সূত্রপাত করেছেন। মহকুমা ও ব্লক স্তরে অনেকগুলি নতুন যুবকেন্দ্র স্থাপনের প্রস্তাব নেওয়া হয়েছে। ইতিমধ্যে ১৭টি যুব আবাস প্রতিষ্ঠিত হয়েছে; আরও কয়েকটি হবে। কলকাতায় জাতীয় ক্রীড়া সংস্থার পূর্বাঞ্চলীয় শাখা স্থাপনে কেন্দ্রীয় সরকার সম্মত হয়েছেন। ইডেন উদ্যানে ১২,০০০ দর্শকের জন্য বাড়তি আসনের ব্যবস্থা করা হয়েছে। খেলোয়াড়দের সহায়তাদানের উদ্দেশ্যে বিভিন্ন ধরনের কর্মসূচি কার্যকর করা হচ্ছে। চলচ্চিত্র শিল্পকে উৎসাহদানের জন্য রাজ্য সরকার কর্মসূচিগুলির পুনর্বিন্যাস করছেন। চলচ্চিত্র প্রযোজকদের ঋণদানের পদ্ধতি সংশোধন করা হয়েছে; ঋণের পরিবর্তে অনুদান মঞ্জুর করা হচ্ছে। স্বল্প দৈর্ঘ্যের চলচ্চিত্র প্রযোজনার জন্য একটি বিশেষ বিভাগ গঠনের প্রস্তাব রয়েছে। রাজ্যে রঙিন ছবির গবেষণাগার এবং আনুষঙ্গিক সুযোগসুবিধা তৈরির প্রস্তাব একটি কমিটি খতিয়ে দেখছেন; রিপোর্ট হাতে পাওয়ার অব্যাহতি পরেই প্রস্তাবটিকে কার্যকর করা হবে। জাতীয় নাট্যশালা নির্মাণের কাজ

পরিকল্পনা অনুযায়ী এগোচ্ছে; একটি আর্ট থিয়েটার প্রস্তুত করার ব্যাপারে প্রাথমিক কাজ অনেক দূর এগিয়েছে।

রাজ্য সরকার চলতি বছরে বন সৃজনের উদ্দেশ্যে কয়েকটি নতুন ব্যবস্থার সূত্রপাত করেছেন। ২,০০০ হেক্টর এলাকায় নতুন করে ভূমি সংরক্ষণ করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালে দক্ষিণ বঙ্গের প্রায় ২,০০০ হেক্টর স্বল্প উৎপাদনক্ষম বনভূমি ও পতিত জমিকে কাগজ ও মণ্ড শিল্পের চাহিদা মেটাবার জন্য দ্রুত উৎপাদনক্ষম বনভূমিতে পরিবর্তিত করা হয়েছে; ১৯৭৯-৮০ সালেও এই কর্মসূচি অব্যাহত থাকবে। সামাজিক বনরক্ষণবিদ্যা প্রকল্পের অধীনে জ্বালানি, পশুখাদ্য প্রভৃতি সংগ্রহের জন্য পতিত জমিতে মিশ্র বনাঞ্চল সৃষ্টি করার কাজ শুরু হয়েছে। বনরক্ষণবিদ্যা কর্মসূচির অধীনে বিভিন্ন কর্মশীলতার ফলে নতুন কাজের সৃষ্টি হয়েছে; চলতি বছরে বনভূমি এলাকায় ২৫ লক্ষ শ্রমদিবসের মতো কর্মসংস্থান হয়েছে, ফলে তফসিলি সম্প্রদায় ও আদিবাসী মানুষজন বিশেষভাবে উপকৃত হয়েছেন।

সামাজিক-অর্থনৈতিক কর্মসূচির সঙ্গে সৌজন্য বজায় রেখে বামফ্রন্ট সরকার আগামী এপ্রিল মাস থেকে একটি নতুন আইনি সহায়তা প্রকল্প চালু করতে ইচ্ছুক, উদ্দেশ্য সমাজের দরিদ্রতর শ্রেণীর অন্তর্ভুক্ত কেউ কেউ যদি তাঁদের সামাজিক অধিকারগুলি রক্ষা তথা সম্প্রসারণ করতে গিয়ে মামলা-মোকদ্দমায় জড়িয়ে পড়েন, তা হলে তাঁদের সাহায্য করা। ভূমিহীন কৃষিমজুর, বর্গাদার, এক একরের অনূর্ধ্ব জমির স্বত্ত্বধারী ক্ষুদ্র কৃষক এবং তফসিলি সম্প্রদায়ভুক্ত ও আদিবাসী কৃষকেরা এই প্রকল্প অনুযায়ী বিনা ব্যয়ে আইনি সহায়তা ও পরামর্শ লাভের যোগ্য বলে বিবেচিত হবেন; বিবাহ সংক্রান্ত মামলায় যেসব মহিলা জড়িয়ে পড়েন এবং যাঁদের পিতামাতার গড় আয় মাসিক ২০০ টাকার বেশি নয় তাঁরাও এই সহায়তা প্রকল্পের আওতায় আসবেন। এই প্রকল্প বাবদ আগামী বছরে ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হচ্ছে।

১৯৭৪-৭৫ সাল থেকে রাজ্য পরিকল্পনা খাতে সদ্য পাট্টা-পাওয়া ভূমিহীন কৃষকদের বাস্তুভিটায় ঘর নির্মাণের উদ্দেশ্যে একটি সাহায্যসূচি চালু আছে। ১৯৭৫-৭৬ এবং ১৯৭৭-৭৮ সালের মধ্যবর্তী সময়ে সাহায্যের পরিমাণ ছিল জনপ্রতি পাঁচশ টাকা। ঘরবাড়ি-তৈরির জন্য প্রয়োজনীয় সামগ্রীর মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে আমরা এই অঙ্কটি বাড়াবার সিদ্ধান্ত নিয়েছি: প্রতি জনকে এখন সাধারণভাবে এক হাজার টাকা এবং দার্জিলিং, তরাই ও সুন্দরবন অঞ্চলের প্রাকৃতিক অবস্থার কথা বিবেচনা করে সে-সব স্থানে দেড় হাজার টাকা করে দেওয়া হবে। চলতি বছর এই উদ্দেশ্যে ২ কোটি টাকা ধরা ছিল; আগামী বছরের জন্য ২ কোটি ১০ লক্ষ টাকা নির্দিষ্ট আছে।

[3-40 – 3-50 P.M.]

বেকার সাহায্যসূচির কথা আগেই বলেছি। প্রায় ১,৪৫,০০০ ব্যক্তি এ বছর এই সাহায্য পেয়েছেন; আগামী বছর তাঁদের সংখ্যা দু' লক্ষের কাছাকাছি দাঁড়াবে। একটি রাষ্ট্রীয় ব্যাঙ্কের সহায়তায় কর্মসূচিটি কার্যকর করা হচ্ছে। বর্তমান বছরের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা আরও দু'-একটি ব্যাঙ্ককে এই কর্মসূচির সঙ্গে সহযোগিতা করতে অনুরোধ করব; অর্থের বিলিব্যবস্থায় তা হলে আরও খানিকটা সুষ্ঠুতা আসবে।

গত বছর আমাদের প্রস্তাব ছিল, বেকার সাহায্য প্রাপকরা সপ্তাহে দু'দিন কোনও সমাজসেবা কাজে নিযুক্ত হবেন। রাজ্য সরকার এ সম্পর্কে শর্তাবলির যৎসামান্য পরিবর্তনের সিদ্ধান্ত নিয়েছেন। বর্তমান বছরে যাঁরা সাহায্য পেয়েছেন তাঁদের সকলকেই আগামী ১লা এপ্রিলের মধ্যে নিকটতম পঞ্চায়েত, পৌরসভা বা পৌরসংস্থার কাছে রিপোর্ট করতে হবে; যাঁরা ১৯৭৯-৮০ সাল থেকে সাহায্য পাবেন তাঁদের রিপোর্ট করার তারিখ পরে জানানো হবে। প্রত্যেক প্রাপক হয় শহরাঞ্চলে পৌর প্রতিষ্ঠানের কোনও কমিটির সঙ্গে, নয় গ্রামাঞ্চলে কোনও পঞ্চায়েতের সঙ্গে যুক্ত থাকবেন। সমাজকল্যাণমূলক কোনও কাজ তাঁদের পছন্দ তা নিয়ে ভাতা প্রাপকদের সঙ্গে বিস্তৃত আলাপ-আলোচনা হবে। নানা ধরনের কাজ থাকবে, যথা বয়স্ক সাক্ষরতা, অন্যান্য কল্যাণমূলক কাজ, স্বাস্থ্য পরিবেশের উন্নতিবিধান, তথ্য সংগ্রহ, অফিসের কাজকর্ম প্রভৃতি। সাহায্য প্রাপকেরা নির্দিষ্ট সময়ের জন্য নিয়মিত কর্মী হিসেবে নির্বাচিত কাজে নিযুক্ত হবেন, মাসিক বেকার ভাতা ছাড়াও এই সময়কালে তাঁদের যথোপযুক্ত বাড়তি প্রারিশ্রমিক দেওয়া হবে। সারা বছর ধরে সপ্তাহে দুদিন কাজের পরিবর্তে প্রাপকদের দুই অথবা তিন পর্যায়ক্রমে ৫০ দিন, অথবা ৩৩ দিন একাদিক্রমে কাজ করতে বলা হবে, অবশ্য ছুটির দিন বাদ দিয়ে।

বার্ধক্য ভাতা সম্বন্ধে কিছু বলছি। বর্তমান বছরে ভাতাপ্রাপকদের সংখ্যা বেড়েছে, ২,২৫০ জন এ বছর প্রাপকদের তালিকায় সংযোজিত হয়েছেন। আগামী বছর আরও ৮,০০০ ব্যক্তিকে এই ভাতাপ্রদানের ব্যবস্থা করা হচ্ছে। অক্ষমতা ভাতার পরিমাণ আমরা ১৯৭৯-৮০ সাল থেকে মাসিক ২০ টাকা থেকে বাড়িয়ে ২৫ টাাক করছি; প্রাপকদের সংখ্যাও দ্বিগুণ করা হচ্ছে। স্বাধীনতা-উত্তরকালে গণতান্ত্রিক আন্দোলনে যোগদানের ফলে দুঃখবরণ করেছেন এমন ব্যক্তিদের পরিবারভুক্তদের সাহায্য করবার কথা ভেবেই আমরা গত বছর ঘোষণা করেছিলাম, সেই কর্মসূচি অনুযায়ী এ বছর আমরা প্রায় ২০০ জনের জন্য মাসিক পেনসন ধার্য করেছি; আগামী বছর এই কর্মসূচির পরিবর্ধন ঘটবে।

৭

এখন আমাদের বাজেটের আর্থিক দিকগুলির দিকে দৃষ্টি ফেরাতে হচ্ছে। মাননীয় সদস্যদের মনে থাকতে পারে যে, ১৯৭৮-৭৯ সালের বাজেট উত্থাপন করবার সময় আমি আভাস দিয়েছিলাম যে, ১৯৭৭-৭৮ আর্থিক বছরে রাজ্য সরকারের কোষাগারে অন্তিম ঘাটতির পরিমাণ দাঁড়াবে মোট ২৮.৯৮ কোটি টাকা। বাস্তবে অবস্থা একটু অন্যরকম হয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুযায়ী ১৯৭৮ সালের ৩১এ মার্চ আমাদের ঘাটতির পরিমাণ ছিল ১০৫.১০ কোটি টাকা। আমাদের আগের হিসাবে এবং চূড়ান্ত আসল হিসেবের মধ্যে তফাৎ হবার বেশ কয়েকটি কারণ আছে। স্বল্প-সঞ্চয় থেকে ১৯৭৭-৭৮ সালে আমাদের সংগ্রহের পরিমাণ আমাদের প্রত্যাশা অপেক্ষা ২২ কোটি টাকা কম হয়েছিল। আয়কর বাবদ ১৬ কোটি টাকার মতো আনুমানিক বকেয়া পাওনা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ও-বছর পাই নি। আমরা ক্ষমতায় আসার সময় যে ঘাটতির বোঝা উত্তরাধিকারসূত্রে পেয়েছিলাম, তা সামলাবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৩০ কোটি টাকার বিশেষ অনুদান সেবারে চাওয়া হয়েছিল; তা-ও আসে নি। রাজস্ব সংগ্রহও কিছু কম হয়েছিল। অতীতের সূত্রে আমাদের উপর বকেয়া

দায়দায়িত্বের বোঝার পরিমাণ ছিল ১১২ কোটি টাকার মতো; আমরা প্রস্তাব করেছিলাম যে, আমাদের এই দায়-ভার অব্যাহতির উপযুক্ত ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করুন, কেননা তা মেটানো রাজ্য সরকারের নিজস্ব সামর্থ্যের পুরোপুরি বাইরে। আমাদের আবেদনে ১৯৭৭-৭৮ সালে যদিও সাড়া মেলে নি, বর্তমান বছরে কেন্দ্রীয় সরকার বিশেষ ঋণ দিয়ে ১৯৭৮ সালের ১লা এপ্রিল আমাদের ১০৫.১০ কোটি টাকার যে প্রারম্ভিক ঘাটতি ছিল, তা মিটিয়ে দিয়েছেন।

যদিও এভাবে প্রারম্ভিক ঘাটতির ব্যাপারটার সুরাহা হয়েছে, বর্তমান বছরের বিভিন্ন ঘটনাবলির ফলে আমাদের কোষাগারের উপর নতুন করে চাপ সৃষ্টি হচ্ছে। আগেই বলেছি যে, বেতন কমিশনের অন্তবর্তীকালীন রিপোর্টের ভিত্তিতে মহার্ঘ ভাতা দেওয়ার ফলে ২৫ কোটি টাকার অতিরিক্ত ব্যয় বহন করতে হচ্ছে এ বছর। দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুদের চলে আসা এবং তাঁদের ফেরৎ পাঠানোর ব্যাপারে যে বাড়তি খরচের ধাক্কা পড়েছে তাও আমাদের হিসেবের বাইরে ছিল। তা ছাড়া এ-বছর বন্যাত্রাণ ও পুনর্বাসনের জন্য যে ১৯ কোটি টাকা আলাদা ব্যয় করেছি তা ভারত সরকার পূরণ করে না-ও দিতে পারেন। ফলে আগে যেখানে ভেবেছিলাম ২৫.৮৬ কোটি টাকা ঘাটতি হবে, সেখানে ১৯৭৮-৭৯ সালের হয়ত শেষ পর্যন্ত দাঁড়াবে ৫৫.৮৩ কোটি টাকায়।

এবার আগামী বছরের আর্থিক হিসেব। ১৯৭৯-৮০ সালে ৯৯১.২০ কোটি টাকা রাজস্ব ব্যয় এবং ৯৯৯.৮৯ কোটি টাকা রাজস্ব আয়ের হিসাব অনুসারে আশা করছি যে, রাজস্ব খাতে উদ্বৃত্তের পরিমাণ হবে ৮.৭০ কোটি টাকা। রাজস্ব খাতের বাইরে অন্যান্য খাতে আনুমানিক ঘাটতির পরিমাণ হবে ৩৭.৩৬ কোটি টাকা। অতএব ১৯৭৯-৮০ সালের শেষে নীট ঘাটতি দাঁড়াবে মনে হয় ২৮.৬৬ কোটি টাকা; প্রারম্ভিক ঘাটতিকে যোগ দিলে নীট ঘাটতির পরিমাণ বেড়ে দাঁড়াবে ৮৪.৪৯ কোটি টাকা। এই হিসাবের মধ্যে অবশ্য রাজ্য সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার ফলে যে অতিরিক্ত ৩০ কোটি টাকার মতো খরচ হবে, তা ধরা নেই।

ভারত সরকারকে বিশেষভাবে অনুরোধ করব, সরকারি কর্মচারি ও অন্যান্যদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দিয়ে গিয়ে আমাদের উপর যে বাড়তি চাপ পড়ল, তার সম্পূর্ণ আর্থিক দায়িত্ব তাঁরা গ্রহণ করুন। আপাতত ১৯৭৯-৮০ সালের জন্য কেন্দ্রীয় সরকারকে এটাই বলব, ১৯৭৭ সালে জানুয়ারি থেকে আজ পর্যন্ত ভাতাবিষয়ক বিবিধ সিদ্ধান্তের ফলে যে অর্থের আমাদের প্রয়োজন হয়েছে এবং অর্থ কমিশন আমাদের যা দিতে সুপারিশ করেছেন, এই দুইয়ের মধ্যে যে-ব্যবধান, অনুদান দিয়ে সেই অঙ্কটা পূরণ করে দিন। এই অনুরোধ কেন্দ্রীয় সরকারের গ্রহণযোগ্য হবে কিনা তা আমার অজানা। যাই হোক না কেন, ১৯৭৯-৮০ সালের আনুমানিক ঘাটতির সম্ভাব্য পরিমাণের দিকে তাকিয়েও এটা স্বীকার করতে হয়, বাড়তি রাজস্ব সংগ্রহের বেশ খানিকটা চেষ্টা না করে আমাদের উপায় নেই।

৮

মাননীয় সদস্যদের হয়তো মনে আছে যে, বিগত বছরের বাজেট উত্থাপনকালে আমি

অতিরিক্ত কুড়ি কোটি টাকা করসংস্থানের প্রস্তাব করেছিলাম। এই প্রস্তাবগুলির মধ্যে অন্যতম প্রধান ছিল কৃষি-ভূমিরাজস্ববিষয়ক একটি আইন যা আগেই বলেছি, এখনও আমরা বিধিবদ্ধ করাতে পারি নি। আর একটি প্রস্তাব ছিল ১৯৭২ সালের কলকাতা মহানগর এলাকায় পণ্যপ্রবেশ আইনের সংশোধন; এটিকেও এখনও পর্যন্ত রূপ দেওয়া সম্ভব হয় নি, কেন হয় নি তা পরে বলছি। ১৮৮৬ সালের কলকাতা পুলিশ আইনের এবং কলকাতা শহরতলী পুলিশ আইনের আওতাভুক্ত ফী-এর তালিকা সংশোধনেরও প্রস্তাব রেখেছিলাম গত বছর। এই সভা বিগত অধিবেশনে উক্ত সংশোধনী প্রস্তাবকে আইনে পরিণত করেছেন; ফী-এর সংশোধিত তালিকা ১৯৭৯ সালের পয়লা এপ্রিল থেকে কার্যকর হবে। ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ ভূমিজোত রাজস্ব বিল [ দি ওয়েস্ট বেঙ্গল ল্যাণ্ড (ফার্ম হোল্ডিং) রেভেনিউ বিল] বর্তমানে এই সভার একটি সিলেক্ট কমিটির বিবেচনাধীন আছে তা আমি একটু আগেই বলেছি, আপনারাও তা জানেন। আশা করছি যে, যথাসময়ে বিলটিকে আইনে পরিণত করে আগামী ও পরবর্তী বছরগুলিতে অতিরিক্ত অর্থসংস্থান করা আমাদের পক্ষে সম্ভবপর হবে। এসমস্ত কারণে ১৯৭৮-৭৯ সালে আমাদের প্রত্যাশিত কুড়ি কোটি টাকা বাড়তি রাজস্ব সংগ্রহের জায়গায় আসল সংগ্রহ সাড়ে এগারো কোটি টাকার মতো হবে বলে মনে হয়। ১৯৭৯-৮০ সালের বাজেটের হিসেবে আমি ধরে নিয়েছি যে কৃষি-ভূমিরাজস্ব এবং পরিবর্তিত হারে পুলিশ আইনের আওতাভুক্ত ফী পেতে শুরু করব।

১৯৭৯-৮০ সালে আমরা যে মস্ত সব সমস্যার মুখোমুখি, তাদের আরেকবার উল্লেখ করি। এ বছরের বন্যার পরবর্তী পর্যায়ে কেন্দ্রীয় সরকারের সাহায্যের ধরন এবং পরিমাণ স্বাভাবিক কারণেই রাজ্য সরকারের আগামী বছরের আর্থিক হিসেব-নিকেশের উপর বড় প্রভাব ফেলবে। ভারত সরকার যে সাহায্য দিয়েছেন তা কেবলমাত্র পরিকল্পনা বাবদ আগাম সাহায্য এবং তাও বন্যাত্রাণ সংক্রান্ত কয়েকটি বিশেষ ধরনের ব্যয়ের জন্য নির্ধারিত। ফলে, আগেই বলেছি, বর্তমান বছরে আমাদের নিজস্ব ভাণ্ড থেকে উনিশ কোটি টাকার মতো অতিরিক্ত ব্যয় বহন করতে হয়েছে। তা ছাড়া দণ্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তুদের ত্রাণকার্যের জন্যও অপ্রত্যাশিত বাড়তি খরচ করতে হয়েছে। বর্তমান আর্থিক বছরের আয়ব্যয়ের চূড়ান্ত হিসাবে এই দুইয়েরই ছাপ থেকে যাবে। আরও যা বলা প্রয়োজন, আমরা যেখানে বন্যাত্রাণ ও পুনর্বাসনের জন্য ৩৪৯.৭৫ কোটি টাকার বাজেট বাবদ সাহায্য চেয়েছিলাম, সেখানে, মাননীয় সদস্যগণ অবহিত আছেন, কেন্দ্রীয় সরকার পরিকল্পনা বাবদ আগাম সাহায্য হিসেবে দিয়েছেন মাত্র ৮৮.৯৩ কোটি টাকা। কাজেই ১৯৭৯-৮০ সালে আমাদের ঠিক কী পরিমাণ বাড়তি ব্যয়ের সংস্থান রাখতে হবে সে বিষয়ে অনিশ্চয়তা থেকে যাচ্ছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের কাছে ৮৭.৪৭ কোটি টাকা ন্যূনতম অতিরিক্ত সাহায্যের জন্য আমরা ফের অনুরোধ জানিয়েছি। এই সাহায্য আদৌ আসবে কি না, এলেও তার পরিমাণ কী হবে তা জানি না। সপ্তম অর্থ কমিশন প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষেত্রে রাজ্যগুলিকে কেন্দ্রীয় সাহায্যদানের ব্যাপারে কিছুটা উদারতার নীতি গ্রহণের সুপারিশ দিয়েছেন। আমরা কেন্দ্রের কাছে প্রস্তাব করেছি বন্যাজনিত যে বাড়তি অপরিহার্য ব্যয়ভার ১৯৭৯-৮০ সালেও আমাদের বহন করতে হবে তার ক্ষেত্রেও এই নীতি প্রযোজ্য হওয়া উচিত।

[3-50 – 4-00 P.M.]

সপ্তম অর্থ কমিশনের সুপারিশের কয়েকটি প্রধান অসম্পূর্ণতার কথা, বিশেষত সরকারি কর্মচারিদের বেতন সংক্রান্ত ক্ষেত্রে, আমি আগেই উল্লেখ করেছি। রাজস্ব এবং পরিকল্পনা-বহির্ভূত মূলধনী খাতের আয়-ব্যয় সম্পর্কে কমিশন নিজেদের মতো করে আলাদা হিসাব তৈরি করেছেন, বাস্তবের সঙ্গে তা কতটা মিলবে সেটা বিচার্য। না-মিললে ভুক্তভোগী আমরা।

তবে সবচেয়ে যা গুরুত্বপূর্ণ প্রসঙ্গ, আমরা পরিকল্পনার বরাদ্দ বাড়াতে চাই, সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষা মেটাতে গেলে যে-যে কর্মসূচি গ্রহণ করা অবশ্য কর্তব্য, তাদের সমস্ত কিছুর জন্যই বাড়তি রাজস্ব প্রয়োজন। আগেই উল্লেখ করেছি যে, আমরা রাজ্যের জন্য প্রায় সাড়ে চার হাজার কোটি টাকার পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রস্তাব করেছি, পরিকল্পনার জন্য বার্ষিক বিনিয়োগ ১৯৭৯-৮০ সালে পাঁচশ একত্রিশ কোটি টাকা ধরেছি। যোজনা কমিশন আমাদের এই বিনিয়োগ প্রস্তাবকে কমিয়ে যথাক্রমে ২,১০০ কোটি টাকা এবং ৩৭০ কোটি টাকা করতে চাইছেন, যা আমাদের কাছে আদৌ গ্রহণযোগ্য নয়। কিন্তু যোজনা কমিশন ঐ হ্রস্বপরিমাণ বাৎসরিক ও পঞ্চবার্ষিক পরিকল্পনার বিনিয়োগের জন্যও আমাদের আগামী পাঁচ বছরে তিনশ' পঁচিশ কোটি টাকা অতিরিক্ত অর্থ সংগ্রহ করতে বলেছেন, যার অর্থ রাজ্য সরকারকে বছরে গড়ে ৬৫ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করতে হবে। কেন্দ্রের কাছ থেকে বাড়তি টাকা সংগ্রহের দাবি আমরা অব্যাহত রাখব, তা হলেও এটা স্পষ্ট যে রাজ্য সরকারকে মোটা রকমের অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রয়াসও সেই সঙ্গে করে যেতে হবে।

মাননীয় সদস্যগণ জানেন যে, বিক্রয়করই রাজ্যের বর্তমান করকাঠামোর পরিপ্রেক্ষিতে অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রধান অবলম্বন। কাজেই প্রধানত বিক্রয়করের উপরই আমাদের নির্ভর করতে হবে। ক্রয় বা বিক্রয়করের ক্ষেত্রে নতুন প্রস্তাব করতে গিয়ে আমাদের যথাসম্ভব এটাও দেখা কর্তব্য যে যাঁদের দেওয়ার সামর্থ্য আছে কিংবা দেওয়ার সামর্থ্য থাকলেও যাঁরা অতীতে করের আওতায় আসেন নি, তাঁদের উপরই বোঝাটি প্রধানত পড়বে। এ সম্পর্কে একটি কমিটি নিয়োগ করা হয়েছিল, তাঁদের সুপারিশের ভিত্তিতে আমি এখন কয়েকটি প্রস্তাব রাখছি। বঙ্গীয় রাজস্ব বিষয়ক (বিক্রয়কর) আইন, ১৯৪১ [Bengal Finance (Sales Tax) Act, 1941] এবং পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইন, ১৯৫৪ (West Bengal Sales Tax Act, 1954) অনুসারে সাধারণভাবে দেয় শতকরা, ১০ ভাগ সারচার্জ ও অতিরিক্ত সারচার্জ বিলোপের প্রস্তাব করছি। ফলে যে রাজস্বের ঘাটতি হবে তা পূরণের জন্য ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব বিষয়ক (বিক্রয়কর) আইনের সাধারণ করহার শতকরা সাত থেকে বাড়িয়ে আট করা হবে। ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত পণ্যগুলির ক্ষেত্রেও অনুরূপভাবে করের হারের পুনর্বিন্যাস করা হবে। তা ছাড়া, এই দুই আইনেই যেসমস্ত ব্যবসায়ীর বার্ষিক বিক্রয়ের পরিমাণ পঞ্চাশ লক্ষ টাকার বেশি তাঁদের ক্ষেত্রে শতকরা .৫ টাকা হারে এবং যাঁদের বার্ষিক বিক্রয়ের পরিমাণ এক কোটি টাকার বেশি তাঁদের ক্ষেত্রে শতকরা এক টাকা হারে টার্নওভার ট্যাক্স ধার্য করার প্রস্তাবও রাখছি। যাতে এই কর ক্রেতাদের উপর না বর্তায় সংশ্লিষ্ট আইনে সেই ব্যবস্থা রাখা হবে।

১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত কিছু-কিছু বিলাস সামগ্রীর উপর করের হার বাড়ানোর প্রস্তাবও আমি করছি। এই পণ্যসামগ্রীর মধ্যে আছে গ্রামোফোন ও তার যন্ত্রাংশ, গ্রামোফোন রেকর্ড, প্রসাধন দ্রব্যসমূহ, কফি এবং রাবার ফোম, সিন্থেটিক রেজিন ও প্ল্যাস্টিক ফোমজাত তোষক ও গদি। সেই সঙ্গে দেশলাই, জোড়াপ্রতি ১৫ টাকার কম মূল্যের জুতো, সার, এবং কয়েক ধরনের বৈদ্যুতিক সরঞ্জাম ও যন্ত্রচালিত লাঙ্গল ইত্যাদির ক্ষেত্রে কিছুটা কর কমানোরও প্রস্তাব করছি।

চা শিল্পের প্রতিনিধিরা অনুযোগ করেছেন যে উপস্থিত যে করব্যবস্থা আছে তাতে তাঁদের ব্যবসার ক্ষতি হচ্ছে। অন্যদিকে চা-সেবনকারীদের অভিয়োগ বাজারে চায়ের দাম অযৌক্তিকরকম বেশি। আমি চায়ের উপর করের ব্যাপারে একটু সুবিধা করে দেওয়ার প্রস্তাব রাখছি; আশা করি যাঁদের সুবিধা দেওয়া হচ্ছে তাঁরা সামাজিক কল্যাণের দিকটা মনে রাখবেন। রপ্তানির জন্য বিক্রীত চায়ের উপর বর্তমানে যে কর মকুবের ব্যবস্থা আছে এখন থেকে কলকাতা ও শিলিগুড়ি নীলামের ক্ষেত্রে মিশ্রণের জন্য বিক্রীত চায়ের ক্ষেত্রেও প্রযোজ্য হবে। তাছাড়া ১৯৭৯ সালের পয়লা এপ্রিল থেকে দু'বছর সময়কাল পর্যন্ত নীলামে কেনা চা অন্য রাজ্যে বিক্রীত হলে কেন্দ্রীয় বিক্রয়করের হার কলকাতা নীলামের ক্ষেত্রে শতকরা চার ভাগ থেকে কমিয়ে তিন ভাগ করা হবে এবং শিলিগুড়ি নীলামের ক্ষেত্রে তা সম্পূর্ণ করমুক্ত থাকবে। পাথরের (স্টোনওয়েয়র) বাসন ইত্যাদির উপর বিক্রয়কর শতকরা বারো টাকা থেকে কমিয়ে সাত টাকা করার প্রস্তাবও সেই সঙ্গে করছি।

ঠিকদারী কাজের উপর বিক্রয়কর বসানোর আইনগত অসুবিধা আছে। এই সম্পর্কে কর আরোপের ক্ষমতা সম্প্রসারণের দাবি বিভিন্ন রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে রাখা হয়েছে। এ সম্পর্কে সংবিধান সংশোধনের একটি প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন। সে যাই হোক, ক্রীত দ্রব্যাদির উপর ক্রয়কর আরোপের ক্ষমতা বর্তমান ব্যবস্থায়ও রাজ্য সরকারের আছে। ঠিকাদারদের বার্ষিক ক্রয়ের পরিমাণের উপর সামান্য হারে ক্রয়কর বসিয়ে আমি এ ব্যাপারে একটি সূত্রপাত করতে চাইছি। যে সমস্ত ঠিকাদারের বার্ষিক ক্রয়ের পরিমাণ পঞ্চাশ লক্ষ টাকার বেশি তাঁদের ক্ষেত্রে করের হার হবে শতকরা দুই টাকা; আর, যেক্ষেত্রে বার্ষিক ক্রয়ের পরিমাণ দুই লক্ষ টাকার উর্ধ্ব থেকে পঞ্চাশ লক্ষ টাকা পর্যন্ত সেখানে করের হার হবে শতকরা এক টাকা। যে ঠিকাদারের বার্ষিক ক্রয়ের পরিমাণ দুই লক্ষ টাকা পর্যন্ত তাঁরা এই কর থেকে অব্যাহতি পাবেন।

এই সভার বর্তমান অধিবেশনেই উপরের প্রস্তাবগুলি কার্যকর করার জন্য ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব বিষয়ক (বিক্রয়কর) আইন এবং ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের প্রয়োজনীয় সংশোধনী প্রস্তাব পেশ করা হবে। ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত পণ্যসামগ্রীর উপর করের হার ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে বিজ্ঞপ্তি দিয়ে পরিবর্তন করা হবে। বিক্রয়কর ও ক্রয়কর সম্পর্কিত এই প্রস্তাবগুলির ফলে আমি বার্ষিক চৌদ্দ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব আশা করছি।

দেশি মদ, পচাই, গাঁজা, আফিম ও ভাঙের উপর থেকে বিক্রয়কর তুলে নিয়ে আনুপাতিক

হারে অন্তশুল্ক পুনর্বিন্যাস করার প্রশ্নটি কিছুদিন যাবৎ রাজ্য সরকারের বিবেচনাধীন আছে। প্রশাসনিক সুবিধার কথা ভেবে আমি এখন দেশি মদ, পচাই, গাঁজা, আফিম ও ভাঙের উপর থেকে বিক্রয়কর তুলে দিয়ে দেশি মদের উপর অন্তশুল্কের হার গড়ে শতকরা পনের ভাগ বাড়ানোর প্রস্তাব করছি; অন্যান্য মাদকগুলির ক্ষেত্রেও অন্তশুল্কের হার কিছু পরিমাণে বাড়ানো হচ্ছে। তা ছাড়া দেশি মদের উপর বর্তমানে প্রযোজ্য লাইসেন্স ফী তুলে দিয়ে যাতে রাজস্বের কোনও ক্ষতি না হয় সেজন্য আবগারি শুল্কের আরও খানিকটা পরিবর্তন করা হবে।

ভারতে প্রস্তুত বিদেশি মদের উপর 'অফ্' দোকান লিটারেজ ফী সাড়ে ছয় টাকা থেকে বাড়িয়ে সাড়ে সাত টাকা করা হচ্ছে। এই পরিবর্তনগুলি ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে চালু হবে। এ সমস্ত ব্যবস্থাদির ফলে বার্ষিক অতিরিক্ত নীট করসংগ্রহের পরিমাণ আনুমানিক দুই কোটি টাকার মতো হবে। তিনদিন আগে আবগারি আইনের যে সংশোধন এই সভা করেছেন তার ফলে বাড়তি সংগ্রহের সম্ভাবনাও এই অনুমানের একটি ভিত্তি।

পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত ঘোড়দৌড়ের উপর রাজ্য সরকারের কোনও রকম নিয়ন্ত্রণ নেই বললেই চলে। মহারাষ্ট্র ও কর্ণাটকে চিত্রটি ঠিক বিপরীত। কর ফাঁকি বন্ধ ও উন্নততর রাজস্ব আদায়ের স্বার্থে ঘোড়দৌড়ের উপর প্রশাসনিক নিয়ন্ত্রণ জোরদার করার এবং ঘোরদৌড়ের উপর করের কাঠামো পরিবর্তনের প্রয়োজনীয়তা আছে বলে আমরা মনে করছি। ঘোড়দৌড়-করের প্রশাসন-ব্যবস্থা উন্নতিকল্পে কয়েকটি আইনগত পরিবর্তন প্রয়োজন। এই উদ্দেশ্যে আমি ১৯৫৭ সালের পশ্চিমবঙ্গ গ্যাম্বলিং এবং প্রাইজ কম্পিটিশন আইনের এবং সেই সঙ্গে ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনের সামগ্রিক সংশোধনী পেশ করার প্রস্তাব রাখছি। ঘোড়দৌড়ের উপর 'টোটালাইজেটর ট্যাক্স'-এর হার শতকরা আঠারো থেকে বাড়িয়ে শতকরা সাড়ে বাইশ করা হবে; ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনে 'বেটিং' করের হার শতকরা কুড়ি থেকে কমিয়ে আঠারো করা হবে। অনুরূপভাবে, যেখানে পশ্চিমবঙ্গের বাইরে ঘোড়দৌড় অনুষ্ঠিত হয়, কিন্তু পশ্চিমবঙ্গ তার উপর বাজি ধরা হয়, সেখানে আমি বর্তমান 'টোটালাইজেটর' করের হার শতকরা দশ থেকে বাড়িয়ে আঠারো এবং 'বেটিং' করের হার শতকরা দশ থেকে বাড়িয়ে পনেরো করতে চাই।

প্রমোদকরের ক্ষেত্রে আরও কয়েকটি পরিবর্তন সাধন করতে চাই। চলচ্চিত্র-প্রদর্শন বাদে অন্যান্য ক্ষেত্রে প্রমোদকরের হারের পুনর্বিন্যাস করার প্রস্তাব আমি রাখছি ঃ ১০ টাকা পর্যন্ত টিকিটের ক্ষেত্রে এই কর হবে শতকরা দশ আর ১০ টাকার উপরের টিকিটের ক্ষেত্রে এই হার হবে শতকরা পঁচিশ। অবশ্য ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনের ৮ ধারা অনুসারে অ-পেশাদারী থিয়েটার গ্রুপ বা এই ধরনের অন্যান্য সংস্থাকে এই করের আওতার বাইরে আমরা রাখতে পারব। ঘোড়দৌড়ের মাঠে প্রবেশের উপর প্রমোদকরের হার দ্বিগুণ করে ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইনে শতকরা পঞ্চাশ রাখা হবে। অপসংস্কৃতি প্রতিরোধ করার উদ্দেশ্যে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ এন্টারটেনমেন্ট এবং লাক্সারি (হোটেল ও রেস্তোরাঁ) কর আইনে ক্যাবারে নৃত্যের উপর করের হার, ক্যাশমেমো বিক্রয়রীতির ক্ষেত্রে শতকরা পনেরো থেকে বাড়িয়ে ত্রিশ এবং প্রবেশমূল্য ধার্যরীতির ক্ষেত্রে শতকরা ত্রিশ থেকে বাড়িয়ে ষাট করা হবে। হোটেল ও রেস্তোরাঁর বাইরে প্রদর্শিত ক্যাবারে

নৃত্যের ক্ষেত্রে ১৯২২ সালের প্রমোদকর আইন সংশোধন করে শতকরা ১০০ হিসাবে করধার্যের ব্যবস্থা নেওয়া হচ্ছে। এ-সমস্ত পরিবর্তনকে কার্যকর করার জন্য প্রয়োজনীয় আইন-প্রণয়নের প্রস্তাব শিগগিরই এই সভায় রাখা হবে। ঘোড়দৌড়, প্রমোদকর ও বিল সকরের ক্ষেত্রে উল্লিখিত পরিবর্তনের ফলে প্রায় ১ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করা যাবে বলে আশা করছি।

[4-00 – 4-10 P.M.]

১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ সালের বাজেট প্রস্তাব পেশ করার সময় আমি এই রাজ্যে পেশা, ব্যবসা, বৃত্তি ও কর্মের উপর কর আরোপ করার অভিপ্রায় ব্যক্ত করেছিলাম। পেশা, বৃত্তি ও ব্যবসার উপর থেকে কিছু কর বর্তমানে স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থাগুলি সংগ্রহ করে থাকেন। কিন্তু তা কেবলমাত্র স্ব-নিয়োজিত ব্যক্তিদের ক্ষেত্রেই প্রযোজ্য, সারা রাজ্যে বড় জোর ২ কোটি টাকা এই কর থেকে এখন সংগৃহীত হয়। কোনও কোনও রাজ্যে এই কর থেকে সংগৃহীত অর্থের পরিমাণ অনেক বেশি। আগেই বলেছি, বন্যার পরবর্তী পর্যায়ে আমাদের উপর অনেক কিছু অপরিহার্য ব্যয়ের দায়িত্ব চেপেছে, অথচ এই ব্যয় কেন্দ্রের কাছ থেকে সাহায্যের সম্ভাবনা খুবই কম। আমাদের দুর্গত ভাইবোনদের সাহায্য ও পুনর্বাসনের জন্য আমাদেরই এগিয়ে আসতে হবে। পশ্চিমবঙ্গের জনসাধারণ আত্মত্যাগের যে দৃষ্টান্ত এ বছর স্থাপন করেছেন তাতে বিন্দুমাত্র সন্দেহ নেই যে, প্রয়োজন হলে আরও ত্যাগ স্বীকারে তাঁরা কুণ্ঠিত হবেন না। এই বিবেচনায় স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থাগুলি পেশা, ব্যবসা ইত্যাদির উপর যে কর আরোপ করে থাকেন তা থেকে আলাদা করে পেশা, ব্যবসা, বৃত্তি ও কর্মের উপর একটি করের প্রস্তাব আমি করছি। বর্তমান অধিবেশনে এ-ব্যাপারে প্রয়োজনীয় আইনের খসড়া উত্থাপন করা হবে। যাঁদের মোট মাসিক উপার্জন অনুর্ধ্ব ৫০০ টাকা তাঁরা এই করের আওতার বাইরে থাকবেন। যেসব ব্যক্তির মোট মাসিক উপার্জন ৫০১ টাকা থেকে ৭৫০ টাকার মধ্যে তাঁদের দেয় করের পরিমাণ হবে মাসে ২ টাকা। আর যাঁদের মোট মাসিক উপার্জন ৭৫১ টাকা থেকে ১,০০০ টাকার মধ্যে তাঁদের ক্ষেত্রে এই করের পরিমাণ হবে মাসিক ৪ টাকা। যাঁদের মোট মাসিক উপার্জন ১,০০১ টাকা থেকে ১,২৫০ টাকা তাঁদের দিতে হবে মাসিক ৬ টাকা এবং ১,২৫১ টাকা থেকে ১,৫০০ টাকা যাঁদের উপার্জন তাঁরা দেবেন মাসে ১০ টাকা। যাঁদের মোট মাসিক উপার্জন ১,৫০১ টাকা থেকে ২,০০০ টাকা পর্যন্ত তাঁদের ক্ষেত্রে এই করের পরিমাণ হবে মাসিক ১৫ টাকা এবং মাসিক উপার্জন যাঁদের ২,০০১ টাকা বা তদূর্ধ্ব তাঁদের দিতে হবে মাসে ২০.৮৩ টাকা অথবা বছরে ২৫০ টাকা। মাননীয় সদস্যরা তো জানেন, সংবিধানের ধারা অনুযায়ী উপরের দিকে এই কর আমরা বছরে ২৫০ টাকার বেশি ধার্য করতে পারি না। পেশাদারী ও স্বনিয়োজিত ব্যক্তি এবং কোম্পানি ইত্যাদির জন্য পৃথক করের হার ধার্য করা হবে। এই কর থেকে প্রাপ্ত রাজস্বের পরিমাণ বছরে ৯ কোটি টাকার মতো হবে বলে অনুমান করছি।

আমি গত বছর বাজেট বিবৃতিতে ১৯৩২ সালের পশ্চিমবঙ্গ মোটর ভেহিকলস ট্যাক্স আইনের পরিবর্তে একটি ব্যাপক আইন প্রণয়নের ইঙ্গিত দিয়েছিলাম। তিনদিন আগে আমার সহকর্মী স্বরাষ্ট্র (পরিবহন) মন্ত্রী কর্তৃক উত্থাপিত এই আইন এই সভা অনুমোদন করেছেন।

এই আইনে সার্টিফিকেট করে কর ও জরিমানা আদায়, অর্থদণ্ড নির্ধারণ, তল্লাসী ও আটক এবং উন্নততর পদ্ধতিতে কর আরোপ ও আদায়ের ব্যবস্থা আছে। এই ব্যবস্থা অবলম্বনের ফলে আগামী বছরে অন্ততপক্ষে ২ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগ্রহের সম্ভাবনা। ১৯৭২ সালের কলকাতা মেট্রোপলিটান এলাকার পণ্যপ্রবেশকর আইনে সামগ্রিক করহারের তফসিল সংশোধনের অভিপ্রায় আমি গত বছর ব্যক্ত করেছিলাম। পরিবর্তিত তফসিল প্রস্তুত করে কেন্দ্রীয় সরকারের নিকট মতামতের জন্য পাঠানো হয়েছিল; এখনও পর্যন্ত আমরা তাঁদের মতামত জানতে পারি নি। পরিবর্তিত তফসিলে প্রবেশকরের আওতাভুক্ত পণ্যসমূহের একটি বিজ্ঞানভিত্তিক শ্রেণীবিন্যাস করা হয়েছে বলে আমাদের বিশ্বাস। সেই সঙ্গে কোকো, ফলের রস, মদ, প্রসাধনসামগ্রী, জর্দা, রেডিও এবং অন্যান্য শব্দবাহক যন্ত্রাদির উপর প্রবেশকরের কিছুটা পুনর্বিন্যাসের কথাও বলা হয়েছে। কেন্দ্রীয় সরকারের মতামতের জন্য আর অপেক্ষা না করে প্রবেশকর তফসিল পরিবর্তন সাধনের জন্য প্রয়োজনীয় সংশোধনী প্রস্তাব এই সভার বর্তমান অধিবেশনে আমি পেশ করতে চাই। এই পদক্ষেপের ফলে বার্ষিক তিন কোটি টাকার অতিরিক্ত রাজস্ব আসবে বলে আশা করি। সংশোধনী আইনটি উত্থাপন করার আগে রাষ্ট্রপতির সম্মতির প্রয়োজন হবে।

কয়লার উপর রয়্যালটির হার সম্পর্কে ভারত সরকারের কাছে রাজ্য সরকারের দীর্ঘদিনের একটি আর্জি আছে। ১৯৭৭ সালের ২৫শে আগস্ট তারিখে ১৯৭৭-৭৮-এর বাজেট বরাদ্দ পেশ করতে গিয়ে বলেছিলাম যে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে কয়লাসমৃদ্ধ এলাকাগুলির জন্য দেয় রয়্যালটির হার সংশোধনের প্রস্তাব করেছি। ভারত সরকার তখন জানিয়েছিলেন যে তাঁরা ১৯৭৯-৮০ সালে রয়্যালটি হারের পরিবর্তনের সময় এলেই আমাদের প্রস্তাব বিবেচনা করবেন। আশা করি আগামী আগস্ট ১৯৭৯ থেকে ভারত সরকার রয়্যালটি হারের সংশোধনের প্রস্তাবে সম্মত হবেন। এই বাড়তি রয়্যালটি বাবদ একটি পুরো বছরে আমরা অতিরিক্ত নয় কোটি টাকা রাজস্ব পাব বলে আশা করি; আর ১৯৭৯-৮০ সালের অবশিষ্ট মাসগুলিতে এই বাবদ আয় ছয় কোটি টাকা হবে বলে আশা করা যায়। কেন্দ্রীয় শক্তিমন্ত্রীকে আমি জানিয়েছি যে কয়লার উপর রয়্যালটির সংশোধিত হার প্রবর্তিত হবে এটা ধরে নিয়েই আমরা অগ্রসর হচ্ছি।

সুতরাং সব মিলিয়ে আমি যে বিভিন্ন কর-প্রস্তাব আপনাদের সামনে রেখেছি বর্তমান আর্থিক বছরে তার থেকে আনুমানিক অতিরিক্ত সাঁইত্রিশ কোটি টাকা আসবে এবং একটি সম্পূর্ণ বছরে ঐ পরিমাণ দাঁড়াবে চল্লিশ কোটি টাকা। যে-সব গুরু সমস্যার প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি, তাদের পরিপ্রেক্ষিতে এই ন্যূনতম প্রচেষ্টা না করে আমাদের গতি নেই। বিশেষ করে গ্রামাঞ্চলের জন্য যে বিশাল ব্যাপক কর্মসূচি আমরা গ্রহণ করেছি এবং বন্যার পর যে দায়িত্বভার পড়েছে, আশা করব তা মনে রেখে সাধারণ মানুষ এবং মাননীয় সদস্যরা এই রাজস্ব সংগ্রহের ব্যাপারে তাঁদের সক্রিয় সহযোগিতা যুক্ত করবেন।

৯

যা বলছিলাম, আমি যে প্রস্তাবগুলি এইমাত্র আপনাদের কাছে রেখেছি তার ফলে ১৯৭৯-৮০ সালে রাজস্ব প্রায় ৩৭ কোটি টাকার মতো বাড়বে। কিন্তু যেহেতু ৩ কোটি টাকা

অকট্রয় হিসাবে পাওয়া যাবে এবং তা কলকাতা মহানগরী উন্নয়ন সংস্থা ও পৌরসভাগুলিকে দিতে হবে, বাজেটের ঘাটতি পূরণের জন্য আমাদের হাতে থাকবে মাত্র ৩৪ কোটি টাকা। সুতরাং বাড়তি রাজস্ব সংগ্রহের সুফলকে ধরে নিয়েও ১৯৭৯-৮০ সালের অন্তিম ঘাটতির পরিমাণ দাঁড়াবে ২৪.৬৬ কোটি টাকা যদি বছরের প্রারম্ভিক ঘাটতিকে বাদ দিয়ে হিসেব করা হয়। আর যদি প্রারম্ভিক ঘাটতিকে হিসেবের মধ্যে ধরা হয়, তা হলে অন্তিম ঘাটতির পরিমাণ হবে ৮০.৪৮ কোটি টাকা। গত বছরের বাজেট বিবৃতিতে আমি যা বলেছিলাম তারই পুনরুক্তি করছিঃ যতদিন পর্যন্ত কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্ক পুনর্বিন্যস্ত না হচ্ছে, এ ধরনের ঘাটতির হাত থেকে আমাদের অব্যাহতি নেই।

১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনার অর্থ সঙ্কুলান সম্পর্কে সবশেষে আমি একটি কথা বলতে চাই। আগেই বলেছি যে, যোজনা কমিশনের প্রস্তাবিত ৩৭০ কোটি টাকার পরিকল্পনাকে আমরা মেনে নিতে পারি নি; আমরা ৫৩১ কোটি টাকার পরিকল্পনার ভিত্তিতে অগ্রসর হয়েছি। যোজনা কমিশন এখন পর্যন্ত যা দিতে সম্মত হয়েছেন তার চাইতে অনেক বেশি পরিমাণ কেন্দ্রীয় অর্থের হস্তান্তর, এবং রাজ্য সরকার ও রাজ্য বিদ্যুৎ পরিষদ কর্তৃক আরও অনেক বেশি পরিমাণ বাজারের ঋণগ্রহণের অনুমতি, এই পরিকল্পনা কার্যকর করার প্রয়োজন হবে। আমরা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার ও যোজনা কমিশনের উপর অবিশ্রান্ত চাপ দিয়ে যাব। মৌল ব্যাপারগুলি নিয়ে যদি মীমাংসায় আসা যায়, তা হলে দরকার হলে বার্ষিক যোজনার হিসেবে প্রয়োজন অনুযায়ী পরিবর্তন করা সম্ভব হবে।

দীর্ঘ সময় ধরে এ রাজ্যের আর্থিক সমস্যাদি নিয়ে আপনাদের কাছে আমার বক্তব্য উপস্থাপন করেছি। মাননীয় সদস্যরা প্রচুর ধৈর্যের সঙ্গে শুনেছেন, আমি তাঁদের প্রতি কৃতজ্ঞ। সমস্যাগুলি নিয়ে গভীর বিশ্লেষণের প্রয়োজন আছে, এই বিশ্লেষণের সাহায্যেই আমরা বুঝতে পারি আমাদের সামনে কী বিপুল সমস্যা। মস্ত পরীক্ষা এটা, জনসাধারণের সঙ্গে সরকার এবং জনপ্রতিনিধিদের নিবিড় সহযোগিতা না থাকলে এ পরীক্ষায় উত্তীর্ণ হওয়া অসম্ভব। বন্যার মুহূর্তে আমরা তো দেখেছি ভয়ঙ্কর প্রাকৃতিক বিপর্যয়ের মুখোমুখি দাঁড়িয়ে সমাজের সর্বস্তরের মানুষ কি বিরাট নিঃস্বার্থতা ও তিতিক্ষার সঙ্গে নিজ নিজ কর্তব্য সম্পাদন করেছেন। যদি সামাজিক ও অর্থনৈতিক প্রগতির পথে দ্রুত এগোতে হয়, তা হলেও সর্বস্তরে লক্ষ্য ও অধ্যবসায়ের অনুরূপ সমন্বয়ের প্রগাঢ় প্রয়োজন।

সমস্যা অনেক, এবং সে সম্পর্কে আমরা সচেতন। বিভিন্ন সরকারি নিয়ম ও পদ্ধতি, যা বহু বছর আগে অন্য পরিবেশের প্রয়োজনে রচিত হয়েছিল, তাও মাঝে মাঝে পথের বাধা হয়ে দাঁড়ায়। পশ্চিমবঙ্গ সার্ভিস রুলস এবং পশ্চিমবঙ্গ ফিনান্সিয়াল রুলস আমরা পরিশোধনের কথা ভাবছি। উন্নয়নের কর্মসূচিগুলি দ্রুত সম্পন্ন করার জন্য এটা প্রয়োজন। কিন্তু তার পাশাপাশি যা প্রয়োজন, তা সাধারণ মানুষের সমস্যার প্রতি সরকারি এবং সেই সঙ্গে রাষ্ট্রীয় অন্যান্য প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত, সর্বস্তরের কর্মচারিদের অনুকম্পাশীল মনোভাব ও দৃষ্টিভঙ্গি। সকল স্তরের সরকারি কর্মচারিদের প্রতি বামফ্রন্ট সরকারের শুভেচ্ছার স্বাক্ষর বহন করছে এ বছরের বাজেট প্রস্তাব। আমরা আশা করছি, এই প্রীতি ও পারস্পরিক বিশ্বাসের সম্পর্ক পরিবহন, চিকিৎসা, শিক্ষা, পৌরকর্ম, গ্রামের উন্নতি এবং অন্যান্য জনসেবার ক্ষেত্রে অধিকতর

দক্ষতা ও সৌকর্যের ফলশ্রুতি হিসেবে উজ্জ্বলরূপে প্রতিফলিত হবে। আমরা অভিন্ন, আমরা সম্মিলিত, এবং আমাদের সকলের সম্মিলিত প্রচেষ্টায় এই রাজ্যের পরিবেশে মস্ত পরিবর্তন আনতে পারব, এই আস্থা আমার আছে।

**পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৭৯-৮০**

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৭৭-৭৮ | বাজেট, ১৯৭৮-৭৯ | সংশোধিত, ১৯৭৮-৭৯ | বাজেট, ১৯৭৯-৮০ |
|---|---|---|---|---|
| ১। প্রারম্ভিক তহবিল | —৫৬,১১,৮০ | —২৮,৯৭,৫৫ | * | —৫৫,৮২,৫৮ |
| ২। রাজস্ব আদায় | ৬,৯৯,২৬,৫২ | ৮,২৪,৩৬,৭১ | ৮,৮০,৮১,১০ | ৯,৯৯,৮৯,১৫ |
| ৩। রাজস্ব খাতে ব্যয় | ৭,০১,০৮,৪৫ | ৮,২৬,১৫,২৭ | ৯,৬২,২৩,৩১ | ৯,৯১,১৯,৪৬ |
| ৪। নীটফল-রাজস্ব খাতে [উদ্বৃত্ত (+) ঘাটতি (—)] | —১,৮১,৯৩ | —১,৭৮,৫৬ | —৮১,৪২,২১ | +৮,৬৯,৬৯ |
| ৫। অন্যান্য খাতে আদায় | ২২,২০,৮৩,৪৮ | ১৫,৫৭,০৮,৭৮ | ২৬,৫১,৭১,৯৫ | ২৩,৪৭,২১,০১ |
| ৬। অন্যান্য খাতে ব্যয় | ২১,৬৯,৫৫,৬৮ | ১৫,৮২,১৮,৩৬ | ২৬,২৬,১২,৩২ | ২৩,৮৪,৫৬,৪৯ |
| ৭। নীটফল-অন্যান্য খাতে [উদ্বৃত্ত (+) ঘাটতি (—)] | +৫১,২৭,৮০ | —২৫,০৯,৫৮ | +২৫,৫৯,৬৩ | —৩৭,৩৫,৪৮ |
| ৮। নীট সামগ্রিক ফল— প্রারম্ভিক তহবিল বাদে | +৪৯,৪৫,৮৭ | —২৬,৮৮,১৪ | —৫৫,৮২,৫৮ | —২৮,৬৫,৭৯ |
| ৯। নীট সামগ্রিক ফল— প্রারম্ভিক তহবিল সহ। | —৬,৬৫,৯৩ | —৫৫,৮৫,৬৯ | | —৮৪,৪৮,৩৭ |
| ১০। অতিরিক্ত সম্পদ সংগ্রহ (নীট) | | +৩০,০০,০০ | | +৩৪,০০,০০ |
| ১১। ১লা এপ্রিল ১৯৭৯ হইতে কর্মচারিদের বাড়তি বেতন ও ভাতা বাবদ প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | | | | —৩০,০০।০০ |
| ১২। প্রারম্ভিক তহবিল বাদে ১০নং ও ১১নং দফা সহ নীট। | | | | —২৪,৬৫,৭৯ |
| ১৩। প্রারম্ভিক তহবিল এবং ১০নং ও ১১নং দফা সহ নীট। | —৬,৬৫,৯৩ | —২৫,৮৫,৬৯ | | —৮০,৪৮,৩৭ |

*রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী ১০৫.১০ কোটি টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল ভারত সরকার হইতে সমপরিমাণ মধ্যমেয়াদী ও বিশেষ ঋণ লইয়া পূরণ করা হইয়াছে। এই টাকা রাজস্ব খাত বহির্ভূত অন্যান্য খাতে আদায় ও ব্যয়ের হিসাবে ধরা হইয়াছে (৫নং ও ৬নং দফা)।

**মিঃ স্পিকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী—পরিচালন নিয়মাবলির ২১২ নিয়মানুযায়ী ছাঁটাই প্রস্তাবের নোটিশ আগামী বুধবার ২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের বেলা ২টা পর্যন্ত নেওয়া হবে।

সভার অধিবেশন আগামী মঙ্গলবার ২৭শে ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের বেলা ১টা পর্যন্ত মুলতুবি রহিল।

## Adjournment

The House was accordingly adjourned at 4.10 p.m. till 1.00 p.m. on Tuesday, the 27th February 1979, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 70 No-I (Seventieth Session) (February to April, 1979)

(The 7th, 8th, 9th, 12th, 13th, 14th, 15th, 16th, 20th, 21st, 22nd

& 23rd February, 1979)

**QUESTION**